সচিত্র

মহর্ষি বেদব্যাসোক্ত

মৌলিক

# মহাভারত।

নমো নারায়ণ কৃষ্ণ দেবী সরস্বতী
ব্যাস জয়গান করি শুন শুদ্ধমতি।


রায় বাহাদুর শ্রীপ্রমথনাথ মল্লিক

ভারতবাণীভূষণ, এম্, আর্, এ, এস্

কর্ত্তৃক উদ্ধৃত।

ইংরাজী মহাভারত ও বাংলা 'কলিকাতার কথা',

'দয়া', 'ছুটীকথা' গ্রন্থ প্রণেতা।



( গ্রন্থকর্ত্তাপুত্র )

শ্রীঅভিরাম মল্লিক

কর্ত্তৃক

প্রকাশিত।

১৯৩৫ খৃষ্টাব্দ। সন ১৩৪২ সাল।

শ্রীজিতেন্দ্রনাথ দে কর্ত্তৃক

শ্রীকৃষ্ণ প্রিন্টিং ওয়ার্কস্ মুদ্রিত

২৫৯ নং অপার চিৎপুর রোড, কলিকাতা

# THE PRESS OPINIONS

"Mr Pramatha Nath Mullick, a well-known zemindar of Bengal, has spent years at this book, which deals with a hundred problems of criticism and interpretation, and has given scholars plenty to think about It is not a book to be read through once or twice or thrice, but one to be communed with constantly, to be made a companion of Only then, after long companionship, can its value be estimated, and in the meantime the owner will have travelled much in the realms of Indian philosophy, religion, law, sociology, literature Mr Mullick shows extensive learning, pours out his learning and thinking with a splendid vitality and abundance, and has at command a wealth of illustration from life and thought in other lands There is more to come Another volume is being got ready for the press Mr Mullick's general view is that the Mahabharata is the most authoritative exposition of the Narayan cult, and he maintains his position with robust vigour and skill He is perhaps excessively sensitive about certain matters in the Epic that may appear at first sight to fall below the high moral level proper to a great poem conceived for the purpose he finds in it, and for example seems to make it a personal intimate obligation to clear Draupadi from whatever odium attaches to a woman who had five husbands Surely that is not necessary Her story detracts nothing from the dignity of Indian women (or Indian men) now or at any time A great natural epic, whenever it appeared, however it took its form, must show some memory of remote events and of continuing thought about them, and so must give glimpses of life at different stages An artificial poem (in the sense *e g*, of the *Aeneid* as contrasted with Homer) may try to be careful about consistency, but an epic that 'grows up' does not worry about so small a thing If it did it would be much less valuable than it is as a revelation of the past Mr Mullick has done a fine piece of work with, it is evident, devotion and joy In love and obedience he finds the origin of the moral and spiritual world, and this is the doctrine he developes with a large enthusiasm."—**The Sunday Statesman, (Calcutta)**

"RAI P N MULLICK'S GREAT TASK A BRILLIANT PIECE OF SCHOLARSHIP Rai Pramatha Nath Mullick has placed students of ancient Indian civilisation under a deep debt of gratitude by giving them a comprehensive study of the revelations made by the texts of the Epics, which is the result of a lifelong study of the subject Rai Pramatha Nath has attempted to establish the real original incidents and plot of the great Epic of the Mahabharata divesting them of later accretions and digressions interposed under the pretext of revising it and making it up-to-date His book will be read with interest by Oriental scholars both in India and outside and will go a long way in bringing about a true appreciation of the social, religious and philosophical outlook of the great thinkers of one of the most ancient civilisations of the world "—**The Pioneer**

THE MADRAS MAIL, (Madras ) "The writer has taken up a tremendous task and has produced a massive tome worthy of his purpose No one can doubt the sincerity and scholarship which has been brought to the task The account of Narayana, "rescuer and propagator of the Vedic-lore," is full of interesting parallels and references The long and carefully worked theory of the origins of the Indian Epic, is perhaps the best thing in the book In close connexion is a chapter leading to the conclusion that ancient civilisation is founded on the original Epics The account of the aim of Epic is a striking corroboration of the growing belief that no religion can teach India anything further as regards the ethic of religion The penultimate chapter is devoted to descriptions of the epic characters Krishna, Gandhari, Kunti, Yudhisthira, Draupadi Here arises the most cogent question in connexion with the Epics "

THE TIMES OF INDIA, (Bombay) "The author adverts to a number of topics connected with the epic literature of India in its different aspects religious, literary, cultural, historical, and sociological and offers some interesting conclusions and does so with erudition The Mahabharata is "the most authoritative exposition of the Narayan cult" and also of the moral law of the ancient Indians, which was suffused with a high idealism The epic legends and characters embody moral lessons and furnish ideals of life Krishna is the embodiment of universal love, Yudhisthira of virtue and justice Kunti of motherly love, duty and sacrifice, and Draupadi of wifely devotion, courage and chastity No doubt they have been venerated as such by millions in India, and no doubt, too, that the epics have played a very great part in the moral and cultural education of the average Hindu—more, as has often been averred by competent observers, than the Bible has done in that of the average Christian "

নমো নারায়ণ কৃষ্ণ দেবী সরস্বতী
ব্যাস জয়গান পড় ধর্ম্মে করি মতি।

## উৎসর্গ পত্র।

প্রত্যেক

বাণীর বরপুত্র গণ্যমান্য বরেণ্য ভগবদ্ভক্ত

বঙ্গবাসীর শ্রীকরকমলে

এই গ্রন্থ মহাত্মা বেদব্যাসের অমর কীর্ত্তি ও স্মৃতিস্তম্ভ

ভগবান

## নারায়ণ ও দেবী সরস্বতীর

জয়গান

জননী ও জন্মভূমির সেবক ও সাধক-স্বরূপ

আন্তরিক শ্রদ্ধার সহিত

---

---

উৎসর্গীকৃত

হইল।

যথাযোগ্য স্নেহাশির্ব্বাদের সহিত ইহা সাদরে গৃহীত হইলে গ্রন্থকর্ত্তার উদ্দেশ্য সফল হইবে।

# VIEWS OF GREAT SCHOLARS

*Dr A Berriedale Keith D C L, D Litt, (Prof of Sanskrit, Edinburgh University)* —"I find much that is interesting and profitable in many of the incidental discussions which play an important part in your argument"

*Prof. E J Rapson, M A, (Cambridge University)* —"I fully appreciate the devotion to the cause of religion and learning which has inspired you to bring to a conclusion a task which must have occupied many years"

*Lt Col Dr L A Waddell, L A, C B, LL D, C I E,* —"Your running commentaries for the text and your summaries of the text ought to attract the interest of the younger generation to this great Indian classic For historic progress I have found its lists of Kings so far as these go of some value"

*Mahamahopadhya Dr Ganganath Jha, M A, D Litt,* Late Vice-Chancellor, Allahabad University "The book has opened out long vistas of research and study and I hope scholars with the requisite amount of equipment and energy will come forward to carry forward the work so nobly started by you"

*Dr Sir Sarvapalli Radhakrishnan, Kt, M A., D Litt,* Late Vice-Chancellor, Andhra University "I am now reading your book with great interest I am impressed by its wealth of learning and devotion to Indian ideals, which it exhibits right through"

*Dr V S Sukhthankar, M A, Ph D, (Poona),* Editor of the Critical Edition of the Mahabharata "You have done valuable service to the cause of Mahabharata studies by bringing together a mass of material from ancient and modern sources bearing on the question of the origin, history and interpretation of the Mahabharata, and we must be thankful to you for the great trouble you have taken to examine and discuss the various aspects of the question With best wishes for the success of your *Magnum Opus*"

*Dr D R Bhandarkar, M A, Ph D, F A S B, (Calcutta University)* —"I have read your publication "The Mahabharata" once, but with extreme interest It is not however a book to be read once only You have handled your subject from multifarious point of view, not like a dilettante but like an expert You have rightly been styled 'Bharat-Bani-Bhusan' I have no doubt, all scholars both in India and outside will not only read your book with unabated interest but also study it with much care and immense benefit to themselves"

*Dr Sir Devaprosad Sarvadhikary, Kt, M A, B L, LL D, C I E, C B E,* Late Vice-Chancellor, Calcutta University "This is painstaking and laborious work which will amply repay the patient and scholarlike investigator about things Old in modern life The work is a volume containing highly philosophical and metaphysical speculations and creditable analytical deductions It is a study in comparative research and abounds in ledgering of facts, reasons and deductions that may help the future worker in this vast and never ending field The effort is commendable and worthy of emulation"

*Dewan Bahadur Sir Daya Kishan Kaul, K B E, C I E, (Lahore)* "In acknowledging your valuable work "The Mahabharata" I can at once say, without fear of contradiction, that it has been the outcome of labour of love on your part and certainly of extensive study and research."

---

# ভূমিকা।

অতি প্রাচীনকালে আর্য্য হিন্দু সমাজে বেদের একদিন যে সমাদর ও গৌরব ছিল, সেই স্থান মহাভারত অধিকার করিয়াছিল বলিয়া উহাকে পঞ্চম বেদ স্বরূপ উক্ত করা হয়। সেই অপূর্ব্ব গ্রন্থ রচয়িতা সর্ব্বজনবিদিত মহর্ষি শ্রীকৃষ্ণদ্বৈপায়ন ব্যাস। বাল্মিকি রামায়ণ প্রণয়ন করিয়া যেরূপ আদি কবি বলিয়া খ্যাত, তদ্রূপ মহাত্মা বেদব্যাস যে কেবল মহাভারত প্রণেতা, তাহা নয়, হরিবংশ, শ্রীমদ্ভাগবতাদি অষ্টাদশ মহাপুরাণ, বেদান্তাদির কর্ত্তা ও যোগশাস্ত্রের টীকাকার বলিয়াও বিখ্যাত। মহাত্মা ব্যাসের শিষ্যবর্গ সকলেই বিখ্যাত বৈদিক ঋষি, তাঁহারা গুরুর গৌরব ও মর্য্যাদা স্বরূপ তাঁহার নাম তাঁহাদের কৃত গ্রন্থে ব্যবহার করিতেন—উহাতেই **মহর্ষি ব্যাসের বিরাট মূর্ত্তি** অষ্টাদশ মহাপুরাণে, অষ্টাদশ পর্ব্ব মহাভারতে ও নানা উপপুরাণে বর্ত্তমান রহিয়াছে। বাল্মিকি ও ব্যাসের রূপ তাঁহাদের গ্রন্থে বিদ্যমান ও উহাতেই তাঁহারা অমর হইয়াছেন।

মোক্ষমূলর প্রমুখ পাশ্চাত্য পণ্ডিতেরা হিন্দুর ধর্ম্মশাস্ত্রানুশীলন দ্বারা হিন্দু ও অহিন্দুর সংস্কৃত বেদাধ্যাপক ও সাহিত্য দর্শনাদির বিচার মীমাংসা করিয়া নানা বেদাদি গ্রন্থ ইংরাজীতে মুদ্রিত করিয়াছেন। তাঁহারা মহাভারতের উপর তীব্র কটাক্ষপাত করিয়াছিলেন এবং তাঁহাদের সেই গ্রন্থ সকল ভারতের বিশ্ববিদ্যালয় সমূহে কৃতবিদ্য যুবক সম্প্রদায় পাঠ করিয়া থাকে। ভূতপূর্ব্ব ভারতের প্রধান শাসনকর্ত্তা ও রাজপ্রতিনিধি মৃত মারকুইস অফ্ কর্জ্জন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সর্ব্বশ্রেষ্ঠ অধ্যক্ষের আসনে উপবিষ্ট হইয়া উহার বার্ষিক পরীক্ষোত্তীর্ণ ছাত্রবর্গকে সনন্দোপহার দানকালে সত্যনিষ্ঠ যুধিষ্ঠিরের উপর তীব্র কটাক্ষপাত করেন। বাঙ্গালা ও ইংরাজিতে মূল মহাভারতের অনুবাদ হইয়াছে বটে, কিন্তু উহাতে ধর্ম্মতত্ব ঐতিহাসিক সত্যানুসন্ধানে মানব ও দেবতার চরিত্র যথারীতি বিজ্ঞান মতে চর্চ্চা হয় নাই। খৃষ্টান ধর্ম্মের বাইবেলের ঐরূপ সংস্কার হইয়া থাকে, মহাভারতেরও ঐরূপ সংস্কার, যতদিন হিন্দুজাতি সজীব ছিল, ততদিন হিন্দুধর্ম্মরক্ষার জন্য হিন্দু রাজা ও সমাজ কর্ত্তব্য বিবেচনা করিয়া করিয়াছিলেন, ব্যাস, বৈশম্পায়ন, যাজ্ঞবল্ক্য, শৌনক, সৌতি সংস্করণ উহার প্রমাণ। বৌদ্ধ বিপ্লবের সময় আর্য্য হিন্দুধর্ম্ম ধরাশায়ী হয়, তৎপরে শৈব ধর্ম্ম প্রচারক মহাত্মা শঙ্করাচার্য্য প্রমুখ সংস্কারকগণ বৌদ্ধ ধর্ম্মের বিরুদ্ধে যুক্তি, তর্ক ও শাস্ত্র প্রমাণ দ্বারা হিন্দু ধর্ম্মের প্রাণপ্রতিষ্ঠা করেন।

ভারতে বহুকালাবধি উপর্য্যুপরি হিন্দু রাজগণের আভ্যন্তরীণ গৃহবিবাদে যবনাধিকার হয়; তখন হিন্দুর দেবদেবীও ধর্ম্মশাস্ত্র নষ্ট হইয়া যায়। আকবর আওরঙ্গজেব প্রমুখ মোগল সম্রাটেরা ভিন্ন ভিন্ন উপায় দ্বারা হিন্দুধর্ম্ম লোপ করিয়া মোগল সাম্রাজ্য দৃঢ় করিতে গিয়াছিলেন। উহাতেই বর্ত্তমান মহাভারতে বৌদ্ধ ও যবন ম্লেচ্ছ কথা ও ভাব সন্নিবিষ্ট হইয়াছে। সম্রাট আকবর প্রাদেশিক রাজপুত রাজন্যবর্গকে জয় করিয়া তাঁহাদের কন্যা, ভগ্নীর সহিত যৌনসম্বন্ধ স্থাপন করিয়াছিলেন। আকবর আপনাকে পূর্ব্বজন্মে হিন্দু যোগী মুকুন্দরাম বলিয়া লোক দ্বারা প্রচার করেন। হিন্দু মুসলমান ও খৃষ্টান ধর্ম্মযাজকগণকে এক করিয়া তাঁহাদের

নিকট ধর্ম্ম রহস্য শ্রবণ করিতেন ও শেষে তিনি দিল্লীশ্বরকে জগদীশ্বর বলিয়া 'দীন ইলাহি' ধর্ম্ম প্রচার করেন। তিনিই প্রাচীন প্রয়াগ বা প্রতিষ্ঠানের নাম ইলাহাবাদ (এলাহাবাদ) পরিবর্ত্তিত করেন। সম্রাট আকবরের রাজত্বকালে সমস্ত পুরাতন হিন্দুগ্রন্থ সংগৃহীত হয় ও সেই সকল গ্রন্থ নষ্ট করিয়া যবন ম্লেচ্ছাদিগকে কৌরব বংশের বংশধর করা হয় ও উহা মহাভারতে সন্নিবিষ্ট করিয়া ভারতে উহার সর্ব্বত্র প্রচার ও পাঠ করার ব্যবস্থা হয়। উহা না করিলে রাজপুত হিন্দুবীর প্রজাগণ তাহাদের রাজা মহারাজার কন্যা ও ভগ্নীর সহিত যবন সম্রাট বা তাঁহার পুত্রের বিবাহ কখনই অবনত মস্তকে সহ্য করিত না, তখনই রাজ্যে বিপ্লব উপস্থিত হইত। একমাত্র উদয়পুরের মহারাণারা ঐ যবন ও রাজপুত বিবাহ অবনত মস্তকে স্বীকার করেন নাই, বরং রাজ্যত্যাগ করেন ও বনবাসী অসভ্য পার্ব্বতীয় সৈন্য প্রস্তুত করিয়া হিন্দুধর্ম্ম রক্ষার জন্য সেই সকল যবন সম্রাটের বিরুদ্ধে অস্ত্র গ্রহণ করিতে অনুমাত্র কুণ্ঠিত বা পশ্চাৎপদ হন নাই।

সেকালে পণ্ডিত ব্রাহ্মণেরা হস্তলিখিত পুঁথি লিখিয়া ও শাস্ত্র পাঠ করিয়া জীবিকার্জ্জন করিতেন। তখন হিন্দুমাত্রেই প্রাণরক্ষার জন্য ব্যস্ত, তখনকার শিক্ষা পরিষদে বিদ্যাশিক্ষা বা যজ্ঞাদি অনুষ্ঠান ছিল না। ব্রাহ্মণ পণ্ডিতেরা সম্রাটগণের ও তৎকর্ম্মচারীগণের নিকট অর্থ-সাহায্য ও সম্মান লাভ করিয়া হিন্দু সমাজের উপর যেরূপ কর্ত্তৃত্ব ও জাতপাত করিতেন, উহাতে অনেককেই মুসলমান হইতে হইয়াছিল। উহাতেই মহাভারতের পর্ব্বানুসারে পার্ব্বণ পাঠবিধি প্রায়শ্চিত্তের অঙ্গ হয়, উহাতেই আকবর সম্রাটের সংস্করণ মহাভারত শত সহস্র প্রতিলিপি হইয়া ভারতের সর্ব্বত্র প্রচারিত হয়। সেই সকল দশ বিশ হাজার মহাভারত গ্রন্থ মিলাইয়া মহাত্মা ব্যাস বা তৎশিষ্যগণের কৃত মহাভারত উদ্ধার করিতে যাওয়া বিড়ম্বনা মাত্র। একথা আমি পুনায় আমন্ত্রিত হইয়া ভাণ্ডারকার রিসার্চ সোসাইটির প্রকাশ্য বিরাট সভায় বক্তৃতায় বলিয়াছিলাম। পবিত্র কাশিতে গিয়া স্বর্গত মাননীয় কাশিমহারাজের অভিমতানুসারে তাঁহার কামাখ্যা প্রাসাদে তৎকালীন মহামহোপাধ্যায় পণ্ডিত মণ্ডলীর সভাতে মহাভারতের তত্ত্বরহস্য ও সত্যানুসন্ধান সম্বন্ধে যাহা আমি সমালোচনা করি, তাঁহারা সকলেই তাহা অনুমোদন করেন ও তৎপরে মহামহোপাধ্যায় শিবকুমার শাস্ত্রী প্রমুখ গণ্যমান্য বরেণ্য পণ্ডিতবৃন্দ আমাকে 'ভারত বাণীভূষণ' উপাধি দান করেন।

মহাত্মা বেদব্যাস বা তাঁহার শিষ্যগণ প্রণীত প্রামাণ্য কোন মহাভারত আজ পর্য্যন্ত কোথাও আবিষ্কৃত হয় নাই। যে সকল মহাভারত সংগৃহীত হইয়াছে উহা প্রায়ই এক রকম, এমন কি উহাতে ভিন্ন সংস্করণের চিহ্নও নাই, সুতরাং উহার উপর নির্ভর করা যায় না। আর সত্য ঘটনা নির্দ্ধারণ ভিন্ন কেবল পাঠের পরিবর্ত্তন করিলে বা গ্রন্থের আকার ক্ষুদ্র ও বৃহৎ করিলে, কি ফল হইবে উহা বুঝিতে পারা যায় না। ঐরূপ পাশ্চাত্য শিক্ষানুযায়ী ও উহার রীতি অবলম্বন করিয়া আর্য্য হিন্দুর ধর্ম্মশাস্ত্র উদ্ধার করা যুক্তি সঙ্গত নয়। ইতিপূর্ব্বে আমি অর্দ্ধ শতাব্দী আলোচনা ও অনুসন্ধানের ফল ইংরাজিতে মহাভারত সমালোচনা প্রকাশ করিয়াছি ও উহা এতদ্দেশীয় ও পাশ্চাত্য অধ্যাপক পণ্ডিতমণ্ডলী কর্ত্তৃক যেরূপ প্রশংসিত হইয়াছে, উহা সাধারণের জ্ঞাতার্থ সন্নিবিষ্ট করিলাম এবং আমি তদনুসারে বাঙ্গালা ভাষায় মহাভারত প্রকাশ করিতেছি। এই গুরুতর কর্ম্মে ভ্রম ও প্রমাদ অবশ্যম্ভাবী, উহা সুধী পাঠকগণ নিজগুণে

সংশোধন করিয়া জানাইলে অনুগৃহীত হইব। যিনি ইহা পাঠ করিবেন, তিনিই বুঝিতে পারিবেন যে, এই গ্রন্থের উদ্দেশ্য আর্য্য সনাতন হিন্দুধর্ম্ম রক্ষা ও উহার গ্লানি ও কুৎসা দূর করা ভিন্ন অন্য কিছুই নয়। যিনি ইহা পাঠ ও প্রচার করিয়া সেই সৎকর্ম্মের সহায়তা করিবেন, তিনি যে ধর্ম্মোপার্জ্জন করিবেন, একথা বলা বাহুল্য। সৎকর্ম্মের বিঘ্ন পদে পদে হয়; কিন্তু সাধু ব্যক্তির সঙ্গে সে ভয় নাই, উহার জন্যই এই গুরুতর কার্য্যে হস্তক্ষেপ করিয়াছি।

গুণগ্রাহী পাঠকবৃন্দের নিকট শেষ নিবেদন এই যে, আপনারা গুণ দ্বারা নির্গুণ ব্যক্তিকে পরাজয় করুন, তদ্দ্বারাই আপনাদের গৌরব বৃদ্ধি হউক। সূর্য্য যেমন প্রখর কর দ্বারা পৃথিবীতে শস্যোৎপাদন ও দুর্গন্ধ অন্ধকার দূর করেন, তদ্রূপ মহৎ ব্যক্তিরা তাঁহাদের জ্ঞান ও বিদ্যা দ্বারা অজ্ঞানান্ধকার তিরোহিত করেন। তাঁহারা কাহারও সম্মুখে নিজগুণ কীর্ত্তন করেন না, বা পরের গ্লানি করিয়া আপনার আত্মশ্লাঘা প্রকাশ করেন না। মহাভারতে এই উপদেশ দেবর্ষি নারদ ঋষি গালবকে দিয়াছিলেন। আরও পাঠকবৃন্দ মৎপ্রণীত ইংরাজী মহাভারতে পাশ্চাত্য পণ্ডিতমণ্ডলীর যে কটাক্ষপাতের প্রত্যুত্তর আছে উহা পাঠ করিলে সুখী হইবেন, কারণ ইহাতে উহা সমস্ত সন্নিবেশিত করিয়া গ্রন্থের আকার বৃদ্ধি করি নাই। ইহাতে মহাত্মা ব্যাসের মহাভারতে যাহা সমীচীন উহাই বেদ, উপনিষদ দর্শনাদির কিঞ্চিৎ সমালোচনার সহিত সন্নিবিষ্ট করিয়াছি, যাহাতে বেদব্যাস বা তাঁহার শিষ্যবর্গের নামে কলঙ্ক না হয়, বরং লোকে যাহাতে তাঁহাদের আদর্শ চরিত্রের রূপ, গুণ ও মাহাত্ম্য সম্যক উপলব্ধি করিতে পারেন, সেই চেষ্টা প্রাণপণে করিয়াছি। আমি কিরূপে মহাভারত পাঠ করিয়া সত্যানুসন্ধান করিয়াছি, উহাই সাধারণকে উপহার দিলাম, যদি সকলে উহা পড়িয়া সুখী ও আনন্দিত হন, তবেই আমি সমস্ত শ্রম সার্থক জ্ঞান করিব। আর্য্য হিন্দুধর্ম্মের নিগূঢ় তত্ত্বগুলির সহিত মহাভারত পাঠ না করিলে, দুর্য্যোধন, শকুনি, কর্ণাদির পদাঙ্কানুসরণ করিতে মানবের স্বতই প্রবৃত্তি হইবে, তজ্জন্য ইহাতে গল্পের মত কুরুপাণ্ডবের মূল সত্য ঘটনা বর্ণনা করা হয় নাই। বর্ত্তমান অষ্টাদশ পর্ব্ব হইতে মৌলিক পর্ব্বগুলিই রাখিয়া গ্রন্থ বিভাগ করা হইয়াছে। সেকালে সাধারণকে বেদ, উপনিষদ ও দর্শনাদির কথা উদাহরণ দ্বারা বোঝাইবার জন্যই মহাভারত হইয়াছিল। আর্য্য হিন্দুসমাজ ও ধর্ম্ম আদির জ্ঞাতব্য বিষয়ের সঙ্গে কালে যে সকল ডাল পালা গজাইয়াছিল উহাতে অনেক সত্য ঘটনা দূরে পড়িয়াছিল, উহা যথারীতি ত্যাগ ও উদ্ধার করিয়াছি। রামায়ণে কাব্যাংশ পৃথক, যোগবাশিষ্ঠ ও অধ্যাত্ম রামায়ণ পৃথক আছে, সেরূপ মহাভারতে পৃথক থাকিলে কোন গোলই হইত না। আরও কালে কালে মহাভারত পাঠবিধি ভিন্ন ভিন্ন স্থান হইতে আরম্ভ করা হইত, ইহা অনুক্রমণিকায় আছে। ইহাতে সাধারণের সুবিধার জন্য বঙ্গবাসীর মুদ্রিত মূল ও ৺কালীপ্রসন্ন সিংহের বা বর্দ্ধমান মহারাজার অনুবাদ মত অধ্যায় উল্লেখ করা হইয়াছে। ইহা মূলের অনুবাদ নয়, উহার সংস্কার।

**কবি অপেক্ষা ভাবুক গুণ গ্রহণ করেন বলিয়া শ্রেষ্ঠ, পাঠক যিনি গ্রন্থের মূল উদ্দেশ্য গ্রহণ ও প্রচার করেন, তিনি গ্রন্থকর্ত্তাপেক্ষা শ্রেষ্ঠ।** ১লা আশ্বিন, সন ১৩৪১ সাল

গ্রন্থকার ও প্রকাশকের ঠিকানা—
১২৯ নং কর্ণওয়ালিস ষ্ট্রীট, শ্যামবাজার কলিকাতা

বিনীত
**গ্রন্থকার।**

# বিষয় সূচী।



---

☞ বিষয় ও চিত্র পরিচয় পত্রাঙ্ক গ্রন্থের শেষে থাকিবে।

সচিত্র

# মহাভারত

## আদিপর্ব্ব

### প্রথম অধ্যায়।

#### অনুক্রমণিকা।

নমো নারায়ণ কৃষ্ণ দেবী সরস্বতী
ব্যাস জয়গান শুন হয়ে শুদ্ধমতি।

বর্ত্তমান মহাভারত বিরাট অষ্টাদশ পর্ব্বের মধ্যে সন্নিবিষ্ট আছে উহা উল্লিখিত করিলে মহর্ষি বেদব্যাস কৃত মূল মহাভারত বলা হয় না। অনুক্রমণিকা ও পর্ব্বাধ্যায় সংক্ষেপ সূচীপত্র বিবরণ বিবৃত আছে। ভারত সংহিতায় মহাভারতের উৎপত্তি ভারত সাবিত্রীতে দেখা যায়, আর ভারত সূত্রে মহাভারতের সৃষ্টি বর্ত্তমান। উহার সহিত ধর্ম্মবিপ্লব ও বংশ পরিচয় যেমন মহাভারতের আদিপর্ব্বের কথা তদ্রূপ সৃষ্টি রহস্য দেশাচার, কুলাচার, সভ্যতা ও সত্যের কেন্দ্রস্থল নির্ণয় রাজা ও ধর্ম্ম বিচারাদি মানব ইতিহাসের সূচিপত্র স্বরূপ যাহার সহিত মহাভারতের নায়ক নায়িকার গার্হস্থ্যধর্ম্ম, বিবাহ, লক্ষ্মীলাভ ও জয় যাত্রার কথার সম্বন্ধ ঘনিষ্ট। উহাই মহাভারতের দিগ্‌দর্শন কেন্দ্র স্বরূপ, আদিপর্ব্ব, ও তৎপরবর্ত্তী অংশ যাহাতে পরিণামের কথা ক্রমান্বয়ে বর্ণনা করা হইয়াছে উহাই মধ্য ও অন্তঃলীলা। উৎকট ব্যাধির চিকিৎসা করিতে গেলে, যেরূপ প্রথমে রোগ নির্ণয় করিয়া রোগোৎপত্তির কারণ দূর করিতে হয়, কেবল আশু পীড়া নিবৃত্তি করা চিকিৎসা নয়, উহাতে রোগশান্তি হয়না। তজ্জন্য পাঠকবর্গের নিকট সরলান্তঃকরণে কতকগুলি অবশ্য জ্ঞাতব্য বিষয় বলিয়া মহাভারতের সত্য নির্ণয় করা আবশ্যক। উহাতে পাঠকগণ অনায়াসে মীমাংসা গুলি যথাক্রমে গ্রহণ করিয়া স্বয়ং সত্য নিরূপণ করিতে পারিবেন। উহার মধ্যে মহাভারতীয় ঘটনার মধ্যে বিখ্যাত নায়ক নায়িকার গুণ গৌরব ও দেবতা এবং ভগবানের সহিত তাঁহাদের সম্বন্ধ উল্লিখিত হইয়াছে। অধ্যাত্মবিদ্যা ও ধর্ম্মতত্ত্বাদির নিগূঢ় রহস্য ভেদও যথা স্থানে করা হইয়াছে। ঘটনা বিন্যাসের সহিত ঐ সকলের যে সম্বন্ধ উহাও দেখান হইয়াছে। মহাভারতে বেদ পুরাণ ইতিহাস দর্শন উপনিষদ কাব্য উপন্যাস কেমন করিয়া কোথায় সন্নিবিষ্ট উহাও সংক্ষেপে বলা হইয়াছে। কালের করাল গতিতে মহাভারতকে সর্ব্বাঙ্গসুন্দর করিতে গিয়া উহার মধ্যে বহু অপ্রাসঙ্গিক বিষয় স্থান পাইয়াছে ও উহাতেই মহাভারতের মধ্যে সামঞ্জস্যাভাব হইয়াছে।

বর্ত্তমান মহাভারতের অনুক্রমণিকায় এইরূপ আছে যে, নারদ দেবলোকে ও বৈশম্পায়ন নরলোকে মহাভারত কীর্ত্তন করেন উহার অর্থ এই যে, নারদোক্ত কথাই বেদব্যাস প্রচার ও বেদব্যাসোক্ত বিষয় বৈশম্পায়নাদি কীর্ত্তন করেন। ঐখানে ভারত সংহিতা ও মহাভারত দুইটি পৃথক ভাবে উক্ত হইয়াছে। ভারতসংহিতায় দেবতার কথা নারদ বলেন, বৈশম্পায়ন মানবের কথা মহাভারতে বলিয়াছেন আর শুকদেব উহা শ্রীমদ্ভাগবতে কীর্ত্তন করেন। ভারত সংহিতাই ৮৮০০ শ্লোকে ব্যাসকৃত স্বরূপ সর্ব্বপ্রথম সন্নিবিষ্ট। মহাভারত ২৫০০০ শ্লোক হইতে লক্ষ শ্লোকে ক্রমে ক্রমে বিস্তারিত হয়। তদতিরিক্ত সংখ্যা অত্যুক্তিমাত্র কারণ আদিপর্ব্বের ৬২ অধ্যায়ে রাজা জন্মেজয়ের প্রশ্নোত্তর মীমাংসাসূচক মহাভারত প্রস্তুত করিতে মহাত্মা ব্যাসের তিনবৎসর লাগিয়াছিল ও উহার শ্লোক সংখ্যা একলক্ষ ছিল। উহার পূর্ব্ববর্ত্তী ৬১ অধ্যায়ে কুরুপাণ্ডবের গৃহবিবাদ বৃত্তান্ত সংক্ষেপে ও পরে বিস্তৃতভাবে বর্ণিত হইবার কথায় পূর্ব্বোক্ত দুই সংস্করণের কথাই দৃঢ়ীকৃত হয়। ভারত সংহিতায় মানবের দুই প্রবৃত্তির দ্বন্দ্ববৃত্তান্ত ও উপাসনা স্বর্গভোগ লইয়া হইয়াছিল। বৃত্রাসুরাদির বধ ও সুরাসুর যুদ্ধ স্বর্গ লইয়া আর শৈব ও বৈষ্ণব উপাসনা দক্ষযজ্ঞাদিতে রুদ্রনারায়ণ সংগ্রাম মহাভারতের শান্তিপর্ব্বের ৩৪৩ অধ্যায়ে ও ত্র্যম্বক ব্রহ্ম সম্বাদে ৩৫১ হইতে ৩৫৪ অধ্যায়ে বিবৃত হইয়াছে। এতদ্ভিন্ন ২৪৬ অধ্যায়ে নারদের উপদেশানুসারে মহাত্মা ব্যাস স্বীয় পুত্র শুকদেবকে শিক্ষাদির জন্য ঋগ্বেদের মন্ত্রাদিসার সংগ্রহ করিয়া ভারত সংহিতা বলিয়াছিলেন উক্ত আছে। ভারত সংহিতা সাংখ্য মতাবলম্বী ও কপিলকে নারায়ণের অবতার স্বরূপ বর্ণনা করা হইয়াছে। বৈদিকগণ সেকালে জৈনগণকে অসুর বলিত। ঋষভদেব ও বৃত্রাসুর নারায়ণ উপাসক ছিলেন, ইহা শান্তিপর্ব্বে আছে দেখা যায়। সেই রাজর্ষি, ঋষভদেবের ঔরসে ইন্দ্র জয়ন্তীর গর্ভে ভরত রাজার জন্ম হয়, যাঁহার নামে ভারতবর্ষের নামকরণ হয়। এই ঋষভদেবই জৈন ধর্ম্মের প্রতিষ্ঠাতা বলিলে চলে। মহাভারতের বক্তা অসিতদেবল পিতৃলোকে ও শুকদেব গন্ধর্ব্ব যক্ষঃরাক্ষসাদিকে শ্রবণ করান উল্লিখিত হইয়াছে কিন্তু মহাভারতে উহা হয় নাই, কেবল পিতৃলোক বসু ভীষ্মকে বক্তারূপে শান্তি ও অনুশাসন পর্ব্বে ও শুকদেবকে শ্রীমদ্ভাগবতে পরীক্ষিতের নিকট বক্তারূপে দেখিতে পাওয়া যায়। আদিপর্ব্বে চিত্ররথ গন্ধর্ব্ব অর্জ্জুনকে তাঁহাদের পূর্ব্বপুরুষগণের পরিচয় বৃত্তান্ত বলিয়াছেন উহা চৈত্ররথপর্ব্ব বলিয়া উল্লিখিত হইয়াছে। গন্ধর্ব্বরাজ চিত্রাঙ্গদ শান্তনুতনয় এই নামের নরপতিকে যুদ্ধে সমরশায়ী ও অন্য চিত্রসেন দুর্য্যোধনকে পরাজিত করেন। পাণ্ডবেরা তাঁহার হস্ত হইতে দুর্য্যোধনকে উদ্ধার করেন। কুবের যক্ষ ও রাক্ষসাদির কথা পাণ্ডবগণের বন গমন ও শক্তির বিনাশ বৃত্তান্তে দেখা যায়। বর্ত্তমান অনুক্রমণিকাধ্যায়ে সংগ্রহাধ্যায় উক্ত হইয়াছে উহা যদি পর্ব্বসংগ্রহাধ্যায় তবে কেন পৌষ্যপর্ব্বের কথা নাই? পর্ব্বসংগ্রহাধ্যায় দ্বিতীয় অনুক্রমণিকা বা সূচীপত্র বলিলেই হয়। উহাতে ভারত সংহিতা বিবিধজ্ঞান লাভের জন্য লোকে শ্রবণ ও পাঠ করেন উক্ত হইয়াছে। এই সকল মহাভারতের রচনার পরে সন্নিবিষ্ট হইয়াছে ও উহাতে পুনরুক্তি দোষ আছে। দেবর্ষি নারদের গুণ ও মহিমা শান্তিপর্ব্বের ২৩০ অধ্যায়ে বাসুদেব উগ্রসেনের নিকট কীর্ত্তন করিয়াছিলেন ও তিনিই মহাত্মা ব্যাসের গুরু ও সনৎকুমারের শিষ্য মহাভারতে আছে, সেই নারদকে প্রণাম করিয়া গ্রন্থারম্ভ হয় নাই। নারায়ণ ও সরস্বতীকে প্রণাম করিয়া হইয়াছে, কারণ নারদ

নারায়ণের নিকট হইতে ভারত সংহিতার বৃত্তান্ত শ্রবণ করেন উহা মহাভারতের নারায়ণীয় অংশে শান্তিপর্ব্বে উল্লিখিত এবং দেবর্ষি নারদ মহাপুরুষের স্তব করিয়াছেন। সেইখানে নারায়ণের দর্শনের সহিত দেবতার যে পরিচয় ও সৃষ্টিকর্তার যে সম্বন্ধ উহা জানিতে পারা যায়। মহাভারতে ধর্ম্মোপাসনার চরিত্র, সৎসঙ্গ, সত্য আদি অনুশীলন করিলে সংসারের মোহমায়া জয় করিতে পারা যায়। মহাভারতে সেই জয়লাভের সন্ধান কুরুপাণ্ডবের কথায় উক্ত হইয়াছে, তজ্জন্য উহাকে জয় ইতিহাস বলিয়া সম্মানিত করা হয়। এই জয়গান শেষে ধর্ম্ম ও শ্রীকৃষ্ণের সহিত পরবর্ত্তীকালে মহাভারতে স্থান লাভ করে। সে কথা অনুক্রমণিকাতে বা অন্য কোথাও নাই। উহা রাজা শতানিকের সময় হয় ইহা মোক্ষমূলর সাহেবের সংস্কৃত ভাষার ইতিহাস গ্রন্থে * উল্লিখিত হইয়াছে। আদি পর্ব্বে ৯৫ অধ্যায়ে রাজা জন্মেজয়ের পুত্র শতানীক ও পৌত্র অশ্বমেধ দত্তের উল্লেখ আছে, উহাতে ঐ সময়ের মহাভারত ও সংস্করণ কথা দৃঢ়ীভূত হয়।

মহাভারতের প্রথম শ্লোক মঙ্গলাচরণ স্বরূপ যাহা আছে উহাতে নর ও নারায়ণের কথা নাই উহার অর্থ যে শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন নর, এই কথা শ্রীমদ্ভাগবতে ২য় স্কন্ধে ১০ম অধ্যায়ে ও মহাভারতের শান্তি পর্ব্বে নারায়ণ শব্দের ব্যুৎপত্তিতে বর্ত্তমান। উহার সারাংশ এই যে, যে বিরাট পুরুষ নর নামে খ্যাত, তিনি জলের সৃষ্টিকর্ত্তা ঐ জলের জন্ম অপত্য স্বরূপ নার, আর এই বিশ্ব ব্রহ্মাণ্ডের সৃষ্টি স্থিতি ও লয় কর্ত্তাকেই জলকে অর্থাৎ নারকে আশ্রয় করিয়া আছেন বলিয়া তাঁহার নাম নারায়ণ। † সেই নারায়ণ নামের সঙ্গে যে গূঢ় রহস্য সৃষ্টি প্রপঞ্চে আছে উহার সংক্ষেপ বিবরণ এই যে, আধিভৌতিক দেহে পুরুষ আধ্যাত্মিক ও আধিদৈবিক এই ত্রিতয়ের মধ্যে যদি একের অভাব হয়, তবে অন্যটিকে দেখিতে পাওয়া যায় না; কিন্তু যে আত্ম পুরুষ সাক্ষি স্বরূপ ঐ ত্রিতয়কে দর্শন করেন উহারই নাম আশ্রয়। সেই আশ্রয় ভিন্ন অন্য গতি নাই সেই নরোত্তম নারায়ণ ও বাগ্দেবী সরস্বতীকে নমস্কার করিয়া মহাভারতাদি ধর্ম্ম গ্রন্থ পাঠের নিয়ম এখনও পর্য্যন্ত প্রচলিত আছে। হিন্দু ধর্ম্মশাস্ত্র মাত্রেই অধ্যাত্ম তত্ত্বের কথা মহাভারত বা ভারত সংহিতা আদি সমস্তই ঐরূপ। উহা কুরুপাণ্ডবের যুদ্ধ ও রাজ্য প্রাপ্তির কথা নয়। উহাতে তাঁহাদের ধর্ম্মের ও সত্যের জয়ের বিবরণ উক্ত হইয়াছে, তদ্ভিন্ন আর কিছুই নয়। উহার প্রমাণ স্বরূপ শ্রীমদ্ভাগবতের ১ম স্কন্ধ ৪র্থ অধ্যায়ে মহাভারত প্রণেতার মূল উদ্দেশ্য এইরূপ আছে যে, মহর্ষি বেদব্যাস নিন্দিত দ্বিজ, শূদ্র ও স্ত্রীজাতির বেদ শ্রবণে অধিকার ছিল না বলিয়া তাহাদের নিমিত্ত তিনি মহাভারত রচনা করেন। নিন্দিত দ্বিজেরাই যজ্ঞে হিংসারম্ভ করেন তজ্জন্য জন্মেজয় রাজার সর্পসত্র নিবারণ ও যজ্ঞে পশুহিংসা রহিত প্রসঙ্গ উপরিচর রাজার বৃত্তান্ত মহাভারতের আদি আরম্ভ উক্ত হয়।

তৎপরে মহাভারতে ব্রাহ্মণ্য ধর্ম্মের ক্ষমতা ও প্রাদুর্ভাবের কথা সন্নিবিষ্ট হয়। উহাতেই ব্রহ্ম ও ব্রাহ্মণেরা মহাভারতের মূল শ্রীকৃষ্ণের সহিত অনুক্রমণিকায় উক্ত হইয়াছে।

অনুক্রমণিকায় মহাভারতের নামোৎপত্তি সম্বন্ধে যাহা আছে তদ্বিপরীত আদিপর্ব্বের ৯৯ অধ্যায়ের শেষে বর্ত্তমান। অনুক্রমণিকায় বেদাদি অপেক্ষা মহাভারতের মহত্ত্ব ও গুণের ভারবত্তা

* Max Muller's Ancient Sanskrit Literature pp 231 & 239.

† শান্তিপর্ব্ব ৩৪২ অধ্যায়।

অধিক হওযায ভারত সংহিতাই মহাভারতে সমুন্নত হইয়াছিল। উহাই শেষে ভারতবংশীয ভূপতিগণের মাহাত্ম্য কীর্ত্তন করে বলিযা মহাভারতের নামোৎপত্তির কারণ হয। মহাভারতে কে কাহার পুত্র বা বংশ পরিচয নাই কোন দেশ কে অধিকার করিল সে কথাও নয়। আর্য্যহিন্দুজাতি যে গ্রন্থের পাঠ ও শ্রবণ করিযা ধর্ম্ম, উপাসনা ও সচ্চরিত্রে পৃথিবীর আদর্শস্থল হইযাছিল, সেই সকল আদর্শ আজও অমর হইযা গ্রন্থ ও গ্রন্থকর্ত্তাকে অমর করিযা রাখিযাছে যে গ্রন্থে ভারতে ধর্ম্মরাজ্য ধর্ম্মের জযে ও অধর্ম্মের ক্ষয়ে ভগবৎ ভক্তি প্রেমে হইযাছিল উহাই মহাভারত। মহাভারতের ঘটনাসমূহ রাজা পরীক্ষিতের রাজত্বকালের পূর্ব্বে হইয়াছিল ও উহা তিনি স্বর্গলাভার্থ মহাত্মা শুকদেবের মুখে শ্রবণ করেন। শ্রীমদ্ভাগবতে আছে যে, মহর্ষি ব্যাস ভারত সংহিতা বা মহাভারত যাহা সর্ব্বপ্রথমে করেন উহাতে তাঁহার যশোলাভ বা মনস্তৃপ্তি হয নাই। দেবর্ষি নারদ উহার কারণ বলিতেছেন যে, তিনি কেবল উহাতে ধর্ম্মের ও অধর্ম্মের কথাই-বলিযাছিলেন ভগবানের কোন গুণকীর্ত্তন করেন নাই অর্থাৎ উহাতে বাসুদেব শ্রীকৃষ্ণকে ঈশ্বররূপে পরিচিত করা হয নাই। আরও আছে যে, রাজা পরীক্ষিতই বৃষরূপী ধর্ম্মের তপ, শৌচ, ও দযা নামক যে তিনটি পদ ভগ্ন হইয়াছিল সেইগুলির পুনর্যোজনা করিযাছিলেন। তিনিই কলিকে নিগৃহীত করিয়া দ্যূত, মগুপান, স্ত্রী ও প্রাণিহত্যাদি চারিটি অধর্ম্ম যেখানে আছে সেইখানে কলির স্থান নির্দ্দেশ করেন। দুর্য্যোধন কলির অংশে জন্মগ্রহণ করেন ও যুধিষ্ঠির তাঁহার নিগ্রহ যুদ্ধে করেন। উহাতে ভাগবত ধর্ম্মকীর্ত্তন হয নাই বলিযা উহা পরমহংসদিগের তৃপ্তিসাধন করিতে পারে নাই। নারদের উপদেশক্রমে শ্রীমদ্ভাগবত রচনা ও মহাভারতের ২য সংস্করণ হয। সেই দ্বিতীয় সংস্করণে মহাভারতের আকার ২৪০০০ শ্লোক ও বিষয় বাসুদেবের মাহাত্ম্য, বিদুরের বুদ্ধি, কুন্তীর ধৈর্য্য, গান্ধারীর ধর্ম্মশীলতা, পাণ্ডবগণের সরলতা ও ধার্ত্তরাষ্ট্রগণের দুর্ব্বৃত্ততা ছিল। যাজ্ঞবল্ক্যের তৃতীয় সংস্করণে ধর্ম্মময় মহাবৃক্ষের মূলে শ্রীকৃষ্ণ, ব্রহ্ম ও ব্রাহ্মণগণ যুধিষ্ঠির সেই ধর্ম্মময মহাবৃক্ষ আর অধর্ম্মময় বৃক্ষের মূলে, অন্ধ ধৃতরাষ্ট্র রাজবেশে ও পুত্র দুর্য্যোধন বৃক্ষরূপে বর্ত্তমান। পাণ্ডবেরা যেমন ধর্ম্মময় বৃক্ষের স্কন্দ ও শাখাদি, তদ্রূপ কর্ণ, শকুনি ও দুঃশাসন অধর্ম্ম বৃক্ষের ঐরূপ ছিল। চতুর্থ সংস্করণ জযাখ্য যুদ্ধ বিবরণ গীতা উপনিষদ সমন্বিত, সঞ্জয পুত্রসন্তপ্ত ধৃতরাষ্ট্রকে কালের মহিমার সহিত ভগবানের পূর্ণাবতার শ্রীকৃষ্ণই তাঁহার পুত্রগণ ও কুরুপক্ষীয় মহা মহারথিগণকে নিহত করেন ভীমার্জ্জুন কেবল নিমিত্তমাত্র বলেন। শেষে কাব্যজগতে সেই মহাভারতের সমর্থন ভীষ্ম দ্রোণ অশ্বত্থামাদি দ্বারা সুবৃহৎ যুদ্ধ বৃত্তান্তে বিস্তারিত হইয়া যুধিষ্ঠির প্রমুখ পাণ্ডবগণের নিন্দাবাদ উল্লিখিত হইযাছে। যে শিখণ্ড নামক উদ্ভিদ বৃত্রাসুরের শোণিত হইতে উৎপন্ন হয উহার সহিত সৌসাদৃশ্য ভীষ্মের বধকর্ত্তার নাম শিখণ্ডীতে মূর্ত্তিমান ভীষ্মকে মহাভারতের উপদেষ্টা যোদ্ধা ও পরম ভাগবতরূপে প্রায সর্ব্বত্র সম্মানিত হইতে দেখা যায। তিনি তাঁহার গুরু পরশুরামের সহিত যুদ্ধ করিয়া তাঁহাকে পরাস্ত করিলেন, কিন্তু যখন চিত্রাঙ্গদ গন্ধর্ব্ব চিত্রাঙ্গদ শান্তনুরাজার পুত্রকে বহুকাল ব্যাপী যুদ্ধে নিহত করিলেন তখন ভীষ্ম কোথায ছিলেন? এই ভীষ্মই দ্যূতক্রীড়াকালে দ্রৌপদীর প্রশ্নোত্তর করিতে পারেন নাই, আর তিনিই শরশয্যায মৃতকল্পাবস্থায যুধিষ্ঠিরকে সমগ্র শান্তি ও অনুশাসন পর্ব্বের প্রায় অর্দ্ধেকাংশ ধর্ম্ম উপদেশ দিয়াছিলেন—ইহা কি আশ্চর্য্য নয় ?

যাহাই হউক, পুণ্যভূমি ভারতবর্ষে বেদই আর্য্য হিন্দুজাতির যথাসর্ব্বস্ব; উহা অবলম্বন করিয়া হিন্দুর উপনিষদ, সংহিতা, স্মৃতি সূত্রাদি আর্য্য মুনি ঋষিরা করিয়াছেন। স্বর্গত সত্যব্রত সামশ্রমি মহাশয় বলেন যে, "ত্রয়ীবেদের একটি ক্ষুদ্রাংশ অথর্ব্ব নামে অদ্যাপি পরিচিত রহিয়াছে; অপর বৃহদংশটি মহর্ষি বেদব্যাস কর্ত্তৃক রচনানুসারে ভাগত্রয়ে বিভাগীকৃত হইয়া অবধি বেদ চতুরাংশ ইহা সার্ব্বজনীন হইয়াছে।" আরও বলেন যে, "কোন একটি জ্ঞানারম্ভ করিলে উহাতে ঋগ্বেদের, যজুর্ব্বেদের ও সামবেদের এই বেদাংশত্রয়ের আবশ্যক হয়। ত্রয়ীবেদ হইতে অঙ্গিরা বংশাবতংশ মহর্ষি অথর্ব্বা ঐহিক প্রত্যক্ষফলপ্রদ শত্রু মারণাদির উপযোগী যজ্ঞাদির প্রকরণগুলি স্বতন্ত্র করিয়া উহাই অধ্যাপন যজনাদি দ্বারা সুপ্রচলিত করতঃ স্বীয় নাম প্রথিত করেন।" ব্যাস পিতা পরাশর তাঁহার পিতৃবধ প্রতিহিংসা করিবার নিমিত্ত আদিপর্ব্বের ১৮১ অধ্যায়ে যে যজ্ঞের উল্লেখ আছে উহা অত্রি, পুলস্ত্য, পুলহ, ক্রতু ও মহাক্রতু উপস্থিত হইয়া রহিত করেন। রামায়ণে ঋষ্যশৃঙ্গ ঋষি রাবণবধের জন্য শ্রীরামচন্দ্রাদি ভ্রাতার উৎপত্তি অথর্ব্ববেদানুসারে যজ্ঞ দ্বারা করেন। বৃহস্পতি ঋষিই বৃত্রাসুর বধ করেন। রাজা জন্মেজয়ের পিতৃবধকর্ত্তা নাগগণের সমূলে নির্ম্মূল করিবার যজ্ঞ করা হয়, আস্তিক মুনি উহা পণ্ড করেন। সেই আস্তীক পর্ব্বেই মহাভারতের আরম্ভ। মহর্ষি ব্যাসের শিষ্য জৈমিনী ও বৈশম্পায়ন মহাভারত প্রকাশক বলিয়া খ্যাত। সর্ব্বপ্রথমে মহাভারত অশ্বমেধ পর্ব্বের কথা ছিল, কারণ জৈমিনীর মহাভারত এখন যাহা দেখিতে পাওয়া যায় উহা কেবলমাত্র অশ্বমেধপর্ব্ব আর বর্ত্তমান অশ্বমেধপর্ব্ব পাঠ করিলে উহা মহাভারতের অন্তর্গত বলিয়া বোধ হয় না, যেন পৃথক বলিয়া জ্ঞান হয়। মহর্ষি ব্যাস ভারত সংহিতা যজ্ঞাদি অনুষ্ঠান জন্য বিস্তারিত করেন। শান্তি পর্ব্বের ৩৩৫ অধ্যায়ে আছে যে, কিরূপে কাহার আরাধনায় চারি আশ্রমের মধ্যে সিদ্ধিলাভ করা যায় এই প্রশ্নের উত্তরে নারায়ণ নারদ সম্বাদ উক্ত হইয়াছে। উহার পূর্ব্বাধ্যায়ে রাজা শান্তনু ব্রাহ্মণ ভক্ত ও তাঁহাদের পৃষ্ঠপোষক ছিলেন। ভীষ্ম তাঁহার নিকট ঐ কথা শ্রবণ করেন। উহারই মধ্যে ও সঙ্গে উপরিচর রাজার কথা ও পাণ্ডবগণের নারায়ণোপাসক হইবার কথা আছে। ইহাই পিতৃলোকের কথায় শান্তনুর স্বর্গপ্রাপ্তি উল্লিখিত হইয়াছে। দেবলোকের কথা ঐ শান্তিপর্ব্বে ত্র্যম্বক ব্রহ্ম সম্বাদে 'পুরুষ এক কি বহু?' এই প্রশ্নোত্তরে আছে স্বয়ং ব্রহ্মা মহেশ্বরকে উহার উত্তর দিতেছেন ও উহা নারদের কীর্ত্তনীয় বিষয়। মহর্ষি সনৎকুমার শান্তিপর্ব্বের ২৮০ অধ্যায়ে বৃত্রাসুরকে নারায়ণ মাহাত্ম্য শ্রবণ করাইয়া তাঁহাকে পরম নারায়ণ ভক্ত করান। যে দধীচি মুনি দক্ষযজ্ঞে রুদ্র নারায়ণ সংগ্রামকর্ত্তা, তাঁহারই অস্থি দ্বারা বৃত্রবধ ক্রিয়া সম্পন্ন করান হয়। ইহাতে শৈব ও বৈষ্ণব ভক্তগণের মধ্যে দ্বন্দ্ব বিরোধ মীমাংসা যে নারায়ণ উপাসনায় হয় উহার সন্ধান পাওয়া যায়। উহা ভারত সংহিতার কথা, মহাভারতের নয়। সেই নারায়ণই রামায়ণে শ্রীরামচন্দ্র ও মহাভারতে শ্রীকৃষ্ণ উহাই পরিষ্কার দেখিতে পাওয়া যায়। ভারত সংহিতার সহিত রামায়ণ মহাভারতের ঘনিষ্ঠসম্বন্ধ সেইখানে বর্ত্তমান। পৌষ্যপর্ব্বে শিব ও ইন্দ্র উপাসনার কথা রজ্জুরূপী অশ্বে বিবৃত হইয়াছে। অশ্বমেধ পর্ব্বে উতঙ্ক বৃত্তান্তে উহা আরও পরিষ্কাররূপে আছে। উহাতে আদি অশ্বমেধ পর্ব্ব হইতে পৌষ্যপর্ব্ব হইয়াছে দেখা যায়। আস্তিক পর্ব্বে সেই অশ্বের পুচ্ছের শ্বেত ও কৃষ্ণবর্ণ লইয়া বিবাদ বৃত্তান্ত আছে যাজ্ঞবল্ক্য ও বৈশম্পায়ন মধ্যে

মহাভারত ও যজ্ঞানুষ্ঠান লইয়া ৩১৯ অধ্যায় শান্তি পর্ব্বে যাজ্ঞবল্ক্য জনক সম্বাদে আছে। বৈশম্পায়ন উক্ত মহাভারত কাঞ্ব্যবেদ অর্থাৎ কৃষ্ণ যজুর্ব্বেদানুসারে আর যাজ্ঞবল্ক্য শ্বেত যজুর্ব্বেদ অনুমত হয়। গুরু মাতুল বৈশম্পায়নের নিকট প্রাপ্ত কৃষ্ণ যজুর্ব্বেদ যাজ্ঞবল্ক্য ত্যাগ করিয়াছিলেন ও উহা তৈতীরীয়েরা গ্রহণ করেন। আর তিনি শুক্ল যজুর্ব্বেদ সরস্বতী ও সূর্য্যের উপাসনা করিয়া প্রাপ্ত হন ও তিনি মাতুলের মহাভারত নষ্ট করিবার জন্য কৃতসংকল্প হইয়াই উহা করেন। উহা উক্ত শান্তি পর্ব্বে স্পষ্ট আছে। উহাতেই শত শত ব্রাহ্মণের অনেক কথা মহাভারতের মধ্যে দেখিতে পাওয়া যায়। বৃত্রাবধবৃত্তান্তেও তৈত্তিরীয়গণের উৎপত্তি কথা আছে। ইহাতে মহাভারতের সহিত বেদের যে কি সম্বন্ধ অতি সংক্ষেপে অনুক্রমণিকায় উক্ত হইল।

মহাভারতের ৩৩৯ অধ্যায় শান্তি পর্ব্বে দেবর্ষি নারদ যে মহাপুরুষের স্তব করিয়াছেন উহা অতি প্রাচীন বৈদিক ভাষায় উল্লিখিত ও উহাই ভারতসংহিতার মঙ্গলাচরণ ও আরম্ভ। মহাভারত বৈশম্পায়ন কর্ত্তৃক রাজা জন্মেজয়ের সর্পসত্রকালে ও অশ্বমেধ যজ্ঞে যথাক্রমে সংক্ষেপে ও বিস্তারিত ভাবে উল্লিখিত হইয়াছে। রাজা জন্মেজয় সংক্ষিপ্ত মহাভারত শ্রবণ করিয়া যে কয়েকটি প্রশ্ন * করেন উহার উত্তর হরিবংশের ভবিষ্যপর্ব্বে বিস্তারিত মহাভারতে আছে। বর্ত্তমান মহাভারত ঐরূপ প্রশ্নোত্তর সমন্বিত বিষয় নয়। উহাতেই যাজ্ঞবল্ক্যের কৃত মহাভারত বৈশম্পায়নের মহাভারত নষ্ট করিয়াছিল বলিয়া বোধ হয়। রাজা শতানীকের সময়ে উহা হয়। তৎপরে মহাভারত নাটকাকারে কথক মহাপ্রভুগণের কৃপায় পরিবর্ত্তিত হয়। উহাতে মহাভারতে শৈব, সূর্য্য ও ইন্দ্র উপাসনার প্রতি অন্যায় কটাক্ষপাত বর্ণোৎপত্তি, ইন্দ্রের কুণ্ডল ভিক্ষা ও একাগ্নি বাণ দান ও পশুপতির কর্ত্তব্য-হীনতা অশ্বত্থামা কর্ত্তৃক পাণ্ডব শিবিরে রাত্রে, পাণ্ডব সন্তান সৈন্য ও সেনাপতিগণের বধবৃত্তান্ত উল্লিখিত হইয়াছে। কৃষ্ণ ও অর্জ্জুনকে নর ও নারায়ণ সাজান হইয়াছে। উহাতে বাঙ্গালায় চলিত কথায় 'মহাভারত' ও 'রাম' শব্দ ঘৃণার উদ্রেক করে। কবি ভারতচন্দ্র বলিয়াছেন "রাম! রাম। এ বড কুস্থান।" ভাষার সঙ্গে ভাবের সম্বন্ধ যে দেশে এত ঘনিষ্ট সে দেশের সহিত রামায়ণ ও মহাভারতের কি আত্মীয়তা নাই? প্রাচীন সূর্য্যবংশীয় রাজা মান্ধাতার দৌহিত্র গৌড় হইতে বাঙ্গালার প্রাচীন নামের সম্বন্ধ আছে। সপ্তর্ষির স্থান বলিয়া সপ্তগ্রামের নামোৎপত্তি, ইহা সর্ব্বজন বিদিত। প্রাচীন বিখ্যাত আর্য্য মুনি ঋষি ও রাজারা বাঙ্গালার 'ব' দ্বীপোৎপত্তির গূঢ় রহস্য তাঁহাদের কথায় প্রচার করিয়াছেন। ঐ সূত্রে মহানুভব কপিল, সগর, ভগীরথ, জহ্নু ও শান্তনুর নাম উল্লেখযোগ্য। ভবভূতির কিরাতার্জ্জুনীয় ও ভট্টনারায়ণের বেণীসংহার মহাভারতের ঘটনাবলম্বনে লিখিত। বাঙ্গালা ভাষার বিদ্রূপাত্মক ছড়ায় মহাভারতের যুদ্ধ বিষয়ক আবালবৃদ্ধবনিতা বলিয়া থাকে:—"ভীষ্ম দ্রোণ কর্ণ গেল, শল্য হ'ল রথী, চন্দ্র সূর্য্য অস্ত গেল, জোনাকীর পাছে বাতি" বর্ত্তমান মহাভারতে যে সমস্ত বিদ্রূপ প্রতিহিংসাত্মক ঘটনা উল্লিখিত হইয়াছে উহা আদৌ গ্রহণীয় হইতে পারে না। মহাভারত ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ নির্ণয় করিবার গ্রন্থ. সেই কথা মহর্ষি বেদব্যাস তাঁহার পুত্রকে ভারত সাবিত্রীতে উপদেশ দিয়াছেন। উহা স্বর্গারোহণ পর্ব্বে আছে ও মহাভারতের বহুস্থলে উক্ত ও বিশদরূপে ব্যাখ্যাত হইয়াছে। যুদ্ধ বৃত্তান্ত মধ্যে যে অযথা পাণ্ডবগণের অপবাদ কীর্ত্তন

* আদি পর্ব্ব ৬২ অধ্যায়ে আছে।

করা হইয়াছে উহা সম্পূর্ণ মিথ্যা, স্বয়ং বেদব্যাসের কথা মহাভারত হইতে উদ্ধৃত করা হইল। ভাগীরথি তীরে ভীম ও অশ্বত্থামা পরস্পরের সাক্ষাৎ হয়। শ্রীকৃষ্ণ ক্রোধান্ধ ভীমসেনকে শান্ত করিতে পারিলেন না, অশ্বত্থামা ব্রহ্মাস্ত্র ত্যাগ করিলেন, অর্জ্জুনও উহা নিবারণ করিবার জন্য ঐ অস্ত্র ত্যাগ করিলেন। দেবর্ষি নারদ মহর্ষি বেদব্যাস উভয়ের মধ্যস্থলে আসিয়া উহা প্রতিসংহার করিতে বলেন। অর্জ্জুন করিলেন, কিন্তু অশ্বত্থামা পারিলেন না। উহার কারণ মহর্ষি বেদব্যাস বলিতেছেন যে, "অর্জ্জুন ধৈর্য্যশীল, সাধু ও সর্ব্বশাস্ত্র বিশারদ কখনও ক্ষত্রিয় ধর্ম্ম হইতে বিচলিত হন নাই ও রাজর্ষি যুধিষ্ঠির কখনই অধর্ম্মানুসারে বিজয় বাসনা করেন না" উহাতেই সেই ব্রহ্মাস্ত্র উত্তরার গর্ভস্থ বালক পরীক্ষিতকে আক্রমণ করে, আর অশ্বত্থামার শাস্তি তাহার মস্তকস্থ মণি গ্রহণ করিয়া করা হয়। লোকে সেই ক্ষতস্থানের শান্তির জন্য এখনও বাঙ্গালীরা স্নান কালে তৈল দান করে। পরীক্ষিতের ব্রহ্মশাপই শ্রীমদ্ভাগবত ও মহাভারতের সৃষ্টির কারণ বলিয়া উক্ত হইয়া থাকে।

মহাভারতে যেন সংসারের সকল প্রকারের চরিত্র অভিধান স্বরূপ সংগৃহীত করা হইয়াছে উহাতেই বলে "যা নাই ভারতে, তা নাই ভারতে"। ব্রাহ্মণের ব্রহ্মশির ব্রহ্মাস্ত্র অপেক্ষা যে সুদর্শনচক্র অধিকতর বলশালী ইহা সৌপ্তিক পর্ব্বে ঐ অস্ত্র অশ্বত্থামার লাভ করিবার কথায় আছে। ব্রহ্মচর্য্যাদি যজ্ঞানুষ্ঠান বা অস্ত্র লাভ দ্বারা ব্রাহ্মণ্য ধর্ম্মের প্রাদুর্ভাব পরশুরাম হইতে আরম্ভ করিয়া দ্রোণাচার্য্য ভীষ্মের সময় পর্য্যন্ত অপ্রতিহত প্রভাবে ছিল। শ্রীরামচন্দ্র পরশুরামের গর্ব্বাহঙ্কার নষ্ট হরধনু ভঙ্গ কালে করেন ও শ্রীকৃষ্ণ কুরুক্ষেত্রের যুদ্ধে দ্রোণাদি বধ দ্বারা করেন। ঐখানে নিন্দিত দ্বিজের কথা বর্ত্তমান। শ্রীকৃষ্ণের সুদর্শন চক্রকে রাধা চক্র বলে সেই অস্ত্রদ্বারা তিনি জগতের শত্রু বিনাশ করিতেন। জ্ঞান ভক্তি ও প্রেমের কথাই মহাভারতে পাঞ্চালরাজের যজ্ঞে দ্রৌপদীর জন্মে উক্ত হইয়াছে। রাজসূয় যজ্ঞে যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী স্বরূপ দ্রৌপদী সম্রাজ্ঞী।

প্রেমের চক্রে অসুর বিনাশ চণ্ডীর কথা ও মহাভারতে তিলোত্তমার কথায় আছে। যখনই মহাভারতে প্রেমধর্ম্ম কীর্ত্তন তখনই শ্রীকৃষ্ণ সারথি স্বরূপ ভীষণ যুদ্ধক্ষেত্রে অবতীর্ণ, যুধিষ্ঠির ধর্ম্মরাজ ধর্ম্ম ও প্রেম বলে রাজ্য লাভ করেন, তিনি অধর্ম্মে উহা লাভ করেন নাই। স্বয়ং শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরের কি পরিচয় দিয়াছেন উহা উল্লিখিত হইল:—* "ধর্ম্মরাজ যুধিষ্ঠির অন্যের জয়লব্ধা পৃথিবীকে কদাচ গ্রহণ করিবেন না। মহারাজ যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন নকুল সহদেব ও দ্রৌপদী ইহাঁরা কাম, ভয় বা লোভহেতু কদাচ স্বধর্ম্ম পরিচ্যুত হইবেন না।" শান্তি পর্ব্বে (৭৪ অধ্যায়) মহারাজ মুচকুন্দ ও কুবেরকে বলিয়াছেন যে, "ভগবান্! আপনার প্রদত্ত রাজ্যভোগ করিতে আমার বাসনা নাই, আমি স্বীয় বাহুবলে সমুদায় ধরিত্রী জয় করিয়া ভোগ করিব।" ইহাই মহাভারতের জয় গ্রন্থের মেরুদণ্ড স্বরূপ। ইহা অনুক্রমণিকার বলিয়া রাখা সর্ব্বতোভাবে কর্ত্তব্য, কারণ ইহাতেই মহাভারতের প্রক্ষিপ্তাংশ প্রকাশ হইবে। অনুক্রমণিকায় সৌতিশৌনক সম্বাদ মধ্যে সঞ্জয় ধৃতরাষ্ট্র কথোপকথন ও বিলাপ অস্বাভাবিক ও মহাভারতের অন্যান্য বিলাপের সম্পূর্ণ বিরোধী, উহা গ্রহনীয় হইতে পারে না। দ্রোণ পর্ব্বের ৮০ অধ্যায়ে ধৃতরাষ্ট্র যে, অধর্ম্মের মূল উহা সঞ্জয় উল্লেখ করিয়াছেন উহা অনুক্রমণিকায় উদ্ধৃত করা উচিত; পূর্ব্বে

* বনপর্ব্ব ১১৯ অধ্যায়। দ্রোণপর্ব্ব ১৩৫ অধ্যায়। কর্ণপর্ব্ব ৪ অধ্যায়। সৌপ্তিক পর্ব্ব ১ অধ্যায়

মহাবাহু পাণ্ডু কৌরবগণের বিপক্ষাপহৃত রাজ্য ও যশঃ প্রত্যাহৃত করিয়াছিলেন, তাঁহার পুত্রগণ তদপেক্ষা সমধিক যশোলাভ করিয়া রাজত্ব করেন কিন্তু ধৃতরাষ্ট্র তাঁহাদিগকে রাজ্যলোভে পৈত্রিক রাজ্যচ্যুত করিয়া তাঁহাদের যশঃ বিলুপ্ত করিয়াছিলেন। ধৃতরাষ্ট্র পাণ্ডবগণকে বঞ্চনা করিয়া পিতৃপৈতামহ উপভুক্ত রাজ্য লাভ করিয়াছিলেন। ধৃতরাষ্ট্র নিতান্ত বিষয়াসক্ত, এক্ষণে তাঁহার বিলাপবাক্য বিষমিশ্রিত মধু বলিয়া বোধ হইতেছে। মহাত্মা মধুসূদন পূর্ব্বে তাঁহাকে যুধিষ্ঠির, ভীষ্ম, দ্রোণ অপেক্ষাও সমধিক সম্মান করিতেন; কিন্তু যে অবধি তাহাকে অধার্ম্মিক বলিয়া জানিয়াছেন, তদবধি আর তাঁহাকে সে সম্মান দান করেন না। ধৃতরাষ্ট্র সনাতন ধর্ম্মত্যাগ করিয়া দুর্য্যোধন, কর্ণ ও শকুনির মতাবলম্বী হইয়াছিলেন এক্ষণে উহার ফলভোগ করুন। কেন দ্যূতকালে তিনি তাঁহার পুত্রগণকে প্রতিনিবৃত্ত করেন নাই? কেন দুর্য্যোধনকে পূর্ব্বে শাসন করিয়া সৎপথে সংস্থাপনপূর্ব্বক পিতার কর্ত্তব্য কর্ম্ম করেন নাই? কেন তাঁহার দুর্ব্বৃত্ত পুত্রগণকে যুদ্ধ হইতে নিবৃত্ত করেন নাই? এখন যুদ্ধকালে পুত্রগণের প্রতি তিরস্কার ও তাহাদের দোষ কীর্ত্তন করিলে কি হইবে? অর্জ্জুন যাঁহাদের যোদ্ধা, সাত্যকি বৃকোদর যাঁহাদের পৃষ্ঠ রক্ষা করিতে নিযুক্ত, জনার্দ্দন যাঁহাদের মন্ত্রী তাঁহাদের জয় হইবে না তো কাহাদের হইবে? দ্রোণাচার্য্য বলিতেছেন "শকুনি কুরুসভায় অসংখ্য কৌরবগণের সমক্ষে পূর্ব্বে যে সকল অক্ষ লইয়া ক্রীড়া করিয়াছিল, এক্ষণে সেনাগণকে দুরোদর, শরসমূদায়কে অক্ষ এবং জয়দ্রথকে পণ স্বরূপ জ্ঞান কর। সিন্ধুরাজের প্রাণরক্ষা ও উহা নাশের সহিত জয় ও পরাজয় নির্ভর করিতেছে" (১৩০ দ্রোণ পর্ব্বাধ্যায়) আর যুধিষ্ঠির যাহা বলিতেছেন (উহা উহার পূর্ব্বের ১২৮ অধ্যায়):—"মূঢ় রাজা দুর্য্যোধন সিন্ধুরাজকে হত ও ভীমসেন শরে ভ্রাতৃগণকে নষ্ট দেখিয়া কি আমাদের সহিত সন্ধি করিবে? সে কি অবশিষ্ট বীরগণকে রক্ষা করিবার জন্য আমাদের সহিত সন্ধি করিবে?" রাজা যুধিষ্ঠিরের হৃদয়ে কিরূপ চিন্তা হইতেছিল যখন মহাবীর অর্জ্জুন দুষ্কর কার্য্য অভিমন্যুবধের পর প্রতিজ্ঞা করিয়াছিলেন। সঞ্জয় রাজা যুধিষ্ঠির কিরূপ অসাধারণ ক্ষমাশীল ছিলেন সেই কথা বলিয়া যেন ধৃতরাষ্ট্রকে তিরস্কার করিতেছেন। আর সেই ধর্ম্মরাজ যুধিষ্ঠির অর্জ্জুনের বিজয় কামনা ও তাঁহাদের মুহুর্মুহু সিংহনাদ শ্রবণ করিয়া মনে মনে বলিতেছেন "হে ভীম! তুমি গুরু আজ্ঞা প্রতিপালন ও অর্জ্জুনের কুশল সংবাদ প্রদান করিলে ধন্য। তুমি যাহাদের উপর বিদ্বেষ ভাব প্রকাশ কর তাহাদের কখন জয়লাভ হয় না।" কর্ণপর্ব্বে ৪১ অধ্যায়ে স্বয়ং কর্ণ বলিতেছেন যে, শ্রীকৃষ্ণে লক্ষ্মী ও অর্জ্জুনে জয় প্রতিষ্ঠিত সেই দুই বীরের প্রতিকূলে তিনি যুদ্ধ করিবেন ও উহাতে তাঁহার হর্ষোৎপাদন হইতেছে ভয়ের লেশমাত্র নাই। কর্ণপর্ব্বে ৭৪ অধ্যায়ে শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে বলিতেছেন যে, "দুর্য্যোধন রাত্রে তোমাদিগকে মাতার সহিত জতুগৃহে দগ্ধ ও দ্যূত ক্রীড়ায় প্রবৃত্ত সে সমস্তই কর্ণের পরামর্শে করে ও সেই উহার মূল। দুর্য্যোধন কর্ণকে আশ্রয় করিয়া এই যুদ্ধ এবং আমাকে (শ্রীকৃষ্ণকে) নিগৃহীত করিতে উদ্যত হইয়াছিল। সেই পাপাত্মা প্রকাশ্য সভায় দ্রৌপদীকে নানারূপ কটু-বচন তিরস্কার করিয়াছিল।" ঐ পর্ব্বে ৯৭ অধ্যায়ে তিনি অর্জ্জুনকে বলিতেছেন "তুমি বহুদিবসাবধি কর্ণবধে সচেষ্ট ছিলে এক্ষণে কৃতকার্য্য, ঐ বৃত্তান্ত ধর্ম্মরাজকে অবগত করিয়া ঋণ পরিশোধ কর তিনি সমরাঙ্গণে তোমাদের যুদ্ধকালে নিতান্ত শরবিদ্ধ হইয়া শিবিরে গিয়াছেন।" কর্ণের নিধনে

ধৃতরাষ্ট্রের বিলাপ অতীব মর্ম্মভেদী উহা শল্যপর্ব্বের দ্বিতীয়াধ্যায়ে আছে। উহাতে কর্ণের মিথ্যা গর্ব্বাহঙ্কার পূর্ণমাত্রায় উক্ত হইয়াছে। কুরুক্ষেত্রের যুদ্ধে অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ পাণ্ডবপক্ষীয় বীরগণকে প্রাণপণে রক্ষা করিতেন উহাতেই শিখণ্ডী ও ধৃষ্টদ্যুম্ন ভীষ্ম ও দ্রোণকে নিহত করিয়াছিল ইহা কর্ণপর্ব্বে ৭৪ অধ্যায়ে আছে। কর্ণের মৃত্যু ব্রহ্মশাপে হয় উহা ব্রাহ্মণ্যধর্ম্মের কথা, সত্য ঘটনা নয়। দুর্য্যোধনের বিলাপই অনুক্রমণিকার উক্ত হওয়া উচিত ছিল। উহা শল্যপর্ব্বের পঞ্চমাধ্যায়ে আছে ঃ—"যে মহাবল নৃপতিকে আমি কপট দ্যূতক্রীড়ায় পরাজিত করিয়া বনবাসী করিয়াছিলাম, তিনি কেমন করিয়া এখন আমার বাক্য বিশ্বাস করিবেন? আমি শ্রীকৃষ্ণের দৌত্যাভিধানের সময় তাঁহাকে যে প্রতারিত করিবার চেষ্টা করিয়াছিলাম, উহা অতি গর্হিত কর্ম্মকরি, তিনি অভিমন্যুর বধ বৃত্তান্তে নিতান্ত কাতর ও তাঁহার পিতা কিরূপে উহা বিস্মৃত হইবেন? দুঃশাসন দ্রৌপদীকে কৌরব সভায় অপমানিত করিলে তিনি ব্রতাচরণপূর্ব্বক নিত্য স্থণ্ডিলে শয়নপূর্ব্বক অতি কঠোর তপশ্চর্য্যা আমাদের বিনাশের জন্য করিতেছেন, আর সুভদ্রা মানমর্য্যাদায় জলাঞ্জলি দিয়া তাঁহার দাসীর ন্যায় পরিচর্য্যায় নিযুক্তা এই সকল কারণে সন্ধিপ্রস্তাব অসম্ভব, পাণ্ডবগণের রোষানল কখনই নির্ব্বাপিত হইবে না। আর আমিই বা কিরূপে যুধিষ্ঠিরের অনুগত ভৃত্যের ন্যায় জীবন ধারণ করিব, আমার তেজে একদিন সমস্ত নরপতিগণ অবনত ছিল!" কৌরবগণের শেষ সেনাপতি শল্যের সহিত রাজা যুধিষ্ঠিরের যুদ্ধ হয় ও তাঁহাকে তিনি পরাস্ত করেন। সেই শল্যপর্ব্বে (২৫ অধ্যায়) যুধিষ্ঠিরের বিলাপ আছে ঃ—"হায় মূঢ়মতি দুর্য্যোধন ব্যতীত অন্য কোন্ রাজা বিপক্ষের গুণ, বল ও বীর্য্যালোচনা না করিয়া যুদ্ধে প্রবৃত্ত হয়? কেই বা হিতৈষী বন্ধুবর্গের বাক্য উপেক্ষা করে? হে জনার্দ্দন! সেই হতভাগ্যই কৌরবকুল নির্ম্মূল করিল। মহাত্মা বিদুরের দূরদর্শিতার পরিচয় দুরাত্মা দুর্যোধন এখন প্রত্যক্ষ করিয়াছে।" ঐ পর্ব্বের ৬৩ অধ্যায়ে যুধিষ্ঠির বলিতেছেন যে, 'হে বাসুদেব! মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন বিরাটনগরে আমারে কহিয়াছিলেন যে, যেখানে ধর্ম্ম সেইখানেই কৃষ্ণের অবস্থান এবং যে পক্ষে তিনি সেই পক্ষেরই জয় হয়।" শ্রীকৃষ্ণ বলিতেছেন যে, "আপনি যে বিরাটনগরে আমাকে মধুপর্ক প্রদান করিয়া বলেন যে, "কৃষ্ণ! ধনঞ্জয়কে তোমার হস্তে অর্পণ করিলাম তুমি উহার ভ্রাতা ও সখা, আপদে বিপদে উহাকে রক্ষা করিও, এক্ষণে আমি সেই কার্য্য সমাধা করিয়াছি।" এই সমস্ত যুদ্ধ বৃত্তান্ত সৌতি শৌনক বা বৈশম্পায়ন জন্মেজয় সম্বাদ নয়, ইহা সঞ্জয় ধৃতরাষ্ট্র সম্বাদ। উহার মধ্যেই গীতা আছে ও গীতার উক্তি ভিন্ন অন্যরূপ বিরোধী কথাও দ্রোণপর্ব্বের ১১৮ অধ্যায় সাত্যকি বলিতেছেন "কৃষ্ণ ও অর্জ্জুন পূর্ব্বেই আমাদের অরাতিগণকে সংহার করিয়াছেন আমরা নিমিত্ত মাত্র হইয়া এই অর্জ্জুন নিহত সৈন্যগণকে বিনষ্ট করিতেছি।" গীতায় শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে নিমিত্তমাত্র বলিয়াছেন সুতরাং পূর্ব্বোক্ত কথা বিরোধী। বর্ত্তমান অনুক্রমণিকাধ্যায়ে পৌষ্য, মৌষল ও স্বর্গারোহণিক বা অনুশাসনপর্ব্বের উল্লেখ নাই। উহা পর্ব্বসংগ্রহাধ্যায়ে উক্ত হইয়াছে। ইহাতে রামায়ণের ন্যায় মহাভারতে দুইটি অনুক্রমণিকা বর্ত্তমান দেখা যায়। ইহাতে রামায়ণ ও মহাভারতের কলেবর বৃদ্ধি ও সংস্করণের কথা স্পষ্টই প্রমাণিত হয়। মৌষল ও অনুশাসনপর্ব্বে ব্রাহ্মণের শাপে যদুবংশ ধ্বংস এবং ব্রাহ্মণের প্রতাপ দেবতা অপেক্ষা কোন অংশে ন্যূন নহে এই কথাই পবন ও কার্ত্তবীর্য্যার্জ্জুন সম্বাদে আছে।

ব্রাহ্মণকে দান করিলে স্বর্গলাভ হয় এই সমস্ত ব্রাহ্মণ্যধর্ম্মের কথা পরবর্ত্তীকালে মহাভারতের মধ্যে উহার অঙ্গসৌষ্ঠব কলেবর বৃদ্ধি করে সুতরাং উহা অনুক্রমণিকায় উক্ত হইবার কথা। অনুশাসনপর্ব্বের ১৫৩ অধ্যায়ে বায়ু কার্ত্তবীর্য্যকে বলিতেছেন যে, "ব্রাহ্মণ সূর্য্য ও অগ্নি অপেক্ষা শ্রেষ্ঠ ও পূর্ব্বে পৃথিবীর অধিষ্ঠাত্রী দেবতা অঙ্গরাজের স্পর্দ্ধা সহ্য করিতে না পারিয়া পৃথিবীরে পরিত্যাগপূর্ব্বক গমন করিলে মহর্ষি কশ্যপ উহারে স্তম্ভিত করিয়া রাখিয়াছিলেন, মহর্ষি অঙ্গিরা পৃথিবীস্থ সমুদায় জলপান ও পুনরায় উহাকে জলপূর্ণ করেন এবং তিনি আমার প্রতি ক্রুদ্ধ হইলে আমি তাঁহার ভয়ে অগ্নিহোত্র মধ্যে অবস্থান করি। সমুদ্র ব্রাহ্মণের শাপে লবণাক্ত ও মহর্ষি অঙ্গিরার শাপে শুক্রাচার্য্য তেজোহীন, মহাত্মা কপিল সগরসন্তানগণকে ভস্মসাৎ করেন, শুক্রাচার্য্য দণ্ডকারণ্য ও মহাত্মা ঔর্ব্ব ক্ষত্রকুলোদ্ভব তালজঙ্ঘকে বিনষ্ট করেন, তুমি দত্তাত্রেয় প্রসাদেই রাজ্য, বল, ধর্ম্ম ও শাস্ত্রজ্ঞান লাভ করিয়াছ। তুমি সর্ব্বদেব অগ্নির উপাসনা কর, তিনিও ব্রাহ্মণ অতএব ব্রাহ্মণ সর্ব্বলোকের কর্ত্তা ও পালক তাঁহাকে পরিজ্ঞাত হও।" সেই ব্রাহ্মণদ্বেষী কার্ত্তবীর্য্যার্জ্জুনের বিনাশ করিয়া পরশুরাম ভগবানের অবতার হইয়াছিলেন। শান্তিপর্ব্বেও ঐরূপ ঐল কশ্যপ সম্বাদ আছে। বৌদ্ধ ধর্ম্ম এই ব্রাহ্মণ্য ধর্ম্মের সর্ব্বনাশ করে, মহাভারতে সেই বৌদ্ধধর্ম্মের কথা আছে এবং বেদব্যাসের জন্ম ও পাণ্ডু ধৃতরাষ্ট্রের জন্মদাতারূপ নানা মিথ্যা অপবাদ মহাভারতে স্থান পাইয়াছে। পরাশর ও বেদব্যাস হিন্দুর ধর্ম্মশাস্ত্র সংহিতাকার তাঁহারা কখনই আর্য্যহিন্দুধর্ম্মবিরুদ্ধ কোন কর্ম্মানুষ্ঠান করেন নাই। যদি করিতেন তাহা হইলে তখনকার বলবান হিন্দু সমাজ বা অতীব ধর্ম্মপরায়ণ রাজা মহারাজারা তাঁহাদিগকে সংহিতাকার করিয়া সম্মানিত করিতেন না। *মনুতে বেণরাজার মৃত্যু যে নিয়োগ ধর্ম্ম প্রচার করার জন্য হয়, আর সেই নিয়োগ ধর্ম্মে পাণ্ডু ও তাঁহার পুত্রগণের জন্ম কেমন করিয়া সত্য হইতে পারে? মরীচির পুত্র কশ্যপ অপর নাম অরিষ্টনেমি তাঁহারই পুত্র দ্বাদশাদিত্য তাঁহারাই দেবতা, † সেই দেবতাগণের সন্তান বলিয়া পাণ্ডবগণকে আদৃত করায় উহা ব্রাহ্মণ্যধর্ম্মের কথা বলিয়া মনে হয়। বশিষ্ঠ কল্মষপাদ রাজার বংশ রক্ষা করেন কি আশ্চর্য্য। তিনিই বশিষ্টপুত্র শক্তির মৃত্যুর কারণ। এই সকল বিসদৃশ কথা মহাভারতে স্থান পাইয়াছে উহা কখনই সত্য হইতে পারে না। পাশ্চাত্য ঐতিহাসিকগণ সত্যের অনুরোধে বলিয়াছেন কালের করাল গতিতে ব্রাহ্মণেরা আপনাদের প্রতাপ অক্ষুণ্ণ রাখিবার জন্য যে চেষ্টা নানাপ্রকারে করিয়াছিল উহার মূলে কুঠারাঘাত বৌদ্ধ ধর্ম্ম করে। উহার প্রমাণস্বরূপ কেম্ব্রিজ ভারতবর্ষের ইতিহাস হইতে ঐ অংশ উদ্ধৃত করা গেল—

"In short, as Brahmanism exaggerates the power of the priest, so Buddhism belittles it unduly, not because it sets out to do so but because each represents a special point of view based more or less upon geographical position, * * To understand the social order into which we enter as we begin the study of the sutras, epics and lawbooks, we must renounce altogether the notion of caste in its strict modern sense,

* মনু ৭ম অধ্যায় ৪১ শ্লোক

† বনপর্ব্ব ১৬১ অধ্যায়।

as on the other hand we must free ourselves from the thought that the whole caste system is merely a priestly hypothesis disproved by the conditions revealed in Buddhistic writings" Vol I p 221 ইহাতে বৌদ্ধেরা বর্ণাশ্রমধর্ম্মের বিরুদ্ধে দণ্ডায়মান হইয়াছিল জানা যায়। বন পর্ব্বে ১৭৯ অধ্যায়ে স্বায়ম্ভুব মনুর নামোল্লেখ করিয়া বলা হইয়াছে যে, যদি বৈদিক ব্যবহার না থাকিত, তবে সকল বর্ণই শূদ্র তুল্য গণ্য এবং বর্ণসঙ্কর জাতিই সর্ব্বপ্রধান হইত। আর্য প্রমাণানুসারে বৈদিক ব্যবহারই প্রাধান্য লাভ করে। বেদ বিহিত কর্ম্মই ব্রাহ্মণত্ব লাভের হেতু, জীবের জাতকর্ম্মাদিতে মাতা সাবিত্রী ও পিতা আচার্য্যস্বরূপ হন। লোকে যতদিন পর্য্যন্ত বেদ পাঠ না করে ততদিন শূদ্র স্বরূপই থাকে। জন্ম ধরিয়া জাতি বিচার হইতে পারে না। শান্তিপর্ব্বের ৭৮ অধ্যায়ে আছে ক্ষত্রিয়েরা ব্রাহ্মণগণের প্রতি অত্যাচার পরায়ণ হইলে বেদই ব্রাহ্মণগণকে রক্ষা করিবে। সেই কথাই পরশুরাম ক্ষত্রিয়ের সহিত যুদ্ধে বলিয়াছেন। উদ্যোগ পর্ব্ব ১৭৯ অধ্যায়ে আছে পরশুরাম বলিতেছেন যে, "হে ভীষ্ম! মেদিনী আমার রথ, চারি বেদ আমার অশ্ব, বায়ু আমার সারথি ও বেদমাতা গায়িত্রী আমার বর্ম্ম, আমি তদ্দ্বারা পরিবেষ্টিত হইয়া যুদ্ধে প্রবৃত্ত হইব।" পূর্ব্বোক্ত ৭৮ অধ্যায় শান্তি পর্ব্বে আছে তিন বর্ণের পরিত্রাণ নিমিত্ত শস্ত্রগ্রহণ করা ব্রাহ্মণের দোষাবহ নহে যাঁহারা ব্রাহ্মণদ্বেষীগণের নিবারণার্থ জীবনত্যাগ করেন তাঁহাদিগকে নমস্কার ও তাঁহাদেরই স্বর্গ হয়। সংগ্রামে লোক রক্ষার্থ শরীর ত্যাগ করা প্রধান ধর্ম্ম। দেশকাল ও কারণ ভেদে ধর্ম্ম ও সত্য রূপান্তরিত হয়। উতঙ্ক ও পরাশরাদি মহর্ষিগণ সর্প ও রাক্ষস যজ্ঞাদি ক্রুর কার্য্যের অনুষ্ঠান করিয়া স্বর্গলাভ করেন ও ধার্ম্মিক ক্ষত্রিয়গণ পররাজ্য আক্রমণ করিয়া নানা পাপানুষ্ঠান করিয়া সদ্গতি লাভ করেন। অতএব ব্রাহ্মণ আত্মত্রাণ, বর্ণদোষ নিবারণ ও দুর্দ্দম্য দমনার্থ শস্ত্র গ্রহণ করিতে পারেন। যে ব্যক্তি সর্ব্বদা সাধুদিগের রক্ষা ও অসাধুদিগের দণ্ডবিধান করেন তিনিই রাজা হইবার যোগ্য পাত্র। শান্তি পর্ব্বের ৮১ অধ্যায়ে বাসুদেব নারদ সম্বাদে অলৌহ নির্ম্মিত অস্ত্র বিবরণে এইরূপ আছে যে, "ক্ষমা, সরলতা ও মৃদুতা প্রকাশ, যথাশক্তি অন্নদান এবং উপযুক্ত ব্যক্তির পূজা করাকেই অলৌহ নির্ম্মিত অস্ত্র বলে। জ্ঞাতিগণ কটুবাক্য প্রয়োগ করিলে তুমি স্বীয় বাক্য দ্বারা তাহাদিগের ক্রূরতা ও অসদভিসন্ধিসমূহের শান্তিবিধান করিবে। যাহাতে জ্ঞাতিগণের বিনাশ না হয়, তদ্বিষয়ে যত্নপর হইবে।"

নারদ শ্রীকৃষ্ণের নীতিবিধান ও যুদ্ধ যাত্রার বিষয় বিলক্ষণ অবগত আছেন একথা বলিয়াছেন। এই সকল কথা অবলম্বন করিয়া যুধিষ্ঠির ও শ্রীকৃষ্ণ কার্য্য করিয়াছিলেন। এক ব্যক্তি বহুগুণ সম্পন্ন হইলে তাহাকে আশ্রয় করিবার নিমিত্ত বহুকে ত্যাগ করা কর্ত্তব্য এই নীতির উদাহরণ নারায়ণী সৈন্য ত্যাগ করিয়া শ্রীকৃষ্ণকে গ্রহণ করা অর্জ্জুনের কৃতিত্ব। মন্ত্রণাবলেই সমস্ত লাভ হয় ও অসাধ্য সাধন হয়। রাজা দুর্গাদি রক্ষা, যুদ্ধ, ধর্ম্মানুশাসন, মন্ত্র চিন্তা, ও প্রজাগণের সুখসাধন পাঁচ উপায় দ্বারা রাজ্যরক্ষা ও লাভ করে। মহাভারতে রাজা যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে মন্ত্রী ও যোগ্য চারি ভ্রাতাকে সেই উপায় স্বরূপ লাভ করিয়া কৃতকার্য্য হন। ইহাই মহাভারতের ধর্ম্মরাজ্য স্থাপনের মূল ও স্থূল কথা। যাহাতে সর্ব্বসাধারণে ধর্ম্ম ও

জ্ঞানলাভ করিতে পারে, তজ্জন্য আর্য্যমুনি ঋষিরা হিন্দুর ধর্ম্মশাস্ত্র প্রণয়ন করেন। তদুদ্দেশ্যেই মহর্ষি ব্যাস মহাভারত প্রকাশ করেন উহা তিনি ইতিহাস পুরাণ বা নাটক উপন্যাস করেন নাই। যেখানে সেইরূপ উহা যতদুর পারা যায় ত্যাগ করিতে হইবে, তবে মহাভারতের অঙ্গ সৌষ্ঠবের যাহাতে ক্ষতি না হয়, উহার প্রতিও লক্ষ্য রাখিতে হইবে। এই নিয়ম অনুসারেই মহাভারতের অঙ্গ সংস্কার করা হইয়াছিল। ইহাই উহার অনুক্রমণিকায় মহাভারতের অঙ্গ বিন্যাস সংক্ষেপে বিবৃত করা হয়। এখন কেবল উপাসনার কথা বলিয়া অনুক্রমণিকা শেষ করিতে হইবে।

ভারত সাবিত্রী ও ভারত-সংহিতাতেই মহাভারতের আদি সূত্রপাত। ধর্ম্ম ত্যাগ করিও না, অনিত্য সুখে মুগ্ধ হইও না, সংসারে জীবমাত্রে জন্ম, জরা ও মৃত্যুর অধীন, মৃত্যুর করাল মূর্ত্তি সর্ব্বদাই জীবগণের সম্মুখে বর্ত্তমান থাকিলেও মায়ার আশ্চর্য্য প্রভাবে লোকে উহা দেখিয়াও দেখে না, মৃত্যুর হস্ত হইতে উদ্ধারের কোন চেষ্টাও কেহই করে না, ধর্ম্মানুশীলন ব্যতীত উহা করা যায় না ইহাই ভারত সাবিত্রীর কথা। সেইখানেই ঈশ্বরের উপাসনাতে প্রবৃত্ত করিবার উপদেশ বর্ত্তমান। কারণ ধর্ম্ম, অর্থ, কাম, বুদ্ধি ও মিত্রই রাজ্যরক্ষার প্রধান উপায়। সংসারে রাজাই নিয়ম দ্বারা ধর্ম্ম, অর্থ ও কাম উপভোগ ও প্রজাপালন করেন। ভগবান ভিন্ন জীবের মিত্র আর কেহই নাই। ভগবান সাক্ষীস্বরূপ প্রেমদান দ্বারা সেই রাজা প্রজাকে পিতা পুত্রের সম্বন্ধ সূত্রে বন্ধন করিতেছেন। গৃহীরা আত্মীয় কুটুম্ব আদির বন্ধনে তদ্রূপ বদ্ধ। পরমাত্মা প্রেমদান করিয়া জীবকে প্রেমে আকর্ষণ করিতেছেন, উহাতে জ্ঞান, প্রেম ও আনন্দের ক্রমান্বয়ে উন্নতিলাভ হইতে থাকে, তখনই ঘোর বিষয়ীর পাষাণ মন ঈশ্বর তত্ত্বানুসন্ধানে ব্যস্ত হয়। এই জগতের রাজত্ব ও সম্পদের মধ্যে এমন কিছুই নাই যে, যাহাতে জীব শান্তিলাভ করিতে পারে, মৃত্যুভয় হইতে পরিত্রাণ লাভ করে, তখনই এক ভিন্ন দ্বিতীয়ের উপর জীবের লক্ষ্য হয় না, তেত্রিশ বা তেত্রিশ কোটী দেবদেবীর স্থলে ভারতসংহিতা এক নারায়ণকে দেখাইয়া দিতেছে। মহাভারত সেই 'একমেবাদ্বিতীয়ং' নারায়ণই শ্রীকৃষ্ণ অদ্বৈত উপাসনা কীর্ত্তন করিতেছে; উহাতে নর ও নারায়ণ দ্বৈতবাদ সম্পূর্ণ মিথ্যা ও প্রক্ষিপ্ত। শ্রীকৃষ্ণের জন্মবৃত্তান্তে তিনি জীবকে বলিতেছেন যে, পিতামাতার ন্যায় কারাবাসীর মত ভবযন্ত্রণা ভোগ করিও না, আমার মত গোকুলের প্রেমে বর্দ্ধিত হও। সংসারের মধ্যে নারায়ণের ঐকান্তিক উপাসনা দ্বারা প্রেম ও ধর্ম্মরাজ্য স্থাপন কর। সিংহ, ব্যাঘ্র ও হস্তীর ন্যায় বলশালী ভীষ্ম, দ্রোণ, কর্ণাদি সাজিয়া যুদ্ধ করিলে স্ব স্ব প্রবৃত্তি চরিতার্থ করা হয় বটে, কিন্তু উহাতে মৃত্যুকে অতিক্রম করিতে পারা যায় না, তজ্জন্যই ভীষ্মকে ইচ্ছা মৃত্যু আলিঙ্গন করিতে হয়। সেই কুরুক্ষেত্র যুদ্ধের সঙ্গে ধর্ম্মের সম্বন্ধ কীর্ত্তন মহাভারত করিতেছে, যুদ্ধের ন্যায়ান্যায় বিচার মহাভারতের কথা নয়। যিনি আমাদের আত্মাকে বলবান করেন যিনি সারথি স্বরূপ প্রেরণা দ্বারা যুদ্ধক্ষেত্রে শত্রু হস্ত হইতে আশ্রিত জীবকে রক্ষা করেন তিনি কারণ, কার্য্য সমুদায় সম্পন্ন করান, তিনিই শ্রীকৃষ্ণ ভগবান, প্রেমময় নিষ্কাম দ্রষ্টা; সেই কথাই মহাভারতের যুদ্ধ বিবরণে আছে।

শ্রীকৃষ্ণ মহাবীর বা দেশরাজ্যের সম্রাট নহেন, তিনি ধর্ম্মরাজকে সম্রাট করেন, তাঁহার নিকট হইতে অর্ঘ্যাহরণ শিশুপালকে বধ করিয়া করেন। মানব যতই পবিত্রতা, জ্ঞান ও প্রীতিতে উন্নত হয়, ততই তিনি ঈশ্বরকে উপলব্ধি করিতে পারেন, যাহারা ভাবে ঈশ্বরকে জানা

যায় না, প্রীত করা যায় না, তাহারা প্রেম কি ও প্রীতিপুষ্প দ্বারা তাঁহার অর্চ্চনা কি, তাহারা কি প্রকারে উহা হৃদয়ঙ্গম করিবে? সেই অজ্ঞানান্ধ জীবের নেতা শিশুপাল যখন সে প্রেমার্চ্চনার বিরোধী হইয়াছিল, তখনই কালরূপী সুদর্শন চক্র তাঁহাকে মৃত্যুর অধীন করে। মৃত্যুশোকনিবারক এই ধর্ম্মোপসনার কথা মহাভারতে আছে। নারদ ভগবদ্ভক্তি ও প্রেমের কথা গান করিয়া দেবর্ষি হইয়াছেন, আর বেদব্যাস মহাভারত রচনা ও প্রকাশ করিয়া অমর মহর্ষি হইয়াছেন। ধর্ম্ম ভিন্ন মানবের আর কিছুই থাকে না, সেই ধার্ম্মিকগণের স্মৃতিস্তম্ভই মহাভারত, যাহাতে বেদ উপনিষদ দর্শন পুরাণাদির সার উদাহরণের সহিত সংগৃহীত হইয়াছে।

আদিপর্ব্বের ৬১ অধ্যায়ে সর্পযজ্ঞে উল্লিখিত মহাভারতেরও বৃত্তান্ত ও তৎপরবর্ত্তী বিস্তৃত মহাভারতের জন্য রাজা জন্মেজয় যে সকল প্রশ্ন করিয়াছিলেন উহা উল্লেখ করা হইল। উহাতে মহাভারতের বিষয় যে কি উহা সম্যক উপলব্ধি হয়। বৈশম্পায়ন প্রথমতঃ কায়মনোবাক্যে গুরুচরণে প্রণিপাত করিয়া ব্রাহ্মণগণ ও অন্যান্য বিদ্বানগণকে প্রণাম করিলেন। পরে মহর্ষি বেদব্যাস প্রণীত অপূর্ব্ব উপাখ্যান কীর্ত্তন বিষয়ে কৃতসঙ্কল্প হইয়া রাজা জনমেজয়কে কহিলেন :—"মহারাজ! ভগবান বাদরায়ণির মুখনিঃসৃত এই অমৃতকল্প মহাভারতীর কথা যেমন রমণীয়, আপনাকেও তদনুরূপ উপযুক্ত পাত্রলাভ করিয়াছি, অতএব সেই ভারত প্রকাশ করিতে আমার অন্তঃকরণ অতিমাত্র উৎসাহিত হইতেছে। হে মহারাজ। রাজ্যলোভ প্রযুক্ত কুরুপাণ্ডবদিগের গৃহবিচ্ছেদ ও সর্ব্বভূতবিনাশক সংগ্রাম এবং পাণ্ডবদিগের দ্যূতমূলক বনবাস সবিস্তার বর্ণন করিতেছি, আপনি অবধানপূর্ব্বক শ্রবণ করুন।

"রাজর্ষি পাণ্ডুর মরণান্তর যুধিষ্ঠিরাদি পঞ্চপাণ্ডব অরণ্যবাস পরিত্যাগপূর্ব্বক রাজধানীতে গমন করিয়া অচিরকালমধ্যে বেদবিদ্যা ও ধনুর্বিদ্যায় সম্পূর্ণ খ্যাতিলাভ করিলেন। পুরবাসিগণ তাঁহাদের এতাদৃশ অসম্ভাবিত নৈপুণ্য প্রদর্শন করিয়া সকলেই নিতান্ত অনুরক্ত হইয়া উঠিল। কৌরবকুল তদ্দর্শনে সহসা অসূয়া পরবশ হইলেন। তৎপরে মহাবল সৌবল, ক্রূরকর্ম্মা কর্ণ ও দুর্ম্মতি দুর্য্যোধন, ইঁহারা সকলে ঐকমত্য অবলম্বনপূর্ব্বক পাণ্ডবদিগের নিগ্রহচেষ্টা ও নির্ব্বাসনের বাসনা করিলেন। দুর্য্যোধন শকুনির পরামর্শক্রমে রাজ্যলাভার্থ পাণ্ডবদিগের উপর নানাবিধ উপদ্রব করিতে আরম্ভ করিলেন। একদিন তিনি অন্নে বিষ সংযোগ করিয়া ভীমকে উপযোগ করিতে দিলেন। ভীমসেন উহা সবিশেষ না জানিয়া বিষান্ন ভক্ষণ ও জীর্ণ করিলেন। অপর এক দিবস ভীম গঙ্গাতটে নিদ্রিত আছেন, সেই অবসরে দুর্ম্মতি দুর্য্যোধন তাঁহার হস্তপদাদি বন্ধনপূর্ব্বক জলে নিক্ষেপ করিয়া স্বনগরে প্রত্যাগমন করিলেন। পরে ভীম জাগরিত হইয়া স্বয়ং বন্ধন ছেদন করিয়া উত্থিত হইলেন। একদা বৃকোদর যখন নিদ্রায় অভিভূত আছেন, এমন সময়ে দুর্য্যোধন এক ভয়ঙ্কর কৃষ্ণ সর্প দ্বারা তাঁহার সর্ব্বাঙ্গ দংশন করান, উহাতেও তাঁহার প্রাণ বিয়োগ হইল না। মহামতি বিদুর সেই পাণ্ডবদিগের বিপদ উদ্ধার বিষয়ে সতর্ক থাকিতেন। যেমন দেবরাজ স্বর্গস্থ হইয়াও জীবলোকের হিতসাধন করেন, তদ্রূপ বিদুর দুর্য্যোধনের পক্ষে থাকিয়াও পাণ্ডবগণের শুভসাধন করিতে লাগিলেন। দুর্য্যোধন গুহ্য ও বাহ্য বিবিধ উপায় দ্বারা পাণ্ডবদিগকে বিনষ্ট করিতে না পারিয়া পরিশেষে বৃষসেন ও দুঃশাসন প্রভৃতি কতিপয় ব্যক্তির পরামর্শে ধৃতরাষ্ট্রের অনুমত্যানুসারে বারণাবতে জতুগৃহ প্রস্তুত করাইলেন। তৎপরে

পুত্রবৎসল রাজা ধৃতরাষ্ট্র রাজ্যভোগের লোভ সম্বরণ করিতে না পারিয়া পাণ্ডবদিগকে নির্ব্বাসিত করিলেন। পাণ্ডবগণ মাতৃ সমভিব্যাহারে হস্তিনাপুর হইতে বারণাবতে প্রস্থান করিলেন। তৎকালে বিদুর তাঁহাদিগের মন্ত্রী ছিলেন। পরে মহারাজ ধৃতরাষ্ট্র পাণ্ডবদিগকে জতুগৃহ বাসের আদেশ দিলেন, তাঁহারা একবৎসরকাল তথায় নির্ব্বিঘ্নে বাস করিয়া পরিশেষে বিদুরের পরামর্শক্রমে এক সুড়ঙ্গ নির্ম্মাণ করিলেন। পরে সেই জতুগৃহে অগ্নি প্রদান এবং উহার মধ্যে দুর্য্যোধনের দুর্ম্মন্ত্রী পুরোচনকে দগ্ধ করিয়া সাতিশয় শঙ্কিত মনে রজনীযোগে পাণ্ডবেরা জননী সমভিব্যাহারে অরণ্যে প্রস্থান করিলেন। পথিমধ্যে বিকটাকৃতি হিড়িম্ব রাক্ষসকে দেখিতে পাইলেন। হিড়িম্ব মুখব্যাদানপূর্ব্বক তাঁহাদিগকে ভক্ষণ করিতে উদ্যত হইলে ভীমসেন স্ববিক্রমপ্রভাবে উহাকে বধ করেন। অনন্তর আত্মপ্রকাশভয়ে ভীত হইয়া ঐ রজনীতেই তথা হইতে প্রস্থান করিলেন। পরে ভীমসেন হিড়িম্বানাম্নী রাক্ষসীর পাণিগ্রহণ করিয়া তাহার গর্ভে ঘটোৎকচ নামক এক পুত্র উৎপাদন করেন। শেষে পাণ্ডবেরা ব্রহ্মচারিবেশে একচক্রা নগরীতে এক ব্রাহ্মণের গৃহে উপনীত হইয়া বেদাধ্যয়নে মনোনিবেশ পূর্ব্বক কিয়ৎকাল অতিক্রম করেন। প্রত্যুপকার জন্য মহাবল মহাবাহু ভীমসেন স্বীয় বাহুবলে ক্ষুধার্ত্ত বক নামক রাক্ষসকে বধ করিয়া একচক্রা নগরের উপদ্রব নিবারণ করিলেন।

"পাণ্ডবেরা দ্রৌপদীর স্বয়ম্বর বৃত্তান্ত শ্রবণ করিয়া পাঞ্চালদেশে আগমন পূর্ব্বক দ্রৌপদীলাভ এবং তথায় বিবাহান্তে একবৎসর বাস করিয়া পরিশেষে হস্তিনাপুরে গমন করেন। তখন মহারাজ ধৃতরাষ্ট্র তৎকর্ত্তৃক আনীত পঞ্চপাণ্ডবকে কহিলেন, তোমাদিগের ভ্রাতৃবিগ্রহ হইবার বিলক্ষণ সম্ভাবনা দেখিতেছি, যেহেতু আমি খাণ্ডবপ্রস্থে তোমাদিগকে বাসস্থান অবধারণ করিয়া দিয়াছিলাম, কিন্তু তোমরা উহাতে সম্মত হইলে না। অতএব এক্ষণে তোমরা কতিপয় গ্রাম লইয়া বাসার্থ সেই বিশালরথ্যা কলাপমণ্ডিত খাণ্ডবপ্রস্থে প্রস্থান কর। পাণ্ডবগণ তাঁহার আদেশক্রমে বহুমূল্য রত্নরাশি গ্রহণপূর্ব্বক স্বজনগণ সমভিব্যাহারে খাণ্ডবপ্রস্থে গমন করিলেন। পরে বাহুবলে অন্যান্য ভূপালগণকে পরাভূত করিয়া একবৎসর তথায় অবস্থিত করেন। এইরূপে শত্রুদমন দ্বারা ধর্ম্মপরায়ণ পাণ্ডবগণ ক্রমশঃ অভ্যুদয় লাভ করিতে লাগিলেন। মহাযশাঃ ভীমসেন পূর্ব্বদিক্, অর্জ্জুন উত্তরদিক্, নকুল পশ্চিমদিক্, ও সহদেব দক্ষিণদিক্ জয় করিয়া এই সসাগরা ধরামণ্ডলে একাধিপত্য স্থাপন করিলেন। সূর্য্য ও সূর্য্যসদৃশ পঞ্চপাণ্ডব দ্বারা ধরণীমণ্ডল যেন ষট সূর্য্যে উদ্ভাসিত হইল। একদা ধর্ম্মরাজ যুধিষ্ঠির কোন বিশেষ কারণ বশতঃ প্রাণ হইতে প্রিয়তর ভ্রাতা অর্জ্জুনকে বনে যাইতে বলিলেন, পুরুষশ্রেষ্ঠ অর্জ্জুন সেই আজ্ঞাক্রমে বনে প্রবেশ করিয়া ত্রয়োদশ মাস তথায় বাস করিলেন। পরে তিনি দ্বারাবতী নগরীতে গমন করিয়া কৃষ্ণের সহিত সাক্ষাৎ করেন এবং তাঁহার সুভদ্রানাম্নী ভগিনীর পাণিগ্রহণ করেন। শচী ইন্দ্রকে পাইয়া এবং লক্ষ্মী কৃষ্ণকে পাইয়া যেরূপ আহ্লাদিত হইয়াছিলেন, সুভদ্রা অর্জ্জুনকে পতিলাভ করিয়া তদ্রূপ সন্তুষ্ট হইলেন। পরে বাসুদেব সমভিব্যাহারে অর্জ্জুন খাণ্ডব বন দগ্ধ করিয়া ভগবান্ হুতাশনকে পরিতৃপ্ত করিলেন। অগ্নি পরিতৃপ্ত হইয়া অর্জ্জুনকে গাণ্ডীবধনুঃ, অক্ষয় তুণীর ও কপিধ্বজ রথ প্রদান করিলেন। অর্জ্জুন সেই সমস্ত বস্তু প্রতিগ্রহ করিলেন, এবং খাণ্ডবাগ্নি হইতে ময়দানবকে মোচন করিয়া দিলেন। ময়দানব

তাঁহার প্রসাদে পরিত্রাণ পাইয়া এক নানাবিধ মণিকাঞ্চনমণ্ডিত ও পরম রমণীয় সভামণ্ডপ নির্ম্মাণ করিয়া দেন। দুর্ম্মতি দুর্য্যোধন ময়নির্ম্মিত সভার লোভ সম্বরণ করিতে না পারিয়া শকুনির পরামর্শানুসারে কপট পাশক্রীড়া দ্বারা যুধিষ্ঠিরকে পরাজিত করেন উহাতে যুধিষ্ঠির দ্বাদশ বর্ষ বনবাস ও একবৎসর অজ্ঞাতবাস করিলেন। ধর্ম্মরাজ ত্রয়োদশ বৎসর অতিবাহিত করিয়া নিজ রাজ্য ও ধনসম্পত্তি প্রার্থনা করেন। উহা না পাওয়াতেই তাঁহাদিগের ঘোরতর সমরানল প্রজ্বলিত হয়। পরিশেষে তাঁহারা বিপুল পরাক্রম প্রকাশ পূর্ব্বক দুর্য্যোধনের প্রাণসংহার পূর্ব্বক পুনর্ব্বার আপন রাজ্য সম্পত্তি সমুদায় অধিকার করেন। হে মহারাজ! উভয় পক্ষে যেরূপে আত্মবিচ্ছেদ ও সংগ্রাম উপস্থিত হইয়াছিল, তাহা আমি অতি সংক্ষেপে কীর্ত্তন করিলাম।"

"জনমেজয় কহিলেনঃ—হে দ্বিজেন্দ্র। পূর্ব্বপুরুষদিগের বিশুদ্ধ চরিতাবলী সংক্ষেপে শ্রবণ করিয়া আমার অন্তঃকরণ পরিতৃপ্ত হইল না, ধর্ম্মপরায়ণ পাণ্ডবগণ যে কারণে অবধ্য জ্ঞাতিকুল সংহার করিয়াও লোকের প্রশংসাপাত্র হইয়াছিলেন, বোধ করি সে কারণ সামান্য নহে। আর তাঁহারা নিরপরাধী ও প্রতিবিধান সমর্থ হইয়াও কেন শত্রুকৃত দুঃসহ ক্লেশ সহ্য করিয়াছিলেন, ইহারই বা কারণ কি? মহাবল মহাবাহু ভীমসেন এত কষ্ট স্বীকার করিয়াও কেনই বা ক্রোধ সম্বরণ করিয়াছিলেন? পতিব্রতা দ্রৌপদী সভামধ্যে তাদৃশ অপমানিত হইয়াও কেন ক্রোধ দৃষ্টি দ্বারা সেই দুরাত্মা কৌরবদিগকে ভস্মাবশেষ করিলেন না? যখন ধর্ম্মনন্দন যুধিষ্ঠির দ্যূতে আসক্ত হন, তখন ভীমার্জ্জুন ও নকুল সহদেব কেন তাঁহাকে নিবারণ করিলেন না? কি প্রকারেই বা অর্জ্জুন একাকী একমাত্র কৃষ্ণের সহায়তায় সেই প্রভূত কুরুসেনা পরাভূত করিয়াছিলেন? হে তপোধন! আপনি সেই সকল বৃত্তান্ত এবং পাণ্ডবদিগের আচরিত অন্যান্য বৃত্তান্ত আদ্যোপান্ত কীর্ত্তন করুন।

"বৈশম্পায়ন কহিলেন—মহারাজ। কৃষ্ণদ্বৈপায়ন প্রোক্ত এই পবিত্র উপাখ্যান অতি বিস্তীর্ণ, অতএব ইহা শ্রবন করিবার সময় নির্দ্দেশ করিলে, আমি আপনকার নিকট উহা সবিস্তর কীর্ত্তন করিব। ভগবান্ ব্যাসদেব সেই মহাভারত গ্রন্থে একলক্ষ শ্লোক রচনা করিয়াছেন। যদি বেদপারগ ব্রাহ্মণ ব্রতানুষ্ঠান পরতন্ত্র হইয়া চারি বৎসর ও চারি মাস মহাভারত অধ্যয়ন করেন, তবেই তিনি সকল পাপ হইতে মুক্ত হইতে পারেন। এই মহাভারতে দেবতা, রাজর্ষি ও ব্রহ্মর্ষিদিগের বিষয় বর্ণিত ও ভগবান বাসুদেবের সুচরিত কীর্ত্তিত আছে। ইহাতে ভগবান ভূতভাবন ভবানীপতি ও দেবী পার্ব্বতীর অনির্ব্বচনীয় মহিমা এবং কার্ত্তিকেয়ের উৎপত্তি ও গো ব্রাহ্মণের মাহাত্ম্য বর্ণিত আছে। এই মহাভারত নিখিল বেদের সমষ্টিস্বরূপ—মহর্ষি ব্যাস প্রতিদিন প্রাতঃকৃত্যাদি নিয়মিত তপজপাদির সমাপনানন্তর অনবরত তিন বৎসরে এই মহাভারত রচনা করেন, অতএব নিয়ম অনুসারে উহা শ্রবণ করা কর্ত্তব্য। কৃষ্ণদ্বৈপায়ন প্রোক্ত এই অপূর্ব্ব মহাভারতীয় কথা যিনি শ্রবণ করান ও যাঁহারা ভক্তিসহকারে শ্রবণ করেন, তাঁহাদিগকে জন্মমৃত্যুরূপ দুর্ভেদ্য শৃঙ্খলে বদ্ধ থাকিয়া আর পাপ পুণ্যের ফলভোগ করিতে হয় না। সমুদ্র ও মহাগিরি সুমেরু যেমন রত্নাকর বলিয়া প্রসিদ্ধ, সেইরূপ বহুবিধ সুচারু শব্দে অলঙ্কৃত এই রমণীয়তর মহাভারতও এক অত্যুৎকৃষ্ট ইতিহাস বলিয়া প্রসিদ্ধ। এই মহাভারতে যাহা বর্ণিত আছে তাহা অন্যত্রও থাকিতে পারে, কিন্তু ইহাতে যাহা নাই, উহা আর কুত্রাপি দেখিতে পাইবে না।"

ইহাতে ভীষ্ম দ্রোণাদির যুদ্ধাদির কোন কথাই নাই উহা যে, পরবর্ত্তী কালের রচনা সে বিষয়ে আর কোন সন্দেহই হইতে পারে না। উপাখ্যানাংশ যাহা ভীষ্মের নামে সন্নিবিষ্ট হইয়াছে উহাও মূল মহাভারতের অন্তর্গত বিষয় নয়। এমন হইতে পারে যে, প্রাচীন প্রবন্ধগুলির প্রামাণিকত্ব স্থাপন করিবার জন্য ভীষ্মের অবতারণা করা আবশ্যক হইয়া পড়ে; আর ব্রাহ্মণের বৃত্তি ত্যাগ করিয়া ক্ষত্রিয়ের ন্যায় রাজত্ব করার উদাহরণ দেখাইবার জন্য দ্রোণাচার্য্যের ও অশ্বত্থামার আবির্ভাব হইয়াছিল। ব্যাসের শিষ্যবর্গের কীর্ত্তি ও তাঁহারা গুরুর মর্য্যাদা রক্ষা করিবার জন্য তাহাদের আশ্চর্য্য আবির্ভাবের সঙ্গে উহা যেন এক প্রকার চিহ্নিত রহিয়াছে। তাঁহারা যে উহা দ্বারা মহাভারতের এক বিলক্ষণ ক্ষতি করিয়াছেন কিন্তু অন্তপক্ষে উপকারও যে করেন নাই একথাও বলা যায় না। শ্রীকৃষ্ণ ঘোর ঋষির শিষ্য ছিলেন প্রাচীন ছান্দোগ্য উপনিষদে (৩।১৭।৬) মধ্যে উহার উল্লেখ আছে। শ্রীকৃষ্ণ ও শ্রীকৃষ্ণদ্বৈপায়ন সমসাময়িক ও মহাভারতের প্রাণস্বরূপ, যেরূপ শ্রীরামচন্দ্র ও বাল্মিকি রামায়ণের সর্ব্বস্ব। প্রাচীন মহাভারতের টীকাকার নীলকণ্ঠ ভীষ্মপর্ব্বের ৩য় অধ্যায় ৩১ শ্লোকের টীকায় বলেন যে, গজপতি, অশ্বপতি ও নরপতিগণ যাঁহার অনুগমন করেন তিনিই সম্রাট হইতেন। হস্তিনাপুর গজপতি, ইন্দ্রপ্রস্থ অশ্বপতি এবং পাঞ্চালরাজ্য গজপতি ও অশ্বপতি উভয় রাজ্যের অন্তর্গত ছিল। গোদাবরীর সাগর পতন হইতে গঙ্গাদ্বার পর্য্যন্ত রেখা টানিলে উহার উত্তরে অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, উৎকল, কর্ণাটাংশ, প্রয়াগ, মিথিলা, অযোধ্যা, কাশী, হস্তিনাপুর প্রভৃতি দেশের রাজারা গজপতি; সিন্ধু, মদ্র, কেকয়, নিষধ, চেদী রাজারা অশ্বপতি এবং গোদাবরীর সেই সাগর পতন হইতে সিন্ধুপদ যেখানে সাগরে পড়িয়াছে সেইখান হইতে রেখা টানিলে উহার দক্ষিণের স্থানের অধিপতিগণকে ছত্রপতি নরপতি বলিত। এইরূপে ভারতবর্ষের প্রাদেশিক রাজার নামের সহিত তিনভাগে মূল বিভাগ বর্ত্তমান ছিল। সেই সকল রাজাদের যুদ্ধকৌশল ও শৌর্য্যবীর্য্য অবলম্বন করিয়া কুরুক্ষেত্রের যুদ্ধের পর বিরাট যুদ্ধপর্ব্বের সৃষ্টি হইয়াছিল। উহার মধ্যে মহাভারতের অনেক কথা পুনরাবৃত্তি হইয়াছে। অরাজক বিদ্রোহশান্তির জন্য ধার্ম্মিক রাজা ও ধর্ম্মগ্রন্থের আবির্ভাব হইয়াছিল। মহাভারত সেই অমূল্য ধর্ম্মগ্রন্থ, উহা অমর হইয়া আছে।

---



কুলপতি শৌনকেব মহাযজ্ঞে সৌতিব মহাভাবত পাঠ ও পবীক্ষা।

# আদিপর্ব্ব

## দ্বিতীয় অধ্যায়।

### পরিচয়।

গুরু ঃ—জনকজননী ও জন্মভূমির সঙ্গে সাধারণ মানবের মনুষ্যত্ব ও দেবত্বের সম্বন্ধ নাই উহা ব্যক্তি বিশেষের শিক্ষা দীক্ষা ও কর্ম্মের সহিতই বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। দেবতা, রাজা ও গুরুর পরিচয় সেবক বংশ শিষ্যাদির শিরোভূষণ ছিল যথা; শৈব, বৈষ্ণব, ঐক্ষাকু, ঐল, কৌরব ও গোত্রনাম। যানবাহন দ্বারাও ঐরূপ পরিচয় হইত, যেমন গরুড়ধ্বজ, বৃষধ্বজ, অশ্বপতি, গজপতি ও নরপতি, হিন্দু ধর্ম্মে ও শাস্ত্রে গুরুকে দেবতার ন্যায় পূজা করিবার ব্যবস্থা আছে, হিন্দুরা গুরু ও গোবিন্দকে এক বলিয়া বিশ্বাস করে ও সেই বিশ্বাসে অনেকে সিদ্ধ হইয়াছে ইহা শোনা যায়। আর মহাভারতের পৌষ্য পর্ব্বে সেই গুরুগৃহবাস শিষ্যগণের শিক্ষা, দীক্ষা ও ধর্ম্মোপসনার কথায় আছে। তখন গুরু দক্ষিণাদান ছাত্রের সর্ব্ব প্রথম কর্ত্তব্য কর্ম্ম ছিল। গুরু গৃহে আর্য্য হিন্দু সন্তানের চরিত্র, ব্রহ্মচর্য্যাদির সহিত সংযম, নিয়ম, বিধি, অভ্যাস ও বিদ্যা লাভ অতি ভক্তি সহকারে করিত। গুরুর আজ্ঞা লঙ্ঘন করা মহাপাপ, পিতা মাতার পরিচয় অপেক্ষা গুরুর গোত্র পরিচয় অধিক মর্য্যাদার কথা ছিল। ব্রাহ্মণেরাই আচার্য্য ও শিক্ষাগুরু হইতেন, শেষে ক্ষত্রিয়েরা সেই কার্য্যে ব্রতী হন। তখন গুরুশিষ্য সম্বন্ধ এতই ঘনিষ্ট ছিল যে, শিক্ষাদীক্ষা ও গুরু কৃপায় ক্ষত্রিয় ব্রাহ্মণ হইত ও পুত্ররূপে গুরুর আসনে উপবিষ্ট হইত। মহারাজ বীতহব্য মহর্ষি ভৃগুর আসনে উপবিষ্ট ও ব্রহ্মর্ষিত্ব ও ব্রহ্মবাদিত্ব লাভ করেন ও তাঁহার পুত্র গৃৎসমদের গুণ ঋগ্বেদে কীর্ত্তিত হইয়াছে। মহাভারতে উহার সবিশেষ উল্লেখ আছে যথা:— অনুশাসন পর্ব্ব ৩০ অধ্যায় ও বিশ্বামিত্র ক্ষত্রিয় কুলে জন্ম গ্রহণ করিয়া মহর্ষি ঋচীকের অনুগ্রহে ব্রাহ্মণ্য লাভ করেন অনুশাসন পর্ব্ব ৪র্থাধ্যায়ে আছে। মহর্ষি বেদব্যাসের উপদেশানুসারে তাঁহার পুত্র শুকদেব জনক রাজার নিকট শিক্ষা করিতে যান এবং শান্তি পর্ব্ব ৩২৭ অধ্যায়ে রাজর্ষি বিদেহরাজ জনক ব্যাসের শিষ্য ছিলেন। তিনি বলিতেছেন যে, পণ্ডিতেরা আচার্য্যকে দুস্তর সংসার সাগরের কর্ণধার ও জ্ঞানকে তরণী স্বরূপ নির্দ্দেশ করিয়া থাকেন।

আশ্রম ঃ—অতি স্মরণাতীত কাল হইতে পণ্ডিতগণ সেকালের লোক সমুদায়ের ধর্ম্ম শিক্ষা ও কর্ম্মকাণ্ডের অনুচ্ছেদের জন্য ব্রহ্মচর্য্যাদি আশ্রম চতুষ্টয়ের ধর্ম্ম সংস্থাপন করিয়াছেন। মহাত্মা কপিল বলেন যে, পূর্ব্বে সদাচার একমাত্র আশ্রম ছিল, উহার প্রভাবে পূজ্য পূজার কিছুমাত্র ব্যতিক্রম হইত না, কিন্তু শেষে যখন মানবগণ ধর্ম্মের সূক্ষ্মতা রক্ষা করিতে পারিলেন না, তখনই সেই একমাত্র আশ্রমকে চার ভাগে বিভক্ত করা হয়। ব্রহ্ম দুই প্রকার জ্ঞান, শব্দ ব্রহ্ম ও পরম ব্রহ্ম এবং শব্দ ব্রহ্মের নাম বেদ। উহা অবগত হইলেই পরম ব্রহ্ম লাভ করা যায়। পিতা

পুত্রোৎপাদন পূর্ব্বক বেদ মন্ত্র দ্বারা তাহার শরীর সংস্কার ও জ্ঞানোপার্জ্জন দ্বারা ব্রাহ্মণত্ব লাভ করাইত। কর্ম্মফলে যে চিত্ত শুদ্ধি হয় উহা অনুষ্ঠান কর্ত্তাই অবগত হইতে পারে। নিষ্কাম ধর্ম্মানুষ্ঠান সংকল্প করিয়া যজ্ঞানুষ্ঠান হইত। তখন সর্ব্বভূতহিতাকাঙ্ক্ষী কর্ম্মযাজীগৃহস্থ, ধার্ম্মিক রাজা ও ব্রাহ্মণ বর্ত্তমান ছিল। মহাত্মা কপিল ভগবানকে এই বলিয়া নমস্কার করিতেছেন ঃ— "তত্ত্বজ্ঞ ব্যক্তিরা জ্ঞানচক্ষু প্রভাবে তেজ, ক্ষমা ও শান্তি গুণ দ্বারা যে নিরাময় জগৎ কারণ, সনাতন পরম পদার্থ লাভ করিয়া থাকেন, আমি সেই ব্রহ্মবিদ্ হইতে অভিন্ন পরব্রহ্মকে নমস্কার করি।" ( শান্তি ২৭০ অধ্যায় )।

**দিব্যচক্ষু** ঃ—রাজর্ষি জনকের গুরু বেদব্যাসের নিকট দিব্য জ্ঞান লাভ হইয়াছিল বলিয়াছেন ( শান্তি পর্ব্ব ৩২৭ অধ্যায় )। দেবর্ষি লোমশের অনুগ্রহেই যুধিষ্ঠির জ্ঞানযোগে দিব্যচক্ষু লাভ করেন বলিয়াছিলেন। ( স্ত্রী পর্ব্ব ২৬ অধ্যায় )। পাপাত্মা দুর্য্যোধন ও বলিতেছেন যে, "আমি একাগ্রতা ও অতি দুঃখের সহিত গুরুকুলে বাস করিয়া বিদ্যার পার প্রাপ্ত হইয়াছি।" ( উদ্যোগপর্ব্ব ৫৪ অধ্যায় ) সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিতেছেন ঃ— "মহারাজ ! আপনি বিদ্যাশূন্য বিষয়ান্ধকারে অন্ধপ্রায় হইয়া আছেন। এই নিমিত্ত কেশবকে অবগত হইতে সমর্থ হইতেছেন না। বিদ্যা প্রভাবেই বিশ্বের কর্ত্তা ভগবান জনার্দ্দনকে অবগত হওয়া যায়। মায়া মমতায় বদ্ধ জীবের বৃথাধর্ম্মের অনুষ্ঠান করিলে ভক্তি লাভ হয় না। ভক্তি সহ বিশুদ্ধ ভাবাপন্ন হইয়া শাস্ত্রালোচনা করিলেই ভগবানকে জানা যায়।" ( উদ্যোগ ৬৮ অধ্যায় ) ইহাতে মহাভারত যে ব্রাহ্মণ্য ধর্ম্মের বা বর্ণাশ্রম ধর্ম্মের কীর্ত্তিকাহিনী নয়, ইহাই প্রতীয়মান হয়।

**মহাভারত নামের** সহিত শ্রীকৃষ্ণের কি সম্বন্ধ উহা ধৃতরাষ্ট্র বলিতেছেন ( উদ্যোগ পর্ব্ব ৭০ অধ্যায় ),—"যিনি ভারতগণের অর্চ্চনীয়, সৃঞ্জয়গণের কল্যাণকর, সম্পত্তিলিপ্সু দিগের গ্রহনীয়, মুমূর্ষুগণের অগ্রাহ্য এবং সর্ব্বতোভাবে অনিন্দনীয় ভারতী উচ্চারণ করেন, যিনি অদ্বিতীয় বীর, আমি সেই বরণীয় মহাত্মা বৃষ্ণি শ্রেষ্ঠ কেশবের শরণাপন্ন হই।" উহার পূর্ব্বাধ্যায়ে সঞ্জয় শ্রীকৃষ্ণের নারায়ণ নামের অর্থ নরগণের আশ্রয় বলিয়াছেন। তিনি জয়শীল বলিয়া বিষ্ণু ও ইন্দ্রিয়গণকে প্রকাশ করিয়াছেন বলিয়া গোবিন্দ নামে খ্যাত। প্রেমের চক্রে অসুর বিনাশ চণ্ডীর কথা তদ্রূপ মহাভারতেও শিশুপাল রুক্মিণীর স্বয়ম্বরের বিবাহ সময় হইতে শ্রীকৃষ্ণ বিদ্বেষী হন। রাজা জরাসন্ধ রুক্মিণীর বিবাহ শিশুপালের সহিত স্থির করেন, কিন্তু রুক্মিণী শ্রীকৃষ্ণকে আত্মসমর্পণ করিয়াছেন সেই সংবাদ দিলে শ্রীকৃষ্ণ তাঁহাকে গ্রহণ করেন। বিবাহের সেই বিবাদ-কথাই রাজসূয় যজ্ঞে উত্থাপিত হয় ও শিশুপাল অপবাদ কীর্ত্তনে শমন সদনে গমন করেন। যজ্ঞেই জ্ঞান, ভক্তি ও প্রেমের আধার কৃষ্ণা দ্রৌপদীর উৎপত্তি। ব্রহ্মচর্য্যাদি যজ্ঞানুষ্ঠান দ্বারা ধর্ম্ম লাভ অপেক্ষা প্রেম, ধর্ম্ম, জ্ঞান ও বুদ্ধিই জীবাত্মার মহাস্ত্র সমধিক বলবান ও ফলপ্রদ প্রমাণিত হয়। তজ্জন্যই সুদর্শন চক্রের নাম রাধাচক্র ও উহা প্রেমরূপী রাধার বড়ই প্রিয় ছিল।

**প্রাচীন আর্য্য সভ্যতা** ঃ—রামায়ণ মহাভারতে শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণ, পরশুরাম ক্ষত্রিয়গণের উপর ও দুর্য্যোধনাদি রাজারা ব্রাহ্মণগণের উপর অবৈধ অত্যাচার নিবারণের উল্লেখ আছে। পাণ্ডবগণ ব্রাহ্মণগণের পক্ষাবলম্বন করেন ও সেই রেশেই, শ্রীকৃষ্ণের সহিত

প্রথম সাক্ষাৎ মহাভারতে হয়। পবিণযেব কথাতেই দণ্ড বিধান ব্যবস্থা পৌলম পর্ব্বেব কথা—অগ্নি শাপগ্রস্ত, যযাতি জবাগ্রস্ত, ভীষ্মেব বব শাপ হইল, চিবজীবন দাসত্ব ও ইন্দ্রিয় সুখে বঞ্চিত হইয়া শেষে নপুংসকেব হস্তে ইচ্ছামৃত্যু হয়। দ্রোণাচার্য্যেব বিবাহই কাল হইল, পুত্রেব জন্য নিন্দিত দ্বিজাধ্যায় বাজত্ব ও যে প্রিয় শিষ্য তাঁহাকে দ্রুপদেব বাজার্দ্ধ দান কবেন তাঁহাব একমাত্র পুত্র অভিমন্যুকে যুদ্ধে বধ কবেন। বিশ্বামিত্র শ্রীবামচন্দ্রেব বিবাহেব ঘটকালী কবেন। বশিষ্ঠ ছিলেন জনক বংশেব পূর্ব্বপুরুষ নিমিব পুবোহিত, তাঁহাদেব পবস্পব অবাধ্যতা প্রযুক্ত মনান্তব হয়, বশিষ্ঠ নিমিকে বলেন যে তিনি ইন্দ্রেব যজ্ঞ কবিযা তাঁহাব যজ্ঞ করিবেন কিন্তু তিনি ঐ কথা বক্ষা না কবাব পবস্পব পবস্পবকে শাপদান কবেন। শ্রীবামচন্দ্রেব বিবাহে বশিষ্ঠ তাঁহাব পক্ষে পুবোহিতেব কার্য্য ও বিশ্বামিত্র জনক বাজাব পক্ষে ঐ কার্য্য কবেন। সেই বশিষ্ঠ ও বিশ্বামিত্রেব বিবাদ মহাভাবতে ও নানা পুবাণে বিবৃত হইযাছে। বশিষ্ঠ অথর্ব্বনিধি উপাধি মণ্ডিত। ব্রাহ্মণগণ অথর্ব্ববেদ শত্রুগণকে সংহাবার্থ অস্ত্র স্বরূপ গ্রহণ কবেন, এই কথা মনু ১১ অধ্যায় ৩৩ শ্লোকে আছে। পবাশব মুনি উহাতে বাক্ষসযজ্ঞ ও বাজা জন্মেজয সর্পসত্র কবিযাছিলেন, আর্য্য মুনিঋষিবা উহাব বিরুদ্ধে দণ্ডায়মান হইয়া যজ্ঞ ব্যর্থ কবেন—ইহাই আস্তিকপর্ব্বেব কথা। আস্তিকপর্ব্বেব জবৎকাকব বিববণ ( ৪৫ অধ্যায় ) ও বনপর্ব্বেব ৯৬ ও ৯৯ অধ্যায় একত্র কবিয়া পাঠ কবিলে জবৎকাকব ও অগস্ত্য একই ব্যক্তি ও আস্তিক মুনিই ইল্বাহ যাঁহাকে ইন্দ্র বৈদিকযজ্ঞেব কাষ্ঠাদি আহবণ জন্য উপহাস কবিয়াছিলেন জানা যায। সেই আস্তিকই ইন্দ্র ও তাঁহাব আশ্রিত বন্ধু তক্ষকবাজকে সর্পসত্রেব অগ্নিকুণ্ড হইতে বক্ষা কবেন। সেইখানেই বৈদিকধর্ম্মেব প্রভাব ও মর্য্যাদা বর্দ্ধিত হয়। আস্তিকপর্ব্বেব উদ্দেশ্য যে কি উহাতেই বোঝা যায়।

**নারায়ণ**ঃ—ভাবতসংহিতাব সময আস্তিকতাব অভাব ছিল না, মহাভাবতেব সময় আস্তিক মুনিব আবির্ভাব আস্তিকতা প্রচাব কবিবাব জন্য হয়। পক্ষীবাজ গরুড় ইন্দ্রেব নিগ্রহ কবেন উহাব নাম সুপর্ণ ও কুশেব উপব অমৃতাহবণ কবিয়া বাখিয়াছিল বলিযা উহাব নাম পবিত্রী হয। সেই গবড় ভগবান শ্রীকৃষ্ণেব বাহন *। ইহাতে সকলেব অন্তবাত্মা সত্যজ্যোতি প্রাণ স্বরূপ ভগবানই যে জীবেব সখা সেই কথা আস্তিকপর্ব্ব বলিতেছে। সেই ভগবানই মহান্ অনাদিপূর্ণ পুরুষ মহাপুরুষ নামে খ্যাত "মহান্ প্রভূর্ব্বৈ পুরুষঃ সত্ত্বস্যৈষ প্রবর্ত্তকঃ"। সেই মহাপুরুষেব কথাই মহাভাবতে কীর্ত্তিত। ঋগ্বেদে যজ্ঞাদি ক্রিয়াব সহিত 'ভাবত' শব্দ উল্লিখিত হইয়াছে এবং উহা অগ্নিব নাম উহাব সহিত সবস্বতীব নামোৎপত্তি হয। ঋগ্বেদে পুরু, উশীনব, সৃঞ্জয়, মৎস্য, চেদী প্রমুখ বংশেব নাম ও অথর্ব্ববেদে গান্ধাব, মগধ ও অঙ্গাদিব নামোল্লেখ আছে। ঋগ্বেদীয় যজ্ঞাদিব কথাই ভাবত সংহিতায় উক্ত বংশেব কথাব উল্লিখিত হয়, তৎপবে মহাভাবতে চতুর্ব্বেদেব কথাব সহিত বৃহত্তব ভাবতেব বংশেব কথা বিবৃত হইয়াছে। বশিষ্ঠস্মৃতিতে নাবায়ণকে ব্রাহ্মণজাতিব দেবতা এবং রুদ্রকে শূদ্রজাতিব দেবতা বলে। গোভিলসূত্রেব কর্ম্মপ্রদীপে যজ্ঞে ও আহাবে মাংস

* "দ্বা সুপর্ণা সযুজা সখায়া সমানং বৃক্ষং পরিষস্বজাতে তয়োরন্যঃ পিপ্পলং স্বাদ্বত্ত্যনশ্নন্নন্যোঽভিচাকশীতি।"

ব্যবহার নিষেধ আছে। মহাভারতে বশিষ্ঠ উপরিচর রাজার শাপমোচন তাঁহার পুরোহিত হইয়া ধান্যাদি দ্বারা নারায়ণের যজ্ঞ করাইয়াছিলেন। মহাভারত সেই রাজার কথায় আরম্ভ উক্ত হইয়াছে। বশিষ্ঠই বৃত্রাসুর বধকালে ইন্দ্রকে সামবেদোক্ত মন্ত্র পাঠ করিয়া প্রবোধিত করেন, তখনই ইন্দ্র অতুল তেজঃ সম্পন্ন হইয়া প্রভূত বলধারণ করিলেন উহা ভারতসংহিতার কথা (শান্তিপর্ব্ব ২৮১ অধ্যায়)। দক্ষ প্রজাপতি যজ্ঞভাগ নারায়ণের হয়গ্রীব মূর্ত্তিতে উপহার করেন (শান্তিপর্ব্বের ৩৩৯, ৩৪২ ও ৩৪৮ অধ্যায়)। সেই হয়গ্রীব নারায়ণের উপাসনায় পাঞ্চালরাজ স্বীয় হৃতরাজ্য লাভ করেন। তিনি কুরুক্ষেত্রের যুদ্ধে পুত্রগণসহ নিহত হইলে সে কথা কেমন করিয়া সত্য হয় (শান্তিপর্ব্ব ৩৪৮ অধ্যায়)? দেবর্ষি নারদ নারায়ণ-মাহাত্ম্য কীর্ত্তন শান্তিপর্ব্বের নারায়ণীয়ে অধ্যায়ে ক্রমান্বয়ে করিয়াছেন। উহাতে ব্রহ্মা নারায়ণকে ঈশ্বর বলিয়া নমস্কার করিতেছেন ও রুদ্রকে সেই উপদেশ দিতেছেন। পাণ্ডবগণ সেই উপাসনা করিতেন ও অশ্বমেধ যজ্ঞানুষ্ঠান করিয়াছিলেন। বোধহয়, আস্তিক মুনির মুখে নারায়ণ মাহাত্ম্য শ্রবণ করিয়া রাজা জন্মেজয় সর্পসত্র হইতে বিরত হন এবং অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করেন (শান্তিপর্ব্ব ৩৪৭ অধ্যায় ও হরিবংশ ভবিষ্যপর্ব্ব ২য়াধ্যায়)। সেই নারায়ণ হইতে বেদব্যাসের উৎপত্তি উক্ত হইয়াছে। নারায়ণকে প্রণাম করিয়া বেদব্যাস প্রণীত গ্রন্থসমূহ আরম্ভ হইয়াছে। নারায়ণ গুরুরূপে নারদকে উপদেশ দিতেছেন, নারদ ব্যাসকে, ব্যাস শুক প্রভৃতিকে ক্রমান্বয়ে উপদেশ ছলে মহাভারত বলিয়াছেন; বিষ্ণু, হরি, নারায়ণ ও শ্রীকৃষ্ণ অভিন্ন উহা হরিগীতায় উল্লিখিত শান্তিপর্ব্বে আছে। আরও ২৯৩ অধ্যায় শান্তিপর্ব্বে দেখা যায় যে, নিম্নলিখিত মহর্ষিরা ঋক্‌বেদ দ্বারা ভগবান বিষ্ণুর স্তব করিয়া সিদ্ধিলাভ করেন:—অত্রি, অসিতদেবল, জমদগ্নি, বশিষ্ঠ, বিশ্বামিত্র, জামদগ্ন্য, নারদ, পর্ব্বত, ভরদ্বাজ, কাক্ষিবান, কুণ্ডধার, তাণ্ড, হরিশ্মশ্রু ও শ্রুতশ্রবা। ঋগ্বেদের প্রক্ষিপ্ত পুরুষসূক্তে নর ও নারায়ণ পৃথকরূপে উক্ত হইয়া অলৌকিক ভগবানের শরীর কল্পনা ও উহা হইতে বর্ণোৎপত্তির সৃষ্টি হইয়াছে—সেইখানেই ব্রাহ্মণ্যধর্ম্মের সৃষ্টি। ভারতসংহিতায় রুদ্রনারায়ণের যুদ্ধ-বিবরণ যেমন শান্তিপর্ব্বে আছে তদ্রূপ বৃত্রাসুর তারকাসুর ত্বষ্টাদি বধের কথাও আছে। ভারত সংহিতার সহিত বেদের ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। বৈদিক যুগে যজ্ঞাদিতে উপস্থিত রাজাদি বহু দর্শকবৃন্দের উপদেশ নিমিত্ত যে সকল বিষয় উল্লিখিত হইত উহাই ভারতসংহিতার স্থানলাভ করে। ঋগ্বেদেও দেবাসুরের যুদ্ধ বিবরণ আছে।

**ভারতসংহিতা** রামায়ণ ও মহাভারতের মেরুদণ্ড স্বরূপ—রামায়ণের উত্তরকাণ্ড পুরাণের ন্যায় লিখিত কিন্তু আদিকাণ্ডাদি সেরূপ নয়, ঐ দুই রামায়ণের মধ্যে নারায়ণের কথাই আছে ও রামায়ণের মধ্যে মহাভারতের উক্ত অনেক কথা উল্লিখিত হইয়াছে। চন্দ্র ও সূর্য্যবংশ বিবরণ আছে, নহুষ পুরূরবাদির কথা উক্ত হইয়াছে এবং বর্ত্তমান মহাভারতে রামায়ণের কথা উল্লেখ ও অনেক ঘটনা অনুকরণ করা হইয়াছে। ইহা পাশ্চাত্য মনীষিগণ বলিয়াছেন, তাঁহাদের মধ্যে অধ্যাপক ম্যাকডোনাল্ড সাহেব অনুমান করেন যে, কেকয়ী রাজা দশরথকে বিষপ্রয়োগ দ্বারা মারিয়া ফেলেন ও শ্রীরামচন্দ্রকে বনবাসী করেন। উহা বলিবার তিনি কোন সন্তোষজনক কারণ উল্লেখ করেন নাই। এইরূপ কটাক্ষপাত উচিত হয় নাই ও উহা সত্য কথা নয়।

**কর্ম্ম** :—পুরাণাদিতে দেখা যায় যে,বাল্মিকি ও ব্যাস সমসাময়িক ছিলেন, কিন্তু বর্ত্তমান রামায়ণ ও মহাভারতের ভাবাদি বিচার করিলে মহাভারত রামায়ণ অপেক্ষা অধিক প্রাচীন স্থির করিতে হয়। অগস্ত্য ঋষির কথা রামায়ণ ও মহাভারতে আছে তিনি কালকেয় বাতাপি আদিকে বধ ও নহুষ রাজার পতনের কারণ এবং রামায়ণে অগস্ত্যই শ্রীরামচন্দ্রকে রাবণ বধের সম্পূর্ণ সহায়তা করেন। অগস্ত্য সমুদ্র শোষণ ও আতাপি ও বাতাপি ভক্ষণাদি অলৌকিক কার্য্যসমূহ করেন। তিনি দাক্ষিণাত্যে গমন করিয়া আর প্রত্যাবর্ত্তন করেন নাই। অগস্ত্য ঋষির গোত্র নাই। অগস্ত্যযাত্রা প্রাবদ্ধ হইয়াছে। রামায়ণ ভৃগুবংশের বাল্মিকীর কীর্ত্তি, আর মহাভারত বশিষ্ঠ বংশের ব্যাসের প্রতিষ্ঠিত গ্রন্থ। ঐ দুই বংশধরেরাই ভারতবর্ষের দুই রাজবংশের গুরু, আচার্য্য ও বৈদিক ঋষি ছিলেন। শান্তিপর্ব্বে ২৯৭ অধ্যায়ে পরাশর জনক রাজাকে বলিতেছেন মহর্ষিদিগের জন্মনিবন্ধন অপকর্ষ হইবার সম্ভাবনা ছিল না, কারণ বশিষ্ঠ, বেদ, কাক্ষীবান, কৃপ, কমঠ, ঋষ্যশৃঙ্গ, তাণ্ড্য, দ্রোণ, ক্রমদ, আবু, মতঙ্গ, মাৎস্য ও যবক্রীত ঋষিগণ অপকৃষ্ট যোনিতে জন্মগ্রহণ করিয়াও তপোবলে ঋষিত্বলাভ ও বেদবিদগ্রগণ্য ও দমগুণ সম্পন্ন হন। বেদবিদ্ ব্রাহ্মণগণ অনৃশংসতাদি ধর্ম্মপরায়ণ শূদ্রকে ব্রহ্মার তুল্য নির্দ্দেশ করিয়া থাকেন আমিও ঐরূপ শূদ্রকে বিষ্ণুতুল্য জ্ঞান করি।

**গোত্র** :—অঙ্গিরা, কশ্যপ, বশিষ্ঠ, ভৃগু ও গৌতম, আদি পাঁচগোত্র ছিল অন্যান্য গোত্রসমূহ কার্য্যদ্বারা সমুৎপন্ন হইয়াছে। জন্ম অপেক্ষা কর্ম্মই মানবের পরিচয় দান করে। আত্মাকে এককালে উপভোগবিহীন করিয়া অবসন্ন করা মানবের কর্ত্তব্য কর্ম্ম নহে। তন্নিমিত্তই মানবগণ আপনাদের হিত-সাধন জন্য যজ্ঞ পুষ্টিকর ক্রিয়া, যজন, যাজন, দান ও পিতৃলোকের শ্রাদ্ধাদি সৎকার্য্যানুষ্ঠান করেন। পুণ্যবানগণের মঙ্গলের নিমিত্তই ধর্ম্মশাস্ত্র ও বেদ ও শিক্ষা কল্পাদি ষড়ঙ্গের সৃষ্টি হইয়াছে। পরবর্ত্তী অধ্যায়ে কর্ম্মফলকথা * উত্তরায়ণে পবিত্র নক্ষত্রে ও পবিত্র মুহূর্ত্তে মৃত্যু পুণ্যবানের লক্ষণ উক্ত হইয়াছে। ভীষ্ম সেই উত্তরায়ণ অপেক্ষা করিয়া শরশয্যায় বহুকাল শায়িত ছিলেন ; তিনি আত্মারে এককালে উপভোগবিহীন করিয়া অবসন্ন হন ; তিনি মহাভারতের আদর্শ চরিত্র হইতে পারেন না।

**ভাগবত** :—তাঁহাকে শ্রীমদ্ভাগবতে ষষ্ঠস্কন্ধে তৃতীয়াধ্যায়ে দ্বাদশ ভাগবতের মধ্যে দেখিতে পাওয়া যায়, দ্বাদশ ভাগবতের নাম স্বয়ম্ভু, শম্ভু, সনৎকুমার, নারদ, কপিল, মনু, প্রহ্লাদ, জনক, ভীষ্ম, বলি, শুকদেব ও পরীক্ষিৎ, উহাতে নারায়ণ শব্দ অভয়প্রদ উক্ত হইয়াছে। সকল ভূতের দেহাভ্যন্তরে ভগবান হরি বিদ্যমান জ্ঞান করিয়া কাহারও প্রতি দ্রোহাচরণ করিতে নাই এই উত্তম উপদেশ পরবর্ত্তী অধ্যায়ে আছে। যদি ভীষ্ম ভাগবত, তবে তিনি কেমন করিয়া অধর্ম্মপক্ষে ও ধর্ম্ম শ্রীকৃষ্ণের বিরুদ্ধে যুদ্ধ করিলেন ? ইহাতেই ভীষ্ম যিনি মহাভারতের কুরুক্ষেত্র যুদ্ধের প্রধান সেনাপতি ছিলেন হয় তিনি স্বতন্ত্র ব্যক্তি নয় কবি কল্পনা। শ্রীমদ্ভাগবতে দ্বাদশ স্কন্ধের ষষ্ঠাধ্যায়ে বেদের বিভাগ ব্যাসদেব করিয়া তাঁহার কোন শিষ্যকে কি বেদ সংহিতা অর্পণ করেন উহা উল্লিখিত হইয়াছে :—পৈল বহ্বৃচ নামক আদ্যাসংহিতা, বৈশম্পায়ন নিগম নামক যজুঃ সমূহ, জৈমিনী সাম সকলের ছন্দোগ-সংহিতা এবং সুমন্ত আঙ্গিরসী

* পৌষ মকরসংক্রান্তি হইতে আষাঢ় সংক্রান্তি।

অথর্ব্ব সংহিতা লাভ করেন। বৈশম্পায়নের অধ্বর্য্যু ও চরক নামীয় শিষ্যগণ ও স্বীয় ভগ্নীপুত্র যাজ্ঞবল্ক্য ছিল। দেবরাত পুত্র যাজ্ঞবল্ক্য ঔদ্ধত্য বশতঃই গুরুমাতুলের বিরাগভাজন হইয়া তাঁহার নিকট অধীত শিক্ষা ত্যাগ করেন উহাতে তৈত্তিরীয় শাখা হয়। যাজ্ঞবল্ক্য সূর্য্যোপাসনা করিয়া শ্বেত যজুর্ব্বেদ পঞ্চদশ শাখা করিলেন। সূর্য্য অশ্বরূপী হইয়া অন্যের অবিজ্ঞাত যজুঃ সকল যাজ্ঞবল্ক্যকে দেন উহাতেই উহার নাম বাজসনী হইল অর্থাৎ অশ্বের কেশর (বাজন) হইতে নিঃসৃত উহা কণ্ব ও মধ্যন্দিনাদি ঋষিরা গ্রহণ করেন। পরবর্ত্তী অধ্যায়ে আছে যে, বেদের শাখা অনুসারে ব্রহ্মর্ষিগণ পুরাণের লক্ষণ নিরূপণ করেন। এই বিশ্বের স্বভাব হেতু চারি প্রকার প্রলয় হয়, যথা প্রাকৃতিক, নিত্য, নৈমিত্তিক ও আত্যন্তিক। পরমব্রহ্ম যখন সমাধি অবস্থায় থাকেন তখন অপাশ্রয়, সেই মূর্ত্তিই **নারায়ণ**। সেই **নারায়ণের** স্তব * পরবর্ত্তী অধ্যায়ে আছে ও উহাতে মার্কণ্ডের ঋষি চিরজীবি ও তিনি ভৃগু সন্তানগণের শ্রেষ্ঠ কল্পের শেষে অবশিষ্ট ছিলেন।

"হে ঈশ্বর। হে আত্মবন্ধো। আপনার সত্ত্ব, রজঃ ও তমোগুণ এই জগতের উৎপত্তি ও স্থিতি, প্রলয়ের হেতু—আপনি মায়াময় ও লীলাময়। আপনার স্বত্ত্বময়ী লীলাই মানবগণের মুক্তিদ, ও রজস্তমোগুণ হইতে দুঃখ, মোহ ও ভয়ের উৎপত্তি। ভগবন্। পণ্ডিতেরা আপনার ও আপনার ভক্তবৃন্দের নারায়ণ নামক রূপ পূজা করেন, ভক্তেরা সত্ত্বকেই পুরুষ স্বরূপ স্বীকার করেন, কারণ উহা হইতেই আত্মসুখ ও অভয় লাভ হয়। সেই অন্তর্যামী, ভূমা, বিশ্বরূপি, বিশ্বগুরু, পরমদেব নরোত্তম ঋষি, শুক্লরূপ নারায়ণ যতবাক্, দেবের নিয়ন্তা সেই ভগবানকে নমস্কার করি।" ইহাতেই মহাভারতের প্রথম শ্লোক যাহাতে নারায়ণকে নমস্কার করা হয় উহার পরিচয়। নর ও নারায়ণ যে এক, পৃথক নয় উহা শ্রীমদ্ভাগবতের ৫ম স্কন্ধে উনবিংশাধ্যায়ে আছে ঃ—"যে পঞ্চরাত্রে ভগবানের প্রভাব বর্ণিত আছে, দেবর্ষি নারদ ভগবৎ প্রোক্ত সাংখ্য যোগের সহিত পঞ্চরাত্র সাবর্ণি মনুকে উপদেশ করিবার নিমিত্ত ভারতবর্ষীয় নানাবর্ণ ও নানা আশ্রমাবলম্বী প্রজাদিগের সহিত পরম ভক্তিভাবে ভগবানের ভজনা করেন এবং এই মন্ত্র পাঠ করেন ঃ— 'আমরা ঋষিশ্রেষ্ঠ ভগবান নর-নারায়ণকে প্রণাম করি—তিনি জিতেন্দ্রিয়, নিরহঙ্কার ও অকিঞ্চন, তিনি নির্ধনের পরমধন, পরমহংসগণের গুরু এবং আত্মারাম সাধু সমূহের অধিপতি তাঁহাকে নমস্কার।" উহারই পূর্ব্বে আছে যে, "বেদান্তবাক্যে যাহা এক বলিয়া প্রসিদ্ধ তিনিই সেই পদার্থ।"

নারদের ভাগবতধর্ম্মকথন সূত্রে শ্রীমদ্ভাগবতের ১১শ স্কন্ধের দ্বিতীয় অধ্যায়ে স্বায়ম্ভুব মনুর বংশ কীর্ত্তন ও ভারতবর্ষের নাম পরিচয় এইরূপ বিবৃত হইয়াছে ঃ—(পুত্রপৌত্রাদি আদি সংখ্যাদ্বারা ১ম ২য় ৩য় রূপে সন্নিবদ্ধ করা হইল) ১ম স্বায়ম্ভুব, ২য় প্রিয়ব্রত, ৩য় অগ্নীধ্র, ৪র্থ নাভী, ৫ম ঋষভ, ৬ষ্ঠ ভরত। মহাভারতে এই ঋষভদেবের উপদেশ আছে। তিনি বাসুদেবের অংশে অবতীর্ণ, ও তাঁহার একশত পুত্র হয়। সর্ব্বজ্যেষ্ঠ নারায়ণপরায়ণ ভরত, তাঁহারই নামে ভারতবর্ষ পরিচিত, অপর নবজন ভারতবর্ষের অন্তর্গত ব্রহ্মাবর্ত্ত প্রভৃতি নয় স্থানের রাজা ছিলেন, নবজন পরমার্থ নিরূপক দিগম্বর মুনি, অবশিষ্ট একাশীতিজন কর্ম্মতন্ত্রকর্ত্তা ব্রাহ্মণ হন। পূর্ব্বোক্ত মুনিগণের নাম ঃ—কবি, হবি, অন্তরীক্ষ, প্রবুদ্ধ, পিপ্পলায়ন, আবির্হোত্র, দ্রুমিল, চমস ও

* ৮মাধ্যায় ১২শ স্কন্ধ শ্রীমদ্ভাগবত।

করভাজন। তাঁহারা বিদেহরাজ নিমির যজ্ঞে উপস্থিত হন, নিমি তাঁহাদিগকে নারায়ণ পরায়ণ জানিয়া সাতিশয় আহ্লাদিত হন। ঐ সূত্রে ঐকান্তিক ভক্তি সহকারে ঈশ্বরকে ভজনা করিবার কথা আছে উহা মহাভারতে শান্তিপর্ব্বেও বর্ত্তমান। ভক্তি, প্রেমাস্বাদ ও ভগবদ্রূপ স্ফুরণ ভোক্তার ভোজন কালে যেমন প্রতি গ্রাসেই ভক্তি ও রসস্বাদন এবং উদরপূরণ ও ক্ষুন্নিবৃত্তি দ্বারা অন্তরাত্মার সন্তানুভব হয়, তদ্রূপ উক্ত হইয়াছে। কবি বলিতেছেন যে, যিনি স্বীয় ভগবদ্ভাব এবং ভগবদাত্মাতে সর্ব্বভূতকে দর্শন করেন তিনিই উত্তম ভাগবত। শ্রীমদ্ভাগবতে ও মহাভারতের ঘনিষ্টতার পরিচয় এইখানেই দেখিতে পাওয়া যায়।

সম্ভবপর্ব্বের প্রথমেই পৌরাণিক মহাভারতের সূত্রপাত দেখিতে পাওয়া যায়, উহা টীকাকার নীলকণ্ঠ গ্রন্থারম্ভের 'হন্ত' শব্দের প্রতি দৃষ্টি আকর্ষণ করাইয়াছেন। এইরূপ 'হন্ত' শব্দের প্রয়োগ মহাভারতে অন্যত্রও আছে উহাতে মহাভারতের মধ্যে অনেক গ্রন্থ বা প্রবন্ধ যে সন্নিবিষ্ট আছে, প্রমাণ হয়। ঐ সম্ভবপর্ব্বে দেবরাজ ইন্দ্র নারায়ণের সহিত পরামর্শ করিয়া দেবগণের অংশ ক্রমে সকলেই মর্ত্তধামে অবতীর্ণ হন। স্বায়ম্ভুব মনুকে নমস্কার করিয়া বৈশম্পায়ন সৃষ্টি প্রকরণ বলিতেছেন। এই নমস্কার হইতে আরম্ভ করিয়া ভারতবংশ কীর্ত্তন মধ্যে সামঞ্জস্য নাই ও অলৌকিক বলিলেই হয়। রাজা দুষ্মন্ত ও ভরতের কথা বৌদ্ধ মতাবলম্বীগণের ধর্ম্মালোচনার বিষয় সহিত উল্লিখিত হওয়ায় উহার আবির্ভাব যে বৌদ্ধযুগের সময় বা পরের কথা বলিয়া সিদ্ধান্ত করা অযৌক্তিক নয়। তখনই ধর্ম্মের সঙ্গে ইহলোক ও পরলোকের সম্বন্ধসূত্র উত্থাপিত। স্বর্গ ও নরকের কথা সমাজ ও রাজ্য শাসনাদির কথায় সন্নিবিষ্ট হয়। তখনই আত্মাভিমানে যযাতির স্বর্গচ্যুতি, মহাভীষের অধৈর্য্য অসংযমে এবং নহুষের ব্রহ্মশাপে ও ভাবভাবে মহাভারতের অন্তর্গত বিষয় হয়। তখনই অনপত্যের স্বর্গলাভ হয় না। আদিপর্ব্বের ১২০ অধ্যায়ে মহর্ষিরা উহা পাণ্ডুকে বলিতেছেন। তিনি সন্ন্যাস ধর্ম্মাবলম্বন করিয়া স্বর্গ গমনে ব্যস্ত, আবার ব্রহ্মশাপে সেই পাণ্ডুর মৃত্যু মাদ্রী সহবাসে ইহা অতি আশ্চর্য্য কথা। ব্রাহ্মণ ও ব্রাহ্মণী মৃগ ও মৃগীরূপে সহবাস করিতেছিল পাণ্ডু মৃগয়া করিতে গিয়া সেই মৃগকে বাণবিদ্ধ করেন। মৃগ বাণবিদ্ধ হইয়া আপনার পূর্ব্বপরিচয় তপোধন মুনি কিন্দম প্রকাশ করেন। তিনি লোকলজ্জাভয়ে স্বীয় পত্নীকে মৃগী ও আপনি মৃগরূপে সহবাস করিতেছিলেন। সেই ঋষি মৃত্যুকালে পাণ্ডুকে শাপ দিলেন যে, রতিকালে তাঁহারও মৃত্যু হইবে। পাণ্ডু বলেন— মহর্ষি অগস্ত্যই মৃগয়ার্থ যজ্ঞানুষ্ঠান মৃগবশাদ্বারা প্রবর্ত্তিত করেন। ইহাতে বাল্মিকীর প্রথম শ্লোকের কথা মনে হয়—ক্রৌঞ্চ ও ক্রৌঞ্চী স্থলে মৃগ ও মৃগী হইয়াছে। পৌলপর্ব্বে উতঙ্ক বলিয়াছেন যে, অজ্ঞানকৃত দোষে প্রবঞ্চনামূলক শাপ ফলপ্রদ হয় না, অতএব এই সমস্ত উপকথা ও কল্পিত। এতদ্ভিন্ন ঐ বংশে রাজা প্রতীপ শান্তনুকে তপস্যা করিয়া লাভ করেন, পাণ্ডুও তদ্রূপ পঞ্চ পুত্র তপস্যা করিয়া পাইয়াছিলেন ইহার প্রমাণ দেখিতে পাওয়া যায়। তদনুসারে শান্তিপর্ব্বের ৭৫ অধ্যায়ে আছে যে, "পাণ্ডুরাজ ও কুন্তীদেবী তুমি (যুধিষ্ঠির) ওরূপ হইবে বলিয়া আকাঙ্ক্ষা করেন নাই। তাঁহারা সর্ব্বদাই তোমার শৌর্য্য, বল, মাহাত্ম্য ও ঔদার্য্য প্রার্থনা করিতেন।" উহাই আবার কুন্তী শ্রীকৃষ্ণের নিকট উদ্যোগ পর্ব্বে ১৩০ অধ্যায়ে বলিয়াছিলেন। কুন্তী ঐ উদ্যোগ পর্ব্বে ১৩৫ অধ্যায়ে অর্জ্জুনের জন্মকালীন দৈববাণীর উল্লেখ করিয়াছেন। সম্ভব পর্ব্বেও ১২৩ অধ্যায়ে যুধিষ্ঠির ভীম অর্জ্জুনাদি প্রত্যেকের জন্মকালে দৈববাণী হইয়াছিল আছে। ভীম ও দুর্য্যোধন

এক দিবসেই জন্মগ্রহণ করেন। দুর্যোধনের জন্মকালে কেবল অনেক দুর্নিমিত্ত লক্ষণ দৃষ্ট হইয়াছিল। মাদ্রীরও যমজ পুত্রগণের জন্ম কালে ঐরূপ দৈববাণী হয় উল্লিখিত হইয়াছে।

শতশৃঙ্গবাসী মহর্ষিগণই **পাণ্ডবগণের নামকরণাদি** করিযাছিলেন। তাঁহারা পাণ্ডু জীবিতকাল পর্য্যন্ত সকলেই মুনি ঋষিগণের নিকট শিক্ষা দীক্ষা ও সংস্কৃত হন। সেই সকল মুনি ঋষিরাই পাণ্ডুর মৃত্যুরপর কৌরব রাজ্যে রাজা ধৃতরাষ্ট্রের হস্তে তাঁহাদিগকে পরিচিত করিযা সমর্পণ করেন তখনও তাঁহাদের জন্মবৃত্তান্তের সন্দেহ দূর জন্য দৈববাণী হয় (অনুক্রমণিকাধ্যায)। যুধিষ্ঠিরের শিক্ষা দীক্ষা ও পরিচয় স্বয়ং বিদুর দ্যূতের পর বিদায কালে করেন ( সভাপর্ব্ব ৭৬ অধ্যায ) উহা এইরূপঃ "তুমি পূর্ব্বে হিমালয়ে মেরু সাবর্ণী কর্তৃক অনুশিষ্ট, বারনাবত নগরে মহর্ষি দ্বৈপাযন কর্তৃক শিক্ষিত, ভৃগুতুঙ্গে পরশুরাম কর্তৃক উপদিষ্ট, দৃষদ্বতীতে মহাদেবের নিকট জ্ঞান লাভ ও কল্মাষী নদীতীরে মহর্ষি ভৃগুর শিষ্য হইযাছ। দেবর্ষি নারদ সর্ব্ববিষয়ে তোমার পরিপ্রেক্ষক এবং ব্রহ্মবিৎ ধৌম্য তোমার পুরোহিত ধর্ম্মার্থকুশলী, দ্রৌপদী ধর্ম্মচারিনী, ভ্রাতাদের মধ্যে ভীমসেন অরিহন্তা, ধনঞ্জয় যুদ্ধে জেতা, নকুল অর্থসংগ্রহী ও সহদেব সংযমী। তোমরা সকলেই প্রিয়দর্শন, সর্ব্বদা সন্তুষ্ট চিত্ত শত্রুবর্গ তোমাদের পরস্পরের সৌহার্দ্দ্য বিচ্ছেদ করিতে পারে নাই। তোমার সমাধি অশেষ ক্ষেমাস্পদীভূত ইন্দ্র সদৃশ শত্রুও উহা উপহাস করিতে পারে না। তুমি বুদ্ধিতে পুরুরবাকে, ধর্ম্মাচরণে ঋষিগণকে, সংযমে বরুণকে, বলে পবনকে, তেজে সূর্য্যকে, ক্রোধ সম্বরণে যমকে, ক্ষমায় পৃথিবীকে, দানে কুবেরকে, শক্তি ও সন্তোষে ইন্দ্রকে জয় করিয়াছ।" ধৃতরাষ্ট্র ৭১ অধ্যায় বনপর্ব্বে বলিয়াছেন যে, যুধিষ্ঠিরে ধর্ম্ম, ভীমে পরাক্রম, ধনঞ্জযে ধৈর্য্য, নকুলেতে শুদ্ধতা ও সহদেবে গুরু শুশ্রূষা ও ধর্ম্মপত্নী দ্রৌপদীতে অসাধারণ ধর্ম্মশীলতা পরিদৃষ্ট হইযাছে।

দ্রোণ পর্ব্বের ৮৫ বলিতেছেনঃ—পাণ্ডবেরা ধার্ম্মিক, শান্তস্বভাব, মধুরভাষী, প্রিয়ম্বদ কুলীন, মান্য ও প্রাজ্ঞ, তাহারা রাজ্যলাভানন্তর কখনই ধর্ম্মত্যাগ করিবে না। কৃষ্ণ কদাচ ধর্ম্ম পরিত্যাগ করেন না, পাণ্ডবগণ তাঁহার অনুগত, আর আমি ধর্ম্মাত্মা পাণ্ডবগণকে ধর্ম্মানুগত বাক্য কহিলে তাহারা কখনই অন্যথা করিবে না কিন্তু দুর্যোধন যেন কাল কর্তৃক গৃহীত হইযা সেই সকল সদুপদেশ গ্রহণ করে নাই। যে সংগ্রামে মহামতি শ্রীকৃষ্ণ মন্ত্রী, মহাবীর ভীমার্জ্জুন, সাত্যকী, উত্তমৌজা যুধামন্যু, ধৃষ্টদ্যুম্ন, শিখণ্ডী, ক্ষত্রধর্ম্ম, দ্রুপদ, বিরাট, বিভু, বৈশ্য, চেকিতান, নকুল সহদেব ও কেকয দেশীয় রাজারা যোদ্ধৃরূপে রণস্থলে অবতীর্ণ হইযাছেন সেই যুদ্ধে কোন ব্যক্তি এই সকল ব্যক্তির বিরুদ্ধে গিয়া প্রাণ লইয়া গৃহে প্রত্যাগমন করিতে পারে? উদ্যোগপর্ব্ব ১২৩ অধ্যাযে শ্রীকৃষ্ণ দুর্যোধনকে বলিতেছেন যে, "যে ব্যক্তি অসাধুগণকে আশ্রয় করিয়া তাহাদের কথানুমত কার্য্য করে ও সাধু আত্মীয় সুহৃদগণের বাক্য উপদেশ অগ্রাহ্য করে, আত্মীয়গণের প্রতি দ্বেষ ও অনাত্মীয়গণকে সম্বর্দ্ধনা করে তাহার পতন অবশ্যম্ভাবী, তুমি সেইরূপ মূর্খ। তুমি ভিন্ন এমন মূর্খ আর কে আছে যে ইন্দ্রোপম পাণ্ডবগণকে ও মহারথী রাজাগণকে অতিক্রম করিযা অন্য হইতে পরিত্রাণের প্রত্যাশা করে। তুমি যতই কেন পাণ্ডবগণকে নিগৃহীত করিয়াছ তথাপি তাহারা তোমার প্রতি এখনও বা কখনও জাতক্রোধ হয় নাই; অতএব তুমি তোমার কর্ত্তব্য কর্ম্ম করিতে অবহেলা করিও না। বালকেরাই কামনার বশীভূত হয়, নীচব্যক্তিই

লোভে পরের রাজ্যাপহরণ করিয়া অতি বিস্তীর্ণ অধিরাজ্য লাভে সমুৎসুক হয়। কেবল কাম ও অর্থ লাভের আকাঙ্ক্ষা করিয়া নষ্ট হইও না। ধর্ম্মই ত্রিবর্গলাভের উপায়, সেই ধর্ম্মানুযায়ী কার্য্য কর। প্রকৃত বন্ধু পাণ্ডবগণের প্রতি কদাচ জাতক্রোধ প্রকাশ করিও না। তুমি যে দুঃশাসন, কর্ণ ও শকুনির উপর রাজ্য ভারার্পণ করিয়া ঐশ্বর্য্যাভিলাষী হইয়াছ তাহারা কেহই কি জ্ঞানে, কি ধর্ম্মে, কি অর্থে, কি শৌর্য্যবীর্য্যে কোন ক্রমেই সেই পাণ্ডবগণের সমকক্ষ নয়। উহারা সকলে ও তোমার রাজত্বের সকল সৈন্য একত্রিত হইলেও যুদ্ধকালে ভীমের কোপানল অতিক্রম করিতে পারিবে না। অতএব তুমি যুদ্ধাভিলাষ ত্যাগ কর। আর যদি একান্তই যুদ্ধ জয় করিয়া রাজ্য লাভ করা তোমার মুখ্য উদ্দেশ্য হয় তবে এমন একজন বীর পুরুষের নাম কর, যে তোমার পক্ষে অর্জ্জুনের সহিত দ্বৈরথ সংগ্রামে যুদ্ধ করিয়া জয় লাভ করিতে পারে, তাহা হইলে উভয় পক্ষে অযথা লোক ক্ষয় হইবে না।” ইহাতে শ্রীকৃষ্ণের ন্যায়পরায়ণতা ও দুর্য্যোধনের পরিচয় পাওয়া যায়। স্কন্দ পুরাণে কুমারিকা খণ্ডে ৬৬ অধ্যায় ৮২ হইতে ৮৫ শ্লোকে শ্রীকৃষ্ণ ভীমের গর্ব্বাহঙ্কার চূর্ণ করেন। যুদ্ধান্তে যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে কৃতজ্ঞতার সহিত তিনি যে এই মহাসমর হইতে নানা আপদ বিপদ হইতে ত্রাণ ও যুদ্ধের জয় লাভের কারণ ইহা মুক্ত কণ্ঠে স্বীকার ও প্রশংসা করিতেছেন তখন ভীম অতিশয় ক্ষুণ্ণ হইয়া জ্যেষ্ঠ ভ্রাতাকে বলেন যে, কি আপনি আমাকে তুচ্ছ করিয়া কৃষ্ণেরই গুণ কীর্ত্তন করিতেছেন অথচ আমিই ধৃতরাষ্ট্রের সমুদায় পুত্র নষ্ট করিলাম, ধৃষ্টদ্যুম্ন, সাত্যকি, অর্জ্জুন ও আমাকে ছাড়িয়া কেবল সারথি কৃষ্ণেরই স্তুতিবাদ করিতেছেন ইহা অপেক্ষা দুঃখের বিষয় আর কি হইতে পারে? অর্জ্জুন তখন ভীমকে বলিলেন যে, আপনি কৃষ্ণকে প্রকৃত পক্ষে অবগত হন নাই। যুদ্ধকালে আমি সর্ব্বদাই দেখিতাম যে একজন নর শত্রুগণকে নিহত করিয়া আমাদের অগ্রসর হইত সে কে উহা আমি জানি না। ইহাতেই দেখা যায় যে, পৌরাণিক যুগেই শ্রীকৃষ্ণ স্বয়ং ভগবান রূপে গৃহীত হন, মহাভারতের সময়ে হন নাই।

হরিবংশের শ্রীকৃষ্ণ ও মহাভারতের শ্রীকৃষ্ণ মধ্যে যেন কেমন এক প্রভেদ বর্ত্তমান আছে। হরিবংশে কালযবন বধবৃত্তান্তে শ্রীকৃষ্ণকে যোগী বলিয়া কালযবন তাঁহাকে গ্রহণ করিতে পারেন নাই। মান্ধাতার পুত্র রাজা মুচুকুন্দ দেবতার বরে দেবাসুর যুদ্ধের শ্রম দূর করিবার জন্য এক পর্ব্বত গুহায় নিদ্রিত হন, যে তাঁহার নিদ্রাভঙ্গ করিবে সে বিনষ্ট হইবে। আর এদিকে ঋগ্বেদের অধ্যাপক বিখ্যাত বৈয়াকরণিক ও জ্যোতিষশাস্ত্র প্রণেতা গর্গমুনির পুত্র যদুকুলে বিবাহ করেন কিন্তু তিনি পত্নীসহবাস করিতেন না বলিয়া যাদবেরা তাঁহাকে নপুংসক বলিয়া উপহাস করিত। শেষে তিনি ক্রুদ্ধ হইয়া মহাদেবের বরে অপ্সরা গোপালির গর্ভে কালযবন নামক যাদবগণের অবধ্য পুত্রোৎপাদন করেন। সেই কালযবন কৃষ্ণনাশ করিবার জন্য তাঁহার পশ্চাদ্ধাবন করিলে কৃষ্ণ কৌশল করিয়া কালযবনকে মুচুকুন্দের পর্ব্বত গুহায় নিক্ষিপ্ত করিয়া মুচুকুন্দের নিদ্রাভঙ্গ ও কালযবনের নাশ করেন। উদ্যোগপর্ব্বে ৮৬ অধ্যায়ে কৃষ্ণকে প্রলুব্ধ করিবার জন্য ধর্ম্মাত্মা বিদুর ধৃতরাষ্ট্রকে তিরস্কার করিতেছেন:—“আমি সত্য কহিতেছি আপনি ধর্ম্মানুষ্ঠান বা কৃষ্ণের প্রীতির জন্য তাঁহাকে কোন বস্তু প্রদান করিতে চান নাই কেবল কপটতাপূর্ব্বক অর্থ দ্বারা শ্রীকৃষ্ণকে পাণ্ডবগণ হইতে পৃথক করিবার বাসনা করিতেছেন মাত্র

কিন্তু ইহা নিশ্চিত জানিবেন যে আপনি উহাতে কখনই কৃতকার্য্য হইবেন না।" * শ্রীকৃষ্ণ স্বয়ংও ঐ কথা যুধিষ্ঠিরকে ঐ পর্ব্বে বলিয়াছেন।

গীতায় অর্জ্জুন যে ভাবে অঙ্কিত, মহাভারতে তদ্বিপরীত আছে; যুদ্ধের পূর্ব্বে অর্জ্জুন ভীত হন নাই, যুধিষ্ঠিরই হইয়াছিলেন, অর্জ্জুনই তাঁহাকে অভয় দান করেন। তিনি বলেন যে, ধর্ম্মই যুদ্ধের জয়লাভের কারণ ইহা সর্ব্ববাদিসম্মত। দেবর্ষি নারদ বলিয়াছেন যে, যেখানে ধর্ম্ম সেইখানে জয়, যেখানে শ্রীকৃষ্ণ † সেইখানে জয় তখন যুদ্ধে আমাদের জয়লাভ অবশ্যম্ভাবী, কোনই আশঙ্কা নাই। যে অর্জ্জুন উদ্যোগপর্ব্বে দূতমুখে যুদ্ধের জয় পতাকার কথায় কুরুগণের মনে ভয় উদ্রিক্ত করিতে গিয়াছিল সেই অর্জ্জুন কি কখন যুদ্ধক্ষেত্রে মুগ্ধ হইতে পারে? অর্জ্জুনের একমাত্র পুত্র অভিমন্যু বধ হইলে কুরুগণ ভাবিয়াছিলেন যে, যুদ্ধ শেষ হইয়া যাইবে তজ্জন্য অন্যায় যুদ্ধে সপ্তরথীতে ঘেরিয়া বালক অভিমন্যুকে নিরস্ত্র হত করে। ফলে বিপরীত হইল। অর্জ্জুন পূর্ব্বাপেক্ষা ঋজুযুদ্ধ ত্যাগ করিয়া প্রতিজ্ঞাপূর্ব্বক যুদ্ধারম্ভ ও কুরুপক্ষের বীরগণকে নষ্ট করিতে লাগিল। একমাত্র পুত্রশোকে যে মহাবীর যুদ্ধ করিতে পশ্চাদ্‌পদ হন নাই তিনি কিনা রণস্থলে যুদ্ধের পূর্ব্বে ভীষ্ম দ্রোণাদিকে দেখিয়া তাঁহাদের দুর্ব্ব্যবহার সমস্ত বিস্মৃত হইয়া অর্জ্জুনের হস্ত হইতে গাণ্ডীব নির্ম্মুক্ত হইয়া ভূতলে পতিত হইবে? অভিমন্যুর বধ বৃত্তান্ত যুদ্ধস্থলে শ্রবণ করিয়া অর্জ্জুনের ঐরূপ অবস্থা প্রাপ্ত হইলে গীতোপদেশ সমীচিন হইত। গীতা কখনই ব্যাসকৃত মহাভারতের অঙ্গ হইতে পারে না উহাতে সাঙ্খ্য যোগের প্রশংসা আছে, বর্ণ সঙ্করের ভয় আছে, কৃষ্ণ াকে ভগবান বলিয়া প্রকাশ করিতেছেন। মহাভারতের উদ্যোগপর্ব্বের ৭৯ অধ্যায়ে শ্রীকৃষ্ণ লিতেছেন যে, "আমি যথাসাধ্য পুরুষকার প্রকাশ করিতে পারি, কিন্তু দৈব কর্ম্মের অনুষ্ঠানে আমার কিছুমাত্র ক্ষমতা নাই।"

‡ কুন্তীর বিলাপ মধ্যে যুধিষ্ঠিরাদি ভ্রাতার ও দ্রৌপদীর রূপও গুণ বর্ণনা আছে; যুধিষ্ঠির বিশুদ্ধ কাঞ্চন গৌর বর্ণ, বিশাল নেত্র, দীর্ঘ বাহু, অজাত শত্রু, যিনি ধর্ম্মজ্ঞ ও শাস্ত্রজ্ঞানে সকল কৌরবগণের শ্রেষ্ঠ ও ত্রৈলোক্যের অধিপতি হইবার যোগ্য। ভীম তপ্তকাঞ্চন বর্ণ, দীর্ঘবাহু, মত্ত গজেন্দ্রগামী, মহাবলশালী, সতত ভ্রাতার প্রিয়ানুষ্ঠানে ব্রতী, তিনি তাঁহার অসাধারণ বল ও ক্রোধ সংযম করিয়া জ্যেষ্ঠের শাসনবর্ত্তী। অর্জ্জুন শ্যামবর্ণ, সর্ব্বরথীশ্রেষ্ঠ যিনি কৌরবগণের আধিপত্য সকল ভূপতিগণের উপর প্রতিষ্ঠিত করিয়াছেন। সুকুমারাঙ্গ ধার্ম্মিক সভ্য ভ্রাতৃগণের শুশ্রূষু অস্ত্রকোবিদ নকুল কুন্তীর একান্ত প্রিয়, জ্যেষ্ঠের পদানুসরণ করণে ব্যস্ত ও ভ্রাতারা যাহার চরিত্রের প্রশংসা করে। প্রিয়দর্শন সহদেব চিত্র যুদ্ধে সুনিপুণ ভ্রাতৃবর্গের বহিশ্বর প্রাণস্বরূপ। পদ্মপলাশাক্ষি, শ্যামবর্ণা, কুলীন অসামান্য রূপসম্পন্না দ্রৌপদী যিনি কুন্তীর পুত্রগণাপেক্ষা অধিকতর প্রিয়া; যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী ও সাম্রাজ্ঞী তিনি তাঁহার অন্য ভার্য্যাসত্বেও রাজসূয় ও অশ্বমেধযজ্ঞে প্রতিষ্ঠিতা। যিনি পুত্রসঙ্গ ত্যাগ করিয়া পতি ও তাঁহার ভ্রাতৃগণের অরণ্যবাস স্বর্গ করিয়াছিলেন। চন্দ্রপ্রভার ন্যায় গৌরবর্ণা সুভদ্রা অর্জ্জুনপত্নী, তাঁহার

* উদ্যোগ পর্ব্ব ৭৮ অধ্যায়।

† ভীষ্ম পর্ব্ব ২১ অধ্যায়।

‡ উদ্যোগ পর্ব্ব ৮৯ পর্ব্ব ও আশ্রমবাসিক পর্ব্ব ২৫ অধ্যায়ে রূপ বর্ণনা গৃহীত হইল।

অন্য পত্নী চিত্রাঙ্গদা ও তপ্তকাঞ্চনের ন্যায় গৌরাঙ্গী ছিলেন। ভীমসেনের পত্নী কালী নীলোৎপলবর্ণা সুন্দরী ছিলেন। নকুলের পত্নী করেণুমতী ও সহদেবের ভার্য্যা দ্যুতিমানের কন্যা বিজয়া চম্পকদামের ন্যায় গৌরবর্ণা ছিলেন। তিনি ভানমতীকেও বিবাহ করেন। পরমা সুন্দরী বিরাটনন্দিনী উত্তরা অভিমন্যুর ভার্য্যা ছিলেন, যাঁহার পুত্র পরীক্ষিত। যুধিষ্ঠিরের পরে সিংহাসনে উপবিষ্ট হন। শ্রীকৃষ্ণ পিতৃস্বসা কুন্তীর পরিচয় পূর্ব্বোক্ত উদ্যোগে বলিতেছেন উহাতে পাণ্ডবগণের দ্যূতক্রীড়া ও বলরামের গূঢ় রহস্য ভেদ হইয়াছে :—"আপনি শূরসেন রাজার দুহিতা। এক্ষণে আজমীঢকুলে প্রদত্ত হইয়াছেন, আপনার ভর্ত্তা সতত আপনার সম্মান করিতেন। আপনি বীরমাতা, বীরপত্নী ও সর্ব্বগুণসম্পন্না, আবশ্যক হইলে আপনার সদৃশ কামিনীগণকে সুখ ও দুঃখ উভয়ই ভোগ করিতে হয়। পাণ্ডবগণ নিদ্রা, তন্দ্রা, ক্রোধ, হর্ষ, ক্ষুধা, পিপাসা, হিম ও রৌদ্র পরাজয় করিয়া বীরোচিত সুখে নিরত রহিয়াছেন। তাঁহারা ইন্দ্রিয়সুখ পরিত্যাগ করিয়া বীরোচিত সুখসম্ভোগে সন্তুষ্ট আছেন; সেই মহাবল পরাক্রান্ত মহোৎসাহসম্পন্ন বীরগণ কদাচ অল্পে সন্তুষ্ট হন না। বীর ব্যক্তিরা হয় অতিশয় ক্লেশ, না হয়, অত্যুৎকৃষ্ট সুখসম্ভোগ করিয়া থাকে, আর ইন্দ্রিয়সুখাভিলাষী ব্যক্তিগণ মধ্যবিত্তাবস্থাতেই সন্তুষ্ট থাকে; কিন্তু উহা দুঃখের আকর, রাজ্যলাভ বা বনবাস সুখের নিদান।" কুন্তী বলিতেছেন যে, ইহা কথিত আছে যে, লোকে দুঃখ ভোগ করিলে পাপ ক্ষয় হয় পরে পুণ্যফল হেতু সুখসম্ভোগ করে। আমি ধৃতরাষ্ট্রতনয়গণকে কদাপি স্বীয় পুত্রগণ হইতে ভিন্নজ্ঞান করি নাই তজ্জন্য বাসুদেব তোমাকে আমার পুত্রগণ সমভিব্যাহারে সংগ্রামে বিজয়ী দেখিতে পাইবে শত্রুগণ কখনই তাহাদিগকে পরাজয় করিতে পারিবে না। ইহাই জয় ইতিহাস যুদ্ধের ও মহাভারতের পরিচয়।* হরিবংশে ২৫৬ অধ্যায়ে দেখা যায় যে, মহাভারত আখ্যানে ক্ষিতি, গো, ব্রাহ্মণ, কেশব ও সরস্বতীর গুণকীর্ত্তন করিলে মানব অবসন্ন হয় না। সেই মহাভারত হইতে পরম শ্রেয়ঃ মোক্ষলাভ হয়। হরি বেদে, পবিত্র রামায়ণ ও মহাভারতে সর্ব্বত্র গীত হন। ঐরূপ মহাভারতের প্রধান বিভাগ, আদি, মধ্য ও অন্ত উক্ত হইয়াছে।

প্রাচীনযুগে পৃথিবীর অন্য কোথাও ভারতবর্ষের ন্যায় পরিচয় লইয়া ব্যস্ত দেখিতে পাওয়া যায় না। জগদীশ্বরের সহিত জগতের পরিচয়, ব্রহ্মার সহিত সৃষ্টির, বিষ্ণুর সহিত স্থিতির ও রুদ্রের সহিত লয়ের সম্বন্ধ বর্ত্তমান। নদী, পর্ব্বত ও সমুদ্রের সঙ্গেও মধ্যে দেশের পরিচয় ও দেশবাসির সহিত উহার নামও সম্বন্ধ বর্ত্তমান। শেষে উহা রাজাও ধর্ম্মের সহিত হইয়াছিল যেমন আর্য্যাবর্ত্ত, ব্রহ্মাবর্ত্ত ইত্যাদি এবং কুরুক্ষেত্র, মৎস্য, মথুরা প্রভৃতি মানবের পরিচয় জন্ম, কর্ম্ম ও ব্যবসানুযায়ী ক্রমে ক্রমে হইয়া শেষে ধর্ম্ম লইয়া সমষ্টিগত ভাবে হইতে থাকে। শিক্ষানুসারে গোত্র, কর্ম্মানুসারে বর্ণ, ধর্ম্মানুসারে জয় ও সিদ্ধিলাভ দ্বারা সংসারে গৌরবের পরিচয় হইত। ক্রমশ আশ্রম বিচারারম্ভ করিয়া মানবের উৎকর্ষ ও অপকর্ষ পরিচয় ও বিচার আরম্ভ হয়। গৃহী ও বানপ্রস্থাদি আশ্রম ব্যক্তি বিশেষের অবস্থা, রুচি

---

* বঙ্গবাসীর ১৩১১ সালের ৪১৬ পৃষ্ঠা।

( হরিবংশ ১৪৭ অধ্যায় )

ও ক্ষমতানুসারে হইয়াছিল দেখা যায়। ঋষিরা দেবতা, মানবও সমস্ত জীবজন্তুর আদিপুরুষ পিতৃলোক বলিয়া ও পূজার ব্যবস্থা ব্রাহ্মণ্য ধর্ম্মের মূল পরিচয় আরম্ভ হয়। ব্রাহ্মণই সৃষ্টি হইতে আরম্ভ করিয়া স্থিতি ও লয়ের কারণ বলিয়া সর্ব্বত্র পরিচয় শাস্ত্র মধ্যে স্থান লাভ করে। বেদের পুরুষসূক্তে নর ও নারায়ণের কথা সৃষ্টির মধ্যে সন্নিবেশিত হয়। ব্রহ্ম হইতে সৃষ্টি এবং সেই ব্রহ্মেরস্বরূপ কল্পনা করিয়া মুখ, বাহু, উরু ও পদাদি অঙ্গ হইতে বর্ণোৎপত্তি বর্ণাশ্রমধর্ম্মের সৃষ্টি ও পরে বর্ণসঙ্করের ও ব্রাত্যবিচার মনুর মধ্য সন্নিবিষ্ট হয়। গীতার সেই বর্ণসঙ্করের ভয় ধর্ম্মের সঙ্গে সংযোজিত। মহাভারত ও গীতার আবির্ভাব সময়ের প্রভেদ ও তারতম্য উহাতেই জানা যায়।

পিতৃযান, দেবযান, ধর্ম্মযান ও ব্রহ্মযান চতুরাশ্রমের একের পর একের ব্যবস্থা হয়। পিতা লালন পালন করিবে, গুরু দেবতা ও শিক্ষাদান করিবে, পুরোহিত সংস্কারাদি দ্বারা ধর্ম্মলাভের ব্যবস্থা এবং দীক্ষাদি দ্বারা ব্রহ্মজ্ঞানের ব্যবস্থা পরলোকের সম্বল বা দুষ্কৃতি দূর ও সুখ এবং স্বর্গলাভের উপায় হয়। শ্রাদ্ধ তর্পণাদি নিত্যকর্ম্ম ব্রত যজ্ঞাদি নৈমিত্তিক কর্ম্মদ্বারা দেবতার, ঋষিগণের স্তুতি ও পূজার সহিত পরিচয় পাওয়া যায়। দেবগণের মধ্যে নারায়ণ ব্যতীত অন্য কেহই নিদ্রাকে ধারণ করিতে সমর্থ হন না, এই মায়া সর্ব্বহরকালরূপী বিষ্ণুর শরীরজা সখী, সেই কমললোচনা নিদ্রা নারায়ণ মুখে দৃষ্টা হইয়াছিলেন, সেই ভূতমোহিনী নিদ্রা সকলকে গ্রাস করে, সেই নিদ্রাই জীবগণের ভুক্তান্ন পরিপাক ও শ্রান্তি দূর করে এবং শক্তি দান করে, সেই নিদ্রাই মৃত্যুর সাথি। নিদ্রা পতিব্রতা পত্নীস্বরূপ মানবের প্রাণ ও শান্তি দান করে। রোগে ও শোকে নিদ্রাই শান্তি দান করে। সেই নিদ্রা দ্বারা আচ্ছন্ন হইয়া প্রলয়কালে অব্যয় জগৎকে মুগ্ধ করিয়া ভগবান বিষ্ণু নারায়ণাশ্রমে শয়ন করিয়াছিলেন ইহাই ভগবানের ষড়ৈশ্বর্য্য শক্তির পরিচয়। শরৎকালে বাজপেয় প্রভৃতি যজ্ঞানুষ্ঠান হইলে তিনি জাগরিত হন। সেই ঘোরতরা মায়া ভূমণ্ডলে জীবসমূহের জীবিতার্দ্ধ হরণ করিয়া থাকে। ভগবান বিষ্ণু শয়ন করিলে জলদেশ্বর ইন্দ্র বৈষ্ণব কর্ম্ম সম্পাদন বারিবর্ষণ দ্বারা করিয়া থাকেন। সেই কর্ম্মের ব্যাঘাত নিবৃত্তির কথা শ্রীকৃষ্ণের লীলায় প্রকটিত।* কালীয় সর্পের দর্পাহঙ্কার দূর করার সঙ্গে শ্রীকৃষ্ণেরলীলা শীত ঋতুর সহিত সর্পের মুহ্যমান হইবার সময় দেখা যায়। অনন্তচতুর্দ্দশীব্রত এখনও অনুষ্ঠিত হয়। যখন সেই তেজোময় অবিনাশী মহাপুরুষ শয়ন করিয়া থাকেন তখনই দেবগণ তাঁহাকে নিরীক্ষণ করিতে পারেন, গ্রীষ্মাবসানে তিনি শয়ন ও কার্ত্তিক মাসে জাগরিত হন। এইরূপে ঋতুর সহিত ভগবানের পরিচয় তাঁহার নিদ্রা ও জাগরণের সঙ্গে বর্ত্তমান।†

তিনি দেবতাগণের স্তবে জাগরিত হন, চণ্ডীতে মহামায়াই তাঁহাকে উদ্বুদ্ধ করেন, ব্রহ্মা সেই মহামায়ার স্তব করেন। চণ্ডী মার্কণ্ডেয় ঋষির পুরাণান্তর্গত বিষয় সেই মার্কণ্ডেয় ঋষি মহাভারতে বনপর্ব্বে যুধিষ্ঠিরকে উপদেশ দান করেন। বনপর্ব্বে পুরাণান্তর্গত বিষয় সকল দেখা যায় এবং ঐ সকল অন্য পর্ব্বেও আছে। মহাভারতের সহিত বেদপুরাণ ও উপনিষদ

* হরিবংশের ৫০ অধ্যায়।

† চণ্ডীতে তাঁহার স্তবে উহার উল্লেখ আছে।

এবং স্মৃতিব পবিচয় দেখিতে পাওযা যায। উনবিংশ সংহিতাকাবগণেব মধ্যে বশিষ্ঠ, পবাশব ও ব্যাস তিন বংশ পবম্পবা সংহিতাকাব ও মহাভাবতেব গ্রন্থকর্ত্তা। মহাভাবত বামায়ণে পুবোহিত ব্রাহ্মণ মধ্যে দ্বন্দ্ব বিবোধ পূর্ণমাত্রায বহিযাছে। বাজায বাজায বিবোধ, বাজ্য, ধর্ম্ম, পত্নী ও অসৌজন্যতা লইযা মহাভাবত বামায়ণেব মূল কথা। দর্শনশাস্ত্রেব বিবাদ লইযা ঈশ্বব, জ্ঞান, ভক্তি ও কর্ম্ম লইযা বিবাদ মহাভাবতেব প্রাণেব পবিচয দান কবে। দেবতা ও ঋষিব পবিচয় বেদ ও উপাসনায় ঋষিগণেব সঙ্গে বিদ্যমান। গোত্র প্রববে শিক্ষাদীক্ষাব সম্বন্ধ এবং যজ্ঞে ভগবানেব শ্রেষ্ঠত্ব প্রতিপন্ন মহাভাবত কবিযাছে, বামাযণে উহা নাই। সেইখানেই বামাযণ অপেক্ষা মহাভাবতেব শ্রেষ্ঠত্ব প্রতিপন্ন হয়। বেদব্যাস বৈদান্তিক অমব নাবায়ণস্বরূপ, আব বাল্মিকি কেবলমাত্র আদি কবি এই পবিচযই পাওয়া যায়।

বেদব্যাস অমব হইবাব দ্বাব উদ্ঘাটন মহাভাবতে যুধিষ্ঠির শ্রীকৃষ্ণ চবিত্রে দেখাইযাছেন আব বামায়ণে বাল্মিকি বাবণবধ কাব্যে ভ্রাতৃপ্রেম ও সীতোদ্ধাব, বাজাব কর্ত্তব্য যাবতীয় বিষয এমন কি সীতাবর্জ্জন পর্য্যন্ত কবিযা দেখাইযাছেন। এইখানেই বামাযণ মহাভাবতেব প্রভেদ শেষ হয নাই, বামাযণে শ্রীবামচন্দ্র নাবায়ণেব অবতাবস্বরূপ কার্য্য কবেন, মহাভাবতে শ্রীকৃষ্ণ পূর্ণব্রহ্ম নাবায়ণস্বরূপ যখন যেখানে আবশ্যক তখনই সেইখানে উপস্থিত। তিনি পুতুল লইযা গৃহস্থালীব কথায, বা বাজ্যবক্ষা, বা প্রজাপালনেব জন্য, বা পিতাব সত্যবক্ষাব নিমিত্ত বনে গমন ও যুদ্ধাদি কবেন নাই। তিনি পিতামাতাকে উদ্ধাব, ক্ষত্রিব, বৈশ্য ও ব্রাহ্মণ জাতিব মধ্যে জন্মাবধি সখ্য, বন্ধুত্ব, বাৎসল্য, প্রেমেব বজ্জু দ্বাবা বদ্ধ কবিযাছিলেন, তিনি ক্ষত্রিবেব সন্তান, বৈশ্যেব গৃহে প্রতিপালিত, ও ব্রাহ্মণেব কর্ম্মসমুদায গুরুগৃহে পুত্ররূপে সম্পাদন কবিয়া সন্দীপন ঋষিকে তাঁহাব পুত্রকে পঞ্চজন অসুবেব নিকট হইতে উদ্ধাব কবিযা পিতাপুত্রেব সম্মিলন কবাইযা গুরুদক্ষিণা দান কবেন। সেই পঞ্চজন অসুবেব অস্থি হইতে শ্রীকৃষ্ণেব বিখ্যাত শঙ্খ পাঞ্চজন্য হয অর্থাৎ তাঁহাব গুণ শঙ্খধ্বনিব ন্যায চতুর্দ্দিকে ব্যাপ্ত হয। শঙ্খ হিবণ্যকশিপু অসুবেব পৌত্র সংহ্রাদেব পুত্র শঙ্খরূপে প্রভাসতীর্থে সন্দীপন মুনিব পুত্র স্নান কবিতে গেলে হবণ কবিযাছিল। পুত্রোদ্ধাব কবা শ্রীকৃষ্ণের গৌবব কেবল যে সন্দীপন ঋষিব সন্তানেব কথায বিদ্যমান উহা নয, উহা পবীক্ষিতেব জন্ম বৃত্তান্তে মহাভাবতেব মধ্যেও আছে। বাবাণসীব অদূবে অবন্তীপুবে সন্দীপন ঋষিব আশ্রম ছিল সেইখানেই কৃষ্ণ বলবাম শিক্ষালাভ কবেন। সন্দীপন ঋষি যাদবগণেব পুবোহিত হইযাছিলেন।

**ভূগোল** ঃ—পৃথিবীকে সপ্তদ্বীপে বিভাগ কবিযা জম্বুদ্বীপেব অন্তর্গত কবা হইয়াছে। কাশ্মীবে জম্বু নামক স্থান এখনও বর্ত্তমান আছে। সেই জম্বুদ্বীপেব অন্তর্গত যে অংশকে ( বর্ষকে ) ভবতবাজাব বাজত্ব উহাই ভাবতবর্ষ বলিযা খ্যাত। পুবাণমতে এই ভাবতবর্ষ অশ্বক্রান্ত, বথক্রান্ত ও বিষ্ণুক্রান্ত তিনভাগে বিভক্ত। মহাভাবতে সপ্তদ্বীপেব উল্লেখ আছে, কিন্তু উহাতে পৌবাণিক তিন ভাগেব কথা নাই। মহাভাবতে ভূগোল ও ইতিহাসেব পবিচয় যাহা পাওযা যায় উহাতে ধর্ম্ম ও জ্ঞানেব কথাব সঙ্গেই দেখা যায় ভৌতিক জডজগতেব কথা নির্ণয় কবা হয় নাই। ভাবতবর্ষেব নীল পর্ব্বতেব দক্ষিণে ও নিবধেব উত্তবে এক সনাতন জম্বু মহানবৃক্ষ আছে তদনুসাবে উহাব নাম জম্বুদ্বীপ হইযাছে। জম্বু শব্দেব অর্থ জামগাছ।

ইলাবৃত কৈলাসের সন্নিহিত স্থান যেখানে অভিশপ্তা ইলা স্ত্রীরূপে বুধের সহিত বাস করিতেন। মনু একটি যজ্ঞ করিয়া মিত্রাবরুণের উপাসনাকালে কোন ত্রুটি বশতঃ পুত্রস্থলে কন্যালাভ করেন। সেই কন্যা বিষ্ণুর বরে সুদ্যুম্ন নামে পুরুষত্বলাভ করে। অবশেষে একদিন মৃগয়া করিতে গিয়া মহাদেবের অভিশপ্ত প্রদেশে কুমার বনে গিয়া স্ত্রীত্ব প্রাপ্ত হন। তখন পুরোহিত বশিষ্ঠ মহাদেবের আরাধনা করিয়া তাঁহার একমাস স্ত্রী ও একমাস পুরুষ এই বর লাভ করেন। সেই সুদ্যুম্ন রাজার তিন পুত্র উৎকল, গয় ও বিমল। তাঁহারা তিনজনেই ধর্ম্মপরায়ণ ও দক্ষিণাপথ দেশের রাজা হন। প্রতিষ্ঠান অধিপতি সুদ্যুম্ন বৃদ্ধ হইলে স্বীয় পুত্র * পুরুরবাকে রাজ্য দান করিয়া বনে গমন করেন। সেই পুরুরবা ও উর্ব্বশীর বিয়োগ বৃত্তান্ত শ্রীমদ্ভাগবতে ঐলগীতদ্বারা ভগবৎমাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছে ( ১১শ স্কন্ধ ২৬ অধ্যায় )। মহাভারতে সেরূপ কিছু নাই সেইখানেই উহার সহিত শ্রীমদ্ভাগবতের প্রভেদ। মহাভারতের অলৌকিক ও বিশেষত্বই উহার পরিচয় দান করে। উহার কথা চলিত কথায় বলিতে গেলে 'ভুতের মুখে রাম নাম' বলিলেই যথেষ্ট হইবে। ধৃতরাষ্ট্র শ্রীকৃষ্ণকে অবগত নন বলিয়া অন্ধ, ইহা সঞ্জয় বলিয়াছেন; তিনিই শ্রীকৃষ্ণের উপদেশ গ্রহণ না করিয়া যুদ্ধ বৃত্তান্ত ভাগ্যাধীন বলিয়া বিদুরের কথা অমান্য করেন, অথচ যুদ্ধে জয়লাভাকাঙ্ক্ষা নাই বলিয়া অনুক্রমণিকায় বিলাপ করিয়াছেন উহাতে তিনি কৃষ্ণকে নারায়ণ বলিয়া নারদের মুখে শুনিয়াছেন বলেন।

সৃষ্টির পরিচয় আর্য্যমুনি ঋষিরা তর্পণ ও শ্রাদ্ধের মধ্যে রাখিয়া গিয়াছেন। সেই তর্পণক্রিয়া হিন্দুমাত্রেই এখনও পর্য্যন্ত করিয়া থাকে। ত্রিমূর্ত্তি ভগবান ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্রকে আরম্ভ করিয়া সপ্তর্ষিগণকে জলদান করা হয়। মনু হইতে মানবের সৃষ্টি ও নামকরণ মহাভারত বলিয়াছেন ও উহা সর্ব্ববিদিত। ধর্ম্মানুশাসন মনুর সংহিতায় আছে উহার পরিচয় মহাভারতে শান্তিপর্ব্বে ৩৪৮ অধ্যায়ে এইরূপ আছে :— মনু ব্রহ্মার নিকট হইতে ধর্ম্ম শিক্ষা করেন তৎপরে পুত্রানুক্রমে উহা চলিয়া আসে। আর সাত্বত ধর্ম্ম ভগবান সনৎকুমারকে তাঁহার নিকট হইতে প্রজাপতি বীরণ, রৈভ্য, সুমেধা পুত্রানুক্রমে উহা শিক্ষা করেন। বৈবস্বত মনু ইক্ষাকুকে এবং নারায়ণ নারদকে উহা শিক্ষা করাইয়াছিলেন। নারদের নিকট হইতে মহর্ষি ব্যাস ও শুক পর্য্যায়ক্রমে শিক্ষা করেন। বৈশম্পায়ন মহর্ষি ব্যাসের শিষ্য ইহাই মহাভারতের গুরু পর্য্যায়। বৈশম্পায়নের শিষ্য যাজ্ঞবল্ক্য ও তিনিই গুরু মাতুলের শত্রুতা করেন। তজ্জন্য গুরু পর্য্যায় স্থান দেওয়া যায় না।

* সেই মিত্রবরুণের পুত্র অগস্ত্য ও বশিষ্ঠ।

# আদিপর্ব্ব

## তৃতীয় অধ্যায়।

### সৃষ্টিতত্ত্ব

সর্ব্ববাদিসম্মত সৃষ্টিতত্ত্ব এখনও পর্য্যন্ত মীমাংসিত হয় নাই। একজন যে, এই বিশ্ব ব্রহ্মাণ্ডের সৃষ্টিকর্ত্তা ও নিয়ন্তা একথা বুদ্ধিমান জ্ঞানীগণ স্বীকার করিয়া থাকেন, তবে নানামুনির নানা মত। ভগবানের রূপ ও অবয়ব ও তিনি কিরূপে কেন সৃষ্টি করিয়াছিলেন এ সকল চর্চ্চার শেষ হয় নাই বেদ বেদান্ত উপনিষদ পুরাণাদিতে সেই সম্বন্ধে একরূপ মত ও সিদ্ধান্ত হয় নাই। এখনও পর্য্যন্ত ঐ সকল সূক্ষ্ম বিষয়ের বিচার প্রাচ্য প্রতীচ্য মনীষিগণ আজীবন করিতেছেন কিন্তু কেহই শেষ মীমাংসা নিষ্পত্তি করিতে পারেন নাই। হিন্দুর ষড়দর্শন সরল কথা নয়। বেদান্ত সূত্রকার ব্যাস যোগ দর্শনের উৎকৃষ্ট টীকাকার তিনি মহাভারত ও অষ্টাদশ পুরাণ কর্ত্তা বলিয়া পরিচিত। তাঁহার প্রিয় শিষ্য জৈমিনি পূর্ব্বমীমাংসা দর্শনশাস্ত্র প্রণেতা ও তাঁহার প্রণীত অশ্বমেধপর্ব্ব মহাভারত আছে। কপিলসাঙ্খ্য, গৌতম ন্যায়, কণাদ বৈশেষিক, পাতঞ্জল যোগ, জৈমিনী পূর্ব্বমীমাংসা ব্যাস বেদান্ত ইঁহারাই হিন্দুর ষড় দর্শনকার। মহাভারতে ইঁহাদের সকলের মত আদির সহিত ভগবত তত্ত্বরহস্য সমালোচনা হয় নাই। বেদান্ত সূত্রে ব্যাসের নাম বাদরায়ণি উক্ত ও বেদান্তে ব্রহ্মের স্বরূপ নির্ণয় হইয়াছে। মহাভারতে সাঙ্খ্য, বেদান্ত ও যোগ দর্শনের কথা উল্লিখিত হইয়াছে। কিন্তু বৈদান্তিক বেদব্যাসের কথাই উল্লেখযোগ্য ও গ্রহণীয়। সৃষ্টি প্রক্রিয়ায় বেদান্ত ও সাঙ্খ্যযোগের আকাশ পাতাল প্রভেদ। মহর্ষি কণাদ সূক্ষ্ম পরমাণু সমূহের সংযোগে সাঙ্খ্য প্রকৃতি পুরুষের সহযোগে বিশ্বব্রহ্মাণ্ডের উৎপত্তি স্থির করিয়াছেন। বেদান্তে সৎ, চিৎ ও আনন্দস্বরূপ পরমাত্মা যখন মায়াসৃষ্ট দেহে প্রতিবিম্বিত হন তখনই জীবজগতের সৃষ্টি আরম্ভ। কেহ বলেন জড়ের পূর্ব্বে জীবের সৃষ্টি, কেহ তদ্বিরুদ্ধ কথা বলেন। বেদান্ত মতে ব্রহ্ম পরমাত্মা মহাপুরুষ। জড় জীবদেহে পরমাত্মার প্রতিবিম্বের অধিষ্ঠান দ্বারা জীব জন্মগ্রহণ করিলে চেতনা সঞ্চার হয়। বৈদান্তিকেরা জ্ঞান সাধনায় ভক্তি ও প্রেমে জীবাত্মার সহিত পরমাত্মার মিলন হইলে দিব্যচক্ষু পরমানন্দ উপভোগ করেন। যোগীরা জীবশরীরের উজ্জ্বল জ্যোতিঃ দেখিয়া আনন্দ লাভ করেন। তাহারা নাড়ীচক্রে প্রাণায়াম দ্বারা যোগসাধনায় দিব্যচক্ষু লাভ ও পরমায়ু বৃদ্ধি করেন। পরমায়ু জীবের জীবিতকাল, আর যে শক্তি দ্বারা জীবনকে চৈতন্যময় কর্ম্মশীল করে উহাকে জীবনিশক্তি বলে। দেহস্থ পঞ্চবায়ুই প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান প্রাণ স্বরূপ। জীবের আত্মাই অধিষ্ঠাতাস্বরূপ স্বপ্ন, সুষুপ্তি ও জাগরণ তিন অবস্থায় কর্ম্মশীল। অবিনশ্বর জীবাত্মা নশ্বর দেহে জলে, স্থলে ও অন্তরীক্ষে বিচরণ ও সুখদুঃখ ভোগ করে। ভোগ দ্বারা জ্ঞান

লাভ ও অভিজ্ঞতার সহিত কর্ম্মবন্ধন হইতে মুক্ত হইলে পরমার্থ ধর্ম্ম যে কি উহা উপলব্ধি করে এবং জীবাত্মার সহিত পরমাত্মার সম্মিলন হয়। এই সাধনার কথা মহাভারতে উদাহরণ দ্বারা দেখান হইয়াছে। জীবের গতি—দুই প্রকার ঐহিক ও পারত্রিক উহা কর্ম্মফলের উপর নির্ভর করে; ইহা পৌরাণিক ও জড়বাদী বৌদ্ধগণের মত। নির্ব্বাণ মুক্তি তাঁহাদের লক্ষ্য। ব্রহ্মার মানস পুত্রেরা জীবজগতের সৃষ্টিকর্ত্তা, ইহা ব্রহ্মণ্য ধর্ম্মের কথা। সেই সকল মানস পুত্রেরা নিবৃত্ত ও প্রবৃত্তমার্গী। সনক, সনন্দাদি নিবৃত্ত মার্গীরা সৃষ্টির মধ্যে থাকিলেও তাঁহারা কর্ম্মক্ষেত্রের লোক ছিলেন না তাঁহারা স্ব স্ব আত্মোন্নতির জন্য ব্যস্ত ছিলেন, মরীচি আদি সপ্তর্ষি মনু দক্ষাদি প্রজাপতিগণ প্রবৃত্তমার্গী স্ত্রী ও পুরুষের সহবাসে সৃষ্টির ক্রিয়াবিধিবদ্ধ করেন। আর্য্য সৃষ্টিতত্ত্বে বিবর্ত্তবাদ পৌরাণিকগণ অবতারবাদে পরিচয় দিয়াছেন। সতত সঞ্চরমান ক্রিয়াশীল মৎস্যই ভগবানের সৃষ্টির প্রথম অবতার। তিনিই প্রলয়কালে সৃষ্টির প্রথম কার্য্য করেন। মৎস্য জাতির মত কোন জীব ওরূপ বংশ বৃদ্ধি ও শরীরাবয়বে বৃহৎ নাই। দ্বিতীয়াবতার কূর্ম্ম যাহার পৃষ্ঠে মন্দার পর্ব্বত দিয়া দেবতারা সমুদ্র মন্থন করেন, আর তৃতীয়াবতারে বরাহরূপে পৃথিবীকে দন্ত দ্বারা উত্তোলন করেন তিনিই ভূমিবর্ষণ, বীজবপন যেমন দন্ত দ্বারা করেন তদ্রূপ শত্রুদমন শান্তি মৃত্যুর সৃষ্টি করেন। হিরণ্যাক্ষ গত হইলে নৃসিংহ মূর্ত্তিতে ভক্ত প্রহ্লাদের জীবন রক্ষা তাহার হিংস্র পিতা হিরণ্যকশিপুর হস্ত হইতে রক্ষা করেন উহাই হইল চতুর্থাবতার। তৎপরে মানবরূপী বামন অণিমাদি দ্বারা লঘু শরীর বিস্তার করিয়া দেবতার দ্বারা অসুরের বল বীর্য্য হীন করিয়া বলিকে পাতালস্থ করিলেন। তৎপরবর্ত্তী রাম ও কৃষ্ণের কথা রামায়ণ ও মহাভারতের বিষয় বাল্মিকি ও ব্যাস কীর্ত্তন করিয়া অমর হইয়াছেন।

বর্ত্তমানাবস্থার মহাভারত সৌতি পৌরাণিকের উক্তি উহার মধ্যে বৈশম্পায়ন ব্যাস নারদ প্রভৃতির কথা আছে, বৈদিক স্তব স্তুতি প্রার্থনা নাই। ভগবান ভক্তের অধীন। বেদে ভগবানের উপাসনা এক মূর্ত্তিতে করা হয় নাই তিনি সেখানে পরম শক্তিমান, রক্ষাকর্ত্তা ও অভয়দাতা স্বরূপ পূজিত, উপনিষদে জ্ঞানের বিকাশে 'নেতি' 'নেতি' উহা নয়, উহা নয় বলিয়া তিনি এক ভিন্ন দ্বিতীয় নয় সৃষ্টিকর্ত্তা, পালন কর্ত্তা ও লয়কর্ত্তা বলিয়া গৃহীত। দর্শনকারগণ সকলে এক মত নয় পৌরাণিকগণের অবতারবাদের কথা উল্লিখিত হইয়াছে। রামায়ণ মহাভারত নারায়ণ ভগবানের স্বরূপ বলিয়া তাঁহার অবতার শ্রীরামচন্দ্রের ও শ্রীকৃষ্ণের গুণ কীর্ত্তন করা হইয়াছে। কাব্যস্বরূপ রামায়ণ রাবণবধ মহাকাব্য বাল্মীকি আদি কবির অমর কীর্ত্তি, মহাভারত ও ঐরূপ কুরুপাণ্ডবের কুরুক্ষেত্র যুদ্ধ মহাকাব্য। এই দুই কাব্য ব্রহ্মার অনুমোদিত ও ব্রহ্মণ্য ধর্ম্মের প্রতিষ্ঠাতা স্বরূপ, উক্ত কাব্যদ্বয়ের মধ্যে অনেক বিবরণ গৃহীত হইয়াছে যাহা আদি বাল্মীকি ও ব্যাসের গ্রন্থের বহির্ভূত বিষয়। বর্ত্তমান অনুক্রমণিকায় মহাভারত যেখানে মহাকাব্য সেখানে লেখক, দেবতা গণেশ, যিনি বিঘ্নবিনাশক ও উহা মন সংকল্পিত গ্রন্থ বলিয়া উল্লিখিত হইয়াছে। উহার মধ্যে নূতন সৃষ্টির কথা আছে। ব্রহ্মণ্য ধর্ম্মে সমস্তেরই পরিবর্ত্তন হয়। বেদের আকার শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, ছন্দঃ ও জ্যোতিষে হয়, ঋগ্বেদের অধিপতি বৃহস্পতি, যজুর শুক্র, সামের মঙ্গল ও অথর্ব্বের বুধ হইলেন। ব্যাস বাল্মীকি সকলেই বৈদিক ব্রাহ্মণ ঋষি ছিলেন। তাঁহারা বেদের নিগূঢ় রহস্য মহাকাব্যে পুরাণে প্রকাশ করেন। শরীর, মন, ধর্ম্মাদি রক্ষার জন্য আয়ুর্ব্বেদ, ধনুর্ব্বেদ ও মহাভারত

পঞ্চমবেদের সৃষ্টি হয়। ভৃগুবংশ বিবরণ পৌলমপর্ব্বে অভিশপ্ত ব্রহ্মণ্য ধর্ম্মের মধ্যে আস্তিকতার অভাব হওয়ায় মুক্ত সহস্রপদ ঋষি রুরুকে তাঁহার পিতার নিকট আস্তিকতার উপদেশ গ্রহণ করিতে বলেন ও তিনি যে স্বধর্ম্ম ভ্রষ্ট তাহাও বলিয়াছেন ; ব্রাহ্মণ বেদবেদাঙ্গবেত্তা সর্ব্বজীবের অভয়দাতা শান্তমূর্ত্তি শাপদণ্ডাদি তাঁহার কর্ম্ম নয়। তাঁহার ধর্ম্ম হইতেছে বেদবাক্য ধারণ করিয়া যাহাতে কেহ কাহারও হিংসা না করে, সত্য পালন ও ক্ষমাশীল হয় উহাই করা উচিত। ক্ষত্রিয়েরাই প্রজা পালন জন্য উগ্রবীর্য্য দণ্ডাদি ধারণ করিয়া ধর্ম্মরক্ষা করিবেন। ব্রাহ্মণের সেই কর্ম্ম করা কর্ত্তব্য হয়। মুক্ত সহস্রপাদ প্রাণিগণের হিংসা মূর্ত্তি সর্পের আকার ত্যাগ করা উচিত এই উপদেশ দিয়া আস্তিক পর্ব্বের অবতারণা করেন। ঐ সহস্রপাদ নাম বিষ্ণু, সূর্য্য ও হিরণ্যগর্ভ বিরাট পুরুষের হয়। সৃষ্টির সহিত ঐ সকল দেবতার সম্বন্ধ আছে।

বর্ত্তমান বৈজ্ঞানিকগণ সূর্য্যের প্রক্রিয়া হইতে জড়জগতের ও জীবজগতের সম্বন্ধে আলোক, তেজ ও রাসায়নিকাদি ক্রিয়ার সৃষ্টি, পৌরাণিকগণ বিষ্ণুমায়া ও দার্শনিকগণ এক বিরাট পুরুষ হইতে জগৎ সৃষ্ট হইয়াছে বলেন। বেদে বজ্রভয়ের নিবারণ, বৃষ্টির জন্য ও সৃষ্টিরক্ষার নিমিত্ত যে ইন্দ্রের উপাসনা প্রবর্ত্তিত উহা মহাভারত এবং রামায়ণে নিন্দিত।* ব্যাসের শিষ্যেরা বজ্রবারক হইয়াছিলেন, চ্যবন ঋষি ইন্দ্রের দণ্ড করিয়া অশ্বিনীকুমারগণের যজ্ঞে উপাসনার মধ্যে স্থানদান করেন। গৌতম ন্যায়দর্শনের প্রণেতা, ব্রহ্মা এক পরমাসুন্দরী অহল্যাকে সৃষ্টি করিয়া তাঁহার নিকট গচ্ছিত রাখেন। তাঁহার জিতেন্দ্রিয়তা ও তপস্যার ফল পরীক্ষা করিবার জন্য সেই অহল্যার সহিত তাহার পরিণয় ক্রিয়া সম্পন্ন হয়। তাঁহারই ঔরসে ও অহল্যার গর্ভে যে সন্তান হয় তিনি ধর্ম্মবিবেচনায় পিত্রাজ্ঞা অমান্য করেন, পরশুরামের ন্যায় মাতৃহন্তা হন নাই। সেই অহল্যার রূপজ মোহে মুগ্ধ হওয়ায় পৃথিবীতে জারভাব সৃষ্ট হয়। এই জার ভাবের কথা রামায়ণের উত্তর কাণ্ডের পঞ্চত্রিংশসর্গে ও পৌলম পর্ব্বে পৌলম রাক্ষস কর্ত্তৃক ভৃগুপত্নী হরণ বৃত্তান্তে উক্ত হইয়াছে। সেই জারভাব লইয়া সতীত্বের বিচার সৃষ্টি হিন্দু সমাজে আরম্ভ হয়। অহল্যার শাপমুক্তি শ্রীরামচন্দ্রের আতিথ্যে হয় উহা রামায়ণের কথা, আর ভৃগুপত্নীর পুত্রোৎপত্তিতে রাক্ষসের নাশ ও মুক্তি হয় উহা মহাভারতের কথা। সতীত্বের সম্বন্ধ শরীরের সহিত নয়, মনের সহিত। পুত্রোৎপত্তি মনের আনন্দে হয়, পতি পত্নীর সেই আনন্দোৎপত্তি করিতে পারিলেই হয়। একথা অগস্ত্য লোপমুদ্রা সম্বাদে মহাভারতে ও অন্যত্র উক্ত হইয়াছে। রতি সম্বন্ধ মনেই, সেই মনকে মহাদেবের ন্যায় পরম যোগী সংযমে বশীভূত করিতে পারেন নাই বলিয়া পৌরাণিকেরা তিনি মদনকে ভস্ম করিয়াছিলেন মহা কবি কালিদাস উহা কুমার-সম্ভবে প্রকাশ করিলেন। সেই রতি পতি মদন শ্রীকৃষ্ণের ঔরসে রুক্মিণীর গর্ভে জন্মগ্রহণ করেন। সেইখানেই কামরূপী মদনের সৃষ্টি শ্রীকৃষ্ণ করেন। সেই শ্রীকৃষ্ণই নিষ্কাম প্রেমের সৃষ্টি গোকুলে বালক বালিকাগণের ক্রীড়া-কৌতুকে, দ্বারকায় পবিত্র ষোড়শ সহস্র মহীষির পবিত্র প্রণয়ে ও স্বভাবের প্রাকৃতিক সৌন্দর্য্যের সহিত জীব ও জড়জগতের নৃত্যকেলি রাসলীলায় সাক্ষাৎ প্রেমমূর্ত্তি কৃষ্ণহীন গোপাঙ্গনাগণের জীবাত্মা ও পরমাত্মার কেলিরহস্যে প্রকাশ করেন। কবি উহার উপমা

* "জৈমিনিশ্চ সুমন্তশ্চ বৈশম্পায়ন এবচ। পুলস্ত্যঃ পুলহো জিষ্ণুঃ ষড়েতে বজ্রবারকাঃ ॥"

স্বাভাবিক প্রাকৃতিক সৌন্দর্য্যের মধ্যে যে শরৎকালীন পূর্ণচন্দ্রের সিগ্ধকিরণে যমুনার জলে বৃষ পল্লব ময়ূর ময়ূরী পক্ষী আদির অমিয় স্বরবিমিশ্রিত নৃত্যকেলি রহস্যের সহিত করিয়াছেন। **মহামায়া!**—সেইখানে সৃষ্টির **সাঙ্খ্যদর্শনের** প্রকৃতির ঈক্ষণে পুরুষের ভোগাকাঙ্ক্ষা, বেদান্তদর্শনের জীবাত্মা যে পরমাত্মার প্রতিবিম্ব উহা যেন প্রতিফলিত। সেই শ্রীমদ্ভাগবতের রাসলীলার মধ্যে যোগমায়া প্রকৃতির সূত্রপাত সর্ব্বাগ্রে কাত্যায়নী ব্রতে করা হইয়াছে। বিষ্ণুমায়ার আশ্রয় গ্রহণ করিয়া নারায়ণের যোগনিদ্রা ভঙ্গ করিবার কথা চণ্ডীতে মধুকৈটভ বধ বৃত্তান্তে উক্ত হইয়াছে। আদ্যাশক্তি প্রকৃতি ও মহাপুরুষ নারায়ণই সৃষ্টিকর্ত্তা ব্রহ্মাকে মধু ও কৈটভ নামে দুই দৈত্যের হস্ত হইতে উদ্ধার করেন। ব্রহ্মা মনের সৃষ্টি হইতে মানস পুত্রগণকে সৃজন করেন। প্রকৃতি ও পুরুষ দুইজন অন্ধ ও খঞ্জের সম্মিলন ব্যতীত সৃষ্টি কার্য্যকরী হয় না এই কথা সাঙ্খ্যদর্শন বলিতেছে উহাতেই সৃষ্টির মধ্যে অন্তর্জগত, বহির্জগত, কর্ম্ম ও ধর্ম্মের সম্বন্ধ বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। দর্শনকারগণ ভগবানকে কর্ম্মশীল করেন নাই কারণ তাহা হইলে তাঁহাকে কর্ম্মফলের অধীন করিতে হয়। ঈশ্বরের প্রতিবিম্ব শক্তিস্বরূপা মায়া কর্ম্মাধীন। জীবাত্মা সেই মায়াকে অবলম্বন করিয়া কার্য্য করে। কর্ম্মফলে অধীন হয়, আর যখন জ্ঞানের আলোকে সেই মায়ার মরীচিকা ভ্রম হইতে মুক্ত হয় অমনি আত্মার স্বরূপ উপলব্ধি করিতে পারে, আমি যে দেহ নহি সেই জ্ঞান হয় এবং ভগবান আমা হইতে পৃথক উহাই পরোক্ষ জ্ঞান; আর তিনি ও আমি এক তখন অপরোক্ষ জ্ঞান হয়। দর্শনকার এই সিদ্ধান্ত জ্ঞানরূপ দূরবীক্ষণ দ্বারা সৃষ্টি রহস্য দেখিবার কৌশল বিধিবদ্ধ করিয়াছেন। এই দেহই আমি এই ভ্রমকে অবিদ্যা ও তদ্বিপরীতকে বিদ্যা বলে। বেদ, উপনিষদ, বেদান্তাদি সেই বিদ্যার অনুশীলন করিয়াছে, **সরস্বতী** ব্রহ্মার কন্যারূপে উহার অধিষ্ঠাত্রী। স্ত্রীজাতির সহিত সৃষ্টিসূত্র যেমন ঘনিষ্ঠ তদ্রূপ পুরুষের সহিত নয়।* অণিমাদি অষ্টৈশ্বর্য্যের সাহায্যে দেবতাগণ ইচ্ছানুসারে স্বীয় দেহকে সূক্ষ্ম ও বৃদ্ধি করিতে পারেন। সেই কথা বামনাবতারে কীর্ত্তিত। দর্শন শাস্ত্রে বিরাটপুরুষকে স্থূল শরীর সমষ্টির উপহিত চৈতন্যকে বলে। পুরাণে অষ্টৈশ্বর্য্যসম্বন্ধযুক্ত অবতারের কথা আছে উহা দশাবতার কেমন করিয়া হইল উহা বুঝিতে পারা যায় না, অষ্টাবতার হওয়াই উচিত। দেবতা ও মানব কর্ম্মফলের অধীন, পৌরাণিকেরা বর্ণনা করিয়াছেন কিন্তু মহাভারত আদৌ পুরাণ ছিল না। উহাতেই দেখা যায় যে, আশ্রমবাসিক ৩০ অধ্যায়ে কুন্তীকে মহর্ষি ব্যাস বলিতেছেন যে, "দেবতারা অণিমাদি ঐশ্বর্য্যসম্পন্ন উহাঁরা সংকল্প, বাক্য, দৃষ্টি, স্পর্শ ও প্রীতি উৎপাদন এই পাঁচ প্রকারেই পুত্রোৎপাদন করিতে পারেন। তুমি মানুষী, অতএব দেবসম্পর্কে পুত্র উৎপন্ন করাতে তোমার কোন অপরাধ নাই। এক্ষণে তুমি মনোদুঃখ দূর কর। বলবান ব্যক্তিদিগের পক্ষে সমুদায় দ্রব্যই পথ্য, সমুদায় বস্তুই পবিত্র, সমুদায় কার্য্যই ধর্ম্ম এবং সমুদায় দ্রব্যই স্বকীয়।" পুলস্ত্য ব্রহ্মার মানসপুত্র তপস্যানিরত, রাজর্ষি তৃণবিন্দুর কন্যা হবির্ভূ দ্বারা উক্ত পুলস্ত্যের তপস্যার ব্যাঘাত হওয়ায় তাঁহাকে শাপ দিয়া গর্ভবতী করেন শেষে উভয়ে পরিণয়সূত্রে বদ্ধ হন। তাঁহার পুত্র বিশ্রবা। ইহা উত্তরকাণ্ড রামায়ণের কথা। বিশ্রবা ভরদ্বাজ কন্যা

* "অণিমা লঘিমা ব্যাপ্তিঃ প্রাকাম্যং মহিমা তথা ঈশত্বঞ্চ বশিত্বঞ্চ তথা কামাবসায়িতা ।

দেববর্ণিনীকে বিবাহ করেন তাঁহার গর্ভে কুবের এবং বিশ্রবা সুমালী রাক্ষস কন্যা কৈকসীকে বিবাহ করায় রাবণ, কুম্ভকর্ণ ও বিভীষণের জন্ম হয়। তাঁহারা গোকর্ণাশ্রমে ব্রহ্মার তপস্যা করিয়া ভোগ ও গৌরব বৃদ্ধির জন্য অমর সদৃশ বরলাভ করিয়াছিলেন। এই সকল রাক্ষসগণের জন্ম বৃত্তান্তে কর্ম্মফল বৃত্তান্ত সংলগ্ন এবং ব্রহ্মণ্য ধর্ম্মের প্রাদুর্ভাব সম্পূর্ণভাবে প্রকটিত। সনকাদি ঋষিগণ বিষ্ণুদর্শনাকাঙ্ক্ষায় স্বর্গে গমন করেন কিন্তু দ্বারী জয় ও বিজয় তাঁহাদিগকে বাধা দিলে শাপগ্রস্ত হইয়া স্বর্গচ্যুত হইতে হয়। সেইখানে তাঁহাদের পুনর্বার স্বর্গ গমনের পথ তিন জন্ম শত্রুভাবে কিংবা সাত জন্ম মিত্রভাবে হইতে পারে উল্লিখিত হইলে তাঁহারা সত্বর স্বর্গগমনেচ্ছায় তিন জন্মে শত্রুভাবে জন্মগ্রহণ করাই মঙ্গল ভাবিলেন। তাঁহারাই হিরণ্যাক্ষ হিরণ্যকশিপু, রাবণ কুম্ভকর্ণ, শিশুপালাদি হইয়াছিলেন। ইহা ব্রহ্মণ্যধর্ম্মের অপূর্ব্ব কীর্ত্তি যাহার সহিত সৃষ্টি রহস্যের সম্বন্ধ আছে। মহাভারতে ও রামায়ণে তজ্জন্য ভগবান নারায়ণকে শ্রীকৃষ্ণ ও শ্রীরামচন্দ্রবেশে অবতীর্ণ হইতে হয়। জীবধর্ম্মের অধীন হইয়া ভগবানকে কর্ম্মশীল হইতে হইল। ধর্ম্মসাক্ষাৎ যমরূপে জীবের কর্ম্মফল দণ্ডহস্তে বিচার করিয়া জীবকে স্বর্গ ও নরকে প্রেরণ করিতে লাগিল। ব্রহ্মণ্যধর্ম্মের প্রাদুর্ভাব বেদাদি সকল হিন্দুশাস্ত্রে ধর্ম্মগ্রন্থে স্থান লাভ করিল। তপোনিধি অগস্ত্য শ্রীরামচন্দ্রের প্রশংসা করিতেছেন যে, তুমি শূদ্র তাপসকে বধ করিয়া ব্রাহ্মণ বালককে মৃত্যুর হস্ত হইতে উদ্ধার করিয়া অতি সৎকর্ম্ম করিয়াছ। (রামায়ণ উত্তরকাণ্ড ৮৯ সর্গ) মহাভারতে উহার সম্পূর্ণ বিপরীত, পরীক্ষিতকে অশ্বত্থামার ব্রহ্মাস্ত্র হইতে রক্ষা করিয়া পাণ্ডবকুল রক্ষা করিলেন। উহাও এক সৃষ্টির কথা। রামায়ণে শ্রীরামচন্দ্র পরশুরামকে নিগৃহীত করেন তিনি ক্ষত্রিয়কুল ধ্বংসকর্ত্তা বলিয়া বিদিত। লোমহর্ষণাদি পৌরাণিকেরা ব্যাসের শিষ্য বলিয়া পরিচিত ও বর্ত্তমান মহাভারতের বক্তা তাঁহার পুত্র উগ্রশ্রবা মহর্ষি শৌনকের নৈমিষারণ্যের শিক্ষা পারিষদে পরীক্ষা দিতেছেন ইহা পৌলমপর্ব্বের সর্ব্বপ্রথমেই উক্ত হইয়াছে। শৌনক ভৃগুবংশধর, বশিষ্ঠ বংশধর নন। সেইখানেই মহাভারতের বর্ত্তমান শোচনীয় পরিবর্ত্তনের কারণ বুঝিতে পারা যায়।

মনুই মানব সৃষ্টির সর্ব্বময় কর্ত্তা। স্বয়ম্ভু ব্রহ্মা হইতেই উৎপন্ন। স্বায়ম্ভুব মনুর ঔরসে শতরূপার গর্ভে প্রসূতি জন্মগ্রহণ করেন। দক্ষ প্রজাপতির সহিত প্রসূতির বিবাহ হয়। তাঁহার গর্ভে কয়েকটী কন্যা হয় তন্মধ্যে সতী সর্ব্বকনিষ্ঠা শিবের পত্নী, দক্ষযজ্ঞে পতিনিন্দায় প্রাণ ত্যাগ করেন। বিষ্ণু তাঁহার দেহ সুদর্শনচক্রে ছিন্ন করিয়া আদ্যা প্রকৃতির পূজা ভারতবর্ষের নানাস্থানে পীঠে আরম্ভ করান। দক্ষের অন্য কন্যা দেবহূতি কর্দ্দম প্রজাপতির ভার্য্যা ও কপিলের মাতা, কপিলের ভগ্নী অরুন্ধতী বশিষ্ঠপত্নী সতীত্বের জন্য বিখ্যাতা। ইহাতে কপিলের সহিত বশিষ্ঠ বংশধর ব্যাসের ঘনিষ্ট সম্বন্ধ বর্ত্তমান দেখা যায় মহাভারতে ও রামায়ণে কপিলের কথা আছে। কপিল নারায়ণের অবতার বলিয়া কীর্ত্তিত হইয়াছেন। রামায়ণ মহাভারতে রাজা যুগ ও ধর্ম্মকর্ত্তা উল্লিখিত হইয়াছে। গৌতম ঋষি চৈদ্যরাজার অশ্বমেধ যজ্ঞে উহার প্রতিবাদ করেন ধর্ম্মজ্ঞ মহর্ষি সনৎকুমার অত্রির মতেরই পোষকতা করিয়া যে মীমাংসা করেন উহা উল্লিখিত হইল :—"রাজা ধর্ম্মমার্গের প্রথম প্রবর্ত্তক, সকলকে সতত রক্ষা করেন, ত্রেতা সত্যের আকর, বিষ্ণুস্বরূপ স্বর্গের পথ প্রদর্শক। পূর্ব্বে মহর্ষিগণ অধর্ম্ম

ভয়ে ভীত ও শঙ্কিত হইয়া ক্ষত্রিয়গণকে মহাবল পরাক্রান্ত করেন। তজ্জন্য রাজাকে নরোত্তম বলা হয়।" (বনপর্ব্ব ১৮৪ অধ্যায়) যজুর্ব্বেদের শত পথের বিবৃত প্রলয়কালে বৈবস্বত মনুর কথা বনপর্ব্বে ১৮৬ অধ্যায়ে বিবৃত হইয়াছে। উহাতে মৎস্য বলিতেছেন আপনি আমাকে সাগরগামিনী গঙ্গায় সংস্থাপিত করুন ও তৎপরে মৎস্য সাগরে গমন করে। সেই মৎস্যের পরামর্শে নৌকানির্ম্মাণ বীজ সমস্ত সংগ্রহাদি করিয়া সেই অর্ণবপোতে মনু আরোহণ করিয়া প্রলয় হইতে নিস্তার লাভ করেন। প্রলয়ে রক্ষাপ্রাপ্ত মার্কণ্ডেয় ঋষি সেই কথা বলিতেছেন যাহা তিনি সৃষ্টিকর্ত্তার মুখে শুনিয়াছেন* যথা :—"আমি জলের নার সংজ্ঞা দিয়াছিলাম সেই নারই সর্ব্বদা আমার অয়ন অর্থাৎ আশ্রয় বলিয়া আমার নাম নারায়ণ। অগ্নি আমার মুখ, পৃথিবী আমার পদ, চন্দ্র সূর্য্য আমার নেত্র, মহাদিক ও মহাকাল আমার শরীর, স্বর্গ আমার মস্তক, আকাশ ও দিক আমার কর্ণ ও বায়ু আমার মন। আমি কারণস্বরূপ সর্ব্বভূতের বিধাতা ও সংহর্ত্তা, বিষ্ণু ইন্দ্রাদি আমা হইতে ভিন্ন নয়।" আর উহার পূর্ব্বে ১৮৫ অধ্যায়ে সরস্বতী বলিতেছেন যে, যে "পুরাতন পুরুষকে বেদবেদান্তবিৎ মহর্ষিগণ ব্রত, পুণ্য কর্ম্মের অনুষ্ঠান ও যোগসাধনা দ্বারা প্রাপ্ত হন তিনি পরমাত্মা আর যে অবস্থাতে তাঁহাকে প্রাপ্ত হওয়া যায় তাহাকেই মোক্ষ বলে। সেই পুরুষ মধ্যে সহস্রশাখাযুক্ত পুণ্যগন্ধময় বিশাল এক বেতসলতা শোভা পাইতেছে উহার মূলদেশ হইতে মধূদক প্রস্রবণ অতি পবিত্র স্রোতস্বতী সকল প্রবাহিত, উহার শাখায় শাখায় পুত্রাদি বিষয় সম্পন্না ভ্রষ্ট সরানুপবিশিষ্টা, মাংস-শাকযুক্তা, পায়সকর্দ্দমশালীনী মহানদী সকল সঞ্চরণ করিতেছে। সেস্থানে অগ্নিমুখ ইন্দ্রাদি দেবগণ নানাবিধ যজ্ঞ করিয়া থাকেন। সেই আমার পরম স্থান।"

সৃষ্টির সহিত নারায়ণ, নরোত্তম ও সরস্বতীর কি সম্বন্ধ উহা অতি সংক্ষেপে উল্লেখ করা হইল ও তাহাদিগকে নমস্কার করিয়া কেন ধর্ম্মশাস্ত্র হিন্দুরা পাঠ করে উহার মূল উদ্দেশ্য কি উহা বিবৃত করা গেল। সৃষ্টির কথা হিন্দুর তর্পণ মধ্যে বর্ত্তমান। ব্রহ্মণ্য ধর্ম্মের প্রতিষ্ঠা অক্ষুণ্ণ নিত্যকর্ম্মে আছে এবং নৈমিত্তিক শ্রাদ্ধে পিতৃলোকের পিণ্ডদানে ভগবানের উপাসনা বর্ত্তমান ইহা মহাভারত ও মনুর মধ্যে উল্লিখিত হইয়াছে। শান্তিপর্ব্বের ৩৪৬ অধ্যায়ে ও মনুর ৩য় অধ্যায় ১৯৪ শ্লোক হইতে ২০১ শ্লোক পিতৃলোক বৃত্তান্ত সৃষ্টির সহিত সন্নিবদ্ধ আছে তর্পণাদি উহাদিগকে কেন জলদান ও পিণ্ডাদি দান দ্বারা বর্ণ উৎপত্তি যে কর্ম্মফলে, জন্মে হয় নাই উহা অতি সুন্দররূপে প্রমাণিত হয়। আর্য্য হিন্দু কি উদারনৈতিক ছিল উহাও উপলব্ধি হয়। শত্রুর জীবজন্তুর পিতামাতার স্বর্গ চিন্তা করা কি অলৌকিক ধর্ম্ম নয়? ব্রাহ্মণ মুনি ঋষিরাই দেবতাগণের পূর্ব্বপুরুষ। ইন্দ্রাদি দেবগণ ব্রহ্মহত্যা পাপ হইতে মুক্ত অশ্বমেধ যজ্ঞানুষ্ঠানে, মহর্ষি ভরদ্বাজ আকাশ গঙ্গামন্দাকিনীর জল দ্বারা ত্রিবিক্রম মূর্ত্তি বিষ্ণুকে আহত করিয়া তাঁহার বক্ষস্থলে শ্রীবৎসলাঞ্ছন, মহর্ষি বড়বামুখ সমুদ্র জল লবণাক্ত, বড়বাগ্নির সৃষ্টি করেন, ভৃগু অগ্নি সর্ব্বভুক ও হিমালয়কে রত্নশূন্য করিয়াছিলেন। নহুষের স্বর্গচ্যুতি, বশিষ্ঠকে ত্যাগ করিয়া হিরণ্যকশিপু বিশ্বরূপকে পুরোহিত নিযুক্ত করিলে তিনি শাপ দিয়া অপূর্ব্ব জন্তুর হস্তে নিহত করেন ইত্যাদি ব্রহ্মশাপ বৃত্তান্তও ইন্দ্রের ব্রহ্মহত্যাজনিত পাপ বণিতা, অগ্নি, বৃক্ষ ও গো সমুদায়ে মহর্ষিগণ চারিভাগে

* ১৮৮ অধ্যায় বনপর্ব্ব

সন্নিবিষ্ট করেন। ইহা শান্তি পর্ব্বের ৩৪৩ অধ্যায়ে অর্জ্জুন বাসুদেব সম্বাদে আছে। উহার পূর্ব্বাধ্যায়ে ঐ সম্বাদের সূত্রপাত ও উহাতে বাসুদেব যে নারায়ণ সকলের পূজ্য উক্ত হইয়াছে। নারায়ণের প্রসাদে ব্রহ্মা ও ক্রোধে রুদ্রের উৎপত্তি উল্লিখিত হইয়াছে এবং তিনি অষ্টাদশ গুণ সংযুক্ত সত্ত্বস্বরূপ স্থাবর জঙ্গমাত্মক সমস্ত বিশ্বের কারণ। তাঁহা হইতেই সৃষ্টি, স্থিতি, লয় হইয়াছে ও হয়। তিনি চিরন্তন পুরুষ ও বিরাট। দীর্ঘতমা জন্মান্ধ, বৃহস্পতির শাপে হইয়াছিল তাঁহাকে বাসুদেবই চক্ষুষ্মান করিয়া গৌতম নামে খ্যাত করিয়াছেন। নারায়ণ শব্দের ব্যুৎপত্তি ও অর্থও করা হইয়াছে। কৃষ্ণ ও অর্জ্জুন নারায়ণ ও নর পৃথক করিয়া সন্নিবিষ্ট ব্রহ্মণ্য ধর্ম্মের কীর্ত্তি উহাও ইহার মধ্যে আছে এবং এই সম্বাদে ব্রাহ্মণ অপেক্ষা শ্রেষ্ঠ প্রাণী কেহই নয় ব্রাহ্মণের উদরাগ্নি প্রশমিত করিলে অগ্নিতে যজ্ঞ করিলে যে ফল হয় সেই ফল হয়। হোতৃকার্য্যে ব্রাহ্মণ ভিন্ন অন্য কাহারও অধিকার নাই। ব্রাহ্মণই সৃষ্টিকর্ত্তা, দেবতাসুর সকলেই ব্রাহ্মণ হইতে উৎপন্ন ব্রাহ্মণের প্রভাব কীর্ত্তিত শর্য্যাতির যজ্ঞে ইন্দ্রের বাহুস্তম্ভন চ্যবন করেন, গৌতমের শাপে তাঁহার মুখমণ্ডল হরিদ্বর্ণ শ্মশ্রুজালে সমাকীর্ণ ও মহর্ষি কৌশিকের শাপে তাঁহার মুষ্ক নিপতিত শেষে মেষ বৃষণ দ্বারা তাঁহার বৃষণ নির্ম্মিত হয়। বজ্র দধীচিমুনির অস্থি দ্বারা নির্ম্মিত। ব্রহ্মণ্য ধর্ম্মের মহাভারত মধ্যে পাণ্ডুর অভিশাপ, মৈত্রেয় মুনির অভিশাপে দুর্য্যোধনের উরুভঙ্গ, পরীক্ষিতের সর্পাঘাত নানা কাল্পনিক ঘটনা সূত্রবদ্ধ হইয়াছে। ব্রাহ্মণের আশীর্ব্বাদে ও সহবাসে বংশরক্ষা পর্য্যন্ত করা প্রশস্ত দেখান হইয়াছে। ইহা কখনই সত্য হইতে পারেনা উহা যে ব্রাহ্মণ জাতির কলঙ্কাপবাদ, গৌরব নয়।

যাহাই হউক, আর্য্য মুনি ঋষিরা ভগবৎ ইচ্ছাই সৃষ্টির কারণ বলিয়াছেন, দেবতারা ঋষির মাতার গর্ভের তারতম্যে দেবতা, দানব, পশুপক্ষী আদি ভিন্ন জীবের উৎপত্তি হইয়াছিল। সৃষ্টির মধ্যে জীবরহস্য সর্ব্বাপেক্ষা কঠিন—কোন জীব কেন হইয়াছে ইহার নিগূঢ় তত্ত্ব আজ পর্য্যন্ত কেহই ভেদ করিতে পারে নাই। পশু পক্ষি আদি জীবের জ্ঞান কোথা হইতে কেমন করিয়া হয় ও তাহাদের মধ্যে জাতি-স্মরতার কথা ও রামায়ণ ও মহাভারতে উক্ত হইয়াছে। উত্তরকাণ্ড রামায়ণের ৭১ সর্গে জাতিস্মর কুকুর পূর্ব্বজন্মে কুলপতি ব্রাহ্মণ ছিল দেব, ব্রাহ্মণ ও গোসেবায় নিযুক্ত হইয়া তাহার নিকৃষ্ট যোনিতে পতন হইয়াছে উহার মূল তাৎপর্য্য এই যে, সংসারে ব্রাহ্মণ্য ধর্ম্মের এত সূক্ষ্মবিচারে ধর্ম্ম প্রতিষ্ঠিত হইয়াছিল যে উহা রক্ষা করা একেবারে অসম্ভব। লোকে তজ্জন্য উহা ত্যাগ করিয়া সরল পথে উপাসনার জন্য ব্যস্ত হয়।* মহাভারতে ব্রাহ্মণ কাশ্যপকে শৃগালরূপী ইন্দ্র বলিতেছেন যে, "আমি পূর্ব্বজন্মে বেদনিন্দক, পুরুষার্থহীন, আন্বীক্ষিকি বিদ্যানুরক্ত, কুতর্কপরায়ণ, নাস্তিক, পণ্ডিতাভিমানী মূর্খ ছিলাম তন্নিমিত্ত শৃগালত্ব প্রাপ্ত হইয়াছি। তুমি কাহারও সহিত স্পর্দ্ধা করিও না, আত্মহত্যার বাসনা ত্যাগ কর, তোমা অপেক্ষা অনেকে বিকলাঙ্গ দুঃখী আছে তুমি তদপেক্ষা সুখী মনে করিয়া ধর্ম্মানুষ্ঠানে প্রবৃত্ত হও।" উহাতে ধর্ম্মবিপ্লবের সূত্রপাত উক্ত হইয়াছে উহাতে এক ধনপতি গর্ব্বিত বৈশ্য তাহার রথচক্রাঘাতে এক কাশ্যপকে নিপীড়িত করিলে সে প্রাণত্যাগ করিতে সংকল্প করিলে

* শান্তিপর্ব্ব ১৮০ অধ্যায়

ইন্দ্র ঐ শৃগালবেশে আসিয়া পূর্ব্বোক্ত উপদেশ দান করেন। ব্রাহ্মণগণের প্রতি ক্ষত্রিয় বৈশ্যগণ যাহাতে কোনরূপ অত্যাচার না করে তজ্জন্য হিন্দুর ধর্ম্মশাস্ত্র প্রণয়ন আবশ্যক হইয়া পড়ে তখন মহাভারতের পুনরায় নূতন সংস্করণ মহাভারতের সৃষ্টির কথা। ব্রাহ্মণের গোধন হরণ অভিযোগে অর্জ্জুনের বনবাস মহাভারতের অলৌকিক কীর্ত্তি ও নূতন সৃষ্টি। অর্জ্জুন রাজসূয় যজ্ঞের পর একজন ব্রাহ্মণের তস্করাপহৃত গোধন উদ্ধার করিবার জন্য তাঁহার গমনেরও যুধিষ্ঠিরের অনুজ্ঞার প্রয়োজন কোথায়? রাজ্যে কি ঐ সকল তদন্ত ও উদ্ধার করিবার জন্য অন্য লোক ছিল না? এই সকল প্রসঙ্গ কেমন করিয়া মহাভারতের ধর্ম্মগ্রন্থে ও যুধিষ্ঠিরাদির গৌরব মহিমান্বিত গ্রন্থে স্থান পাইল ইহা বড়ই আশ্চর্য্যের বিষয়।

ভগবান সংসারে স্ত্রীপুরুষ সৃষ্টি করিয়া সৃষ্টির উৎপত্তি করেন। সেই স্ত্রী ও পুরুষের মধ্যে যে ভালবাসা ও বাৎসল্য সকল জীব জন্তু মধ্যে বর্ত্তমান উহাতেই ভগবৎ বাৎসল্য প্রতীয়মান হয়। কামই মৃত্যুর সহচর ইহা মহাভারতে তিলোত্তমা প্রসঙ্গে ও মৃত্যুর স্ত্রীরূপে উক্ত হইয়াছে। স্ত্রীজাতিই বালকের জন্ম যুবকের প্রণয়াকাঙ্ক্ষা কিরূপ উদ্রিক্ত করে সে কথা রুরু ও প্রমদ্বরার উপাখ্যানে পৌলমপর্ব্বে ব্যক্ত হইয়াছে। স্ত্রীজাতিই প্রণয় বীজ পুরুষ হৃদয়ে ও পুরুষ স্ত্রীর হৃদয়ে ঐরূপ উপ্ত করে। প্রণয়ই সৃষ্টির বিশ্বকর্ম্মা, স্ত্রী ও পুরুষ অঙ্গ বিশেষ ইন্দ্রিয়গণের দ্বারা গঠিত হয়। সহোদর ভাই ভগ্নির ভালবাসা, ক্রীড়ার সঙ্গি বালক বালিকার প্রণয়, শিশুর ধূলা মাটি লইয়া মাখিবার ও মুখে যা পাইবে তাহা দিবার আয়োজন, হাত পা ছুড়িয়া হাসা, এসব কাহার সৃষ্টি? আহা। শিশুর অকৃত্রিম হাসি মুখভরা কি অসীম আনন্দস্রোত কোথা হইতে বহিয়া আসিতেছে উহার সৌন্দর্য্য কি অপূর্ব্ব। জীবজন্তুর উদরে জীবজন্তুর জন্ম যেমন করিয়া হয় মানব ও তেমনি করিয়া হয় তবে প্রভেদ আছে সেইখানেই যেখানে মনুষত্ব ও দেবত্বের সৃষ্টি দেখা যায়। শরীর, শরীর হইতে গড়িয়া বাহির হয় সে বিশ্বকর্ম্মার কারিকরী আর জ্ঞানবুদ্ধি বিবেক মনুষত্ব ও দেবত্বের পরিচয় ও সৃষ্টি। রামায়ণ মহাভারতে শ্রীরামচন্দ্র, শ্রীকৃষ্ণ, যুধিষ্ঠিরাদির জন্মবিবরণে দৈব ও পুরুষকারের কথা সম্মিলিত উহা নূতন সৃষ্টির কথা। মাটিতে বীজ পুতিলেই বৃক্ষ ও ফল হয় না। রাজা মহারাজাদের বহু স্ত্রীসত্বেও পুত্রোৎপত্তি হইত না, যজ্ঞ করিয়া পুত্রোৎপত্তির কথা আছে। আদি কবির কাব্যে ব্রাহ্মণের শাপ বর হইয়া দাঁড়াইয়াছে। মহাভারতেও তদ্রূপ পাণ্ডবগণের দেবতার পুত্র প্রসঙ্গ ঐরূপ মদনোন্মত্ত ব্রাহ্মণ ব্রাহ্মণীর কাম ক্রিয়ায় বাণ বিদ্ধ অপূর্ণকামীর শাপে দেবতারা পাণ্ডবগণের সৃষ্টি করেন ইহা এক সৃষ্টি ছাড়া কথা অর্থাৎ সৃষ্টির নিয়ম বহির্ভূত দুর্ব্বাসা ঋষির মন্ত্রবল ও ফল। উহাও ব্রহ্মণ্য ধর্ম্মের প্রভাবের কথা। ভীষ্মের জন্মও তদ্রূপ বশিষ্ঠের শাপের কথা। ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর জন্ম বৃত্তান্ত তদপেক্ষা বিচিত্র, তজ্জন্যই উহাঁদের পিতার নাম বিচিত্রবীর্য্য? ব্রহ্মা মনে ঋষি সৃষ্টি করিয়াছিলেন, সীতা লাঙ্গল ফলকে, দ্রোপদী যজ্ঞোত্থিতা, পাণ্ডবগণ মন্ত্রবলে, আর পাণ্ডু ও ধৃতরাষ্ট্র গ্রন্থকর্ত্তা ব্যাসের মাতৃ আজ্ঞায়। বিচিত্রবীর্য্যের ক্ষেত্রে উৎপন্ন দুই পত্নীর দুই সন্তান। পূর্ব্বেই বলা হইয়াছে যে স্ত্রীর চিত্ত বিনোদন না হইলে পুত্রোৎপত্তি হয় না কিন্তু পাণ্ডু ও ধৃতরাষ্ট্র ঐ নিয়মের মধ্যে বহির্ভূত উদাহরণ। বর্ত্তমান কালে বিধবার অবৈধ প্রণয়ে প্রায়ই সন্তানোৎপত্তি হয় দেখিতে পাওয়া যায় উহাতে নারীর মনস্তুষ্টিতে সন্তানোৎপত্তির

কথাই প্রমাণ হয়। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্রাদি চতুর্ব্বর্ণের নামোৎপত্তি কর্ম্মেই হইয়াছিল, জন্মে নয়, উহার উদাহরণ বাল্মীকি, বেদব্যাস, বিশ্বামিত্রাদি নামোল্লেখ করা যাইতে পারে। বিচিত্রবীর্য্য এই নামোৎপত্তি যে সেইজন্য হয় নাই ইহার প্রমাণ কি? উপরিচর, পরশুরাম গোবর্দ্ধন, হলধর, জরাসন্ধ প্রভৃতি নাম ঐরূপ কর্ম্মের দ্বারা হইয়াছিল দেখা যায়। বিচিত্রবীর্য্য শব্দের ব্যুৎপত্তি বিস্ময়কর, বীর্য্যশালী ব্যক্তি ভিন্ন আর কিছুই হয় না কিন্তু উহার কোন পরিচয়ই মহাভারতে পাওয়া যায় না বরং অবৈধকামচরিথর্তার অকালে মৃত্যুমুখে পতিত হন। উহার অর্থ এই হইতে পারে যে যাহার বীর্য্যের বিচিত্র গতি যেমন অমোঘ বীর্য্য তদ্রূপ তাঁহার বীর্য্যের প্রভাবে ধৃতরাষ্ট্র অন্ধ দীর্ঘতমার ন্যায় হইয়াছিল আর পাণ্ডুও অন্ধ না হইয়া পাণ্ডুবর্ণ হয়। পাণ্ডু বা ধৃতরাষ্ট্রের জন্ম নিয়োগ ধর্ম্মে হইতে পারে না কারণ মনুতে পরিষ্কার আছে যে, "দ্বিজাতীরা কখনও নিয়োগ অন্যের নারীতে অন্য পুরুষকে নিয়োগ করিবেন না, এরূপ নিয়োগ করিলে অনাদি পরম্পরাগত সনাতন ধর্ম্ম নষ্ট হয়। বিবাহের যে সকল মন্ত্র আছে উহাতে এরূপ কোন কথাই নাই যে যাহাতে একের স্ত্রীতে অন্যের নিয়োগ বা বিবাহ বিধায়ক শাস্ত্রে বিধবার পুনর্ব্বিবাহ বা নিয়োগ উক্ত হয় নাই। রাজা বেণের প্রবর্ত্তিত নিয়োগ পশুধর্ম্ম নিষিদ্ধ।" (৯ম অধ্যায় ৬৪-৬৭) প্রাচীন রাজা মহারাজাদের পত্নীর সহিত ব্রাহ্মণেরা সহবাস দ্বারা পুত্রোৎপাদন কথা ব্রাহ্মণগণের প্রতি কটাক্ষপাত ভিন্ন সত্য কথা নয়। ধৃতরাষ্ট্র নামের সার্থকতা এই যে তিনি পাণ্ডু কর্ত্তৃক বিপক্ষ হস্ত হইতে উদ্ধৃত রাজ্য তিনি পুত্রার্থ রাজা প্রতীপের ন্যায় বনে তপস্যা করিতে গেলে রাষ্ট্র (রাজ্য) ধৃত করিয়াছিলেন বলিয়া ঐ নামে পরিচিত। মহাভারতে দেখা যায় যে, মহর্ষি কশ্যপই ক্ষত্রিয়গণের পত্নীর গর্ভস্থ সন্তানগণকে রক্ষা ও রাজত্ব করিবার পথ পরিষ্কার করিবার নিমিত্ত তাহাদিগকে বঙ্গাদি দেশে ভাগীরথি তীরে ও অন্যত্র রক্ষা করেন ও পরশুরামকে নির্ব্বাসিত করেন। (শান্তিপর্ব্ব ৪৯ অধ্যায়) ঐ অধ্যায়ে ক্ষত্রিয়েরা ব্রাহ্মণের ঔরসে জন্মগ্রহণের কোন কথাই নাই। উহা হিন্দুশাস্ত্র পুরুষকার ও দৈব সৃষ্টির নিয়ম বিরুদ্ধ ধর্ম্ম। কবি ভবভূতি তাঁহার উত্তর রামচরিত গ্রন্থের সূত্রধারের মুখে বলিয়াছেন যে, উত্তম গ্রন্থ ও সতী স্ত্রীর প্রতি লোকের কটাক্ষপাত করা যেন এক প্রথা হইয়াছে। কুন্তী ও মাদ্রীর পুত্রোৎপত্তি দুর্ব্বাসার মন্ত্রবলে অলৌকিক কবি কল্পনা ভিন্ন আর কিছুই নয়, উহা ব্রহ্মণ্য ধর্ম্মের কীর্ত্তিপ্রসঙ্গ। সৃষ্টিকর্ত্তা ব্রহ্মার কন্যাপবাদ, ব্যাসের নীচ জন্মাপবাদ, পাণ্ডুর ক্ষেত্রজ সন্তান অপবাদ, বাল্মিকির তস্করাপবাদ এবং শ্রীকৃষ্ণের গোপীসংস্রব রাসলীলা আদির জন্য মিথ্যা চরিত্রাপবাদ, অসজ্জনের ও শত্রুর কীর্ত্তি। বেদে অন্নময় আদি পঞ্চকোষকেই ব্রহ্মরূপে চিন্তা করিতে এই উপদেশ আছে মহাভারতের শান্তিপর্ব্বের ২২৪ অধ্যায়ে বলিবাসব সম্বাদে উক্ত হইয়াছে। উহাতে সৃষ্টিকর্ত্তার পরিচয় এইরূপ আছে:—"ব্রহ্ম মহাসমুদ্রের ন্যায় অগম্য ও দুরবগাহ, তিনি জড় ও চৈতন্যস্বরূপ তাঁহার আদি অন্ত নাই। তিনি লিঙ্গ শরীরবিহীন হইয়াও প্রাণীগণের লিঙ্গ শরীরে অবস্থান করেন। তত্ত্বদর্শীরা তাঁহাকে নিত্য বলিয়া অবগত আছেন।"

সৃষ্টিতেই ভগবানের বাৎসল্য পূর্ণমাত্রায় প্রকটিত সেই বাৎসল্য ভাব সকল প্রাণীর অন্তরে সৃষ্টির প্রক্রিয়ায় বিদ্যমান এমন কি হিংস্র সিংহ ব্যাঘ্রের বাৎসল্য আছে উহাতে খাদ্য-খাদক

সম্বন্ধ ভুলিয়া যায়। রোমের প্রতিষ্ঠাতা রিমস ও রোমিওলস্ ব্যাঘ্রী দুগ্ধে শিশুকাল হইতে প্রতিপালিত হইয়াছিল বলিয়া ইতিহাসে উল্লিখিত হইয়াছে। শকুন্ত পক্ষী ভরতের মাতা শকুন্তলাকে রক্ষা করে তজ্জন্য উহার ঐ নাম হয়। পত্নীর পবিত্র প্রণয়ের মধ্যেই মাতার নিঃস্বার্থ স্নেহ ও আত্ম বিসর্জ্জনের দৃশ্য বর্ত্তমান। শিশু সন্তান সাক্ষাৎ কালের হস্ত হইতে উদ্ধার করিতে কিঞ্চিন্মাত্র ভীত বা পশ্চাদ্‌পদ হয় না। পত্নীর পবিত্র প্রেমে যমের পাষাণ হৃদয় আর্দ্র হইয়াছিল, পতিপুত্রসহ বরদানে স্বর্গের দ্বার উন্মুক্ত করিয়াছেন। পুত্রের মুখ দেখিয়া পিতামাতা ইন্দ্রিয় সংযম, স্বার্থত্যাগ নিষ্কাম ধর্ম্ম শিক্ষা করে। সৎপুত্র দ্বারা বংশ মর্য্যাদা গৌরব বৃদ্ধি ও সমাজধর্ম্ম রক্ষা হয়। তজ্জন্য পুত্রই স্বর্গের সোপান, নরক হইতে পিতামাতাকে উদ্ধার করে। হিন্দুধর্ম্মের সৃষ্টির রহস্য ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষকে মূর্ত্তিমান করা এবং উহাদের পরস্পর সম্বন্ধ ও সামঞ্জস্য রক্ষা করা। মহাভারতের সৃষ্টি শোক দুঃখ নিবারণ আধ্যাত্মতত্ত্ব জ্ঞানের দ্বারা আধ্যাত্মিক জগতের সৃষ্টির দিকে লক্ষ্য করিয়া করিতে হয়। দেবর্ষি নারদ উহার বক্তা, বেদব্যাস উহার শ্রোতা। মহাত্মা বেদব্যাসও পুত্রশোকে মুগ্ধ কিন্তু ভগবান নিত্য লক্ষ লক্ষ পুত্রশোকে বিচলিত হন না এই শিক্ষাই সৃষ্টি রহস্য মধ্যে বর্ত্তমান রহিয়াছে।

---



মহাবাজ দুষ্মন্তেব সভায শকুন্তলাব প্রত্যাখ্যান।

# আদিপর্ব্ব

## চতুর্থ অধ্যায়

### লক্ষ্যভেদ

সৃষ্টির সহিত ভগবানের তত্ত্বানুসন্ধান আদিম জ্ঞান ও সভ্যতার যুগে সকলের ধ্যান ও ধারণার বিষয় হইয়াছিল পরে জীবের শরীর রক্ষা ও জীবের স্বাস্থ্য ও শিশুমঙ্গলাদির ব্যবস্থা করা সমাজ ও রাজার কর্ত্তব্য কর্ম্ম হয়। উহাতেই আয়ুর্ব্বেদের আবির্ভাব হয়। জীবমাত্রের জীবিতকাল সৃষ্টির নিয়মাধীন ছিল ও আছে ইহা বিজ্ঞান স্থির করিয়াছেন কিন্তু আর্য্য হিন্দুধর্ম্ম শাস্ত্রকারেরা উহার প্রভেদ যুগের সহিত করিয়াছেন। মানবের আয়তন ও পরমায়ুর প্রভেদ কালের লোকের মতিগতি পাপপুণ্যের সহিত সম্বন্ধ দেখাইয়াছেন। উহাতেই ধর্ম্ম, কর্ম্ম, অর্থ ও কামের সহিত মোক্ষের সম্বন্ধ বিচার হিন্দুরা আশ্রম ধর্ম্মে শিক্ষা দীক্ষা নানা বিধি নিয়মের মধ্যে নির্দ্দিষ্ট করেন। কোন প্রাণীর জন্ম ও মৃত্যু স্বইচ্ছার হয় না, উহাতে ধর্ম্ম, অর্থ ও কামের সম্বন্ধ আরোপ করা হয়। পিতা মাতা পুত্রের জন্ম দান করিলে তাঁহারা তাহাকে যথারীতি লালনপালন ও শিক্ষোপযোগী করিবার কাল পর্য্যন্ত রাখিতেন তৎপরে গুরুগৃহে সেই বালকগণ শিক্ষিত ও দীক্ষিত হইত। গুরুই তাহাদের যাহাতে অকাল মৃত্যু না হয় তদ্বিষয়ে যত্নবান হইতেন। উহার সন্ধান মহাভারতে দেখিতে পাওয়া যায়। পৌষ্যপর্ব্বে উপমন্যু অর্কপত্র ভক্ষণ করিয়া অন্ধ হয়, আচার্য্যের উপদেশ মত অশ্বিনীকুমারদ্বয়ের স্তব করিয়া চক্ষুলাভ করেন। গুরুর লৌহময় দণ্ড স্বর্ণময় হয়। সেইস্থলে উপমন্যুর অসাধারণ গুরুভক্তির প্রশংসা অশ্বিনীকুমারদ্বয় করিয়াছেন। তাঁহার সংযম শিক্ষার কথাও উহার মধ্যে আছে। গাভীর দুগ্ধ বৎসকে বঞ্চিত করিয়া গ্রহণ করা উচিত নয়। বনপর্ব্বের ২২৬ অধ্যায়ে স্কন্দ ষষ্ঠী পূজা ও শিশুমঙ্গল কীর্ত্তন পরবর্ত্তী অধ্যায়ে আছে। গর্ভনাশ, শিশুনাশ প্রভৃতি আয়ুর্যোগ বিষয়ক জানা কথা উপাসনার সহিত সংমিশ্রিত হইয়াছে। উহাতে পুতনাদি রাক্ষসীর ও নাগমাতার শিশুনাশ বৃত্তান্ত উল্লিখিত হইয়া প্রতিকার ব্যবস্থা আছে। শ্রীকৃষ্ণের জন্ম বৃত্তান্তে ঐ সকলের নানা বিজ্ঞানের উন্নতির কথাই সূচিত করে উহা ভিন্ন আর কিছুই নয়। হিন্দুর ধর্ম্মশাস্ত্র কাব্য, অলঙ্কার ও রূপকে পরিপূর্ণ। ঐ সূত্রে দক্ষ প্রজাপতির কন্যা স্বাহা, অগ্নির পত্নী। লোকহিতার্থ মহাদেব অগ্নিতে ও উমা স্বাহাতে শুক্র নিক্ষিপ্ত করায় কার্ত্তিকের জন্ম হয়। সেই শুক্র পঞ্চভাগে পঞ্চস্থানে পতিত হয় উহাতে মিল্লিকা মিল্লিক মিথুনাদির পঞ্চগণের উৎপত্তি হয়। কার্ত্তিকী পঞ্চমী ও ষষ্ঠীতে লক্ষ্মী ও ষষ্ঠীর পূজা ও কার্ত্তিকের পূজা এখনও করা হয়। ধনার্থী ও ব্যাধি নাশের জন্য লোকে অর্ক পুষ্প দ্বারা সেই পঞ্চগণের পূজা করে। স্ত্রীপুরুষ লিঙ্গ পূজা মহাদেবের পূজাবিধি মধ্যে এখনও লোকে করিয়া থাকে। অবিবাহিতা কুমারীগণ পার্থিব শিবপূজা এখনও করে। কার্ত্তিকের জন্মবৃত্তান্ত

বিবৃত কবা মহাভাবতেব অনুক্রমণিকাব উহাব বিষয় বলিবাছেন। স্কন্দদেবেব স্তোত্র মধ্যে পুত্রেব গুণ কীর্ত্তিত হইবাছে, ধন, আয়ু, বশ, পুত্র, শত্রুজয, পুষ্টি ও তুষ্টি প্রাপ্তি। পুত্রপৌত্রাদি ক্রমে বংশবক্ষাব জন্য কার্ত্তিকেব পূজা লোকে এখনও কবে। সেই কথা মহাভাবতেব আস্তিক পর্ব্বে বিদ্যমান—বালখিল্য ঋষিবা জবৎকাবকে ব্রহ্মচর্য্য তপস্যা ত্যাগ কবিবা গৃহী হইয়া পুত্রোৎপাদন কবিতে বলিলেন উহাতেই আস্তিক মুনি জন্মেজব বাজাব সর্পসত্র পণ্ড কবিবা নাগ বংশ বক্ষা কবিলেন, তাঁহাব মাতা মনসাব পূজা হব।

আত্মাভিমান অবিদ্যাব কর্ম্ম উহাতেই হিংসাব উৎপত্তি, ব্রহ্মণ্য ধর্ম্মে সেই হিংসা অগস্ত্য মুনি যজ্ঞে প্রচলিত কবেন, অমনি সকলে যজ্ঞেব জন্য পশু সৃষ্টি সিদ্ধান্ত কবিলেন। উহাব জন্য মৃগবা কবা বাজ্ঞাব পক্ষে দূষণীব নব, পাণ্ডু মৃগবধেব সমব শাপগ্রস্ত হইবাব পূর্ব্বে তর্কস্থলে বলিয়াছিলেন। উহাব প্রতিকাব অগস্ত্যেব দ্বাদশ বার্ষিকী যজ্ঞেব বিববণ যাহা অশ্বমেধ পর্ব্বেব ৯৩ অধ্যাযে আছে। উহাতে তিনি বীজ দ্বাবা যজ্ঞ কবেন ও দেবতাবা অহিংসা সহকাবে কার্য্য কবিলে তাঁহাবা প্রীত হন উক্ত হইবাছে। তখন আব দেবতা ও ব্রাহ্মণে যজ্ঞে পশুহিংসা কবিবা যজ্ঞ সম্পাদন লইয়া বিবোধ ছিল না যাহাব জন্য উপবিচব বসুহোম নিগৃহীত ও স্বর্গচ্যুত, উহা ভাবত সংহিতাব কথা মহাভাবতেব পূর্ব্ববর্ত্তীকালেব বিষব যখন বীজ দ্বাবা যজ্ঞ কবিবার প্রথা আবম্ভ হয়। বিশ্বেব সৃষ্টি কর্ম্মেব সহিত যখন আর্য্যমুনি ঋষিবা কবিলেন তখন একজন বিশ্বকর্ম্মাব আবির্ভাব হব। বাযুব ঔবসে যোগসিদ্ধাব গর্ভে বিশ্বকর্ম্মাব জন্ম হব। সূর্য্যপত্নী সংজ্ঞা সেই বিশ্বকর্ম্মাব কন্যা—সূর্য্যেব ঔবসে সংজ্ঞাব গর্ভে মনু, যম ও যমুনাব জন্ম হব। সূর্য্যকে তাঁহাব পত্নী সংজ্ঞা ত্যাগ কবিলে সপত্নী ছাযা যমকে লালন ও পালন কবেন। যম তাঁহাব অযত্ন দেখিবা একদিন বিমাতাকে পদাঘাত কবিতে উদ্যত হইলে তাঁহাব শাপে যমেব পদদ্বয় ক্ষত ও কীটপূর্ণ হয়। সেই ক্ষত নির্গত দ্রব্য ভক্ষণ নিমিত্ত কুকুবেব ব্যবস্থা কবা হয়। মহাভাবতেব স্বর্গাবোহণ পর্ব্বে যমেব সঙ্গে কুকুর উক্ত হইয়াছে। বামাযণে বাজা শ্রীবামচন্দ্রেব সভায় কুকুব ধর্ম্মেব সূক্ষ্ম বিচাব কীর্ত্তন কবিবা সকলকে চমৎকৃত কবেন। আবাব ১২৮ অধ্যায় বনপর্ব্বে শিশুমঙ্গল বৃত্তান্তে কুকুবমাতা সবমা সর্ব্বদা নাবীব গর্ভহবণ কবে উক্ত হইবাছে। পৌষ্যপর্ব্বেব আবম্ভেই কুকুবমাতা সবমা তাহাব বৎসকে অকাবণ প্রহাব কবাপবাধে বাজা জন্মেজয়েব যজ্ঞ সুসম্পন্ন হইবে না বলিয়াছিল। ধর্ম্মেব গতি যে অতি সূক্ষ্ম উহাই প্রমাণ হব। এদিকে সংজ্ঞা পিত্রালযে গেলে পিতা বিশ্বকর্ম্মা পতিত্যাগী কন্যাকে গৃহে স্থান দিলেন না অগত্যা সংজ্ঞা অশ্বিনীব রূপ ধাবণ কবিয়া উত্তব কুরুবর্ষে ভ্রমণ কবিতে লাগিলেন, সূর্য্যও অশ্বরূপ ধারণ কবিবা অশ্বিনীকুমাবদ্বযেব উৎপত্তি কবিলেন। তাঁহাবাই চিকিৎসা শাস্ত্রকাব বলিয়া খ্যাত। সমুদ্রমন্থনেব সময় সুধাভাণ্ড হস্তে কবিবা ধন্বন্তবী সূর্য্য সন্নিধানে আয়ুর্ব্বেদ শিক্ষা কবেন। ভাব প্রকাশেব মতে আয়ুর্ব্বেদ অথর্ব্ববেদান্তর্গত কিন্তু ব্রহ্মবৈবর্ত্তপুবাণেব মতে উহা পঞ্চমবেদ; সূর্য্য চতুর্ব্বেদ হইতে গ্রহণ কবেন। যাহাই হউক, বিশ্বকর্ম্মাব সৃষ্টিতে আয়ুর্ব্বেদ, আয়ুর্দ্রব্য ও আয়ুর্যোগাদির আবশ্যক হয়। বোগে আয়ুর্বৃদ্ধি ও বিবাহে আয়ুর্বৃদ্ধ্যর্থ ক্রিয়া এখনও অনুষ্ঠিত হইবা থাকে। বোধ হব রুরুপ্রমদ্বরাব বিবাহে রুরুকে অর্দ্ধ পবমায়ু দিয়া প্রমদ্বরাব জীবনলাভেব

'মা নিষাদ প্রতিষ্ঠাং ত্বমগমঃ শাশ্বতী সমাঃ যৎক্রৌঞ্চ মিথুনাদেক মবধীঃ কামমোহিতং।"

কথা পৌলমে আছে উহাব প্রতিকাব স্বরূপ ঐ ব্যবস্থা হইবা থাকিবে। বামাবণ মহাভাবত যে কেবল ব্রাহ্মণেব শাপমূলক কাব্য উহা নয় উহাতে কুকুব ও বকেব শাপ ও গোড়াব কথা। উত্তবকাণ্ড বামাযণে ৬৭ সর্গে যদুবংশেব উপব পিতাব অভিশাপ ঐ বংশনাশও উহাব বংশধবগণ বাক্ষস হইবে আছে। যদু বহিস্কৃত হইবা বিজন ক্রৌঞ্চকাননে বাক্ষস উৎপন্ন কবিতে থাকেন। যযাতি পুত্রগণকে পবীক্ষা কবিয়া বাজ্য দান কবেন। যযাতিব নাম মহাভাবতে আছে উহাতে কাম উপভোগ দ্বাবা শান্ত হয় না যেরূপ অগ্নিতে ঘৃতাহুতি দিযা নির্ব্বাপিত কবা যায না। বাল্মিকি মুখ নিঃসৃত প্রথম কবিতা বোধ হয় ক্রৌঞ্চকাননে যদুবংশেব কামক্রীড়াব কথাই সঙ্কেত কবিয়াছে। কিন্তু আবার হবিবংশে পুরুবংশ যাবৎ চন্দ্র সূর্য্য গ্রহগণেব সত্তা থাকিবে তাবৎ বর্ত্তমান থাকিবে উক্ত হইয়াছে :—( ভবিষ্য পর্ব্ব ১মাধ্যায ১৮) "আচন্দ্রার্কগ্রহা ভূমির্ভবেদাপন সংশযঃ, অপৌববানতু মহী ভবিষ্যতি কদাচন।" ধর্ম্মেব সৃষ্টি ব্যাস বাল্মিকি প্রাচীন বেদাদি ধর্ম্মশাস্ত্রেব নিগূঢ় বহস্য আদর্শ চবিত্র উদাহবণ দ্বাবা মানবগণেব হৃদযঙ্গম কবিবাব জন্য কবিযাছেন। আস্তিকমুনি সেই আদর্শচবিত বাজা ঋষিগণেব সংক্ষেপে গুণকীর্ত্তন কবিতেছেন উহা উল্লেখ কবা উচিত—মহর্ষি বাল্মিকিকে নিগূঢ় মহত্ত্ববিৎ, ব্যাসকে যজ্ঞকর্ত্তা ও ঋত্বিক, নাবাযণকে কান্তিসম্পন্ন, শ্রীকৃষ্ণকে সর্ব্বগুণালঙ্কৃত, ইন্দ্রকে প্রভুত্বশীল, যমকে ধর্ম্মনিযন্তা, ঔর্ব্বত্রিতকে তেজস্বী, বশিষ্ঠকে জিতক্রোধ বলা হইযাছে। অজামীঢ় ও যুধিষ্ঠিবকে গয, শশবিন্দু, বৈশ্রবণ, নৃপ বাম অপেক্ষা বিখ্যাত যজ্ঞকর্ত্তা বলিয়াছেন। অতি স্মবণাতীত কাল হইতে ধর্ম্ম নিরূপণ ও উহা লক্ষ্যভেদ কবিবাব জন্য শাস্ত্রাদি প্রণীত হইযাছে। কিন্তু উহাদেব মধ্যে মতেব প্রভেদ আছে। ধর্ম্মেব সৃষ্টি ভগবান সৃষ্টিব নিয়মে কবিয়াছেন পঞ্চভূতেব ধর্ম্ম এক, আব মানবেব ধর্ম্ম স্বতন্ত্র। উহা নিত্যমব কালেব সঙ্গে উহাব পবিবর্ত্তন হইতেছে; শিক্ষা দীক্ষা দেশ, কাল, পাত্র ও রুচি সমাজ বক্ষাব জন্য ধর্ম্ম হইয়াছে। ঊনবিংশ জন স্মার্ত্ত অষ্টাদশ পুবাণ উহাব সাক্ষি। ব্যাস একজন ধর্ম্মশাস্ত্র কর্ত্তা তাঁহাব পিতা ও বশিষ্ঠ ও ঐরূপ ধর্ম্ম সংহিতাকাব উহা যেন বংশানুক্রমিক বৃত্তি।

ভাবত সাবিত্রীতে মহাত্মা ব্যাস বলিতেছেন যে, অনিত্য সুখ দুঃখেব জন্য ধর্ম্মত্যাগ কবা উচিত নয়। কতশত পিতামাতা দাবাসুত আসিয়াছে ও গিযাছে, শোকদুঃখ ও হর্ষভোগেব কাবণেব ইযত্তা নাই ইহা দেখিয়াও কেহ দেখে না ও বোঝে না, আমাব চিৎকাব কবাই সাব হইতেছে। এই ভাবতসাবিত্রীই ব্যাসদেব তাঁহাব পুত্র শুকদেবকে মহাভাবতেব সাব উপদেশ দান কবেন। ( স্বর্গাবোহণ পর্ব্বেব ৫মাধ্যাব )। মানব ধর্ম্মোপার্জ্জনেব নিমিত্তই অর্থোপার্জ্জন ও কামক্রিয়ায় পুত্রোৎপত্তি কবে, সেই অর্থ ও কাম ধর্ম্মলাভেব জন্য উহাব সদ্ব্যবহার কবা উচিত। ভয়, লোভ ও জীবন বক্ষাব জন্য অধর্ম্ম কর্ম্ম কবা বিধেয় নয। উহাব মূল কাবণ এই যে, ধর্ম্ম ও জীব নিত্য জীবেব উপাধি শবীব ও সুখ দুঃখ উভবেই অনিত্য সুতবাং অনিত্য বস্তুব জন্য নিত্য বস্তুব উপেক্ষা কবা কর্ত্তব্য নয। ভাবত সংহিতাব সহিত ভাবত সাবিত্রীব যে সম্বন্ধ মহাভাবতেব সহিত সেইরূপ। মহাভাবতে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ কীর্ত্তন কবা হইযাছে। বাজা জন্মেজয় তক্ষশিলায় সর্পসত্রে মহাভাবত শ্রবণ কবিয়া হস্তিনাপুবে আগমন কবেন। মহাভাবত তখন ভাবতোপাখ্যানে ইতিহাসে পবিণত হইযাছিল উক্ত হইয়াছে। সেকালে বাজাবা প্রজাব সহিত

পরামর্শ করিয়া আপনার উত্তরাধিকারীকে সিংহাসনে উপবিষ্ট করাইতেন জ্যেষ্ঠানুক্রমে সিংহাসন লাভ ছিল না, যোগ্যতানুসারে ধার্ম্মিক রাজপুত্র রাজা হইত। বিকলাঙ্গ ব্যাধিগ্রস্ত সিংহাসন অধিকার করিতে পারিত না। দেবাপি ধৃতরাষ্ট্র তজ্জন্য সিংহাসনাধিকার করিতে পারেন নাই, শান্তনু ও পাণ্ডু রাজা হইয়াছিলেন। সে একযুগ পরবর্ত্তীকালে যখন যুধিষ্ঠির রাজা ও সম্রাট হন তখন সিংহাসন লাভের পরীক্ষা অতীব গুরুতর হইয়াছিল। সেই পরীক্ষার বিবরণ মহাভারতে বর্ণনা করা হইয়াছে। রামায়ণে শ্রীরামচন্দ্রের ঐরূপে পরীক্ষার কথা আছে। প্রাচীন ভারত ধর্ম্মরাজ্য স্থাপনের জন্য তখন ব্যস্ত। ধর্ম্মের জয় ও অধর্ম্মের ক্ষয় এই গৌরব পতাকা উড্ডীন করিবার জন্যই কবিরা অধার্ম্মিককে ধার্ম্মিকাপেক্ষা শতসহস্রগুণ বলবান সাজাইয়াছেন। রাবণের দশ মুণ্ড সহস্র বাহু, কার্ত্তবীর্য্যও সেইরূপ কিন্তু যুধিষ্ঠিরের সময় দুর্য্যোধন, জরাসন্ধ, শিশুপাল ও কংসকে তদ্রূপ দশ মুণ্ডাদি বিভূষিত না করিয়া হংস, ডিম্বক, নরকাসুর, ভীষ্ম, দ্রোণ, কর্ণ কৃপাদির অবতারণা করিয়াছেন। তাহারা মূর্ত্তিপূজার চালচিত্র বলিলেই বলা যায়। ধনুর্ব্বাণধারী শ্রীরামচন্দ্রের পরিবর্ত্তে ধর্ম্মাবতার যুধিষ্ঠির, বীর অর্জ্জুনের সারথি শ্রীকৃষ্ণের সহিত বর্ত্তমান, হনুমানের পরিবর্ত্তে ভীমকে দেখিতে পাই, সীতার স্থানে দ্রৌপদী, সত্যভামা, উত্তরা, কুন্তীকে দেখিতে পাই এবং মন্দোদরীর স্থলে গান্ধারীকে দেখিতে পাই। মহাভারতে শূর্পনখার স্থান নাই।

ভারতসংহিতা সর্ব্বপ্রথমে যজুর্ব্বেদীয় যজ্ঞানুষ্ঠানের গ্রন্থ ছিল তজ্জন্য আস্তিক মুনি ব্যাসকে যজ্ঞকর্ত্তা ও ঋত্বিক বলিয়া উল্লেখ করিয়াছেন। মহাভারতের অশ্বমেধপর্ব্বে ও যুধিষ্ঠিরের যজ্ঞে ঐরূপ কার্য্যে তাঁহাকে ও যাজ্ঞবল্ক্যকে দেখিতে পাই। ঋক্, সাম ও অথর্ব্ব বেদের সহিত শ্বেত যজুর্ব্বেদের সম্বন্ধ মহাভারতে বর্ত্তমান বৈদিকধর্ম্ম কিরূপে সংস্কৃত হইয়া আর্য্য হিন্দু সভ্যতা ও আস্তিকতা ধর্ম্মের রাজত্ব বিস্তৃত করে সেই কথা মহাভারত প্রচার করে বলিয়া উহা চারি বেদ অপেক্ষা গুরুত্বে শ্রেষ্ঠ, বেদব্যাস বেদ বিভাগ করিবার পরে পঞ্চম বেদের সৃষ্টিকর্ত্তা বলিয়া আদৃত হন। সমুদ্র যাত্রায় দিগদর্শন যন্ত্র ভিন্ন যেমন করা যায় না, তদ্রূপ হিন্দুর ধর্ম্মশাস্ত্রের লক্ষ্য নির্ণয় করিয়া পাঠ না করিলে উহার ফল সার্থক হয় না, শ্রম পণ্ড হয়। বলি, প্রহ্লাদ, ধ্রুব ভক্তবেশে ভগবানকে দেখিয়াও ছিলেন।

কপিল দার্শনিক, দত্তাত্রেয়, ঋষভ আদি ব্রহ্মোপাসকস্বরূপ নারায়ণের অবতার বলিয়া গণ্য হইয়াছেন, ব্যাসও তদ্রূপ মহাভারত রচনা করিয়াছেন। তিনি জ্ঞান ভক্তি ও প্রেম দার্শনিক সূক্ষ্ম তত্ত্ব বিচার অপেক্ষা ফলবান ও সবল প্রমাণ করিয়াছেন। ব্রহ্মণ্য ধর্ম্মের প্রভাবে হিরণ্যকশিপু ও দুর্য্যোধনের বধ হয় নাই, প্রহ্লাদের ও যুধিষ্ঠিরের ধর্ম্ম ও ভগবৎ বিশ্বাস, জ্ঞান, ভক্তি ও প্রেমে হইয়াছিল। দুরাত্মাগণের অত্যুন্নতি পতনের জন্য হয় এই কথা রামায়ণ মহাভারতে প্রমাণ হইয়াছে। যুধিষ্ঠির প্রেমের বশে জ্ঞানের চক্ষে সকল অত্যাচার উপেক্ষা করিয়াছিলেন, স্বয়ং ভগবান শ্রীকৃষ্ণ কৌরব সভায় সকলের ভ্রম দূর করিবার জন্য দূতের ন্যায় বন্ধুর ন্যায় ব্যবহার করিয়াছিলেন, জ্ঞানরূপ দূরবীক্ষণ দ্বারা ভবিষ্যতের প্রতি জ্ঞানী বিদুর তাঁহাদিগকে যে কথা বলিয়াছিলেন উহারই সমর্থন করেন কিন্তু কোন ফলোদয় হয় নাই। উহার মূল কারণ প্রবৃত্তি ও নিবৃত্তি ধর্ম্ম। সংসারে অজ্ঞ ও বিজ্ঞ উভয়বিধ লোক

বর্ত্তমান, উভয়েরই প্রয়োজন আছে। জড় ও জীব তদ্রূপ, ভগবান কোথাও অব্যক্ত কোথাও ব্যক্ত সেই কথাই তাঁহার দৌত্যকর্ম্মে ব্যক্ত। নামের সঙ্গে ভোগের সম্বন্ধ জ্ঞানের ও অজ্ঞানের বিকাশ। এক নামের মধ্যেই শব্দ, রূপ, রস ও গুণ বিদ্যমান। রাবণ, দুর্য্যোধন, কংস, শিশুপাল, জরাসন্ধ, হিরণ্যকশিপু ও হরিশ্চন্দ্র, নল, যুধিষ্ঠির তদ্রূপ। সেই ধর্ম্ম ও অধর্ম্মের রূপের মধ্যে ভগবানের মূর্ত্তি ও লীলা ধর্ম্মের রক্ষাকর্ত্তারূপে দেখিতে পাওয়া যায়। সেই উদাহরণ রামায়ণ মহাভারতে বর্ত্তমান। যুগে যুগে কালের মহিমার রূপ পরিবর্ত্তন হয় মাত্র। যুগের সঙ্গে রূপের ও লক্ষ্যের প্রভেদ সেইখানেই দেখা যায়।

মহাভারতে তুলাধার জাজলি প্রবন্ধে যোগধর্ম্ম ও ব্রহ্মচর্য্যের উপরে কটাক্ষপাত দেখিতে পাওয়া যায়। যোগে বিদ্যা শিক্ষা করা যায় না ও পিতামাতার অনুমতি ব্যতীত গুরুগৃহে বিদ্যাভ্যাস হইত না সে কথাও আছে। গার্হস্থ্য ধর্ম্মে অবস্থিত পতিব্রতা রমণী দিব্যচক্ষু দ্বারা বলাকা ভস্মকারী যোগী অপেক্ষা শ্রেষ্ঠ তাঁহার ধার্ম্মিক তুলাধারের নিকট ধর্ম্ম শিক্ষোপদেশ আছে। পিতৃ মাতৃভক্ত বণিক তুলাধার জাজলির মনোভাব অগ্রেই অবগত হয় ও তাহাকে অনুসন্ধানের জন্য কষ্ট স্বীকার করিতে হয় নাই। মহাভারত ব্রাহ্মণের শাপবর মূলক জন্ম মৃত্যু ও জয় বিবরণ নয়, উহা কাব্যাংশ হইতে পারে। কুরুক্ষেত্রের যুদ্ধে আত্মীয় গুরুজন বা গুরু ব্রাহ্মণ হইলেও অসৎপথগামীর পৃষ্ঠপোষক হইলে তাঁহাকে বধ করায় পাপ হয় না। ভীষ্ম দ্রোণাদির বধ বৃত্তান্তের মধ্যে ঐ কথাই আছে। বিশ্বকর্ম্মা দধিচী মুনির অস্থি দ্বারা ইন্দ্রের বজ্র নির্ম্মাণ করেন উহার দ্বারা বৃত্রাসুরাদির বধ হয়। দধিচী মুনি রুদ্র নারায়ণ বিবাদ দক্ষযজ্ঞে করেন সেই শান্তির সঙ্গে বৃত্রাসুরবধের সূত্র নারায়ণ উপাসনায় সংলগ্ন। বাঙ্গালা ভাষায় 'ধর্ম্মের ষাঁড়' বলিয়া প্রবাদ আছে উহার উদাহরণ ভীষ্মে বর্ত্তমান কুরুক্ষেত্রের যুদ্ধে দেখিতে পাওয়া যায়। পিতৃলোক অষ্টবসুর মধ্যে ভীষ্মকে পূর্ব্বজন্মের কথার মধ্যে দেখিতে পাওয়া যায়। বশিষ্ঠের প্রতি সম্মান প্রদর্শন বা গোহরণ দোষে মর্ত্ত্যলোকে পতিত অনুশাসন পর্ব্বে বিধিবিরুদ্ধ শান্তনু রাজার হস্তে পিণ্ডদান করিতে গিয়াছিলেন। ধর্ম্মার্থ শ্রাদ্ধাদিতে উৎসৃষ্ট ষাঁড় যেমন সকলের অনিষ্ট করে তথাপি উহাকে কেহ কিছু বলে না বা বাধা দেয় না সেইরূপ যুদ্ধে ভীষ্ম যা ইচ্ছা তাই করিতেছিলেন। যুধিষ্ঠিরের নাম ধর্ম্মপুত্র। মহাভারতের লক্ষ্যভেদের কথা বাঙ্গালার চলিত কথার মধ্যে দেখিতে পাওয়া যায়। যথা "ধর্ম্মের ভরা ভেসে উঠে, পাপের ভরা তল যায়।" উহার অর্থ ধার্ম্মিক লোকেরাই বিপদে জলমগ্ন হইলেও উঠিয়া প্রাণ লাভ করে কিন্তু পাপীরা ভয়ে লোভে হাঁকপাক করিয়া হাল ছাড়িয়া ডুবিয়া যায়। তজ্জন্য যুধিষ্ঠির নামের সার্থকতা হয়। সংসার নদীর মধ্যে যতই কেন ঝড় তুফান হউক না যুধিষ্ঠির স্থির নিশ্চলভাবে তাঁহার কর্ত্তব্য কর্ম্ম করিয়াছিলেন, হাল ছাড়েন নাই। অবস্থানুযায়ী কার্য্য করিয়া দুঃখে উদ্বিগ্ন ও সুখে আত্মহারা হওয়া ধার্ম্মিক কর্ত্তব্যপ্রিয় ব্যক্তির কর্ম্ম নয়।

"ধর্ম্মের কল বাতাসে নড়ে" ও "ধর্ম্মের ঢাক আপনি বাজে" এই সকল প্রবাদের কথাও মহাভারতের ঘটনাবলম্বন করিয়া হইয়াছিল বলিয়া বোধ হয়। জতুগৃহ দাহ বৃত্তান্ত কৌরবেরা যতই কৌশল করিয়া লুকাইয়া রাখে উহা শেষে প্রকাশ হইয়া পড়ে এবং ধর্ম্মের জয়ঢাক দ্রৌপদীর বিবাহে বাজিয়া উঠে। সেইখানেই সমস্ত রাজারা জতুগৃহ দাহের মধ্যে পাণ্ডবেরা নষ্ট

হয় নাই জানিতে পারেন তাহাতে কৌরবেরা পাণ্ডবগণকে নষ্ট করিতে গিয়াছিল সে কথা প্রকাশ হইয়া পড়ে, ফলে কৌরবেরা সেই সভায় যৎপরোনাস্তি লাঞ্ছিত ও লজ্জিত হয়। শ্রীকৃষ্ণ ধর্ম্মরূপে সেইখানে উপস্থিত কৌরবাদি রাজাগণের সহিত ব্রাহ্মণ পাণ্ডবগণের বিবাদ তিনিই প্রথম তাঁহার অভয় বাণী দ্বারা মীমাংসা করেন। সেই ধর্ম্মের অপবাদ যখন যুধিষ্ঠিরের দ্রোণবধে মিথ্যাকথনে, ধর্ম্ম বিগর্হিত দ্রৌপদীর পঞ্চ স্বামী কীর্ত্তনে দেখিতে পাওয়া যায় তখন উহা নাটক ভিন্ন আর কিছুই নয় এই সিদ্ধান্ত করিতে হয়। যে সূর্য্যের তেজ সংজ্ঞা ধারণ করিতে পারেন নাই, কর্ণ সেই সূর্য্যের পুত্র কুন্তীর গর্ভে কেমন করিয়া কন্যাবস্থায় হয় ? ইহা যেন সূর্য্যের অপবাদ বৈশম্পায়নের শিষ্যগণ যাজ্ঞবল্ক্যের কৃত মহাভারতে করিয়াছেন। অশ্বমেধ পর্ব্বে যুধিষ্ঠিরের ঐ যজ্ঞ নিন্দা ধর্ম্ম নকুলের বেশে করিবা শাপমুক্ত হন। জামদগ্নির পিতৃলোক ঐ শাপ দিয়াছিলেন। উহার মধ্যে যে রহস্য আছে উহা ভেদ করা দুরূহ নয়। দেবযানের পন্থাবলম্বীরা পিতৃযানের প্রতি কটাক্ষপাত করেন ও পিতৃযানের পথাবলম্বীরা দেবযানের উপর করেন। ভারতবর্ষের বিখ্যাত ইক্ষাকুবংশ দেবযান ও ভরতবংশ পিতৃযান পন্থাবলম্বী বলিয়া সূর্য্য ও চন্দ্রবংশ স্বরূপ কীর্ত্তিত হয়; তাঁহারা সূর্য্য বা চন্দ্রের সন্তান নন, ইহা ঐতরেয় ব্রাহ্মণে পরিষ্কার আছে।

জীবের রক্ত মাংসের শরীরধর্ম্ম অতিক্রম জ্ঞান, বুদ্ধি, বিবেক ও ধর্ম্ম দ্বারা করিতে পারা যায়। জ্ঞান আত্মধর্ম্মতত্ত্বের মধ্যে সন্নিবিষ্ট। কুরুক্ষেত্রের যুদ্ধ দৈবাস্ত্র ব্রহ্মাস্ত্র প্রয়োগকুশল ভীষ্ম, দ্রোণ, কর্ণ, অশ্বত্থামার সহিত অর্জ্জুনের রণ নৈপুণ্য ও ভীমের বলবীর্য্যের পরীক্ষা নয়। যখনই সেই কথা তখনই জন্মের সহিত নামের পরিচয় পরীক্ষিত ও দেবরাত। শ্রীকৃষ্ণ সত্যবলে উত্তরার গর্ভস্থ শিশুকে রক্ষা করিয়া অভিমন্যুর ও অর্জ্জুনের বংশরক্ষা করেন। তজ্জন্য পরীক্ষিতের নাম দেবরাত হয়। অগস্ত্য বশিষ্ঠাদি ঋষিকে কুম্ভযোনি মিত্র বারুণী বলে। অগ্নি ও বরুণ দুই বন্ধুর উর্ব্বশীর উদ্দেশ্যে কুম্ভে রেতপাতে পূর্ব্বোক্ত দুই ঋষির জন্ম হয়। এই সকল বৃত্তান্ত বিশ্বাস যোগ্য হয়না, উহাঁরা অগ্নি ও বরণ উপাসক ছিলেন। কারণ অগস্ত্য সমুদ্র শোষণ করেন ও কালকেয়গণকে বধ করেন ইহা মহাভারতে আছে। বশিষ্ঠ দেবরাজ ইন্দ্রের যজ্ঞ করিতেন নিমি রাজার যজ্ঞে তিনি পুরোহিত বলিয়া অন্যে করিলে তাঁহাকে শাপ দিলে নিমি রাজার শাপে তাহার ঐরূপে জন্ম হয় অর্থাৎ তিনি ব্রহ্মার মানস পুত্র নহেন মহাভারতে তাহার নীচ জন্মের কথা পৌত্র পরাশর বলিতেছেন। এইরূপ নানা রূপক বৃত্তান্তে সরল বিষয় জটিল হইয়া পড়িয়াছে। মৃত্যুভয়ে ভীত কাপুরুষই যুদ্ধক্ষেত্রে দুর্য্যোধনের ন্যায় দ্বৈপায়ন হ্রদে লুক্কায়িত হয়, যুদ্ধ স্থলে সংসারের মোহ চিন্তায় যদি অর্জ্জুনের হস্ত হইতে গাণ্ডীব খসিয়া পড়ে এবং যুদ্ধ করিবনা বলিলে তাঁহার ভীষণ অপবাদ করা হয়। ভীষ্মের ইচ্ছামৃত্যু পাপের প্রায়শ্চিত্তস্বরূপ শরশয্যায় শয়ন, অনুতাপ ভিন্ন আর কিছুই নয়।

---

# আদিপর্ব্ব

## পঞ্চম অধ্যায়

### ভারত সাবিত্রী।

বিরাট অষ্টাদশ পর্ব্ব মহাভারত মহাত্মা ব্যাস বিরচিত বলিয়া বর্ত্তমান যুগে শিক্ষিত সমাজ গ্রহণ করেন না। বহুব্যাস জন্মিয়াছিল যাঁহাদের কৃতিত্ব মহাভারতে বর্ত্তমান আছে বলিয়া অনেকের বিশ্বাস ও নিঃসঙ্কোচে বলিয়াছেন। বেদব্যাস প্রণীত ভারত সংহিতা ও মহাভারত কি ছিল, কি হইয়াছে ও কি হওয়া উচিত ইহার যৎকিঞ্চিৎ সমালোচনা না করিলে কোন স্থির সিদ্ধান্তে উপনীত হওয়া যায় না। বৈদিক যুগে যখন উনবিংশ সংহিতা হয় নাই তখন ভারত সংহিতা বৈদিক ক্রিয়া কর্ম্ম ব্রাহ্মণ ও রাজার কর্ত্তব্য কর্ম্ম ও উপদেশ দ্বারা ধর্ম্ম রক্ষার নিমিত্ত প্রণীত হয়। ইহার প্রমাণ মহাভারতে শান্তিপর্ব্বে ২৪৬ অধ্যায়ে আছে। স্বয়ং ব্যাসদেব তাঁহার পুত্র শুকদেবকে বলিতেছেন যে, তিনি ঋকবেদোক্ত মন্ত্ররূপ সমুদ্র মন্থন করিয়া আত্ম বিশ্বাসার্থ অলৌকিক অনুভবগম্য ধর্ম্মাখ্যান ও সত্যাখ্যানের সার শাস্ত্রামৃত তাঁহাকে শিক্ষা দিবার জন্য সমুদ্ধত করেন। উহা তিনি বেদশাস্ত্র হইতে সেই জ্ঞান যেমন দধি হইতে নবনীত, কাষ্ঠ হইতে অগ্নি নির্গত হয় তদ্রূপ করা হয়। এই উপমা অনুক্রমণিকাধ্যায়ে আছে তবে অনুবাদকার ভ্রমক্রমে ভারত সংহিতা স্থলে মহাভারত করিয়াছেন। এই উপদেশ স্নাতক ব্রতাবলম্বী ব্যক্তিগণকে দেওয়া কর্ত্তব্য। তৎপরাধ্যায়ে আধ্যাত্ম বিষয় কীর্ত্তন করিয়াছেন। ভারত সাবিত্রী তাহার ধর্ম্মোপদেশ সাধারণের জন্য সেই পুত্রকে বলিয়াছেন তদনুরূপ শান্তিপর্ব্বে ২৫ অধ্যায়ে রাজা যুধিষ্ঠিরকে স্বয়ং ব্যাস উপদেশ দিতেছেন:—কার্য্য কাল সাপেক্ষ ভগবান ভাস্কর ও চন্দ্রমা নিয়মিত সময়ে উদয় ও অস্ত যান, বীজের অঙ্কুরোদ্গম, পাদপাবলির পুষ্পফলোদ্গম বড় ঋতুর সমাগম, শৈশব, যৌবন, বার্দ্ধক্য ইত্যাদি সকলই কালের বশীভূত, প্রাণিগণের পরমায়ু ও তদ্রূপ নিরূপিত আছে মূঢ় ব্যক্তিরাই পিতাপুত্র কলত্র নিহত হইলে শোক করে। তুমি তদ্রূপ কি নিমিত্ত দুঃখ করিতেছ, দুঃখ ও ভয়কে প্রশ্রয় দিলে বর্দ্ধিতই হয়, উপশমিত হয় না। এই সসাগরা পৃথিবী তোমার, আবার যদি ভাবিয়া দেখ তবে বুঝিতে পারিবে যে তোমার আত্মাও তোমার নয়। এই সকল বিবেচনা করিয়া বিজ্ঞ ব্যক্তিরা শোকে অভিভূত হন না। সংসারে সুখ ও দুঃখ ক্রমান্বয়ে একের পর এক পরিভ্রমণ করিতেছে যাহা এক সময়ে বড় প্রিয় ছিল উহা শেষে অপ্রিয় ও যাহা অপ্রিয় উহা প্রি হয়—ইহসংসারে প্রকৃত সুখ নাই সমস্তই দুঃখময়। পুত্র কলত্রগণের অন্নমাত্র প্রিয়ানুষ্ঠান না করিলে তাহাদের কে কিসের জন্য আত্মীয় উহা সম্যক উপলব্ধি করিতে পারা যায়। সেই সুখ দুঃখবক্তা মহাত্মা সেনজিৎ বলিয়াছেন যে, নিতান্ত মূঢ় ও তীক্ষ্ণ

বুদ্ধিবিৎ ব্যক্তিবাই সুখ সম্ভোগ কবে। মূঢেবা যে সুখভোগ কবে উহা বাঙ্গালাভাষাব চলিত কথায আছে "যাহাব নাই উত্তব পূব, তাহাব হচ্চে সদাই সুখ।" ইহ জগতে নবনাবীব জন্ম, ভোগ ও মবণ কাব্যময় তিন ভাগে বিভক্ত। পিতামাতা পবিজন কাহাব জন্মেব জন্য কত কষ্ট কত ত্যাগ স্বীকাব কত আশা কবে ঐরূপ ভোগ ও মবণ সম্বন্ধে বলা যায। সন্তানগণ ও আত্মীয পবিজনগণ যাহাব অন্ন ও অর্থ ভোগ কবে তাহাব মৃত্যু হইলে দাহাদি কবিয় আপনাব জন্য সকলেই ব্যস্ত; তাহাব স্বর্গ কামনা সে যশঃ কীর্ত্তন কবা ধর্ম্ম ইহা হিন্দু শাস্ত্রকাবগণ শ্রাদ্ধ তর্পণে ব্যবস্থা কবিয়াছেন নিমি বাজা প্রথম শ্রাদ্ধ-কর্ত্তা বলিয়া খ্যাত। সেই নিমি বাজাব স্মৃতি নৈমিষাবণ্যস্থ শিক্ষা পাবিষদ প্রাচীনকালে বিখ্যাত ছিল এখন তীর্থে পবিণত হইযাছে। সর্ব্বজন বিদিত ভাবত সাবিত্রী যেমন মহাভাবতে আছে তদ্রূপ অনুশাসন পর্ব্বে ১৫০ অধ্যাযে ব্যাসোক্ত অন্য এক সাবিত্রী মহর্ষি ও বাজর্ষিগণেব স্মৃতি কাহিনী আছে যাহাতে লোকেব পাপনাশ ও কর্ম্ম সিদ্ধি হয। উহা মঙ্গলাচবণ গুরু পবম গুরু ও পবাপব গুরু নমস্কাব স্বরূপ বলিতে হয কাবণ উহাতে মহা ব্রতধাবী বশিষ্ঠ, বেদনিধি পবাশব, সিদ্ধর্ষিগণ ও দেবাদিদেব সহস্রশীষ জনার্দ্দনকে নমস্কাব কবা হইযাছে। বশিষ্ঠকে নমস্কাব কবিলে শৌর্য্য বৃদ্ধি, ভৃগুকে ধর্ম্মলাভ, অশ্বিনীকুমাবগণকে বোগ মুক্তি ও মহাবাজ বঘুকে কবিলে সংগ্রামে জয় হয। মৃত্যুকাল, বিশ্বদেব, পিতৃলোক, তপোধন ও সিদ্ধ মহর্ষিগণ আদিবাই কার্য্যেব সাক্ষিদাতা। ধর্ম্ম, কাম, কাল, বসু, বাসুকি, অনন্ত ও কপিল এই সাতজন পৃথিবীকে ধাবণ কবিতেছেন ও দিকপাল বলিয়া উক্ত হন। ইহা যে ব্যাসকৃত ভাবত সংহিতা বা মহাভাবতেব আবম্ভ ও গুরু প্রণাম বহিযাছে। উহাতে বিষ্ণু, জিষ্ণু, স্কন্দ ও অম্বিকাদিব নাম কীর্ত্তন কবিলে পাপনাশ হয উল্লিখিত হইয়াছে এবং সৃষ্টি প্রকরণ অতি সংক্ষেপে চন্দ্র ও সূর্য্যবংশ বাজাগণেব নাম কীর্ত্তিত। অত্রি, বশিষ্ঠ, বিশ্বামিত্র কশ্যপ, গৌতম, ভবদ্বাজ, জামদগ্নি কুবেবেব গুরু ও উত্তব দিকেব অধিপতি, অত্রিব পুত্র সাবস্বত বরুণেব পুবোহিত পশ্চিমদিকেব অধিপতি। ধর্ম্মবাজেব পুবোহিত অগস্ত্যাদি, দক্ষিণ দিকেব অধিপতি, ও ইন্দ্রেব গুরু যবক্রীত, বৈত্য, অর্ব্বাবসু, পবাবসু, কাক্ষিবাণ অঙ্গীবাব পুত্রগণ ও মেধাতিথিব পুত্র কণ্ব পূর্ব্বদিকেব অধিপতি উক্ত হইযাছে। একাদশ রুদ্র, দ্বাদশাদিত্য, অষ্টবসু নাসত্য ও দস্র দুই অশ্বিনীকুমাব এই তেত্রিশ দেবতা সর্ব্বভূতেব অধ শ্বব। উহাতে বেণ বাজতনয় মহাবাজ পৃথু ইলাব গর্ভে বুধেব ঔবসে সমুৎপন্ন সূর্যবংশোদ্ভব মহাত্মা পুরুববা, মহাবাজ ভবত, বন্তিদেব, বিশ্বজিৎ ও বাজর্ষি শ্বেতের উল্লেখ আছে। সূর্য্যবংশেব উদ্ধাবকর্ত্তা ভগীবথ মহাদেবেব প্রসাদে গঙ্গাকে আনযন ও অন্ধক বধেব হেতু বলিয়া উক্ত হইয়াছেন। কশ্যপ বশিষ্ঠ ও ভবদ্বাজ ভবত বংশেব সহিত সংশ্লিষ্ট, কশ্যপ মহাবাজ পুরুববাব আচার্য্য ( শান্তিপর্ব্ব ৭৩ অধ্যায় )। তৎপববর্ত্তী অধ্যাযে বাজা মুচুকুন্দ যক্ষবাজ কুবেবেব অনুগ্রহলব্ধ সম্পদ লাভ কবেন নাই, তাঁহাব পুবোহিত বশিষ্ঠই তপোবলে অসুব সংহাব কবেন। ভবদ্বাজেব সহিত ভবত তনয় ভুমন্যুব ঘনিষ্ট সম্বন্ধ বর্ত্তমান। উহাঁবা তিনজনেই ভবত বংশেব আচার্য্য ও কুবেবেব গুরু উত্তবদিকেব অধিপতি বলিযা উক্ত হইয়াছেন। বাজা পবীক্ষিতেব মৃত্যু নিবাবণ কবিবাব জন্য একজন কাশ্যপ আসিতেছিল নাগবাজ তাঁহাকে হস্তগত কবেন উহা আস্তিক পর্ব্বে আছে

ভরতবংশে সাবিত্রীর কথা সম্বরণ রাজার সহিত তপতীর বিবাহ বৃত্তান্তে বশিষ্ঠের সাহায্যে হয় (আদিপর্ব্বে ১৭৩ অধ্যায়)। কুরু তাঁহাদের সন্তান, কুরুক্ষেত্র প্রতিষ্ঠাতা। পৌলমপর্ব্বে ঔর্ব্বজন্ম বৃত্তান্ত আদিপর্ব্বের ১৭৮ অধ্যায়ে বর্ণিত হইয়াছে। উহাতে ক্ষত্রিয় ও ব্রাহ্মণ জাতির মধ্যে শত্রুতার কারণ অর্থ লইয়া হয়। কার্ত্তবীর্য্য সন্তানেরা পুরোহিত ভৃগুর বংশধরগণের নিকট হইতে তাঁহাদের গৃহীত অর্থ প্রয়োজন বশতঃ প্রার্থনা করিলে উহা তাঁহারা মাটিতে লুকাইয়া রাখেন। উহা সেই লুক্কায়িত স্থান হইতে গ্রহণ করিলে পরস্পর বিরোধ সৃষ্টি হয়। উহাতেই মহাতেজস্বী ঔর্ব্বঋষির উৎপত্তি হয় ও তিনি পিতৃবধের প্রতিহিংসা গ্রহণ করেন। সেকালে অত্যাচারী ব্রাহ্মণদ্বেষীগণকে রাক্ষস বলিত। ভরতবংশে সূর্য্যোপাসনা বশিষ্ঠ ও রাজা সম্বরণ প্রচলিত করেন। ব্রাহ্মণেতর প্রজারা রাজা সম্বরণের পূজা করিত (১৭১ অধ্যায়)। ব্রহ্মবাদী মহর্ষিগণ সূর্য্য পূজা করিত। মহাভারতে কোথাও সম্বরণ অজামীঢের সন্তান, কোথাও পৌত্র অর্থাৎ ঋক্ষের সন্তান বলিয়া উক্ত হইয়াছে। আদিপর্ব্বে ৯৪ ও ৯৫ অধ্যায়ে বংশ বিবরণে এইরূপ প্রভেদ বর্ত্তমান। ভরতবংশের সংক্ষিপ্ত বংশ তালিকা এইরূপ, দুষ্মন্ত ও শকুন্তলার পুত্র ভরত সম্রাট ছিলেন। তাঁহার পুত্র ভুমন্যু (ভরদ্বাজ ভরত রাজার পালিত পুত্র ঐ নামে খ্যাত)। এলাহাবাদে ভরদ্বাজের আশ্রম এখনও দেখা যায় সেখানে শ্রীরামচন্দ্র বনবাসকালে গমন করেন। ভুমন্যুর পুত্র সুহোত্র যাঁহার পুত্র হস্তী, হস্তিনাপুর প্রতিষ্ঠাতা। হস্তীর পুত্র ও পৌত্ররূপে অজামীঢকে দেখিতে পাওয়া যায়। বিকুণ্ঠন অজামীঢের পিতা বলিয়া উক্ত হইয়াছে। দুষ্মন্তের পিতা ঈলিন ছিলেন তজ্জন্য ভরতবংশের পূর্ব্ববর্ত্তীগণকে ঐলিন বলে। পুরুরবা, আয়ু, নহুষ ও যযাতি পুত্রপৌত্র সম্বন্ধে কোন গোলযোগ নাই। যযাতির সহিত ভারত সংহিতার ঘনিষ্ট সম্বন্ধ দেখিতে পাওয়া যায়। যযাতির দুই স্ত্রী, উহাঁদের মধ্যে একজন দেবযানি শুক্রাচার্য্যের কন্যা, অন্য শর্ম্মিষ্ঠা অসুররাজ বৃষপর্ব্বা কন্যা। সপত্নীবিরোধ ও পুত্রগণের মধ্যে বৈমাত্র মনোমালিন্য সৃষ্টি হয়। যযাতি রাজার দুই পুত্র যদু ও পুরু বৈমাত্র ভাই, দুই পৃথক বংশ ভারতবর্ষে বিখ্যাত হয়। বংশ তালিকায় যতদূর দেখা যায় উহাতে সেই সেই বংশের যাঁহারা স্বনাম পুরুষধন্য গৌরবান্বিত তাঁহাদেরই নাম উল্লিখিত হইয়াছে। অনুশাসন পর্ব্বের ১৪২ অধ্যায়ে যদুবংশ পরিচয় স্বায়ম্ভুব মনু হইতে বলা হইয়াছে কিন্তু উহা পাণ্ডব ও শ্রীকৃষ্ণকে সমসাময়িক হিসাব করিলে মেলে না। ঐরূপ রামায়ণের বংশ তালিকায় গরমিল হয়। যাহাই হউক, পূর্ব্বোক্ত ব্যাসোক্ত সাবিত্রী মন্ত্রে নমস্কার মধ্যে সম্বর্ত্ত, নারদ, দুর্ব্বাসা, মেরু সাবর্ণ, মার্কণ্ডেয় ও সাংখ্যযোগাদি মহর্ষিগণ যোগী বলিয়া খ্যাত। যযাতি জরাগ্রস্ত, সেই জরাগ্রহণ বৃত্তান্ত লইয়া পুরুর রাজ্যলাভ বৃত্তান্ত মহাভারতে আছে। পিতার জরা পুত্র করিতে পারে না ঐ অপ্রাসঙ্গিক কথার সহিত যদু আদি পুত্রগণের অবাধ্যতা উক্ত হইয়াছে। জরা শব্দের সাধারণ অর্থে উহা ব্যবহৃত হয় নাই। উহা যে অর্থে ব্যবহৃত হইয়াছে উহা দক্ষসংহিতার ৪র্থ অধ্যায় ১৩ শ্লোকে আছে:—"যে পত্নী সর্ব্বদা হৃষ্টচিত্ত, গৃহকর্ম্মে দক্ষা ও স্বামীর প্রীতিকর কার্য্য করে তিনিই ঐ নামধারণে যোগ্যা, আর যে সেরূপ নয় সে কেবল শরীরক্ষয়কারিণী জরা স্বরূপ।" দেবযানি সেইরূপ ছিল তাঁহার পুত্রেরা মাতাকে শান্তশীলা কর্ত্তব্যানুষ্ঠানে যত্নপর না হওয়ায় পিতার অবাধ্যতাচরণ করেন। পুরু বিমাতাকে

* "যা হৃষ্টমনসা নিত্যং স্থানমান বিচক্ষণা ভর্ত্তুঃ প্রীতিকরী নিত্যং সা ভার্য্যা হীতরা জরা।" ১৩।৪র্থাধ্যায় দক্ষসংহিতা।

পিতার মন্তব্যানুযায়ী সুশীলা কবায় বাজ্য লাভেব যোগ্যতার পরিচয় দান করেন। ইহাই উহার মূল অর্থ। উহাতেই তিনি পিতাকে জরামুক্ত করিয়াছিলেন। শুক্রাচার্য্য শাপদান ব্রহ্মণ্য-ধর্ম্মের প্রভাব কীর্ত্তন মাত্র, সত্য নয়। অনুশাসন পর্ব্বের ৭৯াধ্যায়ে আছে যে, পিতার প্রীতি দ্বারা ব্রহ্মার, মাতার পৃথিবীর ও উপাধ্যায়ের ব্রহ্মের সৎকার করা হয়; যিনি এই তিনটিকে সমাদর করেন তিনিই ধর্ম্ম প্রতিপালন করেন অন্যথা সমস্তই নিষ্ফল হয়। হিন্দু সমাজের মেরুদণ্ড পিতামাতা ও উপাধ্যায়। ঐ অনুশাসন পর্ব্বে ১৬২ অধ্যায়ে আছে যে, বেদ, প্রত্যক্ষ ও আচার এই তিনটি ধর্ম্মের প্রমাণ স্বরূপ এবং অহিংসা, সত্য, অক্রোধ ও দান এই চারিটি অনুষ্ঠেয় কর্ম্ম। গুরুজনের সেবা, দান দ্বারা ভোগশীল, বৃদ্ধ সেবা দ্বারা মেধাবী ও অহিংসা দ্বারা দীর্ঘায়ু হওয়া যায়। নিষ্কাম ধর্ম্মযাজন দ্বারা অমরত্ব লাভ হয়। মনের দ্বারা ধর্ম্মানুষ্ঠান, শরীরের দ্বারা উহা হয় না। হৃদয় অপেক্ষা পবিত্র, জ্ঞানাপেক্ষা উৎকৃষ্ট অন্বেষণের বিষয়, সন্তোষাপেক্ষা সুখ ও গুরুজন অপেক্ষা পবিত্র তীর্থ নাই। যযাতির স্বর্গচ্যুতি ও পতন নিবারণ যথাক্রমে আত্মাভিমান ও সাধুসঙ্গে হয়। যযাতির গাথা মনুসংহিতা ২য় অধ্যায় ৯৪ শ্লোকে বর্ত্তমান ঃ কামনার শান্তি কখনই বিষয় ভোগ দ্বারা হয় না বরং যেরূপ অগ্নি ঘৃতাহুতিতে নির্ব্বাণ হয়না প্রত্যুত আরও প্রজ্বলিত হয় তদ্রূপ কামনা ও ভোগাকাঙ্ক্ষা উত্তরোত্তর বর্দ্ধিত হয়। যযাতি রাজা ভারতসংহিতার নায়ক বলিলেই চলে। বেদব্যাস রাজর্ষি জনকের গুরু ছিলেন ও তাঁহার নিকট পিতার অভিমতানুযায়ী শুকদেব মোক্ষধর্ম্ম শিক্ষা করিতে যান ( ৩২৭ অধ্যায় শান্তিপর্ব্ব )। উহাতে যযাতির কথা উক্ত হইয়াছে ঃ—গৃহে দীপ যেমন অন্ধকার দূর করে, তদ্রূপ পরমাত্মাকে জ্ঞান দ্বারা উপলব্ধি করিতে পারা যায়। তখন জীবন ও মরণ সমান, কাম, ক্রোধ, মোহ ঈর্ষা দূরে যায়, তখন ভয়ের আশঙ্কা থাকে না। প্রিয় ও অপ্রিয়, সুখ ও দুঃখ-সমান জ্ঞান হয়। মন ও ইন্দ্রিয় সকল নিরঙ্কুশ ইচ্ছার বশবর্ত্তী হইয়া দুষ্কর্ম্ম করে না। সকল ধর্ম্মে মৃত্যুর সহিত ধর্ম্মের সম্বন্ধ বিদ্যমান। শান্তিপর্ব্বে ১৯৯ অধ্যায়ে ইক্ষাকু, যম, ব্রাহ্মণ, কাল ও মৃত্যুর কথোপকথন ও অনুশাসন পর্ব্বের ১ মাধ্যায়ে কাল, ব্যাধ ও পন্নগের সহিত মৃত্যুর ও গৌতমীর কথোপকথন আছে। তদ্ভিন্ন শান্তিপর্ব্বের ২৫৮ অধ্যায়ে মৃত্যুর উৎপত্তির কথা বলিয়া পরবর্ত্তী অধ্যায়ে সদাচার, স্মৃতি, বেদ ও অর্থ ই* ধর্ম্মের জ্ঞাপক বলা হইয়াছে। লোকযাত্রা নির্ব্বাহের নিমিত্ত ধর্ম্ম সংস্থাপিত হইয়াছে। ইহকাল ও পরকালের সম্বন্ধ মৃত্যুর সঙ্গে সঙ্গে কর্ম্মফলে মূর্ত্তিমান হয়। অহিংসা পরম ধর্ম্ম কীর্ত্তিত হইয়াছে। পরের ধনাপহরণ করা উচিত নয়। সত্যবাক্য প্রয়োগ করা ইত্যাদি নীতির কথা উক্ত হইয়াছে। ২৬০ অধ্যায়ে ধর্ম্ম প্রভাবে প্রাণিগণের উৎপত্তি, স্থিতি ও বিনাশ হয়, কেবল শাস্ত্রপাঠে উহা অবগত হওয়া যায় না। ঐখানে আস্তিকতার কথা উত্থাপিত হইয়া ( অগস্ত্যাদি ) মহর্ষিগণের অবৈধ যজ্ঞে পশু হিংসা করায় জন্য কটাক্ষপাত করা হইয়াছে। বেদব্যাস কৃত মহাভারত সেই বেদাত্মক ধর্ম্ম লক্ষণ বর্ণিত অধ্যায়ে সূচিত। ঐ অধ্যায়ের শেষে স্পষ্টই আছে যে, ধর্ম্মবিপ্লব উপস্থিত হইলে ( দ্রোণাদি ) ব্রাহ্মণেরা ক্ষত্রিয় ধর্ম্মাশ্রয় করিলে মহাভারত রচনা ও শ্রীকৃষ্ণ পাণ্ডবাদির আবির্ভাবকাল উপস্থিত হয়। লোকের শ্রুতি বা স্মৃতি নির্ণীত ধর্ম্ম

* মনুসম্মত ২য়াধ্যায় ১২ শ্লোক।

সম্বন্ধে সন্দিহান, পূর্ব্বতন পণ্ডিতগণ যাহাকে ধর্ম্ম বলিয়া স্থাপন করিয়া গিয়াছেন উহাই অদ্যাপি ধর্ম্ম বলিয়া কীর্ত্তিত ও প্রচলিত। ধর্ম্মতত্ত্ব নির্ণয় কঠিন হইয়াছিল। মহাভারতের প্রসিদ্ধ টীকাকারের কথা অবলম্বন করিয়া অগস্ত্য দ্রোণকে নিন্দিত দ্বিজগণের মধ্যে পরিগণিত করিয়া মূল মহাভারতের* অনুবাদকার বলিয়াছেন উহা ব্যাসের মহাভারতের কথা নয় ঐরূপ † অনুশাসন পর্ব্বে ৬৫ অধ্যায়ে অনুবাদকার সাবিত্রীকে উক্ত টীকাকারের কথায় মূলের বিরুদ্ধে দোষারোপ করিয়াছেন। যাহাই হউক মহাত্মা ব্যাসের মহাভারত বা ভারত সংহিতার মূল উদ্দেশ্য ছিল ধর্ম্ম নির্ণয় ও সংস্কার। উহা তিনি যথারীতি আদর্শ দিয়া প্রমাণ করেন। অজামীঢ় রাজার সন্তান জহ্নু বিখ্যাত রাজর্ষি যাঁহার সহিত গঙ্গার নাম জাহ্নবীর সম্বন্ধ দেখা যায়। সেই জহ্নুর পুত্রপৌত্র ও প্রপৌত্র যথাক্রমে সিন্ধুদ্বীপ, বলাকাশ্বের ও কুশিক। সেই মহারাজ কুশিকের পুত্রগাধি যাঁহার কন্যা সত্যবতীকে চ্যবন ঋষি বিবাহ করেন। ঐ বিবাহে গাধিরাজ শ্যামৈক বর্ণ সহস্র অশ্ব শুল্ক যাচঞা করেন। উহা বরুণের নিকট হইতে গ্রহণ করিয়া দান করেন। যেস্থানে মহর্ষি ঋচীক সেই অশ্ব লাভ করেন উহা অশ্বতীর্থ বলিয়া খ্যাত। চ্যবন ঋষিই পত্নীর অনুরোধে পুত্র ও শ্যালক উৎপত্তির জন্য চরু ও অশ্বত্থ ও উডুম্বর বৃক্ষালিঙ্গন করিতে বলেন। উহা পরিবর্ত্তন হইয়া যাওয়ায় গাধির বিশ্বামিত্র ও চ্যবনের জমদগ্নি হয়। চ্যবনই ঔর্ব্ব নামে খ্যাত। সেই চ্যবনই বাল্মিকি বলিয়া বোধহয় কারণ তাঁহার আদি শ্লোকের সহিত শর্য্যাতি রাজার কন্যা সুকন্যা কর্ত্তৃক বল্মিক মধ্যস্থ ধ্যানস্থ ঋষির উজ্জল নয়নদ্বয় বিদ্ধ ও মদনবাণে তাহাকে মৃগয়াশীল রাজার নিকট প্রার্থনার কথা যেন কবির কল্পনায় বেশ সমীচিন ও খাপ খায়। এই চ্যবনই অশ্বিনীকুমারের কৃপায় পত্নীর পতিব্রতায় নব যৌবন লাভ করেন। ইন্দ্রের দর্প চূর্ণ করিয়া অশ্বিনীকুমারদ্বয়ের শ্বশুরের যজ্ঞে সোমরস পান করান, সেই সুকন্যার গর্ভে প্রমতির জন্ম হয় যাহার কথা পৌলম পর্ব্বে আছে, জমদগ্নি রেণুকাকে বিবাহ ও তাঁহার বধ কনিষ্ঠ পুত্র পরশুরামকে দিয়া করান। রেণুকার মন বিচলিত হওয়ায় ঐ শাস্তি বিধান হয়। পরশুরামের পিতৃভক্তির বরলাভে মাতাকে পুনর্জ্জিবীত করেন। ধর্ম্মের মধ্যে পিতামাতার প্রতি ভক্তি ও সংসার হইতে জার-ভাব দূর করা পৌলম পর্ব্বের কথা, উহা বর্ত্তমান মহাভারতে পরিষ্কার নাই। রুরু প্রমদ্বরায় কথায় কামান্ধতাই আছে। ভৃগুবংশ কীর্ত্তন অনুশাসন পর্ব্বে ৩০ অধ্যায়ে আছে। ইহাতে দেখা যায় যে মহাভারত কিরূপ স্থানভ্রষ্ট ইতস্ততঃ বিক্ষিপ্ত হইয়াছে এবং সত্য কথা নানালঙ্কারে উপন্যাস হইয়াছে। মনুতে বিশ্বামিত্র ব্রাহ্মণত্বলাভ করেন তাঁহার বিনয়গুণে, ঐরূপ চরু বিনিময়ে নয়। (৭ম অধ্যায় ৪২ শ্লোক) সেকালে পতির পিতামহের উচ্ছিষ্ট পিণ্ড ভক্ষণে পুত্রলাভ করিত উহা মনুতে আছে (৩য় অধ্যায় ২৬২ শ্লোক) উহাই পুত্রোৎপত্তি বিবরণে উক্ত হইয়াছে কিন্তু উহা অত্যন্ত বিকৃতাবস্থায় করা হইয়াছে।

মনুতে অধার্ম্মিকের শত্রুজয় ও ঐশ্বর্য্যলাভ হয় সত্য বটে কিন্তু স্থায়ী হয় না বরং বিনাশের কারণ হয় ৪র্থাধ্যায় ১৭৪ শ্লোকে উক্ত হইয়াছে, মহাভারতে উহা কুরু পাণ্ডবের উদাহরণ স্বরূপ প্রমাণিত হইয়াছে।

* ৺কালীপ্রসন্ন সিংহের অনুবাদ শান্তিপর্ব্ব ২৮৫ পৃ।

† ঐ অনুশাসন ৭২ পৃ। শ্রীচন্দ্রনাথ বসুর চতুর্থবার প্রকাশিত।

অশ্বমেধপর্ব্বের অনুগীতায় ব্যাসকৃত মহাভারতের সাবিত্রী দেখিতে পাওয়া যায়। উহাতে "যজ্ঞার্থে পশবঃস্রষ্টা" এই কথার মর্ম্ম যথার্থ উপলব্ধি হয় এবং উক্ত কথার মীমাংসা রাজা উপরিচরের যজ্ঞে হইয়া তিনি নারায়ণ ভক্ত হয়েন ও সেইখান হইতে মহাভারতের আরম্ভ বর্ত্তমান অনুক্রমণিকাধ্যায়ে আছে। উহা ব্যাস কর্ত্তৃক উক্ত ঋগ্বেদের সারমর্ম্ম ও সামবেদের অন্তর্যাগের কথা উক্ত হইয়াছে। উহাও অশ্বমেধিকপর্ব্বের চতুর্ব্বিংশতি ও তৎপরাধ্যায়ে আছে এবং পরবর্ত্তী অধ্যায়ে নারায়ণ তাঁহার একাক্ষরমন্ত্র 'ওঁ', তাঁহার চারিমূর্ত্তি ও আদর্শ ব্রহ্মচর্য্যের কথা উক্ত হইয়াছে। উহা হইতে সংক্ষেপে সারাংশ উদ্ধৃত করা হইল:—নারদ দেব মতকে বলিতেছেন, ব্রহ্মণ। পরমাত্মা দেহ পরিগ্রহ করিতে অভিলাষী হইলে তাঁহার সংকল্প প্রভাবে শুক্র শোণিতরূপ পঞ্চভূত দ্বারা দেহের সৃষ্টি ও তন্মধ্যে জীবরূপে পরমাত্মার আবির্ভাব হয়। "পরমাত্মা অগ্নিস্বরূপ উহাতে সকল দেবতাই প্রতিষ্ঠিত আছেন, বেদ উহার আজ্ঞা—ঐ বেদ প্রভাবেই ব্রহ্মনিষ্ঠ ব্যক্তির অতি উৎকৃষ্ট জ্ঞান জন্মিয়া থাকে। তম ও রজোগুণ সেই অগ্নিরূপী পরমাত্মার ধূম ও ভস্মস্বরূপ—জীবগণ সেই অগ্নিরূপী পরমাত্মাতে আহুতিরূপ অন্নাদি ভোজ্য দ্রব্য প্রদান করিয়া থাকেন। প্রাণ ও অপান ঐ হুতাশনরূপী পরমাত্মার আজ্যভাগদ্বয় স্বরূপ"—সেই পরমাত্মা বিদ্যা, অবিদ্যা, উৎপত্তি, প্রলয় ও কার্য্যকারণ প্রভৃতি দ্বন্দ্ব বিষয় সমুদায়ে একেবারে নির্লিপ্ত হইয়া অবস্থান করেন। সংকল্প দ্বারা কার্য্য ও কারণরূপে কর্ম্ম সমুদায় বিস্তৃত হয়; সেই সংকল্পকে বোধ করিতে পারিলেই পরমাত্মার যথার্থ ভাব অন্তঃকরণ গ্রহণ করিতে পারে। সেই কার্য্য কারণ ও শুদ্ধ ব্রহ্মের একতা সম্পাদনের নাম শান্তি যাহাতে সনাতন ব্রহ্ম প্রকাশিত হন। কারণ, কর্ম্ম, কর্ত্তা ও মোক্ষ এই চারিটিকে হোতা বলিয়া কীর্ত্তন করা হয়। পঞ্চেন্দ্রিয় ও বুদ্ধিমন সাতটি অবিদ্যা হইতে উৎপন্ন করণ নামে। গন্ধ, রস, রূপ, স্পর্শ, শব্দ পঞ্চ জ্ঞানেন্দ্রিয় সংশয় ও নিশ্চয় সাতটি কর্ম্ম পাপপুণ্য হইতে উৎপন্ন, ঐ সাতটির আশ্রয় ও কর্ত্তা জীব, সেই জীবের যখন ঘ্রাণাদি ক্রিয়ার অভিমান পরিত্যাগ ও ভেদজ্ঞানশূন্য হইয়া চিন্মাত্ররূপে তন্ময়ত্ব লাভ হয় তখনই মোক্ষলাভ হয়। সেই অভিমানই জন্ম, জরা ও মৃত্যুর অধীন। জীব দেহে যজ্ঞদ্বারা পশুভাব অন্তর্হিত করা উচিত উহাতেই জীব অমর হইতে পারে। সেই যজ্ঞবিধি কীর্ত্তন এইরূপ আছে:—"পরমাত্মা চিত্তরাগের অগ্নি, প্রাণ স্তোত্র, অপান শাস্ত্র মন্ত্র, সত্যবাক্য প্রশাস্তার বাক্য ও অপবর্গ উত্তরাঙ্গ কর্ম্ম স্বরূপ, অহঙ্কার মন ও বুদ্ধি উহার হোতা, অধ্বর্য্যু ও উদ্গাতার স্বরূপ হইয়া ঐ যজ্ঞে স্তব পাঠ করে, সর্ব্বত্যাগ উহার দক্ষিণা—ঋগ্বেদে এইরূপই কীর্ত্তিত, সামবেদেও অন্তর্যাগানুষ্ঠানপূর্ব্বক নারায়ণের উদ্দেশে পশুস্বরূপ রিপু সমুদায়ের ছেদন করিবার বিধিবিহিত আছে।

ভগবান নারায়ণই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ও সর্ব্বময়। সেই নারায়ণ সতত জীবের হৃদয় মধ্যে বাস ও শাসনকর্ত্তা গুরু, বোদ্ধা, শ্রোতা ও দ্বেষ্টারূপে অবস্থান দ্বারা চারি মূর্ত্তি গ্রহণ করেন। তিনিই ব্রহ্মরূপ ঋত্বিকের সাহায্যে, ব্রহ্মরূপ অগ্নিতে, ব্রহ্ম সমিধ ও ব্রহ্মরূপ জল প্রদান করেন সেইখানেই ব্রহ্মচর্য্যের লক্ষণ বর্ত্তমান। পূর্ব্বকালে ভগবান ব্রহ্মাকে 'ওঁ' এই মন্ত্রে দীক্ষিত করেন সেই শব্দব্রহ্মের সমালোচনায় জগতে দেবতাগণের মনে ত্যাগ, দান, মহর্ষিগণের দমগুণ, অসুরগণের দম্ভ ও সর্পগণের দংশন প্রবৃত্তি সঞ্চারিত হয়।

প্রবৃত্তি ও নিবৃত্তি মার্গ দ্বারা অসুর ও দেবতার সৃষ্টি হইয়াছে। প্রবৃত্তি ও নিবৃত্তিমার্গ মনুতে উক্ত হইয়াছে ও মহাভারতে পূর্ণ মাত্রায় উদাহরণ দ্বারা কীর্তিত। মনুসংহিতায় ঋক্, যজু ও সামবেদে বিশেষজ্ঞ ব্যক্তি পরিষদে ধর্ম্মসংশয় বিষয়ে যে মীমাংসা করিবেন উহাই গ্রাহ্য হইবে বলিয়াছেন। পরমাত্মাই ইন্দ্রাদি সকল দেবতা জানিবে, জগৎ আত্মাতে অবস্থিত, আত্মাই ক্ষেত্রজ্ঞস্বরূপ কর্ম্ম সম্বন্ধ জন্মাইয়া দেয়। পূর্ব্বোক্ত কথারই পোষকতা করিতেছে।

টীকাকার নীলকণ্ঠ মহাভারতের সম্বন্ধে যাহা বলিয়াছেন উহা উল্লেখ করা অতীব প্রয়োজনীয়। তিনি অশ্বমেধ পর্ব্বের প্রথম শ্লোক 'নারায়ণং নমস্কৃত্য' ইত্যাদি বলিয়াছেন। উহা নিশ্চয়ই রহস্যময় বলিতে হইবে। ভারতসংহিতা হইতে মহাভারতের সূত্রপাত অশ্বমেধ পর্ব্বেই হইয়াছিল। যযাতি ও ভরতের পর শান্তনু, পাণ্ডু ভারতবংশের অলঙ্কার হইলেও যুধিষ্ঠির যে শীর্ষস্থানাধিকার করিয়াছিল সে বিষয়ে কাহারও কোন সন্দেহ হইতে পারে না। জৈমিনীর মহাভারতও অশ্বমেধ যজ্ঞের সঙ্গে আরম্ভ তিনি ব্যাসদেবের একজন প্রিয় শিষ্য ছিলেন, তাঁহাকে ব্যাস ভারতসংহিতা ও মহাভারত অধ্যয়ন করান। যুধিষ্ঠিরের রাজত্বকাল হইতে ধর্ম্মযুগারম্ভ অব্দ প্রচলিত হয়। যুধিষ্ঠির, পরীক্ষিত, জন্মেজয় ও শতানীক রাজার নাম আজও কলিযুগের রাজাদের কথায় পঞ্জিকায় উক্ত হইতেছে। সেই সকল রাজার সময়েই মহাভারতের কলেবর আরম্ভ হইয়া বৃদ্ধিলাভ করিতে থাকে। মনুর পূর্ব্বোক্ত শ্লোকের তাৎপর্য্যানুসারে শিক্ষা পরিষদ ধর্ম্মপ্রচার ও লোকের সংশয় দূর করিবার জন্য ঋষিরা সূতজাতি দ্বারা রাজসূয় ও অশ্বমেধাদি যজ্ঞে মহাভারত রামায়ণাদি কীর্ত্তন করাইতেন উহার প্রমাণের অভাব নাই। বেদান্তবিদ্গণের মতে মহান আত্মা অসংখ্য অন্তঃকরণে অসংখ্য প্রতিবিম্ব অর্পণ করেন সেই সেই অন্তঃকরণে প্রতিবিম্ব যুক্ত হইয়া জীবনামে অভিহিত। মৃত্যু বলিয়া ব্রহ্মবিদ্ জ্ঞানীগণ স্বীকার করেন নাই উহা শাস্ত্রকারেরা কি বলিয়াছেন উহার সহিত পূর্ব্বোক্ত মোক্ষের সম্পূর্ণ সার্থকতা আছে। অজ্ঞানই জীবের প্রকৃত মৃত্যু ও অনাত্ম দেহাদিতে আত্মাভিমান যথা "যো মোহমিথ্যাজ্ঞানমনাত্মনি আত্মাভিমান! সমৃত্যুঃ"। বৃহদারণ্যকে "প্রমাদাখ্য হ জ্ঞানস্য সাক্ষান্মৃত্যুত্বং দর্শিতং।" মানবের জ্ঞান অন্য জীবের ন্যায় স্বাভাবিক আছে কিন্তু শিক্ষাদীক্ষাদি দ্বারা জ্ঞানচক্ষু লাভ করিলে মোহ বিকার দূর হইয়া যায়, সেইখানে মানব দেবতা হয়, আর পিতৃপিতামহের পথানুসরণ করিয়া মোহের আবরণ উন্মোচন করিয়া চলা নশ্বর মানবের কার্য্য ইহাতেই দেবযান ও পিতৃযান মানবজাতির উপাসনার পথ হইয়াছে। এই জন্যই যুধিষ্ঠিরকে সশরীরে স্বর্গে প্রেরণ করা দেবযান মার্গের উদাহরণ। আহার, নিদ্রা, ভয়, মৈথুন সামান্য পশুরাও মানবের ন্যায় উপভোগ করে উহার জন্য ব্যাকুল হওয়া মনুষ্যত্বের পরিচয় নয়। সূক্ষ্ম জ্ঞান মনুষ্যমাত্রের মধ্যে অবস্থিত উহার বিকাশ কেমন করিয়া করিতে হয় উহারই উপদেশ মহাভারতের শতসহস্র উদাহরণের মধ্য দিয়া গ্রহণ করিবার জন্য মহাত্মা ব্যাসাদি ঋষিরা তাঁহাদের পরিষদে করিয়াছেন উহা ইতিহাস বা নাটক নহে, কাব্য বা বীরকাহিনীও নয়, সেই মহাভারতের উপাস্য দেবতার কথা প্রথম শ্লোকে নারায়ণ শব্দের অর্থে প্রকাশিত পূর্ব্বোক্ত সাবিত্রীতে উন্মুক্ত।

"অপ নারায়ণ শ্রুত" অন্তর্যামী নর হইতেই অপ জল নার নামে কীর্ত্তিত উহাতে পঞ্চভূতাত্মক দেহাশ্রয়কারী জীব নর নামে খ্যাত এবং নারকে নরের প্রবেশস্থান হেতু নারায়ণ শব্দের উৎপত্তি

অর্থাৎ নার প্রবেশকারী উপাধি ধর্ম্মাভিমানী নারায়ণ নর উহার সৃষ্টিকর্ত্তা জীব হন। সেই নর ও নারায়ণ হইতে উত্তম। কার্য্য ও কারণ নামক উপাধিদ্বয় বিমুক্ত পরমাত্মাই নরোত্তম সেই **নরোত্তম নারায়ণ ও নরের স্বরূপ প্রকাশ করিয়া দেবী সরস্বতীর প্রণাম করিয়া সমুদায় শ্রুতি ও স্মৃতির সারসন্দর্ভ জয় নামক গ্রন্থ দ্বারা বেদান্তান্তর্গত মহাবাক্যের অর্থ প্রতিপাদন জীব ও ব্রহ্মের অভেদ জ্ঞানই মূল উদ্দেশ্য।** উক্ত টীকাকার পর্ব্বাধ্যায়ে সেই মূল উদ্দেশ্য কিরূপ বর্ণিত হইয়াছে উহার কথা উল্লেখ করা উচিত উহা পরবর্ত্তী পর্ব্বের টীকায় সন্নিবেশিত হইয়াছে। উহা দ্বারা মহাভারতের কলেবর বৃদ্ধির কারণ সম্যক উপলব্ধি করিতে পারা যায় ও যে জন্য পাশ্চাত্য পণ্ডিতগণ তাঁহাদের চিন্তাশক্তির কি অনিষ্টকারক অপব্যয় দ্বারা বর্ত্তমান বিশ্ববিদ্যালয়ের ছাত্রমণ্ডলীকে আর্য্য ধর্ম্মজ্ঞান ও মনীষার প্রতি বীতরাগ করিয়াছেন উহা সহজেই অনুভব করা যায়।

**উদ্যোগপর্ব্বই** বর্ত্তমান মহাভারতের মধ্যে বিস্তৃতরূপে ব্যাখ্যাত হইয়াছে, কারণ প্রাচীন জ্ঞানিগণের মতে ঐ পর্ব্বই ভারতের সার বা শ্রেষ্ঠাংশ। ঐ পর্ব্বে দ্রষ্টব্য বিষয় এই যে, যিনি ভগবদ্ভক্ত তিনি সত্য উলঙ্ঘন করিবার শক্তি সামর্থ্য থাকিলেও ঐশ্বর্য্য প্রকাশ না করিয়া সত্য পালন করেন ও সময়ে সময়ে শত্রুকে রক্ষা ও তাহার উপকার করিতে পশ্চাৎপদ নহেন। উক্ত প্রকার ভক্তকে ভগবান স্বয়ং উপদেশ দান করেন। সেখানে গীতার কথা নাই।

ভারত গ্রন্থের পূর্ব্বভাগে অঙ্গ ও উপাঙ্গের সহিত ব্রহ্ম বিদ্যার বর্ণনা সমাপ্ত হইয়াছে। সেখানে বর্ণিত "সর্ব্বভোগ ত্যাগপূর্ব্বক যে শমাদি সম্পত্তি লাভ ( শম দম বিবিক্ষা, 'তপ রতি সমাধান, শ্রদ্ধা শমাদি ষট সম্পত্তি" ) উহা বনবাসিগণের পক্ষেই সম্ভব—এই ধৃতরাষ্ট্র প্রভৃতির আচরণ দ্বারা সূচিত করিয়া আশ্চর্য্য প্রদর্শনচ্ছলে শমাদিদ্বারা জগৎ, জীব ও ঈশ্বরের তত্ত্ব প্রতিপাদিত করিবার নিমিত্ত পরবর্ত্তী আশ্রমবাসিক পর্ব্ব আরম্ভ করিতেছেন। আদিপর্ব্বে- সূত্রাকারে বর্ণিত ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের মধ্যে সভা ও বনপর্ব্বে যজ্ঞ, সত্য, ধৃতি, গুরু এবং উত্তম তীর্থের সেবা বর্ণনা দ্বারা ধর্ম্মপ্রতিপাদিত হইয়াছে। বনপর্ব্ব ও সভাপর্ব্বে দ্রৌপদীর পরিত্রাণ দ্বারা ভক্তির মাহাত্ম্য প্রদর্শিত হইয়াছে। বর্ত্তমান অর্থাৎ বনপর্ব্বে সেই সেই আখ্যায়িকামুখে প্রতিজ্ঞাপালন, সাধুসঙ্গ, তীর্থপর্য্যটন এবং স্বধর্ম্মানুষ্ঠান দ্বারা ভক্তি লাভ হয় ইহা প্রতিপাদিত করিয়া দুর্ব্বাসার উপাখ্যানে দ্রৌপদী প্রদত্ত শাক কণিকা ভক্ষণে শ্রীকৃষ্ণের তৃপ্তি দ্বারা দেখান হইয়াছে যে, ভগবান জগতের অন্তরাত্মাস্বরূপ। এইরূপে দ্যূতক্রীড়ায় পরাজিত পৃথানন্দনগণ তখন মন্ত্রণা করিবার জন্য উপবেশন করিলেন। এই বংশের মধ্যে ধর্ম্মভীরু যুধিষ্ঠিরের কথোপকথন দ্বারা যে উপায়ে ভগবত্তত্ত্বের জ্ঞান হয় সেই উপায়ের সহিত সংক্ষেপে ভগবত্তত্ত্ব উক্ত হইয়াছে। এই পর্ব্বের প্রথমাধ্যায়ে সৎসঙ্গ ও অসৎসঙ্গের গুণ ও দোষ এবং দ্বিতীয় অধ্যায়ে শৌনক ও যুধিষ্ঠিরের কথোপকথন দ্বারা কাম্যধর্ম্মের নিন্দা ও যোগের প্রশংসা প্রদর্শিত হইয়াছে। বনপর্ব্বে উক্ত সৌভাগ্যের বিষয় যে "তুমি ষটপদীনামক এই ছয়টী দ্বন্দ্বকে জয় করিয়াছ"। এই শ্লোকের অর্থ এই যে আত্মাকে ( স্বীয় যথার্থ স্বরূপের প্রতিবিম্বকে ) দেখিতে পান শ্রুতি প্রসিদ্ধ আত্মদর্শনের উপায় শমদমাদিতে নিরত ব্যক্তি অর্থাৎ পৃথিবীতে যিনি ক্ষুৎপিপাসা শোক

মোহ ও জরামৃত্যুকে অতিক্রম করেন এই বেদবাক্যে প্রসিদ্ধ জাতমাত্রের ক্ষুৎপিপাসা বয়ঃপ্রাপ্তের শোক মোহ ও বৃদ্ধের জরামৃত্যু জয় করেন। উক্ত বটপদীকে জয় করিয়া গোপনে অবস্থান করিতে হয়। উহার উপর যখন আন্তরিক কৃতকৃত্যতা লাভ হয় তখন আত্মপ্রকাশ করা যাইতে পারে, উক্ত তত্ত্ব পাণ্ডবদিগের আচরণ দ্বারা প্রকাশিত করিবার জন্য বিরাটপর্ব্ব আরম্ভ হইয়াছে। অনুশাসন পর্ব্বে শাস্ত্র দৃষ্ট পরমার্থ বিষয়ের নিরন্তর ধ্যানরূপ যে নিদিধ্যাসন তদ্ব্যতীত দৃষ্ট দুঃখের নিবৃত্তি হয় না। শত যুক্তিদ্বারাও যে কর্তৃত্বাভিমান পরিত্যাগ করা দুষ্কর উহা যুধিষ্ঠিরের প্রশ্নদ্বারা প্রথমাধ্যায়ের প্রথমে সেই অবতারণা করা হইয়াছে। পূর্ব্বপর্ব্বে শোককে অতিক্রম করিবার উপায় সম্যকরূপে নিরূপিত হইলেও কৃত ও অকৃতকর্ম্ম হইতে জাত সন্তাপাদির কারণীভূত যে কর্তৃত্বাভিমান করার উপায় সম্বন্ধে আলোচনা অনুশাসন পর্ব্বের বিষয়। দান ও মোক্ষ নিরূপণের পূর্ব্বে কর্ণাদি ঠিক না হইলেই উহা পরিত্যাগ উহা দ্বারা কেবল যে যাহা ধর্ম্মাভাস অর্থের ন্যায় প্রতীয়মান হয় কিন্তু উহা ধর্ম্ম বা অর্থ নয় এইরূপ অধর্ম্ম ও অনর্থ যাহা অনুমান হয় কিন্তু প্রকৃতপক্ষে উহা নয় 'আততায়ী বধে দোষ হয় না' এই স্মৃতি বাক্যদ্বারা ব্রহ্মহত্যাদোষ দ্রোণবধে হয় নাই। শরণাগত স্বসৈন্যসামন্ত রক্ষণের জন্য অন্যায়পূর্ব্বক ব্রহ্মবধ অন্য ব্রহ্মবধের ন্যায় অনর্থ নহে, উহা কেবল অনর্থাভাসমাত্র। ভীষ্মপর্ব্ব সম্পূর্ণ নাটকীয় মহাভারতের কথা কারণ টীকাকার বলিতেছেন যে, ভগবান স্বীয় প্রতিজ্ঞা ভঙ্গ করিয়া ভীষ্ম বধার্থ শস্ত্রধারণ ও অর্জ্জুনকে উপদেশ দান করিয়াছেন। শান্তিপর্ব্বে রাজাগণের মধ্যে যিনি কামলোভাদি অতিক্রম করিয়া অতীব বৈরাগী কেবল প্রজাপালনদ্বারা ধর্ম্মোপার্জ্জন কামনা করেন তিনি ধর্ম্মরাজ্য স্থাপনের উপযুক্ত পাত্র ও রাজপদবাচ্য। ধৃতরাষ্ট্র তনয়গণের সহিত পাণ্ডবগণের চরিত ব্যাখ্যান ছলে সাধুগণ সেবিত পথ প্রবর্ত্তিত করা মূল উদ্দেশ্য। বুদ্ধির বিমলতা সম্পাদন, যজ্ঞনির্ব্বাহ ও জীবিকার্জ্জনের হেতুভূত ধর্ম্মকর্ম্ম, অর্থ ও কামের প্রয়োজন মুক্তি ভিন্ন ইন্দ্রিয় চরিতার্থতাময় স্বর্গ প্রাপ্তির দোষগুণ মহাপ্রস্থানিক ও স্বর্গারোহণ পূর্ব্বে পর্ব্বে সূচিত হইয়াছে। যেমন বড় সংখ্যার মধ্যে ক্ষুদ্র সংখ্যার অন্তর্ধান হয় সেইরূপ ফলোৎকর্ষবশতঃ যে স্বর্গে লোকত্রয়ের অন্তর্ভাব হইয়া থাকে সেইখানে নরোত্তম যুধিষ্ঠির গমন করেন। বর্ত্তমান পর্ব্ব সংগ্রহাধ্যায়ে এসব কিছুই নাই, আছে কেবল একটি সার কথা তোমাদের 'ধর্ম্মে মতি হউক'।

ভারত সংহিতা যজ্ঞাদিকালে যে সকল দর্শকবৃন্দকে শাস্ত্রানুযায়ী উপদেশ দান করা উচিত উহারই সংযোজিত করা হইয়াছিল। সাংখ্যায়নসূত্রে অশ্বমেধযজ্ঞে মনুর্বৈবস্বত হইতে যজ্ঞের অঙ্গস্বরূপ দশদিন দশ রকমের কথা কাহার কথা কাহাকে কোথা হইতে বলিতে হইবে উক্ত হইয়াছে। উহাতে সেই সকল বৃত্তান্ত যে ভারত সংহিতার অন্তর্গত উহার সন্ধান পাওয়া যায়। উহা মহাভারতে আছে বা রূপান্তরিত হইয়াছে। ভারত সংহিতা ও মহাভারতের ভারত সাবিত্রীর কথা শেষ হইল।

# আদিপর্ব্ব

## ষষ্ঠ অধ্যায়।

### গ্রন্থের কালনির্ণয়।

আর্য্য হিন্দু শিক্ষা, দীক্ষা, সমাজ, সভ্যতা, বিশ্বাস, সংস্কাব, জ্ঞান ও ধর্ম্মোপদেশ সমস্তই সময়েব সঙ্গে সঙ্গে স্ফুর্ত্ত হইবাছে, আদিম সৃষ্টিব সময় কি ছিল ও পবেব পব কি হইয়াছে উহা কেহ দেখে নাই, তবে অনুমান দ্বাবা আলোচনা হয়। পৌবাণিকেবা যুগ মন্বান্তব কল্পনা কবিবাছেন। শিশু যেমন মাতাব কোলে স্তন্য পান কবিয়া জীবন ধাবণ কবে মাতাই তাহাব জীবন ও সুখেব সর্ব্বস্ব তদ্রূপ একদিন আদিম মানব প্রকৃতিব অঙ্কে ঐরূপ ছিল। যিনি পশু স্বভাব হইতে মানবকে উন্নত কবেন তিনিই মনু নামে খ্যাত ও মানব জাতিব পূর্ব্বপুরুষ। প্রত্যেক যুগে সাতজন ঋষি মানব জাতিব শিক্ষা, দীক্ষা, সমাজাদিব উন্নতি কবিবাছিলেন তাঁহাবা আচার্য্য ও ব্রাহ্মণরূপে সম্মানিত। সেই মনু সাতজন ঋষিব সহিত পবামর্শ কবিবা মানবগণেব ধর্ম্মশাস্ত্র প্রণয়ন কবেন।* মনুতে ধর্ম্মজ্ঞ দশজনেব পবিষদে ধর্ম্ম মীমাংসাব কথা আছে। বেদ যখন ভগবানেব সৃষ্টি লোকে বিশ্বাস কবিত তখন অযুতলোকেব উপদেষ্টা একজন † বেদজ্ঞ ব্যক্তি ছিলেন, পবে তিন জন বেদাধ্যাযী বেদেব কর্ম্মশীল ব্যক্তিব পবিষদে ধর্ম্ম নিরূপণ হইত। পববর্ত্তী শ্লোকে পবমাত্মাই ইন্দ্রাদি সকল দেবতা এবং আত্মাতেই জগত প্রতিষ্ঠিত বলিয়াছেন কাবণ আত্মাই ক্ষেত্রজ্ঞ প্রভৃতিব কর্ম্ম সম্বন্ধ জন্মিবা দেয। শবীব, মন, বুদ্ধি, জ্ঞান, বিবেকাদি বিজ্ঞানাদিব আলোচনা আর্য্য হিন্দু শিক্ষা ও দীক্ষাব বিষয ছিল। উহা ব্রহ্মকে অবগত হইয়া ধ্যানপ্রকর্ষে আত্মাব সাক্ষাৎকাব কবিত বলিযা তাঁহাবা তখন ব্রাহ্মণ বলিযা সম্মানিত হইতেন। উহাই ব্রহ্মণ্যধর্ম্মেব মূল। মহাভাবত সেসময়ের ধর্ম্মগ্রন্থ নয় উহাব বহু পববর্ত্তীকালেব বলিযা বোধ হয়, কাবণ উহাতে দেখিতে পাই ‡ যে, দেবতা ও ব্রাহ্মণে বিশ্ব সংসাব প্রতিষ্ঠিত। বেদজ্ঞ ও ব্রহ্মপবায়ণ ব্যক্তিবাই ব্রাহ্মণ ও যে সকল ব্রাহ্মণ বাহ্য ও অন্তঃস্থিতা আত্মাবে অবলোকন কবিতে সমর্থ তাঁহাবাই দেবতা। শবীব কর্ম্মময়গৃহ, উহাতে মন ও ইন্দ্রিয়াদিব সংযোগ ক্ষেত্রজ্ঞ আত্মা কর্ষণ কবিবা থাকে। সেই ক্ষেত্রজ্ঞ পুরুষ কালকে ঈশ্বরস্বরূপ ফললাভেব প্রতীক্ষা কবে। দৈব ও পুরুষকাব ফল প্রাপ্তিব সহায়। লোকে বেদশাস্ত্র অবলম্বন কবিবা এক সময়ে কার্য্যে প্রবৃত্ত হইত তখন বেদাধ্যয়ন, গার্হস্থ্য, তপস্যা, নিত্য ও নৈমিত্তিক কর্ম্ম, জলাশয় প্রতিষ্ঠা, ধ্যান, ধাবণা ও সমাধি দশবিধ উপায়ে জীবেব মুক্তিলাভ হইত। তখন লোকে শব্দ ব্রহ্ম ছিল, লোকে বেদশ্রবণ ও বেদোচ্চাবণ দ্বাবা বিষয় কামনা জয কবিত, সে নাবদেব সময়েব কথা। নাবদ বীণায হবিগুণগান কবিবা মোক্ষলাভ কবেন। ঐকান্তিক ভক্তি সঙ্গীতে

---

* ১২ অধ্যায ১১০ শ্লোক। † ঐ ১১৩,১১২।১১৯। ‡ শান্তিপর্ব্ব ২৩৭ অধ্যায।

হয় উহা এক প্রকার ধ্যান ও ধারণা। রূপ, রস, গন্ধ, স্পর্শ, শব্দ ও মূর্ত্তি এই ষড়্‌গুণ দ্বারা মানবের জ্ঞানলাভের উপায়—ব্রত ভোগ ত্যাগের নিমিত্ত, যজ্ঞাদি দানের জন্য, তপস্যা সুখ-ত্যাগের জন্য ও যোগ সমুদায় ত্যাগের জন্য চারি আশ্রমের ধর্ম্ম মূল ছিল। পঞ্চজ্ঞানেন্দ্রিয় ও পঞ্চবিষয়ে মন অবস্থিত করে তজ্জন্য ক্রিয়াশীল ব্যক্তিকে সাধারণ চলিত কথায় বলে দশকর্ম্মান্বিত। বুদ্ধিই তত্ত্বনিশ্চয় ও ব্রহ্মলাভের কারণ উহা ত্যাগ ও নম্রতাই উৎকৃষ্ট তপস্যা সিদ্ধান্ত করে। অয়স্কান্তমণি যেমন লৌহকে আকর্ষণ করে ও সান্নিধ্যে সেইরূপ সচেষ্ট হয় তদ্রূপ প্রকৃতি পুরুষ সান্নিধ্যবশতঃ সচেষ্ট হয়। লৌহের ধর্ম্ম আকর্ষণ করা নয়, ভগবান উহার জন্য উহা করেন নাই উহার অভাব হইলেই ইন্দ্রের বজ্র নির্ম্মাণ আবশ্যক হয়। ব্রাহ্মণ দধিচীর অস্থির দ্বারা সেই কর্ম্ম করিতে হয়। বিশ্বকর্ম্মার নূতন কর্ম্ম আরম্ভ হয়। বৃত্রাসুর বধ ব্রহ্মণ্যধর্ম্মের প্রবল প্রতাপ প্রমাণ বা উহা ক্ষুণ্ণ করিবার কথা, উভয়ই হয়। উহা ভারত সংহিতার কথা। প্রকৃতির শক্তি মেঘকে আকর্ষণ করিয়া জলাকারে গভীর বজ্রনির্ঘোষে তড়িতমালার সহিত করা তিনি যে ভগবানের শক্তির ছায়া, সে পরিচয় যেন সেইখানে হয়। সাধারণ মানব দ্বারা যে ঈশ্বরের ছায়া বিদ্যুৎমালায় নিত্য দেখিতেছে, ভগবানের ছায়া সাধারণ হইতে পারে না, অন্ধকারের কোলে বিদ্যুচ্ছটা ভগবানের জ্যোতিঃ বিকাশ ও বজ্রনিনাদ তাঁহার জয়ধ্বনি। বেদের শব্দ একদিন ভারতে ব্রাহ্মণের বদনে ও ললাটে অগ্নিবিকীর্ণ করিত, ভগবান স্বয়ং আসিয়া যজ্ঞে সোমরস পান ও হবি গ্রহণ করিতেন, শেষে শিক্ষা পরিষদে বেদপাঠ ও অভ্যাস দ্বাদশ বার্ষিক যজ্ঞে হইত। সেই বেদের সাধু উদ্দেশ্য সরল করিবার জন্য মহাভারতের আবির্ভাব হয়। তখন ব্রাহ্মণের সংজ্ঞা হইল:—* যিনি গন্ধ রসাদি ভোগে অনুরাগ বা উহার প্রতি রাগ দ্বেষ করেন না, কীর্ত্তি ও সম্মানলাভের জন্য যত্ন বা চেষ্টা নাই, তখনই তিনি ব্রাহ্মণ, কেবল বেদাধ্যয়ন, গুরুশুশ্রূষা ও ব্রহ্মচর্য্য করিলে ব্রাহ্মণ হয় না। যিনি জীবের প্রতি দয়াশীল, বেদের মর্ম্ম উপলব্ধি করিয়া মৃত্যুকে জয় করিতে পারেন তিনিই ব্রাহ্মণ। উহাঁরাই জন্ম, মৃত্যু ও কর্ম্ম সমুদায় অতিক্রম করিয়া জরায়ুজ, স্বেদজ, অণ্ডজ ও উদ্ভিজ্জ চতুর্ব্বিধ জীবের ঈশ্বর হন। উহাই অপরোক্ষ জ্ঞান "সোহং" আমিই সেই ভগবান, যখন জীব হইতে পরোক্ষ অর্থাৎ ভিন্ন তখনই তুমিই ভগবান "তত্ত্বমসি" † পরোক্ষ জ্ঞান।

আর্য্য হিন্দুধর্ম্মের ভিত্তি এই দুই জ্ঞানের উপর রহিয়াছে। উহারই ‡ সহিত ধর্ম্ম ও উপাসনার মূল সম্বন্ধ। ধর্ম্মের ও উপাসনার সূত্রে মহাভারতে শান্তিপর্ব্বে মহাত্মা ব্যাস প্রিয়পুত্র শুকদেবকে বলিতেছেন যে, বিদ্যালাভ, তপোনুষ্ঠান, ইন্দ্রিয় সংযম ও সর্ব্বত্যাগ ব্যতিরেকে মুক্তি হয় না। ভোগ বাসনার জিহ্বায় সরস্বতী, হস্তে ইন্দ্র, উদরে অগ্নি ও পদে বিষ্ণু বিরাজমান। ইহাই চতুর্ব্বর্ণ, ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র বলিয়া বোধ হয়। ব্রাহ্মণ জ্ঞানানুশীলন ও শিক্ষাদান করেন, গুরু কর্ণধার, ক্ষত্রিয় বস্ত্র ও দণ্ডধারণ করিয়া গুরুর উপদেশ দ্বারা জগতকে শাসন করেন, রাজা প্রতিপালক ও ধর্ম্মসেবক, বৈশ্য উদরের অগ্নিতে যজ্ঞ করিবার ব্যবস্থা করেন, সকলের বাহ্য ও ধারক শূদ্র জগৎ সংসারের চালক ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের কর্ম্মের প্রতিপোষক, যাহার যে

* শান্তিপর্ব্ব—২৩০ অধ্যায়।

† ঐ ২৫১ অধ্যায়। ‡ ২৩৯ অধ্যায়।

৮

অভাব সেই সমস্ত পূরণ করতঃ ক্রিয়াশীল হইয়া শক্তির পরিচয় দেয়। যেমন শিশু নিজের বলে কিছু করিতে পারে না, সাহায্য ও অভ্যাস দ্বারা উহা লাভ করে, তদ্রূপ শূদ্র বিষ্ণুর ক্ষমতা স্বীয় চরণের উপর নির্ভর করিয়া সমস্ত কাজ করে, কাহারও মুখপানে চায় না। বর্ত্তমান জাতি বিচার মহামায়ার মোহ, চণ্ডীতে তাঁহাকে জাতিরূপে স্তব করা হইয়াছে। আদ্যাশক্তি বিষ্ণুমায়া নারীরূপা শূদ্রা, ব্রাহ্মণী নন। তিনি বিষ্ণুর নারায়ণ মূর্ত্তিতে পদতলে বিরাজমানা তাঁহাকে জাগরিত করিতেছেন, হস্তে দণ্ড দিয়া ইন্দ্রকে স্বর্গে রাজত্ব করাইতেছেন, তাঁহার বিরোধী অসুরগণের বিনাশ বিষ্ণু ও মহামায়াই করেন, মোহমায়া দূর করিয়া সমাধিবৈশ্যের মুক্তি করেন। রামায়ণ মহাভারতের সময় বৈশ্যেরা সর্ব্বাপেক্ষা সম্মানিত এমন কি রাজারা তাহাদের দোষ উপেক্ষা করিত। বৈশ্য অন্ধকমুনির শাপে রাজা দশরথের মৃত্যু ও মহাভারতে বৈশ্যকন্যাজাত-যুযুৎসু ধৃতরাষ্ট্রের একমাত্র পুত্র যুদ্ধের পর বর্ত্তমান ছিল, যাহাকে অশ্বমেধ যজ্ঞকালে রাজ্যভার যুধিষ্ঠির দিয়াছিলেন ও পরে দিতে যান। শান্তিপর্ব্বে ১৮০ অধ্যায়ে ইন্দ্রকাশ্যপ সম্বাদে বৈশ্য কর্ত্তৃক কাশ্যপের অঙ্গভঙ্গ জন্য কোন শাস্তিদান হয় নাই, বরং ইন্দ্রকর্ত্তৃক ব্রাহ্মণ কাশ্যপই তিরস্কৃত হন। যখন অসদ্ভাব এই চতুর্ব্বর্ণের মধ্যে উপস্থিত হয় তখনই মহাভারত আবির্ভাব হইবার সময়। পৌষ্যপর্ব্বের কুণ্ডল দান বৃত্তান্ত পরিষ্কাররূপে অশ্বমেধিকপর্ব্বে ৫৮ অধ্যায়ে বিবৃত হইয়াছে উহাতে উহাই প্রকাশ পায়। সৌদাসরাজা পত্নী মদয়ন্তীকে উতঙ্ককে গুরুদক্ষিণা স্বরূপ কুণ্ডল দানের কথায় উহার গুণ ও অভিজ্ঞানকথায় এইরূপ আছে ঃ—কুণ্ডলদ্বয়ের গুণ দিবারাত্র অনবরত সুবর্ণোৎপন্ন করিত। রাজা এই অভিজ্ঞান দেন "ভগবন্। ক্ষত্রিয়েরা চিরকালই ব্রাহ্মণগণের পূজা করে কিন্তু ব্রাহ্মণেরা সর্ব্বদাই তাঁহাদের অনিষ্টাচরণে প্রবৃত্ত।" ব্রাহ্মণেরা লোভেই নষ্ট হইয়াছিল।

লোভই সকল দোষের আকর, উহা ত্যাগ করিতে না পারিলে সংসারে সুখ হয় না, সর্ব্বদাই দুঃখ ভোগ করিতে হয়। * বৃহস্পতি অর্থাগমের পথ চারিপ্রকার বলিয়াছেন পরম্পরাগত, দৈব, কাম্য ও মৈত্র। সেই † বৃহস্পতি বেদাঙ্গ, শুক্রাচার্য্য নীতিশাস্ত্র, গার্গ্য দেবর্ষিচরিত, দেবর্ষি নারদ সঙ্গীতশাস্ত্র, কৃষ্ণাত্রেয় চিকিৎসা শাস্ত্র, ভরদ্বাজ ধনুর্ব্বেদ, মহাতপা বাল্মিকি ও মহর্ষি মার্কণ্ডেয় নারায়ণ চরিত কীর্ত্তন করেন। মহান্ আত্মা নবদ্বারযুক্ত-সত্ত্বাদি ভাবপরিপূর্ণ অতি পবিত্র দেহরূপ পুর আশ্রয় করিয়া শয়ান করিয়া আছেন ও তাঁহাকে পুরুষ বলে। কাষ্ঠ ঘর্ষণ করিলে যেমন উহার মধ্যস্থ অগ্নি দেখিতে পাওয়া যায় তদ্রূপ জ্ঞানানুশীলন ব্যতীত আত্মসাক্ষাৎকার হয় না। যখন ভারতবর্ষে সেই মহান্ আত্মার সাক্ষাৎকার জন্য অনুশীলন ও চর্চ্চা আরম্ভ হয় তখনই মহাভারতের আবির্ভাব হয়, কালই কার্য্যসাধনের হেতু হয়। ফললাভ বাসনায় মানব যথাকালে কর্ম্ম অনুষ্ঠান করে। সময়ে বীজ বপন করিলেই শস্যোৎপত্তি হয়, অসময়ে করিলে হয় না। কালের সহিত মহাভারতের সম্বন্ধ বিলক্ষণ আছে। প্রবৃত্তিই যেরূপ ধর্ম্মের মূল তদ্রূপ প্রকৃতি ও পুরুষ হইতেই আত্মার সাক্ষাৎ লাভ হয়। প্রকৃতি ও পুরুষের সংযোগে জীবের আবির্ভাব সৃষ্টির নিয়ম তদ্রূপ যখন কোন গুণবান প্রকৃতি ও পুরুষের আকর্ষণ দৃঢ় হইতে দৃঢ়তর হয় তখন মহৎপুরুষ আকৃষ্ট হইয়া

* শান্তিপর্ব্ব ১৭০ অধ্যায়। † ঐ ২১০ অধ্যায়।

মর্ত্তধামে আবির্ভূত হন। * এই জন্য বেদজ্ঞ ব্যক্তিরা কালকে ঈশ্বর বলিয়া কীর্ত্তন করেন। যে সময়ে মহাত্মা বেদব্যাস জন্মগ্রহণ করিয়া কর্ম্মশীল পুত্রস্নেহে ব্যাকুল, দ্রুপদ পুত্রকন্যাভাবে হয়গ্রীব নারায়ণের উপাসনার ব্রতী, যখন পাণ্ডবগণ কৈলাসে মুনি ঋষিগণ কর্ত্তৃক লালিত পালিত ও শিক্ষিত হইতেছিলেন, যখন দেবকী বাসুদেব পুত্রস্নেহে কংসের কারাগারে অঘোর দুর্ভার প্রস্তরের ভারে হৃদয় বিদীর্ণ হইতেছিল তখনই মহাভারতের প্রাণ শ্রীকৃষ্ণের আবির্ভাব ও যোগমায়ায় জগতে ভগবান জাগরিত হন। যোগমায়াই কংসকে তাঁহার আবির্ভাব ও অবস্থানের সংবাদ দিয়া ক্ষুদ্র মানবের গর্ব্বাহঙ্কার বিকৃত করিয়া অন্তর্হিত হন। রামায়ণে বাল্মিকি নারায়ণের মহিমা ও গুণ কীর্ত্তন জার ভাবের পোষক রাবণকে স্ববংশে নিহত ও রাজ্যচ্যুত করেন। জারভাবে কলঙ্কিত অহল্যাকে শ্রীরামচন্দ্র আতিথ্য গ্রহণে সৎকৃত করেন, তদ্রূপ মহাভারতে ইন্দ্রকে অহল্যার জন্য জারভাব সৃষ্টি করা ও বৃত্রাসুরকে ব্রহ্ম হত্যা পাপে স্বর্গচ্যুত করিয়া চ্যবনাদি ঋষির বরে ভরতবংশের নহুষকে স্বর্গে স্থাপিত ও তিনি জারভাবে দুষ্ট হইলে ব্রহ্মশাপে সর্পযোনী আশ্রয় করাইয়া স্বর্গচ্যুতি করান, ভারত সংহিতার কথাও তাঁহার মুক্তির সম্বন্ধ মহাভারতে ধর্ম্মোপদেশে যুধিষ্ঠিরকে দিয়া করান হয়। উহাই মহাভারতের সৃষ্টি যুধিষ্ঠির ও শ্রীকৃষ্ণের বিষয় লইয়া হয়, তাঁহারাই মহাভারতের মূল নায়ক ও ভগবান বা ধাতা ও বিধাতা। পরমাত্মা ইন্দ্রির গ্রাহ্য নহে বলিয়াই শ্রীমদ্ভাগবতে রাস-লীলায় প্রেমের দীপস্বরূপ গোপী হৃদয়ে বিশুদ্ধ মন দ্বারাই প্রকাশিত, আর মহাভারতে তিনি প্রকৃতি ও পুরুষের সম্মিলনাকর্ষণে দ্রৌপদীর বিবাহ স্বয়ম্বরে উপস্থিত?

**হরিগীতা** ঃ—শান্তিপর্ব্বে ২৫৬ অধ্যায়ে নারদ অনুকম্পন রাজার হরি নামক এক নারায়ণ সদৃশ পরাক্রান্ত সন্তান সংগ্রামে নিহত হওয়ার পুত্রশোক নিবারক উপাখ্যান বলিয়াছেন। মহাভারত ও কুরুক্ষেত্রের যুদ্ধের পর যুধিষ্ঠিরাদির শোক নিবারণ করিবার গ্রন্থ বিশেষ। শান্তিপর্ব্বের পূর্ব্বাধ্যায়ে পঞ্চভূতের নির্দ্ধারক শাস্ত্র বিষয় কীর্ত্তন করা হইয়াছে উক্ত হইয়াছে। অধ্যাত্মতত্ত্ব-বিদেরা পঞ্চ পাণ্ডবকে পঞ্চভূতস্বরূপ, দ্রৌপদীকে মহামায়া মৃত্যুরূপী মহাযুদ্ধের দ্বারা পৃথিবীর ভারহরণ করেন, শ্রীকৃষ্ণ তাঁহাদের প্রাণস্বরূপ, পরমাত্মা দর্শকরূপে বিবাহে যেমন বর্ত্তমান তদ্রূপ যুদ্ধক্ষেত্রে সারথিবেশে ধর্ম্মের জয় পতাকা অর্জ্জুনের রথে উড্ডীন করেন। এই পঞ্চভূতাত্মক মানব যখন মায়ানুগ্ধ তখনই মৃত্যুর অধীন, আর যখন ধর্ম্মপুত্র যুধিষ্ঠিরের ন্যায় মহাপুরুষ মায়াকে অধীন করিয়া পঞ্চভূতের অধীনতা অর্থাৎ স্বামী হস্ত হইতে উদ্ধার করেন তখনই তিনি অমর। অর্জ্জুন বিরাটপর্ব্বে কুরুগণকে সেই সম্মোহনাস্ত্রে মহা কুরুক্ষেত্র যুদ্ধে অধিবাস বোধন মহামায়া দুর্গাদেবীর পূজা আরম্ভ করেন। অর্জ্জুন সেই পূজার শেষ ও যুদ্ধের পূর্ব্বে বরলাভ করেন ভীষ্মপর্ব্ব ২৩ অধ্যায়ে আছে। উক্ত মৃত্যুর উৎপত্তি বৃত্তান্ত শান্তিপর্ব্বে হরিগীতার পরবর্ত্তী (২৫৭।২৫৮) অধ্যায়ে আছে উহাতে ক্রোধ হইতে মৃত্যুর উৎপত্তি বর্ণনা করা হইয়াছে। মহাদেব কামকে ক্রোধেই ভস্ম করেন ও মহাদেবের নাম মৃত্যুঞ্জয়। শ্রীকৃষ্ণের নাম মদনমোহন। শ্রীকৃষ্ণের ঔরসে রুক্মিণীর গর্ভে মদনের জন্ম।

* শান্তি পর্ব্ব ২২৪ অধ্যায়।

মহাভারত ও রামায়ণের সময় নির্ণয় নিমিত্ত পাশ্চাত্য ও প্রতীচ্য মনীষিগণ অনেক গবেষণা করিয়াছেন কিন্তু কোন সন্তোষজনক মীমাংসা হয় নাই ও হইতে পারেনা। ভগবানের যেমন সত্ত্ব, রজ ও তমোগুণের তিন রূপ আছে তদ্রূপ রামায়ণ ও মহাভারতের তিনরূপ আছে যথা রামায়ণ, অধ্যাত্ম ও যোগবাশিষ্ট, মহাভারত, শ্রীমদ্ভাগবত ও হরিবংশ। মহাভারতের মধ্যে গীতাকে অন্তর্গত করা হইয়াছে। মহাভারত ও রামায়ণের কোন মীমাংসা করিতে হইলে উহার ভিন্ন ভিন্ন রূপের মধ্যে কি আছে উহার সবিশেষ লক্ষ্য ও সমালোচনা করিতে হয়। গীতার সন্ন্যাস ধর্ম্মের অনুষ্ঠান করিয়া মহর্ষি অগস্ত্য, মধুচ্ছন্দ, মেধাতিথি, সাংকৃতি ও তাণ্ড্য, প্রমুখ যাযাবরগণ দেবলোকে গমন করেন, মহাভারতে শান্তিপর্ব্বে ২৪৪ অধ্যায়ে আছে। উহা যে উপনিষদ মূলক উহাও উক্ত হইয়াছে ও মহাভারতে গীতাকে উপনিষদ বলিয়া আছে, উহা সম সাময়িক নয় ও উহার মধ্যে মহাভারতের চতুরাশ্রমের কথা কোন কিছুরই ইতর বিশেষ নাই, তবে যেন গার্হস্থ্য ধর্ম্মই শ্রেষ্ঠ বলিয়া উক্ত হইয়াছে বোধ হয়। যে কোন আশ্রমেই দেহনদীতরণরূপ ধর্ম্মকেই শ্রেষ্ঠ ২৫০ অধ্যায় শান্তিপর্ব্বে বলা হইয়াছে। জীব যখন দেহাভিমানী তখন কর্ম্মের অধীন, মন সংশয়াত্মক কিন্তু বুদ্ধি নিশ্চযাত্মক, যাঁহারা শ্রবণ, মনন, নিদিধ্যাসন ও বিশোকাদি ছয় গুণবিশিষ্ট তাঁহারাই আত্মারে অবগত হইতে পারেন ও মহৎ পুরুষের সাক্ষাৎকার লাভ করেন। মহাভারত ও রামায়ণ কোন যুগ বা কালের কথা নয়, সকল সময়ের উপযোগী কারণ উহাতে অধ্যাত্মতত্ত্ব দর্শন ব্যাপার সংঘটিত বিষয় আছে। ইহা মনে রাখিয়া এই সকল গ্রন্থে অধ্যাত্ম তত্ত্বানুশীলন করিতে হইবে উহার মধ্যে সত্য ঘটনার বিচার করিতে হইলে সেরূপ করিলে চলিবে না। তজ্জন্য বিষয়গুলির সময় নিরূপণ করিতে হইবে।

ভারত সংহিতা রামায়ণ ও মহাভারতের মূল ও তদপেক্ষা অতি প্রাচীন। ভারত সংহিতার সূত্রপাত কপিল ও নহুষের সময় শান্তিপর্ব্বে ২৬৮ অধ্যায়ে আছে যে মহর্ষি ত্বষ্টা মহারাজ নহুষের গৃহে আতিথ্য স্বীকার করিলে পশু হত্যা নিবারণ কপিলই করেন, ঐখানে ভারত সংহিতার সূত্রপাত না হইলেও উহা উহার মধ্যবর্ত্তী বিষয়। যজ্ঞে পশুবধ বেদ ও ধর্ম্মবিরুদ্ধ, উক্ত ভ্রম সংস্কার মহাভারতে উপরিচর রাজার কথায় আছে। সদাচারই চার আশ্রমধর্ম্মের মূল, যখন লোকে ধর্ম্মের সূক্ষ্মতা উপলব্ধি ও রক্ষা করিতে পারে নাই, তখনই উহা চার ভাগে বিভক্ত করা হয়। কপিল স্বায়ম্ভুব মনুর দৌহিত্র, প্রজাপতি কর্দ্দমের ঔরসে দেবহূতির গর্ভে তাঁহার জন্ম। রামায়ণ, হরিবংশ ও শ্রীমদ্ভাগবতে কপিলকে নারায়ণের অবতার ও গীতায় তাঁহাকে সাঙ্খ্যদর্শনকার বলা হইয়াছে। মহাত্মা কপিল ভগবানকে ব্রহ্মবিদ্ হইতে অভিন্ন পরব্রহ্মকে নমস্কার করিয়াছেন। তিনি বলিয়াছেন যে, তত্ত্বজ্ঞ ব্যক্তিরা জ্ঞানচক্ষু প্রভাবে ভগবানকে তেজ, ক্ষমা ও শান্তিগুণ দ্বারা যে নিরাময়, জগৎকারণ, সনাতন পরম পদার্থ লাভ করেন তিনি তাঁহাকেই প্রণাম করিয়াছেন।
**মোক্ষ** ঃ—মোক্ষ তাঁহার মতে অবিচ্ছিন্ন ব্রহ্মানন্দ—যাঁহারা নিষ্কাম কর্ম্মানুষ্ঠান, গুরুপদেশ দ্বারা চিত্তশুদ্ধি লাভ করেন তাঁহারাই সমুদায়ই ব্রহ্মময় দেখেন অর্থাৎ তাঁহারাই বেদনির্দ্দিষ্ট পরব্রহ্মলাভ, জীবাত্মা ও পরমাত্মার একত্ব সম্মিলন করিতে পারেন। ঋগ্বেদোক্ত রাজা দিবোদাসের ভগ্নী অহল্যা, গৌতম ঋষির পত্নী, তাঁহাদের কথা রামায়ণ ও মহাভারতে উক্ত হইয়াছে। ঋগ্বেদে যে উর্ব্বশী ও পুরুরবার প্রণয় বৃত্তান্ত আছে সে কথা মহাভারতে না থাকিলেও শ্রীমদ্ভাগবতে

ঐলগীত বলিয়া পরিকীর্ত্তিত। মহাভারতে যযাতি বিশ্বাচীর কথা আছে * বৈরাগ্য ও প্রেমের মূলই প্রণয়, স্ত্রীপুরুষজনিত কাম ও বিরহ। সেই কাম, বিরহ ও বৈরাগ্য যযাতি দেবযানির কথায় মহাভারতে বিবৃত পাণ্ডবপতি যুধিষ্ঠির ও দ্রৌপদীতে সর্ব্বোচ্চশিখরে উন্নত। তজ্জন্যই তিনি কৃষ্ণা নামে খ্যাতা।

বৈবস্বত মনুর তিন পুত্র, ইলা, ইক্ষাকু ও শর্য্যাতি। শর্য্যাতির কন্যা সুকন্যা মহর্ষি চ্যবনের পত্নী, তাঁহার পবিত্র প্রণয়েই চ্যবন যুবা হন, অশ্বিনীকুমারদ্বয়েরদ্বারা জরাভার বিদূরিত হয় ও যজ্ঞে তাঁহারা দেবতার স্থান লাভকরেন। অত্রির পুত্র সোম তাঁহার পুত্র বুধ ইলার গর্ভে পুরূরবাকে উৎপন্ন করেন আর কশ্যপের মাতা কর্দ্দম ঋষির কন্যা কলা, তাঁহার পিতা মরীচি। কশ্যপের ঔরসে সুরভির গর্ভে সূর্য্যের জন্ম। বৃহস্পতির পত্নী তারার সহিত সোমের প্রণয়সূত্রে বুধের জন্ম হয়। বৃহস্পতিপুত্র কচ শুক্র কন্যা দেবযানিকে গুরগৃহে প্রত্যাখ্যান করেন। † পরীক্ষিৎ রাজার সহিত মণ্ডুকরাজ সুশোভনার পরিণয় বৃত্তান্তে অতি প্রাচীন বিবাহ বিধিবদ্ধ নিয়মের সন্ধান পাওয়া যায়, আত্রেয় মহর্ষি বামদেবের কথা আছে। রাজা শান্তনুর ভ্রাতা দেবাপি বৈদিক রাজর্ষি ছিলেন। তাঁহাদের কথা ভারত সংহিতায় আছে, উহা বৈদিক যুগের কথা। আস্তিক পর্ব্বে শমীক ঋষি উচ্ছৃঙ্খল পুত্র যখন পরীক্ষিতকে শাঁপদান করেন তখন তাহাকে এই বলিয়া উপদেশ দেন যে, রাজার দণ্ডভয়ে ধর্ম্ম ও শান্তি রক্ষা হয়, যজ্ঞানুষ্ঠানে দেবগণ প্রীত হইয়া বৃষ্টি দ্বারা মানবগণের প্রাণ ধারণ হয় তজ্জন্য রাজা দশশ্রোত্রিয় স্বরূপ মানবগণের বিধাতা স্বরূপ। তোমার তাঁহাকে শাঁপদানকরা উচিত হয় নাই। রাজার অবর্ত্তমানে ধর্ম্মবিপ্লব ও অরাজক হয়। ইহাতে দেখা যায় যে, মহাভারতের সময় ও উহার পূর্ব্ব হইতেই ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য জাতির মধ্যে ঈর্ষা, দ্বেষ, অহঙ্কার পূর্ণ মাত্রায় দেখা দিয়াছিল।

বশিষ্ঠাদি ঋষিরা যজ্ঞে ও মৃগয়ায় পশুহিংসা রহিত করেন। গোধনরক্ষা ও আহরণ এবং গোহত্যা নিবারণের কথা ও গোদানের মহা প্রশংসা মহারাজা নহুষের সময় হইতে আরম্ভ হয়। মহর্ষি চ্যবন ও সারস্বত পশুমাংস স্থলে মৎস্য ভক্ষণ প্রচলিত করেন। মহাভারতে মনুর নাম ও উহার উক্ত শ্লোকসমূহ পূর্ণাবয়বে বর্ত্তমান আছে। সুবিখ্যাত শঙ্করাচার্য্য বেদান্ত দর্শনের টীকা করিবার সময় মহাভারতকে স্মৃতিস্বরূপ উল্লেখ করিয়াছেন। তন্ত্রবার্ত্তিকের টীকাকার মীমাংসা দর্শনকর্ত্তা কুমারিলা ভট্ট মহাভারতের দশ পর্ব্বের উল্লেখ করিয়াছেন। কাশ্মীরের কবি ক্ষেমেন্দ্র ভারতমঞ্জরী সংক্ষিপ্ত মহাভারত প্রকাশ করেন উহাতে শান্তিপর্ব্বের নারায়ণীয়াংশ উল্লিখিত হয় নাই। উহাতে বোধহয় যে, তখন ভারত সংহিতা ও মহাভারত পৃথকভাবে ছিল, পররর্ত্তীকালে উহারা সম্মিলিত হইয়া থাকিবে। শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের দেবতা হন নাই বা তাঁহাকে তাঁহারা আদর্শ বলিয়া গৃহীত করেন নাই। উহা পররর্ত্তী কালে রাজা শতানীকের রাজত্ব কালেই হয়। তিনি শৌনক সৌতির মুখে মহাভারত শ্রবণ করেন যাহাতে হরির গৌরব মাহাত্ম্য ও বিষ্ণুর স্মৃতি প্রচারিত হয়, ইহা সদ্‌গুরুশিষ্য

---

* বনপর্ব্ব ১৯১ অধ্যায়। † আদিপর্ব্ব ৭৫ অধ্যায়।

কাত্যায়নের সর্ব্বানুক্রমের টীকায় প্রকাশ হইয়াছে। বিখ্যাত অধ্যাপক মোক্ষমূলর তাঁহার প্রাচীন সংস্কৃত ভাষা * নামক গ্রন্থে উহা প্রকাশ করিয়াছেন।

যুগ ও মন্বন্তর যেন প্রাচীন আর্য্যহিন্দুধর্ম্মের পতন ও অভ্যুত্থানের কথা বলিয়া বোধ হয়, সময়ের ভাগ হইতে পারে না। সত্যযুগে সরলতা ও সত্যকথা স্বাভাবিক বটে, তবে বিশ্বামিত্র হরিশ্চন্দ্র ও তাঁহার পরিবারের উপর ঐরূপ কঠোর ব্যবহার ধর্ম্ম পরীক্ষার জন্য করিতে পারেন না। সত্যযুগের মানবের পরিমাণ ও পরমায়ু যেরূপ দীর্ঘ উক্ত হয় উহা কবি কল্পনা বলিয়াই বোধ হয়। কৃষ্ণ ও শ্বেত যজুর্ব্বেদের দুই ব্যাস শিষ্য বৈশম্পায়ন ও যাজ্ঞবল্ক্য প্রবর্ত্তক। কৃষ্ণযজুর কৃষ্ণ আর শ্বেত যজুর নারায়ণ ভগবানরূপে বর্ত্তমান উহাতেই কৃষ্ণদ্বীপ ও শ্বেতদ্বীপের সৃষ্টি ও ব্যাসের নাম কৃষ্ণদ্বৈপায়ন হইয়াছে। রামায়ণ মহাভারতে অশ্বমেধ যজ্ঞ ও রাজসূয় যজ্ঞের কথা আছে। যজ্ঞানুষ্ঠান সম্বন্ধে সাংখ্যায়নসূত্রে অশ্বমেধ যজ্ঞে প্রথম দিন পুরোহিত মনুবৈবস্বতের কথা গার্হস্থ্যধর্ম্মাবলম্বীগণকে বলিতেন, দ্বিতীয় দিন যম বৈবস্বতের, তৃতীয় দিন বরুণ আদিত্যের, চতুর্থ দিন শতপথ ব্রাহ্মণ হইতে সোমবৈষ্ণব, পঞ্চম দিন অর্ব্বুদকদ্রবের, ষষ্ঠ দিন কুবের বৈশ্রবণ, সপ্তম দিন অসিত দানবন, অষ্টম দিন মৎস্যসামদ, নবম দিন তার্ক্ষ্যবৈপস্যত ও দশম দিন শতপথ ব্রাহ্মণ হইতে ধর্ম্ম ইন্দ্র আখ্যান বলা হইত। সামবেদ পাঠ করিয়া যজ্ঞ শেষ করা হইত। প্রথম ও দ্বিতীয় দিন ঋক ও যজুর্ব্বেদের স্তব পাঠ করা হইত। তদ্ভিন্ন পুরাণ বেদ, ইতিহাস বেদ, সর্প রাক্ষস ও অসুর বিদ্যা, অঙ্গিরস বেদ ও অথর্ব্ব বেদ পাঠ হইত। এইরূপে দশভাগে দশ দিনের কথা সন্নিবিষ্ট হইয়া থাকিবে। তদ্ব্যতীত অষ্ট পর্ব্ব নূতন কথা। অনেকে বলেন যে, মহাভারত সূত্র রচনাকালে আবির্ভূত হইয়াছিল। ইহা সত্য কি মিথ্যা, এক ভগবান ভিন্ন অন্য কেহই জানিতে ও বলিতে পারেন না, তবে যতদূর মহাভারতের কলেবরে সন্ধান পাওয়া যায় উহাতে উহা তৎপূর্ব্বের বলিয়া বোধ হয়। অনেকে কুরুক্ষেত্রের যুদ্ধ নক্ষত্রযোগাদিদ্বারা জ্যোতিষগণনায় সময় নির্দ্ধারণ করেন, কিন্তু তদপেক্ষা যুধিষ্ঠিরের অব্দ দ্বারা করাই সমীচিন বলিয়া বোধ হয়। উহা পঞ্জিকাকারগণ প্রতি বৎসর পঞ্জিকায় দিয়া থাকেন কিন্তু তাঁহারা এক ভ্রম করেন যে, দুর্যোধনকে যুধিষ্ঠিরের পূর্ব্ববর্ত্তী রাজা বলিয়া উল্লেখ করেন। উহা হইতে পারে না কারণ দুর্য্যোধন দ্যূতক্রীড়ার পরেই রাজ্য গ্রহণ ও বিষ্ণু যজ্ঞানুষ্ঠান করেন তৎপূর্ব্বে রাজসূয় যজ্ঞে যুধিষ্ঠির সম্রাট বা রাজচক্রবর্ত্তী হইয়াছিলেন। অষ্টাদশ মহাপুরাণ মহাভারতের পরবর্ত্তীকালের কথা। যদি রামের কথা রামায়ণে আছে বলিয়া উহা মহাভারতের পূর্ব্বে স্বীকার করিতে হয় তবে শ্রীমদ্ভাগবতকে পরীক্ষিত ও শুকের কথা বলিয়া মহাভারতে যাহা তাঁহার পুত্র জন্মেজয়ের কথা আছে সেই জন্য প্রাচীন বলিতে হয়। ভাষা বিচার করিয়া দেখিলে সময়ের নির্ণয় অতি সহজে হয়। জন্মেজয়ের সর্পসত্রে তিনি যেসকল প্রশ্ন করেন উহা হরিবংশের ভবিষ্যপর্ব্বে উক্ত রাজার অশ্বমেধ যজ্ঞে উত্তর দান করা হয়। প্রথমে পাণ্ডবগণের চরিত্রের উপর কটাক্ষপাত করা হইয়াছিল তৎসমুদায় দূর করা হয়। শ্রীকৃষ্ণের সম্বন্ধে কোন কথা নাই কিন্তু উহার মধ্যে বর্ত্তমান মহাভারতে কতকগুলি নূতন অপবাদ ও কলঙ্ক শ্রীকৃষ্ণের উপর এবং দ্রৌপদীর ও পাণ্ডবগণের স্কন্ধে ন্যস্ত করা হইয়াছে।

* 1st Edition P. 231

এই মহাভারতের সময় নাটকীয় যুগ যখন বিক্রমাদিত্যের নবরত্ন বিরাজ করিত বা তৎপর-বর্ত্তীকাল যখন যজ্ঞাধিকার আরম্ভ হইয়াছিল বা তৎপূর্ব্বে বৌদ্ধ যুগে হইবা থাকিবে। যাবনিক মহাভারতের অনুবাদ আকবরের সময় হয় ও উহার ছায়া বর্ত্তমান কাশিরাম দাসের মহাভারতে আছে। কি আশ্চর্য্য! কালের করালগতিতে হিন্দুসমাজ আদর্শ সতী দ্রৌপদীর চরিত্রে কলঙ্ক কালিমা, যুধিষ্ঠিরকে মিথ্যাবাদী, শ্রীকৃষ্ণকে চাণক্যাদির ন্যায় কূটনীতি বিশারদ ইত্যাদি সাজাইয়া মহাভারত সরল পদ্যে রচনা করা হইয়াছে। উহাই নরনারীর কণ্ঠে কণ্ঠে যাত্রাদিতে অভিনীত হইতেছে। এই অদ্ভুত মহাভারত বাঙ্গালার অতুল সম্পদ। ঐরূপ কীর্ত্তিবাসী রামায়ণও আছে। সে সময়ের নির্ণয় করা অতি সহজ বিষয় সকলেই উহা কহিতে পারেন। স্বর্গত কালিপ্রসন্ন সিংহ মূল মহাভারত অনুবাদ করিয়াও উক্ত কাশিরাম দাসের মহাভারত সংস্কার করিতে পারেন নাই। উহার মূলকারণ উহার বিরাট মূর্ত্তি ও সংস্কৃত সাধু বাঙ্গালা ভাষা যাহা সাধারণ কেন অনেক স্থলে পণ্ডিতেরও মূল অপেক্ষা অনুবাদ কঠিন ও ব্যাসকূট স্বরূপ বোধ হয়। যাহাই হউক, বর্ত্তমান মহাভারত কখন কি আকারে কিরূপে পরিবর্ত্তিত হয় উহার তথ্য সংক্ষেপে যাহা বলা হইল উহাই যথেষ্ট, উহা লইয়া অমূল্য সময় নষ্ট করিলে কোন সুফল প্রত্যাশা করা যায় না।

মহাভারতের সময় নির্ণয় এক উপায়ে সর্ব্ববাদীসম্মতিক্রমে গৃহীত হইতে পারে। উহাতে ভারতীয় সভ্যতা ও সমাজ, ধর্ম্ম ও উপাসনা, নীতি ও শাসনের কথা যে সকল আদর্শ নর নারীকে নায়ক নায়িকা করিয়া মহাভারতে দেখান হইয়াছে উহাতে প্রমাণ হয়। পৃথিবীতে বহুসংখ্যক মহাবীর জন্মিয়াছিল, ভারতেও উহার অভাব হয় নাই। যুদ্ধে বীরত্ব ও শৌর্য্যকৌশল বা যুদ্ধবিদ্যা শিক্ষার গ্রন্থ মহাভারত নয়, উহাতে কর্ম্মফল নিষ্কাম ধর্ম্মানুশীলন ও মোক্ষাদির কথাই আছে। আত্মোন্নতি জ্ঞান বিজ্ঞান অপেক্ষা যে যুগে হয় সেই যুগের কথা। মানবের মনুষ্যত্ব অপেক্ষা দেবত্ব লাভ করা যে যুগের ধ্যান ও ধারণা হইয়াছিল, সেই যুগের কথা। যে যুগে রাজা বসুমনা ও উশীনর তনয় শিবি অস্পৃহাশূন্য ক্ষমা, দান ও সত্যপালন, প্রতর্দ্দন ধর্ম্মাভিনিবেশ যুদ্ধ ও বীরখ্যাতি এবং অষ্টক যজ্ঞানুষ্ঠানের ফলে মাতামহ যযাতিকে স্বর্গভ্রষ্ট হইতে দেন নাই, সেই যুগের কথা। যে যুগে অধঃপতিত রাজা নহুষকে যুধিষ্ঠির ধর্ম্মোপদেশে সর্পযোনি হইতে মুক্ত করেন, সেই যুগের কথা। যে যুগের মৃত্যুর অধিপতি ধর্ম্মরাজ যম লঘুপাপে গুরু দণ্ডবিধান বিচার দোষে বিদুর হইয়া জন্মগ্রহণ করেন, সেই যুগের কথা। যে যুগে ইন্দ্র ও শিবারাধনা স্থলে নারায়ণ উপাসনা প্রবর্ত্তিত হয়, সেই যুগের কথা। যে যুগে শ্রীকৃষ্ণ পিতামাতার প্রতি অযথা অত্যাচারী কংসের দণ্ডবিধান, হংসডিম্বক ও জরাসন্ধের বধ কৌশল আত্মহত্যায় ও দ্বৈরথ যুদ্ধে করেন, সেই যুগের কথা। যে যুগে ধর্ম্মের সহিত যুদ্ধজয়ের সম্বন্ধ বর্ত্তমান, সেই যুগের কথা। যে যুগে পুত্রের সাম্রাজ্যে মাতাকুন্তী সুখভোগত্যাগপূর্ব্বক বনে গমন করিয়া তপস্যা করেন, সেই যুগের কথা। যে যুগে অত্যাচারীকে অন্য কোন দণ্ড ব্যবস্থা না করিয়া মৃত্যুর হস্তে যুদ্ধে মুক্তি দান করার ব্যবস্থা হয়, সেই যুগের কথা। যে যুগে দ্রৌপদী দেশের ও সমাজের সেবা করিয়া ভ্রাতৃপ্রেমে বলবান পাণ্ডবগণকে- শ্রীবৃদ্ধিসম্পন্ন ও সাম্রাজ্ঞী হন, সেই যুগের কথা। যে যুগে ব্রাহ্মণ ক্ষত্রিয়ের ধর্ম্ম গ্রহণ ও ক্ষত্রিয় ব্রাহ্মণের জ্ঞানোপদেশ দান যজ্ঞ ক্রিয়ায় ঋত্বিক স্বরূপ অর্ঘাহরণ করেন, সেই যুগের কথা। যে যুগে পুত্রবাৎসল্যে বশিষ্ঠ ব্যাস আত্মহত্যা ও ধৃতরাষ্ট্র কুরুবংশ ধ্বংস করেন, সেই যুগের কথা। যে যুগে

অজ্ঞাত কুলশীল ভীষ্ম, দ্রোণ, কৃপ, কর্ণ বাজাব দক্ষিণ হস্ত হইত, ঔবসপুত্র অপেক্ষা কৃতক পুত্র সম্মানিত, সেই যুগেব কথা। যে যুগে নিন্দিত দ্বিজ বধ কবা ব্রহ্মহত্যা গণ্য হইত না, গুরু আচার্য্য বিপথগামী হইলে বধ্য হইত, সেই যুগেব কথা। যে যুগে বেদাধ্যযন অপেক্ষা উহাব মর্ম্ম উপলব্ধি কবিয়া ভক্তি, জ্ঞান ও প্রেমে আত্মবিসর্জ্জন ও ত্যাগ ধর্ম্মশ্রেষ্ঠ ছিল সেই যুগেব কথা। যে যুগে নাবী সুলভা দ্রৌপদীব ন্যায় শিক্ষিতা ও পতিব্রতা ধর্ম্ম কার্য্যক্ষেত্রে উদাহবণ ও উপদেশে সকলেব হৃদযঙ্গম কবাইয়াছিলেন, সেই যুগেব কথা। যে যুগে গৃহস্থাশ্রমে থাকিবা ধর্ম্মানুশীলন দ্বাবা স্বর্গলাভ হইত, সেই যুগেব কথা। যে যুগে বণিক তুলাধাব পতিব্রতা বমণী জাজলি যোগীকে ধর্ম্মোপদেশ দান কবিত, সেই যুগেব কথা। যে যুগে আত্মা ও পবমাত্মাব সম্মিলনই পবমার্থ, সেই যুগেব কথা। বেদান্তদর্শনাদি অপেক্ষা যে যুগে উদাহবণ অবলম্বন কবিয়া ধর্ম্মযাজন নিয়ম হয়, সেই যুগেব কথা। যে যুগে উঞ্ছবৃত্তি ব্রাহ্মণেব দান বাজসূয় অশ্বমেধ যজ্ঞফল অপেক্ষা শ্রেষ্ঠ বিবেচিত হইত, সেই যুগেব কথা। যে যুগে আতিথ্য সৎকাব আর্য্য হিন্দু ধর্ম্মেব প্রধান কর্ত্তব্য কর্ম্ম, যে যুগে অভ্যাগত ব্যক্তিব তুষ্টিসাধন হেতু গৃহস্থেব অদেয কিছুই ছিল না, গুরু স্থানীব অভ্যাগতকে চক্ষু, মন, মিষ্টসম্ভাষণ, অনুগমন, উপগমন ও পাদ্য, অর্ঘ, আসন, প্রদীপ, অন্ন ও গৃহ দান কবাকেই পঞ্চযজ্ঞ স্বরূপ বিবেচিত হইত, * সেই যুগেব কথা। যে যুগে ধর্ম্মরূপী অতিথি ব্রাহ্মণকে সুদর্শন বাজা তাঁহাব পত্নীকে দান কবিযা স্বশবীবে স্বর্গে গমন কবিযাছিলেন ও তাঁহাব পত্নী অসম্মতা হওয়ায ওঘাবতী নদী হইযা কুরুক্ষেত্রে প্রবাহিতা, সেই যুগেব কথা। যে যুগে দান দ্বাবা ধন, মৌনাবলম্বন দ্বাবা অপ্রতিহত আজ্ঞা, তপস্যা দ্বাবা উপভোগ, ব্রহ্মচর্য্য ও অহিংসা দ্বাবা রূপ, আবোগ্য ও ঐশ্বর্য্য লাভ কবিবাব ব্যবস্থা, সেই যুগেব কথা। যে যুগে ভক্ত ভগবানকে ঘবে বসিযা ঐকান্তিক ভক্তিযোগে লাভ কবিযাছিল, সেইযুগেব কথা। সতী দ্রৌপদী পতিব আতিথ্য সেবা কবিযা তপস্বী দুর্ব্বাসাব দর্পাহঙ্কাব খর্ব্ব কবিয়াছিল ও যুদ্ধে যুধিষ্ঠিব কৃষ্ণকে সাবথি কবিযাছিল, সেই যুগেব কথা। যে যুগে যুধিষ্ঠিব বৃদ্ধ অন্ধ পিতৃব্য বাজা ধৃতবাষ্ট্রেব আজ্ঞা উল্লঙ্ঘন কবেন নাই মৌনাবলম্বন কবিবা উহা শিবোধার্য্য কবিযাছিলেন, ঐশ্বর্য্যলাভ দ্যূতে দান ও বনে তপস্যা ও ব্রহ্মচর্য্য দ্বাবা উপভোগ কবিয়াছিলেন। যে যুগে মানবেব অন্তঃকবণে মৃত্যু ভয ছিল না, যমকে ধর্ম্মবন্ধু বলিয়া উহাব ববে সাবিত্রী সত্যবানকে পুনর্জ্জীবিত কবেন। † যে যুগে নাচিকেত যমালয়ে গমন কবিয়া প্রত্যাবর্ত্তন কবেন, যম ধর্ম্মবন্ধুস্বরূপ যুধিষ্ঠিবকে নানা পবীক্ষা ও ববদান কবেন। ইহাতেই স্পষ্টই প্রতীযমান হয যে, যে যুগে মানব জাতিব অধ্যাত্ম জ্ঞানে মৃত্যুভব দূব হইযাছিল দেবতা ও মানব সকলেই ভগবানেব সৃষ্টি এক হইতে বহু হইযাছে, কর্ম্মে উহাব পবিচয়, জন্মে নয়। এই কথা যখন মানবগণ হৃদযঙ্গম কবিযাছিল তখনই মহাভাবতেব সৃষ্টিব সময়। স্বর্ণেব বিশুদ্ধতা যেমন অগ্নিব দ্বাবা পবীক্ষা কবিযা জানা যায তদ্রূপ কর্ম্মেব দ্বাবাই মানব পশু কি দেবতা উহাব পবিচয হয। সদ্বংশে জন্মিলেই যে সৎ ও বিনীত বা সৎপ্রবৃত্তিসম্পন্ন কর্ত্তব্যপবায়ণ হয় উহা নয। দুর্য্যোধনাদি উহাব উদাহবণ। ব্রাহ্মণবংশে উদ্দালক জামাতা কহোড পত্নী সুজাতাব গর্ভস্থ সন্তান। পিতাব অভিসম্পাতে বিকলাঙ্গ অষ্টাবক্র হন। ‡ অষ্টাবক্রই বিদ্যাবলে পিতা কহোডকে উদ্ধাব

* অনুশাসনপর্ব্ব ৭ম অধ্যায। † অনুশাসনপর্ব্ব ৭১ অধ্যায।

‡ বনপর্ব্ব ১৩২।১৩৩ অধ্যায।

করেন। সেই নাচিকেত উদ্দালক পরিচয় ও উদ্দালক পুত্র শ্বেতকেতুই আতিথ্যে পত্নীদান নিয়ম ব্যতিক্রম করেন। তিনিই বৈদিক ঋষি ছিলেন, তাঁহাদের কথাই মহাভারতের অঙ্গ। যে যুগে তপস্যা দ্বারা জ্ঞানলাভ হইত না, যে যুগে গুরু গৃহে বিদ্যাভ্যাস ও সংযম শিক্ষা হইত, সেই যুগে মহাভারতের আবির্ভাব হয়। যবক্রীত ও রৈভ্য * আখ্যানে বিবৃত হইয়াছে। উক্ত আখ্যানে ভরদ্বাজ ও যবক্রীত উভয়েই যমালয় হইতে প্রত্যাগমন করেন। এক সূর্য্যমন্ত্র প্রকাশক, এক বেদ প্রকাশ করিলে অর্ব্বাবসুকে যাজন কার্য্যে বরণ ও পরাবসুকে নিবারণ অগ্নিপ্রমুখ দেবগণ করেন।

বনপর্ব্বে ২০০ অধ্যায়ে মার্কণ্ডেয় ঋষি ইক্ষাকুবংশ কীর্ত্তন করিয়াছেন। উহার পুত্র পৌত্রানুক্রমে অঙ্ক দ্বারা পরিচয় প্রদত্ত হইল :—১ম ইক্ষাকু, ২য় শশাদ (যিনি অযোধ্যার রাজ্য প্রতিষ্ঠা করেন) ৩য় ককুৎস্থ, ৪র্থ অনেনা, ৫ম পৃথু, ৬ষ্ঠ বিশ্বগশ্ব, ৭ম অদ্রি, ৮ম যুবনাশ্ব, ৯ম শ্রাব, ১০ম শ্রাবস্তী, তাঁহার নামে নগর প্রতিষ্ঠা করেন। ১১শ মহাবলশালী বৃহদশ্ব, ১২শই পুত্র কুবলাশ্বকে সিংহাসনে প্রতিষ্ঠিত করিয়া বনে গমন করিতেছেন শুনিয়া মহর্ষি উত্তঙ্ক উহা নিবারণ করেন কিন্তু তিনি উহা শ্রবণ করেন নাই। পুত্রকে তাঁহার উদ্দেশ্য সিদ্ধির জন্য বলিয়া যান। কুবলাশ্ব উত্তঙ্ক কর্ত্তৃক অনুশিষ্ট হইয়া মধুকৈটভের পুত্র ধুন্ধুকে বধ করেন। উহাতে নারায়ণের মূর্ত্তি হইতে ব্রহ্মার সৃষ্টি এবং মধুকৈটভ বধ পুরুষোত্তম করেন, উহা চণ্ডীর বিষয়। তাঁহার পুত্র উত্তঙ্কাশ্রমে উৎপাত করেন কারণ তিনি বিষ্ণুভক্ত ও তাঁহার বধের জন্য বরলাভ করিয়া কুবলাশ্বকে দিয়া ধুন্ধুকে বধ করাইয়া উহার নাম ধুন্ধুমার করেন। সেই কুবলাশ্বই সাগর খনন করেন ও তাঁহার বহুসংখ্যক পুত্রেরা কপিল কোপানলে দগ্ধ হন। কুবলাশ্ব নারায়ণের সহিত সখ্যতা বন্ধনে বদ্ধ হন ও তাঁহার দৃঢ়াশ্ব, কপিলাশ্ব ও চন্দ্রাশ্ব নামে তিন পুত্র হয়, উহারাই ইক্ষাকুবংশ রক্ষা করেন। ইহাতে কুবলাশ্ব যে সগর রাজা ও নারায়ণ কপিল বলিয়া অনুমান হয়। বিশেষতঃ সগর রাজার অশ্ব হরণ বৃত্তান্তে সগর সন্তানের ধ্বংস হয়, আর পিতা ও তিন পুত্রের নামের অন্তে সেই অশ্ব শব্দ সংযোজিত হয়। উতঙ্ক ঋষির কথা পৌষ্যপর্ব্বে আছে, ইহাতেই ভারতসংহিতার সময় নির্ণয় সগর রাজার সময় করিতে হয়। পৌষ্যপর্ব্ব ভারতসংহিতার অন্তর্গত বিষয়। চন্দ্রবংশের ভরতই কুবলাশ্বের সমসাময়িক। ১ম ইলা ইক্ষাকুর ভ্রাতা ও ভগ্নী। ২য় আয়ু, ৩য় নহুষ, ও ৪র্থ যযাতি, ৫ম পুরু, ৬ষ্ঠ রৌদ্রাশ্ব, ৭ম অনাধৃষ্টি, ৮ম অভিসার, ৯ম বংসু, ১০ম ইলিন, ১১শ দুষ্মন্ত, ১২শ ভরত।

১ম সংস্করণ ভারতসংহিতা বিখ্যাত ভরত ও অন্তবংশের রাজার কথা, ২য় সংস্করণ শান্তনু রাজার সময় হইবে তৎপরে ১ম সংস্করণ মহাভারত অশ্বমেধ পর্ব্বে পাণ্ডবগণের কথাই সিদ্ধান্ত করা সমীচিন। ২য় সংস্করণ রাজা পরীক্ষিতের সময় যাহা ছিল উহা শ্রীমদ্ভাগবতে পরে রূপান্তরিত হয়। ৩য় সংস্করণ রাজা জন্মেজয়ের সময় হয় ও ৪র্থ সংস্করণ রাজা শতানীকের সময় হয়। হরিবংশ মহাভারতের পরিশিষ্ট উহাতে রাজা জন্মেজয়ের অশ্বমেধযজ্ঞে সর্পসত্রের উত্থাপিত প্রশ্নগুলির মীমাংসা করিয়া সংক্ষিপ্ত মহাভারত বিস্তারিত হয়। উহাতে যাহা কিছু অসম্পূর্ণ ছিল উহা হরিবংশে পরিপূর্ণ করা হয়। উহা সম্ভবতঃ সর্ব্বশেষে হইয়া থাকিবে। হরিবংশে বৃষ্ণি ও অন্ধকবংশের বংশ কীর্ত্তন করা হইয়াছে, উহা শতানীকের মহাভারতে

* বনপর্ব্ব ১৩৭ অধ্যায়।

হরি গুণগান হইবার পরেই আবশ্যক হয়। যাহাই হউক, স্থূলতঃ মহাভারতের শরীর ও আয়তনের বিস্তারের সহিত ভারতসংহিতারও উল্লেখ করা হইল। বর্ত্তমান মহাভারতের সময় নির্দ্ধারণ করা বৌদ্ধ ও যাবনিক যুগেই বলিতে হইবে। বর্ত্তমান মহাভারত কাব্য, উপন্যাস ও নাটক সংমিশ্রিত ইতিহাস এবং তত্ত্ব মীমাংসার কথা। ভীমের বীরত্ব হিড়িম্ব, বক ও কীচক বধে ও বিরাটগৃহে বন্যজন্তুর সহিত ক্রীড়াকৌতুক যেন প্রহসন সদৃশ হইয়াছে, উহা মহাভারতের ন্যায় অধ্যাত্মতত্ত্ববিষয়ক গ্রন্থে কোনক্রমেই শোভা পায় নাই। দ্রৌপদীর বস্ত্রহরণ হয় নাই ও মূল মহাভারতেও নাই, অথচ উহাতে শ্রীকৃষ্ণের মহিমা কীর্ত্তন করিতে গিয়া আর্য্য সভ্যতা ও শিষ্টতার উপর তীব্র কটাক্ষপাত করা হইয়াছে; ইহা নিশ্চয়ই অতি দুঃখের বিষয়। উহা নাটকীয় কথকতা ও যাত্রা প্রহসনের যুগে হইয়াছিল; উহাতেই যাবনিক যুগ যায়, আর আর্য্য হিন্দুজাতির সংহিতাকারগণের উপর জাতি ও জন্মগত বিদ্রূপ, সতীত্বের উপর কটাক্ষপাত, বৌদ্ধাধিকারের সময় হইয়া থাকিবে। যুধিষ্ঠির, দ্রৌপদী ও শ্রীকৃষ্ণ এই তিন আদর্শের পশ্চাতে ভীমার্জ্জুন এবং নকুল, সহদেব, অভিমন্যু সাত্যকি, বলরাম, সত্যভামা, উত্তরা ও কুন্তী ধর্ম্মের, জ্ঞানের ও গুণের মহিমা স্মৃতি এককালে প্রতিষ্ঠিত করিয়াছিল, উহা যদি বর্ত্তমান কালের মহাভারতে তাঁহাদের সেই গাম্ভীর্য্য ও গুরুত্বের হানি করে, তবে কোন্ হিন্দুর অন্তঃকরণে উহা শেল সম বিদ্ধ না করে। সেই মহাভারতের সত্য কথা ও ঘটনা এইবার কতিপয় সভ্যতার দিগ্দর্শনের সহিত আরম্ভ করা উচিত। গ্রন্থ প্রতিপাদ্য বিষয় জ্ঞান চক্ষু ভিন্ন দেখিবার উপায় নাই তজ্জন্যই বাগ্দেবী সরস্বতীকে প্রণাম করিয়া গ্রন্থারম্ভ করা হইয়াছে। অতীতকে দিব্য চক্ষু দ্বারাই দেখা যায়।

আজ পর্য্যন্ত কেহই মহাভারত বা রামায়ণের কাল নির্ণয় করিতে পারেন নাই, নানা মুনির নানা মত; তজ্জন্য মহাভারতের সংস্করণ ও উহার বিবৃত ঘটনাবলীর দ্বারা সময় মীমাংসা করা হইল। মহর্ষি বেদব্যাস বা তাঁহার শিষ্যবর্গের ভারত সংহিতা বা মহাভারতের সঠিক কাল কোন রাজাদের রাজত্বের সময় ধরিয়া করিবার উপায় নাই, কারণ সে সময়ের যথার্থ ইতিহাসও যে নাই। তন্নিমিত্তই পূর্ব্বোক্ত রীতি অনুযায়ী সিদ্ধান্ত করা ভিন্ন উপায় নাই। মহাকবি কালিদাস ভবভূতি প্রমুখ বিখ্যাত ব্যক্তিগণের সময়ে মহাভারতের বিলক্ষণ প্রচার ছিল, উহা তাঁহাদের কাব্যে প্রকাশ হয়। বাঙ্গালার সহিত আর্য্যাবর্ত্তের আদান প্রদান ও বিবাহাদি হইত। বাঙ্গালার রাজারা বিখ্যাত যোদ্ধা ছিলেন, ভট্টনারায়ণ বেণী সংহার নাটক লিখিয়াছিলেন, তিনি বাঙ্গালী, ঐ নাটকের ঘটনাবলীর ছায়াঙ্কপাত বর্ত্তমান মহাভারতে আছে। উহাতে বর্ত্তমানের চলিত মহাভারত যে প্রাচীন নয়, ইহা স্বীকার করিতে হয়। উহার সহিত যে কোন মহাভারতের পাঠ ও ঘটনা মিলিয়া যায়, উহাকে প্রাচীন স্বীকার করিতে পারা যায় না। বৈশম্পায়ন বা যাজ্ঞবল্ক্যউক্ত মহাভারত আজ পর্য্যন্ত প্রকাশ হয় নাই, তখন পাঠ মিলাইয়া মহাভারতের মৌলিকত্ব নির্ণয় করা বিড়ম্বনা মাত্র।

---

# আদিপর্ব্ব

## সপ্তম অধ্যায়

### ধর্ম্মোপাসনা।

আর্য্যা কুন্তীই মহাভারতের ধর্ম্ম সূত্রকার তাঁহার এই কথা—

"নাহং তামভ্যসূয়ামি নমো ধর্ম্মায় বেধসে, কৃষ্ণায় মহতে নিত্যং ধর্ম্মো ধারয়তি প্রজাঃ

ধর্ম্মশ্চেদস্তি বার্ষ্ণেয় যথা বাগভ্যভাষত, তথাপি তত্তথা কৃষ্ণ সর্ব্বং সম্পাদয়িষ্যসি।"

উদ্যোগপর্ব্বের ৯০ অধ্যায় ৬৭।৬৮ শ্লোকে যেমন আছে তদ্রূপ ঐ পর্ব্বের ১৩৭ অধ্যায়ে তিনি তাঁহার পুত্রগণের জন্মকালীন দৈববাণীর কথা পুত্রগণকে স্মরণ করাইয়া ধর্ম্মকে নমস্কার করিয়া উহা যাহাতে সিদ্ধ হয় তজ্জন্য শ্রীকৃষ্ণকে তাঁহার কর্ম্ম যে কি ঐ দৈববাণীর মধ্যেই বলিয়াছেন। উহার পূর্ব্বের অধ্যায়ের শেষে 'জয় ইতিহাস' বিদুলা উপাখ্যানে শেষ করিয়াছেন।

"জয়ো নামেতি হাসোঽয়ং শ্রোতব্যো বিজিগীষুণা মহীং বিজয়তে ক্ষিপ্রং শ্রুত্বা শত্রুংশ্চ মর্দ্দতি।"

১৮। ১৩৬ অধ্যায়।

শ্রীকৃষ্ণ বলিতেছেন:—যত্র ধর্ম্মসুতো রাজা যত্র ভীমো মহাবলঃ যত্র মাদ্রবতী পুত্রৌ রতিস্তত্র

পরা মম। ১

তথৈব স্বর্গকল্পেষু সম্ভোদ্দেশেষু কৌরব। রমণীয়েষু পুণ্যেষু সহিতস্তত্র বান্ধব।" ১৯। ১৫ অধ্যায়

অশ্বমেধপর্ব্ব।

শ্রীকৃষ্ণ যাহা বলিয়াছেন উহারই সমর্থন ভীষ্ম দ্রোণ যুদ্ধের পূর্ব্বে বিপক্ষপক্ষে সেনাপতি হইয়াও পাণ্ডবগণের জয় হউক বলিয়া আশীর্ব্বাদ করিতেন ও সংগ্রাম* মৃত্যুই ক্ষত্রিয়ের ইচ্ছা মৃত্যু বলিয়াছেন। সঞ্জয় বলিতেছেন ভীষ্মপর্ব্ব ১৭ অধ্যায় ৬ শ্লোক:—

"অহন্যহনি পার্থানাং বৃদ্ধঃ কুরু পিতামহঃ, ভরদ্বাজাত্মজশ্চৈব প্রাতুরুত্থায় সংযতৌ

জয়োঽস্তু পাণ্ডুপুত্রাণা মিত্যূচতুররিন্দমৌ, যুযুধাতে তবার্থায় যথা স সময়ঃ কৃতঃ।"

**ধর্ম্ম ইতিহাস**:—বিষ্ণু অসুরের মৃত্যু চণ্ডীতে আত্মশ্লাঘায় মধুকৈটভবধ করিয়াছিলেন ও মহাভারতে তদ্রূপ নহুষের স্বর্গপতন, যযাতিরও সেই দশা। দৌহিত্রগণের ধর্ম্ম উদ্ধৃত হয়। মহাভারতে ধর্ম্ম বলে যাদবগণ কেমন করিয়া দেবত্ব ও স্বর্গরাজ্যাধিকার করেন উহার কথা সংসার জয় আত্মবিজয়ীর বিবরণ উহা কুরুপাণ্ডবের জয়লাভের মধ্যে সন্নিবিষ্ট। শ্রীকৃষ্ণ ভগবান ও যুধিষ্ঠির ধর্ম্মরাজ, ভীম ও অর্জ্জুন যোদ্ধা, নকুল সহদেবের কৃতিত্ব যুদ্ধস্থলে পূর্ব্বোক্ত ভ্রাতৃদ্বয়ের স্থান নাই ও জাভা দ্বীপের মহাভারতে তাঁহাদের নামোল্লেখ নাই। যাহাই হউক, উহা লইয়া আলোচনা করা বৃথা। মহাভারত একপক্ষে গান্ধারীকে লৌকিক আচার

---

* অধর্ম্মঃ ক্ষত্রিয় স্যৈষ যদ্ব্যাধিমরণং গৃহে, যদাজৌ নিধনং যাতি সোঽস্য ধর্ম্মঃ সনাতনঃ।" ১১। ১৭ অধ্যায়, ভীষ্মপর্ব্ব।

বিধিনিষেধ প্রতিপালন করাইয়া ধর্ম্মশীলতার পুত্রলাভ ও তাহাদের যুদ্ধে প্রাণত্যাগ যজ্ঞাদির অনুষ্ঠান ধর্ম্মের বাণিজ্যাদির ন্যায় দুর্য্যোধনকে ও ভীষ্মকে দিয়া ব্রহ্মচর্য্য দেখান হইয়াছে, অপরপক্ষে যুধিষ্ঠিরাদি ভ্রাতৃগণ তাঁহাদের মাতা ও দ্রৌপদীর সহিত নানা নির্যাতন সহ্য করিয়া জয়লাভ নিষ্কাম ধর্ম্মের উদাহরণ উল্লিখিত হইয়াছে। ভীষ্ম, দ্রোণ, কর্ণ প্রমুখ সংহাররূপী সেনাপতি কুরুপক্ষে যেমন শত্রু সংহার করিতেছিল তদ্রূপ অর্জ্জুন ও ভীম পাণ্ডবপক্ষে শ্রীকৃষ্ণাদির সহিত তাহাদিগকে সংহার করিয়াছিল। শ্রীকৃষ্ণ কুরুক্ষেত্রের যুদ্ধে অস্ত্রধারণ করেন নাই, কেবল পরামর্শ দানই করেন। শান্তিপর্ব্বের ১৬৬ অধ্যায়ে ধর্ম্ম ও খড়্গোৎপত্তি বিবরণ আছে। দক্ষ প্রজাপতির কন্যাগণকে ব্রহ্মর্ষিরা পুত্রোৎপাদনার্থ বিবাহ করেন ও তাঁহাদের জন্য ব্রহ্মা বেদসম্মত ধর্ম্মপ্রকাশ করেন। সেই ব্রহ্মাই দানবগণের বিনাশ করিবার নিমিত্ত অসি সৃষ্টি করেন। রুদ্রদেব উহা দ্বারা দানবগণকে বিনাশ করেন ও ব্রহ্মোক্ত সেই মোক্ষধর্ম্ম যুধিষ্ঠির তাঁহার ভ্রাতৃগণকে শান্তিপর্ব্বের ১৬৭ অধ্যায়ে দিয়াছিলেন ঃ—"যাঁহারা সংসার স্নেহে সংযত থাকে, তাহাদের কখনই মুক্তিলাভ হয় না। আর যাঁহারা সংসারে সুখ ও দুঃখে অভিভূত হন না তাঁহারাই মুক্তি লাভ করিতে পারেন অতএব কোন বস্তুকে প্রিয় বা অপ্রিয় জ্ঞান করা উচিত নয়। বিধাতা যাঁহারে যে কার্য্যে নিযুক্ত করিয়াছেন, তিনি সেই কার্য্য যেন করেন। মানব মোহে উহাতে আপনার কর্ত্তৃত্ব আরোপ করে। বলবান বিধাতাই প্রাণিগণকে স্ব স্ব কর্ম্মে নিযুক্ত করেন।" বিদুর বলিয়াছেন "পণ্ডিত-গণের মতে ধর্ম্মই সর্ব্বশ্রেষ্ঠ, অর্থ মধ্যম ও কাম নিকৃষ্ট"। ইহাতে মহাভারত ধর্ম্মশাস্ত্র ছিল।

**ঋষিবংশ** ঃ—অনুশাসন পর্ব্বে ৮৫ অধ্যায়ে তারকাসুর বধ বৃত্তান্ত আছে উহাতে অগ্নি ও গঙ্গার পুত্র কার্ত্তিক দেবগণের সেনাপতি হইয়া তারকাসুরকে বধ করেন, গঙ্গার পুত্র ভীষ্ম নন। ব্রহ্মার দেবকন্যাগণের সহিত সহবাসে ভৃগু, অঙ্গিরা ও কবি তিনজনের অগ্নির শিখা ও অঙ্গার (সধুম ও নির্ধুম) হইতে হয়। তৎপরে যজ্ঞীয় হুতাশনের প্রভা হইতে মরীচি, ভস্মরাশি হইতে অত্রি ও কুশ হইতে বালখিল্যগণ হন। অগ্নি হইতে সর্ব্বময় দেবতার উৎপত্তি সিদ্ধান্ত করা হইয়াছে। মৈত্র বারুণীর কথা ঐস্থলে আছে। বরুণরূপী মহাদেবই পূর্ব্বোক্ত তিন সন্তানের পিতা বলিয়া অধিকার করিতে গেলে এই মীমাংসা হয় ভৃগু বারুণ, অঙ্গিরা আগ্নের ও মহাযশা কবি ব্রাহ্ম হন। গঙ্গা অগ্নির তেজধারণ করিতে না পারায় পুত্রকে ত্যাগ করিলে ছয়জন কৃত্তিকা দেবগণ কর্তৃক প্রেরিতা হইয়া ঐ সন্তানকে রক্ষা করেন, উহাতে ষষ্ঠীদেবীর পূজা পুত্রোৎপত্তিকালে হয়। গঙ্গার পুত্রত্যাগ ও ছয়জন কৃত্তিকার কথা ভীষ্মের জন্ম বিবরণে কবির কল্পনায় কি বীভৎস রূপ ধারণ করিয়াছে। মহাভারতের অনুক্রমণিকা যাহা আদিপর্ব্বের ৬২ অধ্যায়ে আছে; উহাতে কার্ত্তিকের উৎপত্তি বিবরণ মহাভারতের অন্তর্গত বিষয় কিন্তু ভীষ্মের কোন কথাই নাই, উহাতে বিজিগীষু ব্যক্তিগণের এই জয়াখ্যা ইতিহাস শ্রবণ করা কর্ত্তব্য ও মহাভারতকে ধর্ম্ম, অর্থ, ও মোক্ষশাস্ত্র বলা হইয়াছে।

আত্মশ্লাঘা মৃত্যুর সদৃশ সেই দোষে ভীষ্ম, দ্রোণ, কর্ণ দুষ্ট ও যুদ্ধে মৃত। শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে কর্ণপর্ব্বে ৭১ অধ্যায়ে বলিয়াছেন যে, মহর্ষি অঙ্গিরা অথর্ব্ববেদে পূজ্যতমকে তুমি বলিলেই তাঁহার বধ করা হইল, আর আত্মশ্লাঘায় নিজের মৃত্যু হয়। কবি এই দুইজনের উক্তিতে যুদ্ধকাণ্ডকাব্যে

করাইয়াছেন ও ভীষ্মকে কুরুক্ষেত্র যুদ্ধের সেনাপতি স্বরূপ উক্ত করাইয়াছেন। গীতার সেই আত্মশ্লাঘা শ্রীকৃষ্ণ কেমন করিয়া করিবেন, ইহা বোঝা যায় না। বোধ হয় যে, গীতা নাটকীয় মহাভারতের পর হইয়া থাকিবে। গীতাতেই ভীষ্মকে সেনাপতি স্বরূপ দেখা যায়, কিন্তু উহা মহাভারতে নাই। শ্রীমদ্ভাগবদগীতা ও শ্রীমদ্ভাগবত মহাভারতের অন্তর্গত করিতে যাওয়া বিড়ম্বনা মাত্র। সভ্যতা, নীতি, কর্ম্ম, চরিত্র, জ্ঞান, ধর্ম্ম আদির শিক্ষার জন্য মহাভারতে যে সকল আর্য্যচরিত সন্নিবিষ্ট আছে উহার সূক্ষ্ম বিচার গীতা বা ভাগবতের মতে করা হয় নাই। রামায়ণ ও মহাভারতে ধর্ম্ম প্রভাবে যমালয় হইতে শ্রীরামচন্দ্র ব্রাহ্মণ বালককে ও রাজর্ষিশ্বেত তাঁহার পুত্রকে আনয়ন করেন (১৫ অধ্যায় শান্তিপর্ব্ব)। ধর্ম্মরূপী যক্ষ যুধিষ্ঠিরের ধর্ম্মপ্রভাবে তাঁহার ভ্রাতাগণকে পুনর্জ্জীবিত করেন, ঐরূপ শ্রীকৃষ্ণ পরীক্ষিৎকে করেন। ধর্ম্ম উপাসনা প্রবর্ত্তিত করা মহাভারতের মুখ্য উদ্দেশ্য। শ্রীকৃষ্ণ ধর্ম্মপুত্র যুধিষ্ঠিরকে ধর্ম্মরাজ্যে প্রতিষ্ঠা ও পূর্ণব্রহ্ম দ্রষ্টারূপ প্রবৃত্তিদান দ্বারা ভীমার্জ্জুনের শৌর্য্য, বীর্য্য ও শক্তি ভারতবর্ষের রাজাদের অন্তরে চিরদিন যাহাতে জাগরূক থাকে সেই কথা সিদ্ধ করাই মহাভারতের প্রধান উদ্দেশ্য। উহার মধ্যে ধ্রুবব্যাস সত্যস্বরূপ প্রচারিত হইল,—**যেখানে ধর্ম্ম সেইখানেই জয়, সেইখানেই শ্রীকৃষ্ণ। যেখানে অধর্ম্ম, অবিচার সেইখানে।** অমর ভীষ্ম দ্রোণ সেনাপতিই হউন আর অষ্টাদশ অক্ষৌহিনী সৈন্যই তাঁহাদের অধীনে থাকুক তাহাদের বিনাশ অবশ্যম্ভাবী। ক্ষত্রিয় রাজা মহারাজাদের মধ্যে শৌর্য্য, বীর্য্য ও দেশাত্মবোধ, স্বদেশ হিতৈষিতা জাগ্রত করা মহাভারতের গৌণ উদ্দেশ্য ছিল।

আদিম সৃষ্টির সময় মানব নগ্নাবস্থায় ছিল, ইহাই পাশ্চাত্য মনীষিগণের মত, কিন্তু আর্য্য হিন্দুরা তাঁহাদের শাস্ত্রে সেই যুগকে শিষ্টাচারের আদর্শস্বরূপ সত্যযুগ বলিয়া উল্লেখ করিয়াছেন। খৃষ্টানের ধর্ম্মশাস্ত্র আদিম নরনারী আদম ও ঈভকে ভগবানের পার্শ্বচর নগ্ন করিয়া দেখাইয়াছেন, তাহারা স্বর্গে বাস করিত ও অবাধ্যতায় নরকে পতিত না হইয়া মর্ত্ত্যে আগমন করে। হিন্দুশাস্ত্রে পিতামাতা গুরুজনের আজ্ঞা প্রতিপালন করা প্রধান ধর্ম্ম ছিল। হিন্দুরা ভগবানের আজ্ঞা প্রতিপালন সর্ব্ব প্রথমে ঐরূপ করে নাই, উহা সময়ের পরিণতির সঙ্গে হইয়াছিল। বেদই—হিন্দুর প্রথম ধর্ম্মশাস্ত্র, উহার ভাবাগত অর্থ এই যে, যাহা দ্বারা জ্ঞান লাভ হয় উহাতে শব্দ দ্বারা উপাসনার প্রথম সৃষ্টি হয়, তজ্জন্য উহাকে শ্রুতি বলে। শব্দোচ্চারণ দ্বারা ভাব বিনিময় ভাষায় বেদে হয়। আত্মার সহিত পরমাত্মার পরিচয় শব্দ ব্রহ্ম দ্বারাই প্রথম প্রচারিত হয়। সর্ব্বপ্রথমে ভয়েই ভক্তির উপাসনার কথা আপনার রক্ষার জন্য বেদের প্রার্থনার বর্ত্তমান রহিয়াছে। উহা কৃষকের গান নয়। সৃষ্টির প্রথমাবস্থায় কৃষিকার্য্য আবিষ্কৃত হয় নাই, উহা বরাহাবতারের তৃতীয় স্তরের কথা—দন্তদ্বারা মৃত্তিকা কর্ষিত হইলে বীজ উহার মধ্যে প্রোথিত হইয়া শস্যোৎপন্ন করে। জীবজন্মে যে দুঃখ কষ্ট প্রকাশ ভাষাতেই হয় সুতরাং ভাষাই ভাব বিনিময়ের পথ। মানব প্রথমাবস্থায় পর্ব্বত গুহার তরুকোটরে লতামণ্ডপে বাস করিত। গৃহনির্ম্মাণাদি অভাবের সঙ্গে উহা পূরণের ব্যবস্থাতেই হয়। মানব জাতি হিংস্র পশু আদির হস্ত হইতে নিজেদিগকে রক্ষা করিবার জন্য এবং বৃষ্টি উত্তাপাদি হইতে শরীর রক্ষা করিবার নিমিত্ত গৃহনির্ম্মাণ কৌশল শিক্ষা করে, তখনই মানব পশু হইতে ক্রমে ক্রমে শ্রেষ্ঠ হইতে থাকে। পশু ও মানবে যুদ্ধ অভাব দূর করিবার

জন্য আরম্ভ হয়। মানব পক্ষীর ন্যায় আনন্দে আহারাদি নৃত্য ও মনের আনন্দ চীৎকার করিত, উহা হইতেই ভাষা ও গানের সৃষ্টি হয়।

মহাভারতে মণ্ডুকাদিই অগ্নির সন্ধান দান করে আছে অর্থাৎ বৃষ্টির পূর্ব্বেই উহারা চীৎকার করিত, তৎপরে আকাশে বিদ্যুৎ দেখা দিত। তৎপরে বৃক্ষই সেই সন্ধান দান করে অর্থাৎ প্রবল বায়ুতে বৃক্ষ বৃক্ষে সংঘর্ষিত হইয়া দাবানল সৃষ্টি করে। তখন অগ্নিই সর্ব্ব দেবতার স্বরূপ হইয়া সকলের উপাস্য হয়। পিতামাতা সন্তানগণকে সর্ব্বোতোভাবে রক্ষা করে এই স্বাভাবিক বাৎসল্য সকল জীবেই আছে, উহা জীবজগতের সাধারণ ধর্ম্ম। সেইখানেই ভালবাসার উৎপত্তি ও উহা হইতে ভক্তি শ্রদ্ধার উৎপত্তি—পিতামাতাকে ভক্তি ও তাঁহাদের বাধ্য হওয়া ঐরূপ মানব জাতির ধর্ম্ম হইয়াছিল। পশু পক্ষী আদি আপনার আহারাদি করিবার শক্তি হইলে পিতামাতাকে ত্যাগ করিয়া যথেচ্ছা গমন করে। মানব উহা করে নাই, তাহারা সমাজ সৃষ্টি করিয়া পরস্পর পরস্পরের রক্ষণাবেক্ষণ করিত। এই খানেই মানবে ও পশুতে প্রভেদ যে কি দৃষ্টি হয়। উহাদের পরস্পরের ভাব বিনিময় সর্ব্বাগ্রে মুখের ভাব ভঙ্গি ও শেষে ভাষায় শব্দের অনুশীলনে করে। শব্দোচ্চারণ দ্বারা ভাষার ভাব বিনিময় বেদের নাম উৎপত্তির প্রধান মুখ্য উদ্দেশ্য ও পরে উহা গৌণ হয়। সভ্যতার উন্নতির সঙ্গে পিতামাতাকে দেবতা স্বরূপ উপাসনা ও তাঁহাদের অবর্ত্তমানে তাঁহাদিগকে ঈশ্বর জ্ঞানে যে পূজা করা হয় উহাই পিতৃযান ও পরে পিতা পিতামহাদির জন্মদাতা ও পৃথিবীর সৃষ্টিকর্ত্তা আদি পিতা, দেবতা ও ঈশ্বরকে পূজা করা দেবযান উপাসনা বেদের মুখ্যকর্ম্ম হয়। অগ্নির মুখে সেই দেবতার উপাসনা ও জলে পিতামাতার তর্পণ উপাসনা মানব ধর্ম্ম হয়। পিতামাতা এককালে শত্রু জয় করিত ও তৎপরে লোকে দেবতারা উহা করে বলিয়া তাঁহাদের উপাসনা করিত। তাঁহাদের উচ্ছিষ্ট অগ্নিদগ্ধ হবি গ্রহণ করিত, উহাতেই মানবগণ অগ্নিদগ্ধ ভোজন শিক্ষা করে। উপাসনার সঙ্গে যজ্ঞোপাসনার সৃষ্টি মানবজাতির সভ্যতা ও উন্নতির পথ বিস্তার করে। যজ্ঞে বৈদিক উপাসনা ও বিদ্যাভ্যাস করা শিক্ষা পরিনদের কার্য্যারম্ভ হয়।

ঐ সকল যজ্ঞে পার্ব্বতীর কিন্নর জাতি নৃত্যগীত দ্বারা সকলের মনোরঞ্জন করিত তাহাদের মুখ অশ্বের ন্যায় ছিল। সেকালে গো অশ্বই মানবের পরম আবশ্যকীয় হয়, উহাদিগকে গৃহপালিত করিয়া মাতৃহীন শিশুর প্রাণরক্ষা করিত ও জরাগ্রস্ত পিতামাতাকে একস্থান হইতে অন্যস্থানে লইয়া যাইত। শেষে উহারা ধনস্বরূপ গৃহস্থের বড়ই আদরের ধন হয়। ভোগের প্রধান উপাদান গৃহপালিত পশুগণকে পুত্র নির্ব্বিশেষে পালন ও রক্ষা করাও ধর্ম্ম হয়। গাভীর দুগ্ধ ও ঘৃত যজ্ঞাদিতে ও গৃহস্থ পরিবারের যেমন প্রাণ স্বরূপ হয়, তেমনি মহিষ, বলদ ও অশ্ব যান বাহনের মধ্যে শ্রেষ্ঠ স্বীকৃত হইয়াছিল। মানব জাতির স্বজাতিপ্রেমই ও একত্রিত হইয়া শত্রু বধ করা মানবগণকে যুদ্ধকৌশলদ্বারা শিক্ষাদান করে। বেদে উপনিষদে দেবযান ও পিতৃযান উপাসনা বিধি দৃষ্ট হয়, মহভারতে ও রামায়ণে ধর্ম্মযান ও ব্রহ্মজ্ঞান দুই উপাসনা প্রবর্ত্তিত হয়। ব্রাহ্মণেরা ব্রহ্মজ্ঞানে ও ক্ষত্রিয়াদিরা ধর্ম্মানুশীলনে মুক্তি লাভ করিতে পারে এই ধর্ম্মোপাসনা প্রচলিত হয়। জ্ঞানের উন্নতিতে লোকে দেখিতে পায় যে, চন্দ্র সূর্য্য গ্রহতারা, ঋতু, পক্ষ, বৃক্ষলতা জীবজন্তু সকলেই এক নিয়ম বা ধর্ম্মের বশীভূত হইয়া কার্য্য করিতেছে। সময়েই ধান্যাদি জন্মে, বর্ষা, শীত, গ্রীষ্ম, বসন্তাদি

ঋতুর পরিবর্ত্তন হয়, লতা বৃক্ষকে আলিঙ্গন করিয়া বর্দ্ধিত, নদনদী সমুদ্রে পতিত হইয়া জোয়ার ভাটায় কখন স্ফীত, কখন ক্ষীণ হইতেছে। আর্য্য সমাজের সৃষ্টি তদনুসারে লোকের যোগ্যতা ও শিক্ষানুসারে হইয়াছিল। আদিম সৃষ্টির পরে সমাজে সৃষ্টির নিয়মই ছিল যে, স্ত্রী পুরুষ যথেচ্ছ বিহার করিত, কোনরূপ সামাজিক বন্ধন ছিল না, পুত্র উৎপাদন করিবার জন্যই ঐরূপ বিহার করিত। উহার মধ্যে কোন ধর্ম্ম সম্বন্ধ ছিল না, তজ্জন্য উতথ্য পত্নীকে বরুণ হরণ করিলে, বৃহস্পতি পত্নীকে চন্দ্র হরণ করিলে, প্রত্যর্পণ করিলেই সকল বিবাদ মিটিয়া যায়।

অহল্যাকে ইন্দ্র কৌশল ও চাতুরী করিয়া উপভোগ করিয়াই স্বার ভাব সৃষ্টি করিলেন। সেই অজ্ঞান কৃত পাপের প্রায়শ্চিত্ত হইল শ্রীরামচন্দ্রের আতিথ্যে, আর মাধবী যযাতির কন্যা ভারতের চারিটি রাজবংশের পুত্রোৎপাদন করিয়া তপস্যায় নিযুক্তা পিতা বিবাহ করিতে বলিলেন কিন্তু তিনি করিলেন না উহাতে "পুত্রার্থে ক্রিয়তে ভার্য্যা" এই ধর্ম্ম নিয়ম হয়। মহাভারতের আস্তিক পর্ব্বে জরৎকারু পুত্রোৎপাদন হইলেই পত্নীকে ত্যাগ করিয়া যান। তখন কাম চরিতার্থ করা পাপ এই ধর্ম্মই কীর্ত্তিত হয়। জমদগ্নির পত্নী রেণুকা মনে বিচলিত হওয়ার জন্য পতি তাঁহাকে পুত্রের পরশু দ্বারা ছিন্ন করাইয়া তাঁহাকে পুনর্জ্জীবিত করেন। মনেই পতিব্রতা ধর্ম্মের সম্বন্ধ সেইখানে বর্ত্তমান, আর যখন আত্মার সহিত পাতিব্রত্য ধর্ম্মের সম্বন্ধ হয় তখন পুত্রকে আত্মজ বলে, সেই কথা* দুষ্মন্ত শকুন্তলা ও সাবিত্রী সত্যবানে বর্ত্তমান। ধর্ম্মরাজ যম সাবিত্রী পতির অবর্ত্তমানে পুত্র হইবার বরদানে বিবৃত হইয়াছে। ইহা মহাভারতে পুরুবংশীয় রাজা ব্যুষিতাশ্বের মৃত্যুর পর তাহার পত্নী কক্ষীবানের তনয়া ভদ্রার পুত্রোৎপত্তি বিবরণে † উক্ত হইয়াছে। উক্ত রাজা অপরিমিত ইন্দ্রিয় চরিতার্থতার যোগে বিচিত্রবীর্য্যের ন্যায় মৃত্যুমুখে পতিত হন। বিচিত্রবীর্য্যের সন্তান যে তদনুসারে হয় নাই ইহাতে সংশয় নাই, বিশেষতঃ যখন দেখিতে পাওয়া যায় যে, ব্যাস পুত্রলাভের জন্য ‡ কৌশল্যাকে সম্বৎসরকাল নিয়ম ও ব্রতোপাসনা করিবার উপদেশ দিয়াছিলেন। আরও দেখা যায় যে, বনপর্ব্বে ৯৩ অধ্যায়ে মহাভাগ ব্যাস, পর্ব্বত ও নারদ যুধিষ্ঠিরকে কাম্যক বনে উপদেশ দেন যে, মনের নির্দ্দোষিতাই শুচিতার পর্য্যাপ্ত কারণ, মনোবিশুদ্ধ বুদ্ধিকে দৈব ব্রত ও শারীরিক নিয়মানুষ্ঠানকে মানুষ ব্রত বলে। দৈবব্রত দ্বারা ফল লাভ করা এই উপদেশই দিয়াছিলেন। তদনুসারেই পাণ্ডু ও পাণ্ডব পুত্রগণ জন্মগ্রহণ করেন।

আর্য্য হিন্দু সমাজে মানুষ ব্রত ও দৈব ব্রত শেষে ধর্ম্মের বন্ধন বিবাহ সপ্তপদীতে সিদ্ধ, এই নিয়ম তখনও বিধিবদ্ধ হয় নাই, বোধ উহা দ্রৌপদীর সময়েই হইয়াছিল। ধন, বল, ঐশ্বর্য্য, পত্নী ও শস্ত্র যদি ফলোন্মুখী না হয়, তবে সমস্তই বৃথা, তজ্জন্য আর্য্য হিন্দু সমাজ ধর্ম্মের ও পুত্রের উপর ভিত্তি করিয়া সংগঠিত হয়। উহাতেই কি বৌদ্ধাদি মহাপুরুষেরা পৃথিবীর এক তৃতীয়াংশ ব্যক্তিগণকে ধর্ম্ম বিস্তারে এক বৌদ্ধ জাতিতে উন্নত করিয়াছে? বিস্তৃত ভারতবর্ষের মধ্যে এক ধর্ম্ম, একজাতি, এক উপাসনা ও এক ভাষা একদিন ছিল বলিয়া বোধ হয়, কিন্তু উপর্য্যুপরি প্রাদেশিক ও বৈদেশিক আক্রমণে বিধ্বস্ত হইয়া চার বেদ, চার জাতি, ছয় দর্শনও

* আদিপর্ব্ব ৭৪ অধ্যায়। † আদিপর্ব্ব—১২১ অধ্যায়।
‡ আদিপর্ব্ব ১০৫ অধ্যায়।

দশাবতারের সৃষ্টি করিয়াছে। আর্য্য হিন্দু ধর্ম্মের অঙ্গ স্পর্শ করিতে পারে নাই তজ্জন্য সেই হিন্দু ধর্ম্মকে সনাতন গৌরবে মণ্ডিত করা হয়। হিন্দুর ধর্ম্ম ও কর্ম্মে মুখ্য ও গৌণ উদ্দেশ্য বর্ত্তমান আছে দেখিতে পাওয়া যায়। যজ্ঞেই প্রথম রাজাকে দিয়া ধন সঞ্চয় করাইয়া সাধারণের হিতকর অনুষ্ঠানে ব্যাপৃত করা হইত। প্রাচীন ভারতে ধনের সদ্ব্যবহার সভ্যতা বিস্তার ও জীবিকার্জ্জনের পথ পরিষ্কার দ্বারা করা হইত। যাগ যজ্ঞে ভগবৎ শক্তি ও ধর্ম্ম প্রচার মুখ্য উদ্দেশ্য ছিল, আর জঙ্গলাদি পরিষ্কার নদনদী প্রবাহিত করিয়া ক্ষেত্রাদি শস্যাদির উৎপত্তি, পানীয় জলের ব্যবস্থা ও অসভ্য হিংস্র জাতিকে সভ্য, তাহাদিগকে শাসন ও কর্ম্মাদিতে ব্যাপৃত করা গৌণ উদ্দেশ্য ছিল। বেদে পঞ্চভূতের উপাসনার সঙ্গে পঞ্চদেবতার পূজা আজ ও পর্য্যন্ত হিন্দু সমাজে বর্ত্তমান। তখনই পঞ্চ পিতা, পঞ্চমাতা, পঞ্চগুরু, পঞ্চস্বামী, পঞ্চ পুত্র আদি প্রবর্ত্তিত ও উহা ধর্ম্ম হইয়াছিল। সকল দেশে সকল জাতির মধ্যে আস্তিক ও নাস্তিক আছে। রাজারা ভারতবর্ষে রাজনীতি, সমাজ নীতি, ধর্ম্মউপাসনা, জ্ঞানবিজ্ঞান সমস্তই হিন্দু জাতিকে সমুন্নত ও উৎসাহদান করিত। যজ্ঞেই বিদ্যার পরীক্ষা ও গুণের মর্য্যাদা দান করা হইত। আত্মশ্লাঘার দমন পূর্ব্বক ভিন্ন ভিন্ন দেশীর রাজাগণকে একত্রিত করিয়া ধর্ম্ম ও সভ্যতা তাঁহাদের রাজত্বে প্রচার করিবার ব্যবস্থা ছিল। প্রাচীন ভারতের যজ্ঞ ভূমি সকল কৃতী যাজ্ঞিকগণের স্মৃতিরক্ষা করিতেছে ও তীর্থস্থানস্বরূপ হইয়াছে। যজ্ঞই প্রাচীন ভারতের ধর্ম্ম পতাকা উড্ডীন করিত ও ভৌগলিক ও ঐতিহাসিক প্রবাদ উহাদের নামে ও উৎপত্তির কথা সকলের ধারণার বিষয় হইয়াছে।

বেদের মধ্যে সভ্যতার উন্নতি ও বিস্তারের নিদর্শন উপবেদে আছে। যজুর্ব্বেদের ও সামবেদের উপবেদ ধনুর্ব্বেদ ও গন্ধর্ব্ববেদ অথর্ব্ববেদ চিকিৎসাদি স্থান পাইয়াছে। আয়ুর্ব্বেদ ক্রমে স্বতন্ত্র পঞ্চম বেদ হইয়াছে। রামায়ণ ও মহাভারত মধ্যে মহাভারতই পঞ্চম বেদ হইয়াছে। দেবতার পঞ্চমুখ, অগ্নি ও যজ্ঞ পাঁচ প্রকার, পঞ্চাঙ্গ পুরশ্চরণ, প্রণাম, সাধনোপায়, শ্রাদ্ধাদিতে ও পঞ্চপাত্র, সংস্কার, বাণ ও বস্ত্র শস্য ও নদী দেশাদি সমস্তই পঞ্চ সংখ্যা জ্ঞাপক হয়। আবার পুরাণের পঞ্চলক্ষণ, পঞ্চরাত্র শাস্ত্র, পঞ্চামৃত, পঞ্চগব্য ইত্যাদি। ঐরূপ অঙ্গবঙ্গাদি পঞ্চ প্রদেশ, পঞ্চাল ও পাঞ্জাব তন্মধ্যে উল্লেখ যোগ্য। শ্রাদ্ধে পঞ্চপাত্র, দেব পক্ষে দুই ও পিতৃপক্ষে তিন পুরুষকে হবি দান করিতে হয়। ছান্দোগ্য উপনিষদ উক্ত দিব, পর্জ্জন্য, ধরা অমর ও যোষিদ নামে পঞ্চাগ্নি বিদ্যা ও অগ্নি পঞ্চনাম দক্ষিণ, গার্হপত্য, আহ্বনীয়, সত্য, ও আবসথ্য আছে। শিবকে পঞ্চানন বা পঞ্চমুখ বলে ও সেই শিবের বরে দ্রৌপদীর পঞ্চস্বামী পাঁচবার প্রার্থনার হয়, উহা পঞ্চমুখে পাঁচবার বর দিয়া হয় নাই। আত্মমর্য্যাদার সহিত ধর্ম্ম ও সমাজের ঘনিষ্ঠ সম্বন্ধ বর্ত্তমান। আত্মমর্য্যাদাহীন জীবন কি ভয়ানক। উহাতেই যুদ্ধ, বিবাহ, কলহ, কলঙ্ক, মৃত্যু সদৃশ, কি দুঃখ মোহ শোক কাতরতায় আত্মহত্যা তৎপর হয়, সেই কথা মহাভারত ব্রহ্মার বরদৃপ্ত অসুরগণের বিনাশ বৃত্তান্তে ও ব্যাস বশিষ্ঠের পুত্রশোকে আত্মহত্যা ও বহু রাজার শোকাপনোদন কথায় উক্ত হইয়াছে। মহর্ষি ব্যাসকে তাঁহার পুত্রের ছায়া মরীচিকার ন্যায় অনুসরণ করিয়াছিল। ধর্ম্মই তাঁহার সেই মোহ বিকার ধ্বংস করে, বিপাশা নদীই পাশবদ্ধ বশিষ্ঠের মায়াপাশ হইতে মুক্তি দান করে। ব্রহ্মার বরেই

অসুরের অমর জ্ঞান করিয়া বিলাস বিভবৈশ্বর্য্যোন্মত্ত হইয়া অত্যাচারী হইলে মানবেরা আত্মোন্নতির দ্বারা দেবতা সাজিয়া তাঁহাদের নাশ করেন।

## সেইখানেই আর্য্য ও অনার্য্যের ছায়া বর্ত্তমান!

আর্য্য ও অনার্য্য:—সুর ও অসুর, দুই ভাই প্রবৃত্তি ও নিবৃত্তিমার্গের বশবর্ত্তী হইয়া কার্য্য করিয়াছিল। তাঁহারা এক দেশের লোক, আর্য্য ভারতভূমিতে সভ্যতার বিস্তারে অনার্য্য অসুরেরা কতক বিনষ্ট ও কতক সেইস্থান ত্যাগ করিয়া অন্যত্র গমন করে, তাহারা পারস্য দেশে গিয়া ও রাজত্বারম্ভ করে,ইহাই সিদ্ধান্ত। ভোগেই যেমন সুখ, দুঃখ, জরা, ব্যাধি ও মৃত্যু, তেমনি সকলের দুঃখেই বৈরাগ্যের মূল ও উপত্তি। কামেই সৃষ্টি, আবার কামেই প্রেম উপলব্ধি হয়। সমাজে কামের সহিত বিবাহ পতিপত্নী সম্বন্ধ ও আত্মীয় কুটুম্ব স্বজন দ্বারা পুত্রপালন বিধিবদ্ধ হইয়াছিল। রাজার ও সম্রাটের ধর্ম্ম ও প্রজার ধর্ম্ম একরূপ সমান ছিল না, আবার বর্ণ ও জাতির ধর্ম্ম ভিন্ন হয়। মহাভারতে সম্রাটের অভিষেক রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞে দুষ্টের দমন ও রাজার পাপক্ষয় দ্বারা ব্যবস্থা আছে। রাজসূয়ে যেমন সম্রাটের অভিষেক হয়, তদ্রূপ শ্রীকৃষ্ণের অর্ঘ্যদান ও হইয়াছিল। ভারতবর্ষেই মানব জাতির মানসিক ও আধ্যাত্মিক উন্নতি শারীরিক বলবীর্য্যের সহিত হইয়াছিল। জ্ঞান ও ধর্ম্ম, শক্তি, সভ্যতা ও সৌজন্যতার আদর্শ রামায়ণও মহাভারতে বর্ত্তমান রহিয়াছে।

**বেদ সম্বন্ধ:**—শব্দময়ী বেদের গম্ভীর ছন্দবন্ধে যে ভগবানের মহিমা ব্রাহ্মণের কণ্ঠে প্রচারিত হইয়াছিল, উপনিষদ ও দর্শনের জ্ঞান ও যুক্তি বিচারে সেই ভগবানের নির্গুণ ব্রহ্মোপাসনা প্রতিভাত এবং সগুণ ব্রহ্মের রূপ শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণবলরামের লীলায় বর্ণিত হইয়াছিল—কোথায় সেই রামায়ণ ও মহাভারত, আর কোথায় সেই ভগবান লীলা রসমাধুরী! কালের করালগতিতে উহাদের এমনই দুর্দ্দশা হইয়াছে যে, উহার সত্য নির্ণয় করা দুরূহ ব্যাপার। মহর্ষি সিদ্ধ কপিল বলিতেছেন:—কার্য্যকারণ শৃঙ্খলাতেই প্রকৃতির অনুমান হয়। আমি কে? এ দুঃখ কাহার? ইহাতেই তত্ত্বালোচনা সীমাবদ্ধ, সেই দুঃখের আত্যন্তিক নিবৃত্তিই পরম পুরুষার্থ প্রকৃতির কারণ মহত্তত্ত্ব। ভারত হইতে মহাভারতের নাম, সেই মহত্তত্ত্ব মূলক বলিয়া বোধ হয়।

ঋগ্বেদের অষ্টম মণ্ডলে ৩৮ সূক্তে অগ্নি যম মাতরিশ্বা এক সত্য স্বরূপে পরিণত, আবার ১০ম মণ্ডলে ১১৪ সূক্তে পণ্ডিতেরা পক্ষিরূপ একতত্ত্বকেই বাক্যদ্বারা বহুরূপ কল্পনা করিয়া থাকেন। আস্তিকপর্ব্বে গরুড়ের কথা সেই বেদের ৪৬ ১ম মণ্ডল ১৬৪ সূক্তে আছে:—

"ইন্দ্রং মিত্রং বরুণমগ্নি বাহু রথোদিব্যসুপর্ণঃ গরুত্মান।"

রুদ্র যে অগ্নির সহিত ভিন্ন নয়, ইহা ৫ম মণ্ডলে ২য় সূক্তের ৩য় ঋকে আছে। ইহাতেই মহাভারতের সহিত বেদের সম্বন্ধ ও সাংখ্য দর্শনের ঘনিষ্ঠ সম্বন্ধের সহিত ধর্ম্মের কথা কীর্ত্তিত হইয়াছে উহা প্রমাণিত হয়।

সৃষ্টিতত্ত্ব বেদের সময় হইতে পৌরাণিক যুগ পর্য্যন্ত দিতি ও অদিতির কথায় বর্ত্তমান। জননী দেবকী ও কুন্তীরই সাধনায় শ্রীকৃষ্ণ ও পাণ্ডবগণের আবির্ভাব হইয়াছিল, ইহাই মহাভারতের আদিপর্ব্ব। পাণ্ডু ও দ্রুপদের তপস্যা ও উদ্যোগ এবং বসুদেবের ভক্তি ও উত্তম বীজ স্বরূপ মহাভারতের প্রধান প্রধান নায়ক নায়িকাগণের মূল। দ্রৌপদীও সীতার ন্যায় অপহৃত দেশ

উদ্ধারের জন্য যজ্ঞাহুতির মধ্য হইতে উত্থিতা অর্থাৎ সৃষ্টির সময় লক্ষ্মীর আবির্ভাব সমুদ্রগর্ভ হইতে বাণিজ্য দ্বারা, তৎপরে সীতার আবির্ভাব কৃষিকার্য্যে হয়। মহাভারতের সময় ইন্দ্রপ্রস্থ প্রতিষ্ঠান অগ্নির মুখে যুদ্ধবিজয় খাণ্ডবদাহনে ও কুরুক্ষেত্রের যুদ্ধ জয় শ্রীকৃষ্ণের বুদ্ধি বলে হইয়াছিল। সেই জয় ঘোষণা যুধিষ্ঠির পত্নী দ্রৌপদিকে লইয়া রাজসূয়ে অশ্বমেধে করেন, আর অধার্ম্মিক দুর্য্যোধন সেই রাজ্যলাভ শকুনির দ্বারা ছলচাতুরী পূর্ণ দ্যূত ও বৈষ্ণব যজ্ঞে উহা প্রচার করেন ও তিনি ভ্রাতৃগণ ও কর্ণ, ভীষ্ম, দ্রোণ প্রমুখ মহাবীর সহ ধর্ম্মক্ষেত্র কুরুক্ষেত্রের রণে সেই অধর্ম্মের ফলভোগ ক্ষতবিক্ষতাঙ্গ ধরাশায়ী হইয়া প্রায়শ্চিত্তের সহিত প্রাণত্যাগ করিয়া করেন। ভীষ্মের শরশয্যা, দ্রোণের পুত্রশোক, কর্ণের সময়ভিক্ষা ও দুর্য্যোধনের উরুভঙ্গ, চার্ব্বাকের ও শকুনির শিরশ্ছেদন, প্রায়শ্চিত্তের জাজ্জ্বল্য প্রমাণ স্বরূপ উল্লিখিত হইয়াছে। সেইখানে ধর্ম্মরূপী ভগবান শ্রীকৃষ্ণ সারথি স্বরূপ, জয়শীল অর্জ্জুনকে রথ হইতে অবতীর্ণ করাইয়া মুমূর্ষু ভীষ্মের মুখে ভক্তিরস দান করিয়া মুক্ত করেন, আর সেই ভীষ্মের স্তব শ্রীকৃষ্ণের দেবত্ব প্রমাণ করে।

**দেবত্বঃ**—শ্রীকৃষ্ণ জনকজননী ও জন্মভূমিকে অত্যাচারী কংসের হাত হইতে মুক্ত করিয়া নিজে স্বয়ং সিংহাসন অধিকার করিবার নিমিত্ত অনুরুদ্ধ হইলেও উহা করেন নাই। তিনি সেই সিংহাসনে কংসের পিতা উগ্রসেনকে বসাইয়াছিলেন। সেই উচ্ছৃঙ্খল পুত্রই পিতার সিংহাসন বলপূর্ব্বক গ্রহণ করিয়াছিল, শ্রীকৃষ্ণ যাহার সিংহাসন তাহাকে দিয়া ধর্ম্ম ও ঈশ্বরের ন্যায় বিচার প্রতিপন্ন করেন। তিনিই ধর্ম্মের নিমিত্ত জরাসন্ধকে বধ করাইয়া রাজাগণকে মুক্ত করেন ও যুধিষ্ঠিরের নিকট হইতে রাজসূয় যজ্ঞে অর্ঘাহরণ করেন। ইহারমধ্যে স্বজাতি, গুরুজন, স্বদেশ ও সুবিচার প্রিয়তা ধর্ম্মের লক্ষণ প্রমাণ হয়। চিত্তবৃত্তি সমস্তই বহির্ব্যাপারের ঐশ্বর্য্য, সৌন্দর্য্য ও ক্ষমতা উপভোগের জন্য ব্যস্ত, কিন্তু আত্মার মধ্যে যে পরমাত্মার জ্যোতিঃ যে সৌন্দর্য্য বিকাশ করে, উহা সার্ব্বজনীন মঙ্গলাকাঙ্ক্ষা, উহা কোন ব্যক্তিগত, সীমাবদ্ধ গণ্ডীর অন্তর্ভুক্ত নয়, পরিবার পুত্রাদি আত্মীয় বর্গের সাংসারিক উন্নতির জন্য লালায়িত নয়—উহাতেই দেবত্বের মধ্যে ধর্ম্মলক্ষণ বিদ্যমান। তিনিই বাণাপাণির পূজা প্রচলিত করেন। তিনিই ধর্ম্মরাজ্য স্থাপনের নেতা ও প্রবর্ত্তক। বেদবিদ্যার অনুশীলন মধ্যে দেবত্ব বর্ত্তমান।

**স্বয়ম্বর ও পঞ্চস্বামীঃ**—শ্রীকৃষ্ণের প্ররোচনায় যুধিষ্ঠির ভীমকে জরাসন্ধ বধ করিতে পাঠাইয়াছিলেন ও তিনি সেই অসীম সাহসিক কার্য্য করিতে সম্মত হন। দ্রুপদ তাঁহারই মন্ত্রণায় ও কৌশলে দেশাচার ও কুলাচার বিরুদ্ধ স্বয়ম্বর সভার সমক্ষে প্রকৃতিরূপিনী দ্রৌপদীকে পঞ্চভূতাত্মক দেহীকে ভগবানের প্রথমাবতার পরিভ্রাম্যমাণ মৎস্যের চক্ষু চক্র মধ্য দিয়া লক্ষ্যভেদ করাইয়া দান করিবার ব্যবস্থা করেন। পঞ্চভূতাত্মক মানব যাহাতে প্রকৃতির দাস হইয়া কার্য্য না করে, সেই কথাই যেন দ্রৌপদীর স্বয়ম্বরবিবাহে প্রমাণিত হইয়াছে। প্রকৃতি পঞ্চজন অর্থাৎ পৃথিবীর সকল ব্যক্তির সেবা করে, ভগবান তাঁহাকে যেমন পত্নীরূপে গ্রহণ করেন নাই, তদ্রূপ ভগবদ্ভক্ত ধর্ম্মরাজ যেন তাঁহাকে ধর্ম্মপত্নী স্বরূপ গ্রহণ করিয়া পঞ্চ ভ্রাতার দুঃখ দারিদ্র্য দূর করিয়াছিলেন। কুন্তীই পুত্রগণকে সেই বিবাহলব্ধ অর্থ বিভাগ করিবার জন্য আদেশ করিয়াছিলেন ও উহাই হয়। পত্নীর সহিত পতির সম্বন্ধে যে ভাবভাব উহা অহল্যা, রেণুকাদির সংস্পর্শে হিন্দুসমাজে যে স্থানলাভ করিয়াছিল, দ্রৌপদী আপনার সচ্চরিত্রতায় পত্নীর

পাতিব্রত্যের পবিত্র চরিত্রের উদাহরণ দ্বারা উহা হিন্দুসমাজ হইতে দূর করিয়াছিলেন। উহাতে বিষ্ণু * সংহিতাকার অভিমত, সীতার ন্যায় কোন অগ্নিপরীক্ষা হয় নাই। দ্রৌপদী পঞ্চস্বামী অপবাদ হয় নাই, সকলে উহা তাঁহার গৌরব বলিয়া গ্রহণ করিয়াছিল। সাংখ্যদর্শনকার প্রকৃতি ও পুরুষের সম্মিলন ব্যতিরেকে সৃষ্টি হইতে পারেনা বলিয়াছেন—প্রকৃতি অন্ধচালক, পুরুষ খঞ্জকে স্কন্ধে করিয়া কর্ম্ম করে। আর বেদান্তকার বলেন যে, জীবাত্মা ও পরমাত্মার সম্মিলনই পরমার্থ। দেহাদির প্রতি আত্মাভিমান ত্যাগ হইলে সহস্রশীর্ষ পুরুষের সঙ্গে সাক্ষাৎকার হয়।†

**দ্রৌপদী** ঃ—আত্মাই যজ্ঞ ও প্রজাপতিস্বরূপ, কারণ তিনি সর্ব্বাত্মক সেই পুরুষ অন্নরূপে যজ্ঞভাগ প্রাপ্ত হন অর্থাৎ যজ্ঞের প্রভাবে বৃষ্টি আদির দ্বারা প্রজা রক্ষা করেন। দেবতারা তাঁহাদের উদ্দেশ্যে দ্রব্য ত্যাগ করায় কর্ত্তার উপর প্রীত হইয়া ফলদান করেন। উহাতেই দ্রৌপদী ও তাঁহার ভ্রাতৃগণের জন্ম হয়। দ্রৌপদী সাক্ষাৎ লক্ষ্মীস্বরূপিনী কৃষ্ণা সর্ব্বসম্পদদাত্রী, ধর্ম্মের অনুচারিণী, উদ্যমের বরদাত্রী, শৌর্য্যের বিধাত্রী, চরিত্রবানের লক্ষ্য ও যুদ্ধে বিজয় প্রদাত্রী। সেই শ্রীকৃষ্ণ সখি লক্ষ্মীস্বরূপিনী দ্রৌপদীর পঞ্চস্বামীর গূঢ় অর্থ অতিসংক্ষেপে বলা হইল।

**মায়া** ঃ—পৃথিবীতে জীব ও জড়ের পরিচয় নাম, গুণ, রূপ, কর্ম্ম ও ধর্ম্মে প্রতীয়মান হয়। ঐ রূপ পঞ্চভূতের হয়, কিন্তু যিনি সেই পঞ্চভূত দ্বারা পৃথিবী ও জীব সৃষ্টি করিয়াছেন, তাঁহার পরিচয়—তাঁহার সৃষ্ট জীব ও জড়ের দ্বারাই হয়। ব্রহ্ম অব্যক্ত, কিন্তু যখনই কোন কিছুর নাম হয়, তখনই সেই অব্যক্ত ব্যক্ত হইয়া পড়েন। তখনই প্রকৃতি ব্রহ্মের ছায়াস্বরূপ পুরুষকে বা জড়কে আশ্রয় করিয়া তাঁহার ধর্ম্মানুযায়ী কর্ম্ম করিতে থাকে। সৃষ্টিতে শব্দ, রূপ, রস, গুণ, কর্ম্ম ও ধর্ম্ম এক হইয়া পঞ্চভূতের সহিত চৈতন্যের ক্রিয়া কেমন করিয়া করে, উহা সেই নাম, ভোগ রূপের পরিবর্ত্তন ও পুনরাবৃত্তিতে দেখা যায়। ভগবানের সেই অপার মহিমা জল, বায়ু, অগ্নি, আকাশ ও পৃথিবীকে ব্যাপ্ত করিয়া আছে, উহারা প্রত্যেকে স্ব স্ব কর্ম্ম ও ধর্ম্মানুসারে কার্য্য করিতেছে, সেইখানেই ভগবানের ছায়া ও প্রকৃতির রূপ বর্ত্তমান—তিনিই সমাজে মাতা, ভগ্নী, প্রণয়িণী, দুহিতা ও সহচরী এই পঞ্চরূপে বর্ত্তমান। সংস্কৃত মহানাটকে শ্রীরামচন্দ্র সীতার বিরহে লক্ষ্মণকে সেই কথা বলিয়াছেন ঃ—"স্নেহেষু মাতা, শয়নেষু বেশ্যা, রঙ্গে সখি, সা লক্ষ্মণ প্রিয়া মে" ইত্যাদি।

**রূপ** ঃ—ভগবান স্বহস্তে কোন কিছুই করেন না, ভক্ত তাঁহার নামেই রূপ সৃজন করে, তিনি উহা করেন নাই। প্রকৃতি সেই ভগবানের অনন্তলীলা ও অসামান্য দয়াদাক্ষিণ্যাদি এই সৃষ্টি প্রক্রিয়ায় মাতৃস্তনে ভরণপোষণোপযোগী দুগ্ধ দান করিয়া দেখান, পিতার শুক্রে জননোপযোগী বীজ দ্বারা প্রাণী উৎপত্তি করান; তজ্জন্যই হিন্দুধর্ম্মে স্ত্রীসঙ্গাপেক্ষা দৈব প্রভাবে পুত্রলাভ হয়, ইহা অতি স্মরণাতীত কাল হইতে চলিয়া আসিতেছে। ‡ দেবতার বরে, ব্রাহ্মণের আশীর্ব্বাদে, গুরুজনের প্রার্থনায়, যজ্ঞোপাসনায় ও ব্রত নিয়মে পুত্রোৎপত্তি বিধিব্যবস্থা রামায়ণ ও মহাভারতে দেখিতে পাওয়া যায়। পঞ্চভূতের মধ্যে যে এক গুহ্য চৈতন্যের আবির্ভাব ও উহার ছায়া আছে, উহা জীবে প্রতিভাত হয়; ইন্দ্রিয় গ্রাহ্য কর্ম্ম দ্বারা চৈতন্য মন ও বুদ্ধি দ্বারা উহা ধারণা জ্ঞানে করিতে পারা যায়।

**জ্ঞানকেই**—ঈশ্বরের রূপ, রস, গন্ধ, স্পর্শ, নাম, কর্ম্ম ও ধর্ম্ম বলিলেও বলা যায়। পৃথিবীর সমুদায় তৃণ হইতে ব্রহ্ম পর্য্যন্ত সমুদায়ের মধ্যে এক চৈতন্যের সাড়া পাওয়া যায়,

* (একাদশ অধ্যায়)। † যাজ্ঞবল্ক্য সংহিতা তৃতীয়াধ্যায় ১২০।১২১। ‡ অনুক্রমণিকাধ্যায়।

উহাতে যেমন আনন্দের বিকাশ ও স্ফূর্ত্তি আছে, তেমনি মলিনতায় ধ্বংস হয়। নব দূর্ব্বাদলশ্যাম তৃণের কি অপরূপ শোভা, আর উহার মলিন শুষ্ক বিশীর্ণতার কি দুর্দ্দশা! কোথায় পত্রপুষ্পফল সুশোভিত তরুরাজি, আর কোথায় উহাদের শুষ্ক জীর্ণশীর্ণ কলেবর! কোথায় অগণিত তারকা মালায় সুশোভিত উজ্জ্বল নভোমণ্ডলস্থ শরতের পূর্ণচন্দ্র! আর কোথায় মলিন অন্ধতমসাকীর্ণ অমাবস্যা নিশি। কোথায় পরিপূর্ণস্ফীত নদী, আর কোথায় উহার ভাটায় মলিন কর্দ্দমাঙ্কিত বেশ! ইহার মধ্যে যে বিজ্ঞানের রহস্যও আছে, জ্যোতিষের চন্দ্র সূর্য্যের গ্রহণাদির কথা আছে, সে সকল বিষয় মহাভারতের নয়। উহাতে অধ্যাত্ম দর্শনের সহিত মানব ও দেবতার কি ধর্ম্ম সম্বন্ধ, উহারই বিচার, কি সামাজিক, কি রাজনৈতিক ও কি আধ্যাত্মিক সর্ব্বোতোভাবে করা হইয়াছে। সৃষ্টিও স্থিতি যে জ্ঞান, সৎ, চিৎ ও আনন্দের কার্য্য ; আর প্রলয় ও নাশ সে মোহের কার্য্য। তজ্জন্য মহর্ষি বেদব্যাস আদি কৃত মহাভারতে শ্রীকৃষ্ণের অন্তর্দ্ধান অশ্বমেধের পরেই হয় ; উহাতে যে অনুগীতা পর্ব্ব আছে উহা পরবর্ত্তীকালের কথা, কিন্তু উহা গীতার পূর্ব্বের বিষয়, কারণ গীতা উহা অপেক্ষা নবীন যুগের কথা।

**মৌষল পর্ব্ব** :—ব্রহ্মণ্য ধর্ম্মের কীর্ত্তি, উহাতে ব্রহ্মণ্য ধর্ম্মের গুণ ও প্রভাব কীর্ত্তন করা হইয়াছে—দুর্ব্বাসার বরে শ্রীকৃষ্ণের সর্ব্বাঙ্গ অক্ষয় হইয়াছিল—যাহা ভগবান তিনি তাঁহার সৃষ্টির নিয়ম দ্বারা করিতে পারেন নাই। আর সেই ভগবান শ্রীকৃষ্ণ কিনা মূর্খতায় পদে ব্রাহ্মণ উচ্ছিষ্ট পায়স লেপন করেন নাই বলিয়া জরা নামক ব্যাধ ভ্রমে তাঁহার সেই স্থান বিদ্ধ করেও উহাতেই তাঁহার মৃত্যু হয়। আবার পাতিব্রত্যধর্ম্মের প্রভাবে ও ব্রহ্মশাঁপে এবং গান্ধারীর শাঁপে যদুবংশধ্বংস হয়, উল্লিখিত হইয়াছে, এখন কোনটি বিশ্বাসযোগ্য কথা—সেইখানেই গণ্ডগোল উপস্থিত হয়। আদিপর্ব্বে রাজা জন্মেজয় মহাভারত শ্রবণ করিয়া বৈশম্পায়নকে জিজ্ঞাসা করেন :—"পতিব্রতা দ্রৌপদী সভা মধ্যে তাদৃশ অপমানিত হইয়াও ক্রোধচক্ষু দ্বারা কেন সেই সকল দুরাত্মা কৌরব গণকে ভস্মাবশেষ করিলেন না ? * ইহাতেই বোধ হয় যে, পাতিব্রত্য ধর্ম্মের সেইরূপ ক্ষমতা ছিল।

**ব্রহ্মণ্যধর্ম্ম** :—পরশুরামই ব্রহ্মণ্য ধর্ম্মের প্রতিষ্ঠা করেন ও শ্রীরামচন্দ্র ও ভীষ্ম সেই পরশুরামকে পরাস্ত করিয়া ক্ষত্রিয় ধর্ম্মের প্রভাব প্রতিপন্ন করেন ; আর শ্রীকৃষ্ণ ক্ষত্রিয়ের ঘরে জন্মগ্রহণ, বৈশ্যের ঘরে প্রতিপালিত ও ব্রাহ্মণের ঘরে শিক্ষিত হইয়া ঋত্বিকের মান্য ও অর্ঘ রাজসূয় যজ্ঞে গ্রহণ করেন। **তিনিই ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য ধর্ম্মের সমন্বয় করিয়া ধর্ম্মের নেতা, ভগবান হন। ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠা তাঁহারই কীর্ত্তি, উহার সহিত জাতিধর্ম্মের কোন সম্বন্ধ নাই, ইহাই তিনি বলিয়াছেন ও কার্য্যে প্রকাশ করিয়াছেন। সমগ্র ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্য শক্তি দ্বারা ধর্ম্ম সাম্রাজ্য প্রতিষ্ঠা তাঁহার লক্ষ্য ছিল ও তিনি উহা প্রেমসূত্রে বদ্ধ করিয়া করেন।**

**প্রেমধর্ম্ম** :—মহাভারতে প্রেমধর্ম্মই সর্ব্বোচ্চ স্থান লাভ করিয়াছে। প্রেমে কামগন্ধ নাই, সেই আদর্শ পতিব্রতা প্রেম ধর্ম্মের উদাহরণ—দ্রৌপদী, তিনি কোন রাজার বা একজনের বিক্রীত সম্পত্তি ছিলেন না, তিনি কাহারও কামপত্নী ছিলেন না, তিনি ধর্ম্মরাজের পত্নী,

* আদিপর্ব্ব ৬২ অধ্যায়।

ভীমার্জ্জুনাদি তাঁহাকে সামাজিক পতি যেমন পত্নীকে রক্ষা করে, তেমনি তাঁহাকে রক্ষা করার উপমা। তিনি বনবাসকালে ভীমার্জ্জুনাদিকে মাতার ন্যায় পালন ও পোষণ করিতেন ও তাহারা যাহাতে ধর্ম্মরাজের অনুগত থাকে, তজ্জন্য বিধিমত চেষ্টা করিতেন, তাঁহার সেই চেষ্টা যাহাতে ব্যর্থ না হয়, তজ্জন্য কুন্তী শ্রীকৃষ্ণকে বলেন যে, যাহাতে অর্জ্জুন দ্রৌপদীর বাক্য শ্রবণ করিয়া সমস্ত কার্য্য করেন উহা উদ্যোগপর্ব্বে ১৩৫ অধ্যায়ে আছে। দ্রৌপদী অর্জ্জুনের দিব্যাস্ত্র লাভ করিবার জন্য তপস্যা করিতে যাইবার সময় কনিষ্ঠ দেবরকে যেরূপ আশীর্ব্বাদ করে, সেইরূপ করিয়াছিলেন *। ভীম কীচককে বধ করিয়া ভ্রাতৃঋণ হইতে মুক্ত হইলাম, বলিয়াছিলেন। ইহাতে দ্রৌপদী যে ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী সে সম্বন্ধে আর কোন সন্দেহই হইতে পারে না, তবে যাঁহারা অন্ধ বিশ্বাসে ধর্ম্মবিরুদ্ধ এক হিন্দু পত্নীর পঞ্চ স্বামী ছিল বিশ্বাস করে, তাঁহাদের আত্মার তৃপ্তিলাভ হউক, দশ হাজার নকল মহাভারতে উহা আছে বলিয়া অবনত মস্তকে শিরোধার্য্য করুন, উহাতে কিছুই যায় আসে না। উহা যে মায়ার ধর্ম্ম, অন্য কাহারও দোষ নাই—তবে এই পর্য্যন্ত বলা যাইতে পারে যে, উহা ধর্ম্মোপসনার বহির্ভূত বিষয়। হিন্দুধর্ম্মের ও সমাজের কথা নয়।

যখন ধর্ম্ম অধর্ম্মরূপে প্রতীয়মান হয়, তখন রাজারা ধর্ম্ম শাসনদণ্ডের দ্বারা হিন্দু সমাজে প্রবর্ত্তিত করিতেন। মহাভারতের সেই ধর্ম্মরাজ যুধিষ্টির স্বয়ং শ্রীকৃষ্ণ উহা উদ্যোগপর্ব্বে ২৮অধ্যায়ে বলিতেছেন ও যুধিষ্টির স্বয়ং উহার পূর্ব্বাধ্যায়ে বলিয়াছেন। যুধিষ্টির যে ধর্ম্মবলে শত্রু জয় করিয়াছিলেন, উহা তাঁহার কথায় বলিয়া এই অধ্যায় শেষ করা হইল। ধর্ম্মদ্বারা শত্রু জয় করা সকল সময় অবিনশ্বর উপায় ঃ— "ধর্ম্মস্তু নিত্যো মম ধর্ম্ম এব মহাবলঃ শত্রু নিবর্হনায়।

ন হীদৃশাঃ সন্ত্যপরে পৃথিব্যাং যে যোধকা ধার্ত্তরাষ্ট্রেণ লব্ধাঃ।"

**ধর্ম্মশাস্ত্র** ঃ—ধৃতরাষ্ট্র পুত্রেরা শতসহস্র সৈন্য ও যোদ্ধা দ্বারা বলাধিক্য থাকা সত্ত্বেও উহা করিতে পারে নাই। মহাভারত আর্য্য হিন্দু ধর্ম্মোপাসনার ফলের কথা অনুক্রমণিকায় যুধিষ্টিরকে ধর্ম্মময় বৃক্ষ স্বরূপ উল্লেখ করা হইয়াছে। সেই ধর্ম্মোপসনার কথা অতি সংক্ষেপে উল্লেখ করিয়া মহাভারতারম্ভ ও পাঠ যথারীতি করা কর্ত্তব্য। হিন্দুর ধর্ম্মশাস্ত্র গল্প উপন্যাসের মত ঘটনা পড়িয়া গেলে কোন ফলোদয় হইবে না, তজ্জন্য অনভিজ্ঞ কথকেরা লোকের মনোরঞ্জনের জন্য মহাভারতকে নাটকাকারে পরিণত করিয়াছিল, উহার প্রতিবিম্ব কাশিরাম দাসের মহাভারতে আছে। উহার সহিত বর্ত্তমান এই মহাভারতের আবশ্যকীয়তা ও প্রভেদ যে কি, উহা সহজেই উপলব্ধি হইবে। ধর্ম্মই হিন্দুর সর্ব্বস্ব, ধর্ম্মপ্রাণ হিন্দুর প্রাণে যাহা আঘাত করে, উহা ধর্ম্মশাস্ত্র বলিয়া কেমন করিয়া গ্রহণ করা যায়? উহা হিন্দুর গৃহে পত্নী, পুত্র ও কন্যার শিক্ষার গ্রন্থ হইতে পারে না; তজ্জন্যই মূল মহাভারত হইতে প্রমাণ উদ্ধৃত করিয়া সমালোচনা করা হইয়াছে। মেঘ যেমন বায়ুর দ্বারা তাড়িত হইয়া জলদান করিয়া আপনার সত্ত্বালোপ করে, তদ্রূপ সেকালের হিন্দুরাজা ও রাণী সমাজের মঙ্গলের জন্য নানা দুঃখ কষ্ট সহ্য পূর্ব্বক স্বদেশবাসিগণকে প্রজাও পুত্রস্বরূপ জ্ঞানে উদাহরণ দ্বারা দানও ধর্ম্মোপসনার পথ সরল করিয়াছিলেন। সেই সকল মহাত্মারা ধন্য! তাহাদের কীর্ত্তি গাথায় মহাভারত ধর্ম্মশাস্ত্র হইয়াছে। সেই ধর্ম্মশাস্ত্র সনাতন ও তাঁহার গ্রন্থকর্ত্তা অমর ও তাঁহাকে শত শত নমস্কার ও তাঁহার ধর্ম্মশাস্ত্র মহাভারত অমূল্য।

# আদি পর্ব্ব

## অষ্টমাধ্যায়।

### সত্যনির্ণয়।

রামায়ণ ও মহাভারত ধর্ম্ম বিপ্লবের সময় আবির্ভূত হয়। ধর্ম্ম ও সমাজকে সংস্কৃত করিয়া দৃঢ় করে, ধর্ম্মগ্রন্থের এই উদ্দেশ্য ছিল, একথা কেহই অস্বীকার করিতে পারেন না। মহাভারতের সাবিত্রী বলা হইয়াছে, রামায়ণের ও সাবিত্রী লক্ষ্মণ শ্রীরামচন্দ্রকে বলিতেছেন (উত্তরকাণ্ড রামায়ণ ৬২ সর্গ ১১।১২ শ্লোক) :—"আপনার শোক করা উচিত নয়, কালে সমস্তই বিনষ্ট হয়, সংযোগে বিয়োগ অবশ্যম্ভাবী। স্ত্রী, পুত্র, মিত্র ও ধনে অত্যন্ত আসক্ত হওয়া উচিত নয়, কারণ উহাদের সহিত বিচ্ছেদ অবশ্যম্ভাবী। অতএব অন্তঃকরণোপাধিক জীবাত্মা দ্বারা অন্তঃকরণকে ও বুদ্ধি দ্বারা মনোবৃত্তিকে সাংসারিক দুঃখ হইতে প্রতিনিবৃত্ত করা উচিত"। যথা :—

সর্ব্বে ক্ষয়ান্তানিচয়াঃ পতনান্তাঃ সমুচ্ছ্রয়াঃ, সংযোগাবিপ্রয়োগান্তা মরণান্তঞ্চজীবিতং। ১১।

তস্মাৎ পুত্রেষু দারেষু মিত্রেষু চ ধনেষু চ, নাতিপ্রসঙ্গঃ কর্ত্তব্যো বিপ্রযোগো হি তৈধ্রুবং।" ১২।

মহাভারতের মধ্যে বিপ্লব কাহিনীর সঙ্গে রামায়ণের বিপ্লব কাহিনীর সৌসাদৃশ্য বিলক্ষণ আছে। লঙ্কাকাণ্ডের ষোড়শসর্গে রাবণ ও বিভীষণের কথোপকথনে ও বিবাদে উহা দেখা যায়। রাবণ বিভীষণকে ভৎর্সনা করিয়া যাহা বলিয়াছিলেন উহা এই, কতকগুলি হস্তী পদ্মবনে বিচরণ কালে তাহাদিগকে বন্ধনার্থ কতিপয় গজারোহী ব্যক্তিগণকে দেখিয়া বলে :—"আমরা অগ্নি, পাশ অথবা অন্যান্য শস্ত্র দেখিয়া সেরূপ ভীত হই না, যেরূপ স্বার্থপর জ্ঞাতিগণকে দেখিয়া উদ্বিগ্ন হই; কারণ তাহারাই যে, গজারোহীগণকে আমাদিগের বন্ধন করিবার উপায় দেখাইয়া দেয়, উহাতে আর সন্দেহ নাই।" রাবণ আরও বলিতেছেন যে "আমরা শত শত বার দেখিয়াছি যে, জগতে যত ভয় আছে, তন্মধ্যে জ্ঞাতিগণ হইতে যে ভয় উপস্থিত হয়, উহারই পরিণাম বড়ই কষ্টদায়ক হয়; যেরূপ গো সকলে হব্য কব্য সাধনরূপ সম্পত্তি, প্রমদাগণে চাপল্য এবং ব্রাহ্মণে তপস্যা নিয়তই বর্ত্তমান থাকে, তদ্রূপ জ্ঞাতিগণেও নিয়ত ভয় বর্ত্তমান আছে।"

বাঙ্গালার চলিত কথায় 'ঘরসন্ধানী বিভীষণ' গৃহশত্রুকে লক্ষ্য করিয়া ব্যবহার করা হয়। ভ্রাতৃ-বিরোধই মহাভারতে যুদ্ধের মূল কারণ, উহা যেমন ধৃতরাষ্ট্রতনয় ও পাণ্ডবগণের মধ্যে আছে, তেমনি আস্তিকপর্ব্বে সুপ্রতীক বিভাবসু প্রসঙ্গে জ্যেষ্ঠের অনায়ত্ত করিয়া পৈত্রিক ধন বিভাগ করা ধর্ম্ম ও নীতিবিরুদ্ধ উক্ত হইয়াছে ও উহা যথাক্রমে গজেন্দ্র মোক্ষণ বৃত্তান্তে পর্য্যবসিত হইয়াছে। রামায়ণের ফলশ্রুতিতে ভ্রাতৃপ্রেম বর্দ্ধিত করা উদ্দেশ্য দেখিতে পাওয়া যায়, আর মহাভারতের মহত্ত্ব রামায়ণ অপেক্ষা অধিক অধ্যাত্ম তত্ত্ব কীর্ত্তনে মোক্ষ লাভের কথায় দেখা যায়। জ্যেষ্ঠকে অনায়ত্ত করিয়া পৈত্রিক ধন গ্রহণ ও বিতরণ করা উচিত নয়, কারণ উহাতে শত্রুপক্ষ মিত্রভাবে

উপস্থিত হইয়া পরস্পরের মধ্যে আত্মবিচ্ছেদ ঘটায় ও নিজেদের মধ্যে বৈরভাব বদ্ধমূল করে ও উহার পরিণাম শোচনীয়।

রামায়ণ ও মহাভারতের কথার মধ্যে ঐতিহাসিক সম্বন্ধও দেখিতে পাওয়া যায়। ক্রতুর ঔরসে সন্নতির গর্ভে বালখিল্য ঋষিগণের উৎপত্তি, সেই সন্নতি ও দেববাহু পুলস্তের সন্তান। সেই পুলস্তই রাবণকে কার্ত্তবীর্য্যের হস্ত হইতে রক্ষা করেন (৩৮ অধ্যায় উত্তরকাণ্ড রামায়ণ) এবং সেই পুলস্ত ক্রতু পরাশরের রাক্ষসযজ্ঞ নিবারণ করেন। সেই বালখিল্যগণের পুত্র জরৎকার বিবাহ করিয়া আস্তিক দ্বারা সর্পসত্র ব্যর্থ করেন। রামায়ণ ও মহাভারত ভারতসাবিত্রী ও ভারতসংহিতা হইতে উৎপন্ন সূর্য্য ও চন্দ্রবংশের শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণচন্দ্রের মাহাত্ম্য কীর্ত্তন করিয়াছে, রামায়ণ ও মহাভারত শ্রীরামচন্দ্র ভরতাদির গুণকীর্ত্তন আর শ্রীকৃষ্ণ ও পাণ্ডবগণের গুণকীর্ত্তন করিয়াছে। যোগবাশিষ্ট ও অধ্যাত্ম রামায়ণ পৃথকভাবে বর্ত্তমান, কিন্তু মহাভারতে যোগ ও অধ্যাত্ম কীর্ত্তন রাজনীতি ধর্ম্মনীতি একত্রে সন্নিবিষ্ট হওয়াতেই জটিল হইয়াছে।

**গার্হস্থ্য ধর্ম্ম** ঃ—শান্তিপর্ব্বে ২৪৩ অধ্যায়ে যজুর্ব্বেদোক্ত মন্ত্র দ্বারা যজ্ঞানুষ্ঠানবিধি করা কর্ত্তব্য এবং ফলাকাঙ্ক্ষী হইয়া গৃহীর কর্ম্ম করা ধার্ম্মিকের লক্ষণ নয়, উক্ত হইয়াছে। পণ্ডিতেরা আচার্য্যকে ব্রহ্মলোকের, পিতাকে প্রজাপতিলোকের, ঋত্বিকগণকে দেবলোকের, মাতা ও মাতুলকে পৃথিবীর, জ্ঞাতিদিগকে বিশ্বদেবলোকের, সগোত্রা স্ত্রীকে অপ্সরালোকের, বান্ধবগণকে দিক সমুদায়ের এবং বৃদ্ধ, বালক, পীড়িত ও ক্ষীণ ব্যক্তিগণকে আকাশের অধীশ্বর বলিয়া থাকেন। গৃহস্থের জ্যেষ্ঠভ্রাতা পিতার তুল্য, ভার্য্যা ও পুত্র দেহস্বরূপ, ভৃত্যবর্গ ছায়ার মত ও দুহিতা অনুগ্রহভাজন হয়। জ্যেষ্ঠের মানরক্ষা ও তাঁহার তিরস্কার সহ্য করা উচিত। লোকে আচার্য্যের উপাসনা করিয়া ব্রহ্মলোকাদি জয় ও পূর্ব্বোক্ত অধীশ্বরগণের সেইরূপ উপাসনা বা সেবা দ্বারা ঐ সকল লোক জয় করিতে পারেন। তৎপরবর্ত্তী অধ্যায়ে আছে যে, যতদিন মানবের যোগাভ্যাস অধিকার না হয়, ততদিন যজ্ঞাদি অনুষ্ঠান করা কর্ত্তব্য। তৎপরে সকলেই উপনিষেদোক্ত সন্ন্যাস ধর্ম্মানুষ্ঠান করিবে, কারণ যাযাবর মহর্ষি অগস্ত্য, মধুচ্ছন্দ, মেধাতিথি প্রমুখ সকলেই ঐ ধর্ম্ম যাজন করিয়া দেবলোকে গমন করেন। সন্ন্যাস ধর্ম্ম যোগাপেক্ষা প্রাচীন, উহা দ্বাপর যুগের কথা। ২৩৬ অধ্যায় শান্তিপর্ব্বে মনের সহিত চন্দ্রের ঘনিষ্ট সম্বন্ধের কথা আছে। চন্দ্র মনকে গ্রাস করে, ও তিনি মনের অধিপতি ও বৈজ্ঞানিকেরা চিত্তবিকার চন্দ্রের প্রভাবেই হয় বলেন।

**দেহরথ ও মনোরথ** ঃ—মানবদেহ রথস্বরূপ, উহার চার অশ্ব দর্শন, শ্রবণ, ঘ্রাণ ও স্পর্শ ঐ চার ইন্দ্রিয়ের দ্বার দ্বারা জ্ঞান হয়। চরিত্র উহার নেমি, জ্ঞান উহার সারথি ও আত্মা উহার অধিষ্ঠাতা, উহাঁর সহিত মানবের সাক্ষাৎকার হইলে, মোক্ষলাভের পথ পরিষ্কার হয়, তজ্জন্যই বলে ঃ—"**রথে চ বামনং দৃষ্ট্বা পুনর্জ্জন্ম ন বিদ্যতে।**" কি আশ্চর্য্য। কালের কবালগতিতে উহা এখন জগন্নাথের রথ দর্শনোপলক্ষে উক্ত হইয়া থাকে।

**কালধর্ম্ম** ঃ—কালের সঙ্গে ধর্ম্মের ঘনিষ্ঠ সম্বন্ধ, বৈদিক যুগ হইতে বর্ত্তমান কাল পর্য্যন্ত উহা দেখিতে পাওয়া যায়। ঋগ্বেদে দ্যৌকে পিতা ও অদিতিকে মাতা করিয়া পিতামাতার উপাসনা রহিয়াছে (৪।১।১০) ঃ তদ্রূপ প্রাচীনকালে গ্রীক ও রোমকগণ জুনো ও জুপিটারকে কবিত।

রামায়ণে সেই পিতামাতার উপাসনা পিতার সত্যপালন ও মাতার আজ্ঞা শিরোধার্য্য করিবার কথা, মহাভারতে পিতৃব্য ধৃতরাষ্ট্রের আজ্ঞা পালন ও আর্য্যা মাতা কুন্তীর জয়োপাখ্যান বিদুলা সম্বাদে যুদ্ধ করা উপদেশের কথা উক্ত হইয়াছে। বেদমাতা গায়ত্রী ব্রাহ্মণের উপাসনার প্রধান অঙ্গ। কথিত আছে যে, ব্রহ্মার পত্নী সাবিত্রী গৃহকর্ম্মে ব্যাপৃতা থাকায় ইন্দ্র গায়ত্রী নামে এক গোপকন্যার সহিত ব্রহ্মার বিবাহ দিয়াছিলেন। ইহার মধ্যে ইহাই দেখিতে পাওয়া যায় যে, যখন ব্রাহ্মণেরা বেদে অধিকারহীন হইল তখন পৌরাণিকযুগে 'একাক্ষরী গায়ত্রী, অগ্নি পুরাণে ছন্দোধিকারে ৩২৯ অধ্যায়ে উক্ত হইয়াছে। সেই 'ওঁ' শব্দ পৌরাণিক মহাভারতের আদি নমস্কার ও উপাসনা। রাজর্ষি বিশ্বামিত্রই গায়ত্রী রচয়িতা, তিনি ক্ষত্রিয় হইয়া ব্রাহ্মণের কর্ম্মে ব্রতী হন। বশিষ্ঠ ও বিশ্বামিত্র কলহ বৃত্তান্ত হিন্দুর ধর্ম্মশাস্ত্রের অন্তর্ভূক্ত বিষয়। বশিষ্ঠ রাজা হরিশ্চন্দ্রের সুখ্যাতি করিলে বিশ্বামিত্র তাঁহাকে নির্ম্মম দুঃখ দারিদ্র্য ও শোকের দণ্ড দ্বারা পরীক্ষা করিয়াছিলেন। সর্পদষ্ট রোহিতাশ্বের অন্ত্যেষ্টিক্রিয়া পিতা হরিশ্চন্দ্র যখন করিতে উদ্যত এবং মাতা মূর্চ্ছিতা, তখনই বিশ্বামিত্র তাঁহার মৃত পুত্রকে পুনর্জ্জীবিত ও রাজা হরিশ্চন্দ্রকে পত্নী শৈব্যাসহ রাজ্যে প্রতিষ্ঠিত করেন—সেইখানেই নাটক অভিনয় পুরাণের অপূর্ব্বকীর্ত্তি বর্ত্তমান আছে। **বিশ্বামিত্র**ঃ—পরমাত্মা পরমেশ্বরের জ্ঞান, ইচ্ছা ও ক্রিয়াশক্তি দ্বারা বিশ্বকে ব্যাপিয়া আছে। সেই বিশ্বের মিত্র স্বরূপ ক্ষত্রিয় বিশ্বামিত্রই ব্রাহ্মণ হইয়াছিলেন, অর্থাৎ তিনিই ব্রাহ্মণের গর্ব্ব খর্ব্ব করেন ও বশিষ্ট ও বিশ্বামিত্রই বিদেহরাজ জনকের পুরোহিত, তিনিই রাজা দশরথের নিকট হইতে শ্রীরামচন্দ্রাদিকে ধনুর্ব্বেদ শিক্ষা ও অতিবলা মন্ত্র দ্বারা রাক্ষস বধের উপদেশ দান করেন, তিনিই শ্রীরামচন্দ্রের দ্বারা হরধনু ভঙ্গ করাইরা সীতা ও তাঁহার ভগ্নীগণের বিবাহ ভরতাদির সহিত দেন ও পরশুরামের দর্পচূর্ণ করেন। সেই পুরোহিতই হিন্দু সমাজের ও ধর্ম্মের প্রধান সহায় হন। তিনিই শ্রীরামচন্দ্রকে গৌতমাশ্রমে লইয়া গিয়া অহল্যার জারভার বিদূরিত করেন, তজ্জন্যই সীতা-হরণে শ্রীরামচন্দ্র রাবণের বংশ নাশ করেন। পাণ্ডবগণের বিবাহের পূর্ব্বে ব্যাসের উপদেশানুসারে ধৌম্য পৌরহিত্যপদে প্রতিষ্ঠিত হন এবং শ্রীকৃষ্ণ ও ব্যাস আর্য্যহিন্দুসমাজের জার ভার পঞ্চস্বামী বৃত্তান্তে বিদূরিত করিবার জন্য বিবাহে লক্ষ্যভেদের ব্যবস্থা করেন। বিশ্বামিত্র পুরোহিতের নাম।

**চন্দ্রবংশ**ঃ—গুরুগৃহে বা শিক্ষাপরিষদে বৃহস্পতির শিষ্য চন্দ্র গুরুপত্নী তারাকে হরণ করায় বুধের উৎপত্তি হয়। সেই বুধের ঔরসে ইলার গর্ভে পুরুরবার জন্ম হয়। বৃহস্পতির পুত্র কচ শুক্রের নিকট শিক্ষা করিতে গিয়া দেবযানির জার ভার দূর প্রত্যাখ্যান করিয়া করেন। গুরুগৃহে কচই শিষ্যের ধর্ম্ম ও কর্ত্তব্য প্রতিপালন কিরূপে করা উচিত উহার উদাহরণ স্বরূপ, উল্লিখিত মহারাজা যযাতি দেবযানিকে বিবাহ করিয়া জরাগ্রস্ত, আর সেই কুরুবংশে সতীর উদাহরণ—গান্ধারী ও কুন্তী। গান্ধারী সামাজিক বিধিনিয়ম মান্য করিয়া সতীধর্ম্ম প্রতিপালন করিয়া কলির অবতার স্বরূপ শতপুত্রের মাতা হন, আর কুন্তী দেবতার বরে ধর্ম্মরাজ যুধিষ্ঠির ও ভীমার্জ্জুন ও স্বপত্নী পুত্র নকুল ও সহদেবের মাতা হইয়া পুণ্যভূমি ভারতবর্ষে ধর্ম্মসাম্রাজ্য স্থাপন করেন। রাজা সম্বরণের সময় হইতে কুরু ও পাঞ্চালবংশে যে বহুকালস্থায়ী পৈত্রিক মনোমালিন্য ছিল, উহার শেষ যেন দ্রৌপদীর বিবাহে ও কুরুক্ষেত্রের যুদ্ধেই হয়। তজ্জন্যই দ্রৌপদীর জন্ম পাঞ্চালরাজ দ্রুপদের নারায়ণ যজ্ঞে হয়।

**যজ্ঞ** ঃ—যজ্ঞেই পুত্র কন্যার উৎপত্তি ও শান্তিস্থাপন করাই যজ্ঞের মূল উদ্দেশ্য। অধর্ম্মের ক্ষয় ও ধর্ম্মের জয়, কুরুক্ষেত্রের যুদ্ধপরিণাম হরিবংশে ভবিষ্যপর্ব্বে রাজা জন্মেজয় মহামতি ব্যাসকে রাজসূয়ই যুদ্ধের কারণ বলিয়াছিলেন। সর্পসত্রে মহারাজ জন্মেজয় যে সকল প্রশ্ন করিয়াছিলেন, উহার মীমাংসা শ্রবণ করিয়া রাজসূয় যজ্ঞ করেন। রামায়ণে তজ্জন্যই রাজসূয় যজ্ঞ না করিয়া অশ্বমেধ যজ্ঞ করা উচিত উল্লিখিত হইয়াছে ( উত্তরকাণ্ড ৯৬ সর্গ )।

**নারায়ণ** ঃ—মহাভারত ও রামায়ণ নারায়ণের কথা আছে এবং শ্রীমদ্ভাগবতের ষষ্ঠ স্কন্ধে অষ্টম অধ্যায়ে সেই নারায়ণের কথা আছে। উহাতে ভগবান নারায়ণ ঋষি অভিচারাদি উগ্রধর্ম্ম ও অসাবধানতা হইতে, গুণজেতা কপিল কর্ম্ম বন্ধন হইতে ও ভগবান দ্বৈপায়ন কুজ্ঞান হইতে মানবকে রক্ষা করার কথা উল্লেখ আছে। আর ঐ ভাগবতের ১ম স্কন্ধের ৯ম অধ্যায়ে শিব নারায়ণ ও কপিল ভিন্ন অন্য কেহই নারায়ণকে জানিতে পারেন নাই। উত্তরকাণ্ড রামায়ণ হরিবংশে কপিলকে নারায়ণ বলা হইয়াছে, আর মহাভারতে নারদ নারায়ণ সম্বাদ ভারত সংহিতার অস্থিপঞ্জর স্বরূপ বলা যায়। উহা দেবযান উপাসনার কথা, আর সমন্তপঞ্চকে ক্ষত্রিয় শোণিতময় পঞ্চহ্রদের রুধির দ্বারা পিতৃলোকের তর্পণ করার কথা সৌতি মহাভারতের * আরম্ভেই বলিয়াছেন। উহা পিতৃযান, সেই কুজ্ঞান হইতে পরশুরামকে পিতৃগণের বরের দ্বারা ঐস্থলে গর্ব্ব হইতে উদ্ধৃত করার কথা মহাভারতে তৎকৃত যজ্ঞে উক্ত হইয়াছে।

**নরোত্তম** ঃ—শ্রীমদ্ভাগবতের নারায়ণ কবচে নরঋষিই গর্ব্ব হইতে উদ্ধার করেন আছে সুতরাং সেই নরঋষিই মহাত্মা বেদব্যাস। তিনিই নারদের মুখে নারায়ণের কথা শুনিয়া মহাভারত রচনা করেন। চন্দ্র ও সূর্য্যবংশীয় রাজারা পিতৃযান ও দেবযান উপাসনা তৎপর নারায়ণ ভক্ত ছিলেন। রামায়ণ মহাভারতে শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণচন্দ্র সেই নারায়ণের অবতার ও পূর্ণব্রহ্মস্বরূপ উক্ত হইয়াছে। দেবী ভাগবতের ৯ম স্কন্ধে ৪র্থাধ্যায়ে নারায়ণ বলিতেছেন দুর্গা, রাধা, লক্ষ্মী, সরস্বতী ও সাবিত্রী এই পঞ্চপ্রকার প্রকৃতি পূজা সৃষ্টি কার্য্যে প্রসিদ্ধা হইয়াছে। ঐ স্কন্ধের ষষ্ঠাধ্যায়ে গঙ্গা ও সরস্বতী পরস্পর কলহ করিয়া নদীরূপে অবতীর্ণা হন ও ৭মাধ্যায়ে নরোত্তম শব্দের ব্যাখ্যা এইরূপ আছে যে, যাঁহার কর্ণে গুরুমুখনির্গতাবিষ্ণু মন্ত্র আছে ও যিনি বেদ বেদাঙ্গশালী, তিনি নরশ্রেষ্ঠ ও পবিত্র। সেই নরোত্তম ব্যাসের সহিত নারদের সরস্বতীতীরে দেখা হইয়াছিল ও তিনি যে নিন্দিত দ্বিজ, শূদ্র ও স্ত্রী জাতির বেদ শ্রবণে অধিকার ছিল না বলিয়া তাহাদের হিতার্থে ধর্ম্মশাস্ত্র মহাভারত প্রণয়ন করেন। ইহা শ্রীমদ্ভাগবতের ১ম স্কন্ধ ৪র্থাধ্যায়ে আছে। মহাভারত যে ধর্ম্মশাস্ত্র চতুর্ব্বেদসম্মত ও সপ্তর্ষির অনুমোদিত ইহা মহাভারতে আছে ( শান্তিপর্ব্বে ৩৩৬ অধ্যায় ) ব্রাহ্মণেরা দেবী সরস্বতীর সাহায্যেই নীতিশাস্ত্র সর্ব্বাগ্রে তপঃ প্রভাবে রচনা করিয়াছিলেন, স্বায়ম্ভুবমনু তদনুসারে ধর্ম্ম কীর্ত্তন করেন। উহা রাজা উপরিচর বৃহস্পতির নিকট হইতে প্রাপ্ত হইয়া প্রচার করেন। উক্ত উপরিচর রাজার যজ্ঞে নারায়ণ উপাসনা করিয়া মুক্তি লাভ করেন। উহাতে অলৌকিক তেজ প্রভাব সহসা দৃষ্টি, বল ও ইন্দ্রিয়শক্তি সমুদায় প্রতিহত করিয়া সকলের কর্ণকুহরে এই শব্দ প্রবিষ্ট হয় ঃ—

**"জিতং তে পুণ্ডরীকাক্ষ নমস্তে বিশ্বভাবন, নমস্তেহস্তু হৃষীকেশ**

* আদি ২য়াধ্যায়।

**মহাপুরুষ পূর্ব্বজ।"** অর্থাৎ হে পুণ্ডরীকাক্ষ আপনার জয় হউক, আপনি বিশ্বভাবন আপনাকে প্রণাম করি, হে সকলের আদি মহাপুরুষ হৃষীকেশ, আপনাকে নমস্কার করি। ইহাতে যে মহাভারত শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনের কথা নয়, ইহা পরিষ্কার বুঝিতে পারা যায়। বৈদিকযুগে যজ্ঞানুষ্ঠান দ্বারা যে ধর্ম্মলাভ হইত, মহাভারত ও রামায়ণের সময় উহার মূর্ত্তি ভিন্ন হইয়াছিল। দেবর্ষি নারদ ঐকান্তিক ধর্ম্মের রহস্য নারায়ণের কথায় বলিয়াছেন। শান্তিপর্ব্বে ৩৪৬ অধ্যায়ে ধর্ম্মের জ্যেষ্ঠ পুত্র নারায়ণ দৈব ও পৈত্রিক কর্ম্মে প্রবৃত্ত নারদকে কি ফল লাভের নিমিত্ত কাহার আরাধনা করিতেছেন জিজ্ঞাসা করিয়াছেন ও নারায়ণের উত্তরে, পিণ্ডদানে ভগবান নারায়ণের উপাসনা করা হয় বিবৃত হইয়াছে। নারায়ণই সকলের পিতা, পিতামহ ও প্রপিতামহস্বরূপ, উক্ত হইয়াছে। উহাতেই তিন পুরুষের শ্রাদ্ধ করা বিধি এখনও বর্ত্তমান।

শ্রীমদ্ভাগবতের অষ্ট স্কন্ধে তয়াধ্যায়ে মহাভারতোক্ত গজেন্দ্রমোক্ষণের মন্ত্র এইরূপ আছে :— **"যে ভগবান প্রকৃতি ও পুরুষরূপী সকল শরীরে কারণরূপে প্রবেশ করেন, যাঁহা হইতে সেই শরীর চেতনালাভ করে, সেই পরমেশ্বরকে আমি কেবল ধ্যান করি।"** নারায়ণ উপাসনার সহিত মহাত্মা কপিলের সাংখ্যদর্শনের সম্বন্ধ এইখানে দেখা যায়। পৌলমপর্ব্বে বধূসরা নদীর কথা আছে উহাতে পরশুরামের মাতৃহন্তা পাপ হইতে মুক্ত হইবার সন্ধান পাওয়া যায়। পরশুরাম মহেন্দ্র পর্ব্বতে বাস করিতেন ও তিনি দীপ্তোদ নামক তীর্থে বধূসরা নদীতে স্নান করিয়া পাপমুক্ত হন। বেদে জীবাত্মাকে সঙ্গী বলিয়া নির্দ্দেশ করে, তখনই স্থূল জ্ঞানে আমি গৌর, আমি ব্রাহ্মণ ইত্যাদি ধারণা হয়। তজ্জন্য গৌরমুখ ব্রাহ্মণই পরীক্ষিতকে ব্রহ্মশাপ বৃত্তান্ত অবগত করাইতে আসিয়াছিলেন। জ্ঞানবান ব্যক্তিরাই সেই স্থূল ও সূক্ষ্ম কার্য্যকারণগত অদ্বিতীয় ব্রহ্মকে জানিতে পারেন। মহাত্মা বেদব্যাস বেদান্তসূত্রে ব্রহ্ম নিরূপণ করিয়াছেন। বৈদান্তিকেরা জীবাত্মা কামাদি প্রাকৃতিক গুণসমূহ জয়পূর্ব্বক দেহাভিমান ত্যাগ করিতে পারিলেই পরমাত্মার দর্শনলাভ করিতে পারে বলিয়া থাকেন। নর সেই জীবাত্মার আধার ও নারায়ণ সেই পরমাত্মার আধার, বিদ্যারূপিণী * সরস্বতী জ্ঞানদাত্রী, তিনিই জীবাত্মা ও পরমাত্মার সম্মিলন করান, সেই জয়গান দ্বারা পণ্ডিতাগ্রগণ্য মহামতি বেদব্যাস জীবন্মুক্ত ব্যক্তিগণকে অমর বলিয়া কীর্ত্তন করিয়াছেন ও সাক্ষাৎ ব্রহ্ম নারায়ণ বলিয়াছেন, ইহাতেই মহামুনি কপিল, বেদব্যাস নারায়ণের মূর্ত্তিস্বরূপ হইয়াছেন। ঋতু সমুদায় মূর্ত্তিবিহীন বটে, কিন্তু উহাদের আগমন ও বিদায় প্রকৃতির কার্য্যসমূহ ফলফুলে বসন্ত, শীত, বর্ষা, হেমন্তাদি ঋতুতে মূর্ত্তিমান, তদ্রূপ দেহস্থ চৈতন্যময় আত্মার অনুভূতি হর্ষ বিষাদ ও পরমাত্মার সহিত উহার সম্মিলন, শান্তি ও তন্ময়তার উপলব্ধি করা যায়। এই অবস্থাই অমরত্ব—শুক উহা লাভ করিতে পারেন নাই। হিন্দুরা সাতজনকে অমর বলিয়া থাকেন, তন্মধ্যে ব্যাস, বলি, হনুমান ও পরশুরাম প্রমুখের নাম উল্লেখযোগ্য এবং অশ্বত্থামা, কৃপ, বিভীষণ অমর হইলেও উহাদের নাম কলঙ্কিত। মহাভারত অমরত্বের পক্ষপাতী নয়, তাঁহাদের কথা উহার অন্তর্ভুক্ত বিষয় নয়। রামায়ণ মহাভারতে কাব্যাংশে পরস্পর মিল আছে। মৃগরায় পশু ভ্রমে হত্যা করায় কবিরা কল্পনার সঙ্গে মৃত্যুর সম্বন্ধ করিয়াছেন, ধর্ম্মের সঙ্গে হয় নাই সুতরাং উহা ধর্ম্মশাস্ত্রে গ্রহণীয় হইতে পারে না ও সত্য নয়।

* বনপর্ব্ব—১৮৫ অধ্যায়।

এইরূপ কাল্পনিক কথা মহাভারতের বিশাল উদরে স্থান পাইয়াছে। উদাহরণস্বরূপ উহা আরও দেখান যাইতেছে যথা সচ্চরিত্রতায় মান্ধাতা একরাত্রে, জন্মেজয় তিনদিনে, নাভাগ সাতরাত্রে পৃথিবী জয় করিয়াছিলেন। ইহা ধৃতরাষ্ট্র দুর্য্যোধনকে সচ্চরিত্র হইবার উপদেশচ্ছলে বলিয়াছিলেন, ভীষ্ম যুধিষ্ঠিরকে বলিতেছেন (শান্তিপর্ব্ব ১২৪ অধ্যায়)। ঐ সূত্রে সদাচারই মানবের প্রধান ধন ও আশাই পরম দুঃখ, নারদোক্ত ইন্দ্র প্রহ্লাদ সম্বাদে ধার্য্য হইয়াছে।

মহাভারত পৃথিবী জয় করিবার গ্রন্থ নয়, যাহাতে কে কবে কিরূপে উহা জয় করিয়াছিল, ভীষ্ম দ্রোণ অমর বীর পরাজিত ও মৃত, অশ্বত্থামা, কৃপ যুদ্ধ জয় করিতে না পারিয়া অমর, এইরূপ অলৌকিক কথা ধর্ম্মশাস্ত্রের মধ্যে কি নিমিত্ত সন্নিবিষ্ট হইবে? অনুক্রমণিকায় স্পষ্ট আছে :—"ব্রাহ্মণেরা বহুকষ্টে ও অভিনিবিষ্টচিত্তে সংক্ষেপে ও সবিস্তারে যে বেদ অধ্যয়ন করিয়া থাকেন, যাহা জ্ঞানের একমাত্র সীমা, সেই বেদশাস্ত্রের অনুগত করিয়া এই ইতিহাস মহাত্মা ব্যাস কর্ত্তৃক বিরচিত হইয়াছে। ইহাতে শাস্ত্রের মত ও লৌকিক আচার ব্যবহার রীতিনীতি স্পষ্টরূপে নির্দ্দিষ্ট আছে।" যাহাই হউক, সত্য নির্ণয় করিতে হইলে ধর্ম্মের সহিত সত্যের সম্বন্ধ সর্ব্বাপেক্ষা ঘনিষ্ট। শ্রীমদ্ভাগবতের ২য় স্কন্ধে ভগবানের নরনারায়ণরূপে অবতীর্ণ হইবার কথা, ধর্ম্মের ঔরসে দক্ষদুহিতা মূর্ত্তির গর্ভে উল্লিখিত হইয়াছে। নরনারায়ণ শব্দের অর্থ নররূপী নারায়ণ। তাঁহার গুণ বর্ণনা এইরূপে আছে "রুদ্রাদি কৃতি কুশলেরা কন্দর্পকে ক্রোধদৃষ্টি দ্বারা দগ্ধ করিতে পারেন কিন্তু ক্রোধকে দগ্ধ করিতে পারেন না। ক্রোধই তাঁহাদিগকে অসহ্যরূপে দগ্ধ করিতে থাকে, সেই ক্রোধ কিন্তু হরির নির্ম্মল অন্তঃকরণে প্রবেশ করিতে ভীত হয়, অতএব কাম আর কিরূপে তাঁহার চিত্তকে আক্রমণ করিবে।" এইখানে নারায়ণ যে শ্রীকৃষ্ণ, ইহা প্রমাণ হয়।

শ্রীকৃষ্ণ কেন দুর্যোধনাদির দুষ্কর্ম্ম অপরাধে দণ্ড বিধান করেন নাই উহার সন্ধান শ্রীমদ্ভাগবতে তৃতীয় স্কন্ধে আছে :—"তিনি যদি অপরাধকালেই উহার দণ্ডদান করিতেন, তাহা হইলে দুর্যোধনাদির সহিত অন্যান্য দুষ্টের বধ হইত না। হে উদ্ধব। জন্মরহিত ভগবানের জন্ম উৎপথগামীগণের বিনাশের নিমিত্ত, জীবসকলের প্রবৃত্তি উদ্রেক করাই কর্ম্মরহিত ভগবানের কর্ম্ম।" মহাভারতের মূল উদ্দেশ্যই লোকের মনে * সৎপ্রবৃত্তি উদ্রেক করা। সেই কার্য্য মহাভারতে শ্রীকৃষ্ণ করেন, উহা স্পষ্টরূপে উল্লিখিত হইয়াছে। বনপর্ব্বের দ্বাদশাধ্যায়ে অর্জ্জুন শ্রীকৃষ্ণকে বলিতেছেন: "হে কৃষ্ণ! ব্যাস আমাকে কহিয়াছেন যে, লোকের প্রবৃত্তি উদ্দীপিত করাই তোমার একমাত্র উদ্দেশ্য।" শ্রীমদ্ভাগবত ও মহাভারতের কথা যে এক, ইহা প্রমাণিত হইল। শ্রীমদ্ভাগবতে ৩য় স্কন্ধ ১মাধ্যায় বিদুরের বিলাপ বড়ই মূল্যবান্ কারণ উহাতে ধৃতরাষ্ট্র যে অধর্ম্মবৃক্ষের মূল, উহা স্পষ্ট প্রমাণিত হয়। যথা: "হে সৌম্য উদ্ধব। ধৃতরাষ্ট্র মৃত ভ্রাতা পাণ্ডুর অহিতাচরণ করিয়াছেন, আমি তাঁহার সুহৃদ ও জীবিত ভ্রাতা, কিন্তু দুষ্ট পুত্রের বশীভূত হইয়া তিনি আমাকে নিজ গৃহ হইতে নির্ব্বাসিত করিয়া দিয়াছেন, সেই অধোগামী ধৃতরাষ্ট্রের জন্য আবার আমার শোক হইতেছে।" এইখানে বিদুরের সহিত বিভীষণের প্রভেদ কি, সম্যক উপলব্ধি করিতে পারা যায়।

দেশাত্মবোধে একদেশের সকল লোককে আপনার ভাই বলিয়া আলিঙ্গন করিতে স্বদেশ প্রেমিকের হৃদয় উচ্ছ্বসিত হয়, তদ্রূপ সত্যসন্ধ যুধিষ্ঠিরের শিক্ষাদীক্ষা ও জ্ঞানে ভগবান যে

* আদিপর্ব্ব—১০০ অধ্যায় শান্তনুরাজার কথায় আছে।

সর্ব্বজীবের মধ্যে আত্মরূপে প্রতিষ্ঠিত, সেই ভগবানের মূর্ত্তিতে আনন্দ জ্যোতিঃ বিকশিত, যে মহাত্মার হৃদয় সেই জ্যোতিতে উদ্ভাসিত, তিনি কি আর কাহারও প্রতি রাগ, দ্বেষ, দ্রোহ করিতে পারেন, যুধিষ্ঠিরের সেই অবস্থা। তজ্জন্যই যুধিষ্ঠির অজাতশত্রু নামে মণ্ডিত ও তিনি যে সশরীরে স্বর্গ উপভোগ করেন, উহা অলৌকিক কবি কল্পনামাত্র। তিনি সকল সময়েই স্বর্গে অবস্থিত ছিলেন। চন্দ্র মনের অধিকারী, সেই বংশের সহিত তাঁহার সম্বন্ধ নাই, এই কথা কবি রূপকচ্ছলে ধর্ম্মপুত্র ধর্ম্মের সন্তান করিয়াছেন। কারণ ভগবান জীবদেহে ধর্ম্মরূপে বিষয় ভোগ ও আত্মারূপে পালন করিয়া থাকেন, তদ্রূপ রাজা সাজিয়া যখন দেশ হইতে অধর্ম্মের আধারগণকে তিরোহিত করেন, তখন তিনি ধর্ম্মরাজ যুধিষ্ঠির, তাঁহার নামের সার্থকতা হয়। ধর্ম্মই সৃষ্টি, স্থিতি ও লয়ের মূর্ত্তি ও সত্য স্বরূপ।

প্রসিদ্ধ টীকাকার নীলকণ্ঠ ও অভিধানকারগণ বলেন যে, সংস্কৃত গ্রন্থারম্ভ 'হন্ত' শব্দ প্রয়োগ দ্বারাই করা হইত। ঐরূপ প্রয়োগ মহাভারতের আস্তিকপর্ব্বের ৫৩ অধ্যায়ে ও ৫৯ অধ্যায়ের শেষে ও ৬৫ অধ্যায় যেখান হইতে সম্ভব পর্ব্বারম্ভ হইয়াছে এবং ৮৬ ও ৯৪ অধ্যায়ে আছে। ইহাতে পৃথক পৃথক বাক্যারম্ভ দেখিতে পাওয়া যায়। হিন্দুর আর্য্য ধর্ম্মসমাজ সনাতন। সেই সমাজের প্রাণ হইতেছে ধর্ম্ম, চেতনা হইতেছে শ্রীকৃষ্ণ, অস্থিপঞ্জর হইতেছে পাণ্ডু কুন্তী, যুধিষ্ঠির দ্রৌপদী, অর্জ্জুন সুভদ্রা, অভিমন্যু উত্তরা, পরীক্ষিত ও জন্মেজয়, ধমনী হইতেছে ভীম, নকুল, সহদেব, সাত্যকি, দ্রুপদ, বিরাটাদি। উহাদের প্রতি কোন অযথা কটাক্ষপাত করিলে উহাতে হিন্দুর প্রাণে আঘাত লাগে। তজ্জন্য প্রথম সত্য নির্ণয় করা উচিত। সনৎকুমার নারদকে বলিতেছেন যে, বিদ্যার সদৃশ চক্ষু নাই, সত্যের তুল্য তপস্যা, দানের ন্যায় সুখ ও বিষয়ানুরাগের সদৃশ দুঃখ নাই। ক্রোধ ও কামে তপস্যা ক্ষয়, মৎসরতায় আত্মশ্রীর হানি ও মানাপমানে বিদ্যার গ্লানি হয়। অনৃশংসতা, ক্ষমা, আত্মজ্ঞান ও সত্য এই চারটি ধর্ম্মের দ্বারস্বরূপ, কারণ উহারাই যথাক্রমে ধর্ম্ম, বল, জ্ঞান ও বিচার বলিয়া প্রশংসিত হয়। আজও শালগ্রাম শিলাকে প্রত্যেক নৈষ্টিক হিন্দু নারায়ণ বলিয়া পূজা করে। শিবলিঙ্গ ও নারায়ণ শিলা ভারতবর্ষের সর্ব্বত্রই হিন্দুর শ্রদ্ধা ভক্তি আকর্ষণ করে। উহা মূর্ত্তি পূজা নয়, উহা চিহ্ন ও স্মৃতিপূজা ভিন্ন আর কিছুই নয়। মহাভারত, রামায়ণ আর্য্য মুনি, ঋষি, রাজর্ষির স্মৃতি কথা, বংশকীর্ত্তন নয়। কালের করাল গতিতে যেমন সমুদ্র, পর্ব্বত ও নদ নদী স্থান বিনিময় করে তদ্রূপ রামায়ণ মহাভারত ধর্ম্মশাস্ত্র হইতে কাব্য নাটকে পরিণত হইয়াছে। মহাকবি কালিদাসের শকুন্তলা জগতের হৃদয়াকর্ষণ করিয়াছে, সেক্ষপির তদ্রূপ তাঁহার নাটকগুলির জন্য বিদ্বন্মণ্ডলীতে বিখ্যাত। তাঁহার নাটক ঐতিহাসিক, বিয়োগান্তক ও বিদ্রূপাত্মক আছে।

বর্ত্তমান মহাভারতে কি নাই, যা চাও, তাই পাওয়া যায়। কিন্তু উহাতেই যে সর্ব্বনাশ কারণ উহাতে মহাভারত বিশ্বকোষ অভিধান হইয়াছে। বাঙ্গালাদেশে কৃতবিদ্য কথক ঠাকুরেরা কীর্ত্তিবাসি রামায়ণ ও কাশিদাসী মহাভারতের এক নূতন সংস্করণ বাহির করিয়াছেন, উহার সহিত আর্য্য হিন্দুধর্ম্মের কোন সম্বন্ধ নাই বলিলেও অত্যুক্তি হয় না। উহা যে সময়ে হয় তখন মূল মহাভারতের চর্চ্চা করিবার আদৌ সুবিধা ও সুযোগ ছিল না, উহাতে

যে কি সর্ব্বনাশ হইয়াছে, তাহা বলা যায় না। আপামর সাধারণের অন্তরে অন্তরে সেইসকল পয়ারের ছন্দে যে সকল চিহ্ন অঙ্কিত হইয়াছে, উহা যাত্রার বা কবির লড়ায়ের উপমায় আরও জাজ্জ্বল্যমান রহিয়াছে। তাঁহাদের অন্তরের আদরের ধন সংস্কৃত ও পরিষ্কৃত করিতে গেলে মূলের অনুবাদ দ্বারা ভারত বংশীয় রাজাগণের কে কিরূপে রাজ্য লাভ করে ও পাণ্ডব ও ধৃতরাষ্ট্র পুত্রগণের রাজ্যে কাহার কিরূপ অধিকার স্বত্ব আছে উহা উদ্ধৃত করিলেই মহাভারতের আদি অবতরণিকার সত্য নির্ণয় স্থিরীকৃত হইবে। উহা উদ্যোগপর্ব্বের ১৪৭ অধ্যায়ে আছে। পূর্ব্বাধ্যায়ে গান্ধারী ধর্ম্মপুত্র যুধিষ্ঠির রাজা পাণ্ডুর যোগ্য সন্তান বলিয়া স্বীয় পুত্রকে মুক্ত কণ্ঠে বলেন যে, তাঁহারই রাজ্যলাভ ধর্ম্ম সম্মত, তাহার উহা কামনা করা উচিত নয়।

**কুরুবংশের ইতিহাস** :—মহানুভাবা গান্ধারীর বাক্যাবসান হইলে নরপতি ধৃতরাষ্ট্র ভূপতিগণ সমক্ষে দুর্য্যোধনকে কহিতে লাগিলেন :—"হে পুত্র। যদি তোমার বংশগৌরব রক্ষা করিতে বাসনা থাকে, তবে আমি যাহা কহিতেছি, উহা অবধান পূর্ব্বক শ্রবণ করিয়া বিধিমত কার্য্য করিতে যত্নবান হও। প্রজাপতি সোমই কুরুকুলের পূর্ব্বপুরুষ, ও নহুষনন্দন যযাতি সেই সোমের অধঃস্তন ষষ্ঠপুরুষ। যযাতির পঞ্চপুত্র, তন্মধ্যে মহাতেজা যদু সর্ব্বজ্যেষ্ঠ ও পুরু সর্ব্ব কনিষ্ঠ। মহাত্মা পুরু আমাদিগের কুলবর্দ্ধন করিয়াছেন; উনি বৃষপর্ব্বার দুহিতা শর্ম্মিষ্ঠার গর্ভে জন্মগ্রহণ করেন। সর্ব্বজ্যেষ্ঠ যদু অমিততেজা শুক্রের কন্যা দেবযানীর গর্ভে সমুৎপন্ন হন। সেই মহাবল পরাক্রান্ত বীর হইতেই যাদবগণের বংশ বিস্তৃত হইয়াছে ও তিনি সর্ব্বাপেক্ষা সমধিক বলবান্ ছিলেন বলিয়া কেহই তাঁহাকে পরাজয় করিতে পারে নাই। এই নিমিত্ত তিনি দর্পে নিতান্ত বিমোহিত হইয়া পিতার শাসনে অনাস্থা প্রদর্শনপূর্ব্বক তাঁহাকে, ভ্রাতাদিগকে ও অন্যান্য ক্ষত্রিয়গণকে অবমাননা করিতেন এবং পৃথিবীস্থ সমস্ত ভূপালগণকে বশীভূত করিয়া হস্তিনাগরে অবস্থিতি করিতে লাগিলেন। তাঁহার পিতা যযাতি পুত্রের ঈদৃশাচরণে ও গর্ব্বদর্শনে শাসনার্থ তাঁহাকে অভিশপ্ত ও রাজ্যচ্যুত করিলেন। যদুর অনুবর্ত্তী অপর সকল ভ্রাতারা ঐরূপ ক্রোধান্ধ মহারাজ যযাতির শাপগ্রস্ত হইলেন। পিতার বশবর্ত্তী সর্ব্বকনিষ্ঠ পুরু পৈত্রিক রাজ্যে অভিষিক্ত হন। হে পুত্র। দেখ, জ্যেষ্ঠ গর্ব্বিত হইলে সে কদাপি রাজ্যলাভ করিতে পারে না, কিন্তু পিতার বশবর্ত্তী ও সৎস্বভাব সম্পন্ন হইলে কনিষ্ঠও রাজ্যাধিকারী হইয়া থাকে। আরও দেখ, আমার পিতার পিতামহ ত্রিলোক বিশ্রুত সর্ব্ব ধর্ম্মজ্ঞ মহীপাল প্রতীপ ধর্ম্মানুসারে রাজ্যশাসন করিতেন। তাঁহার দেবতুল্য তিন পুত্র জন্মে। তন্মধ্যে দেবাপি সর্ব্বজ্যেষ্ঠ, বাহ্লীক মধ্যম ও শান্তনু সর্ব্বকনিষ্ঠ ছিলেন। মহাত্মা শান্তনুই আমার পিতামহ।

**রাজ্যপ্রাপ্তি নিয়ম** :—মহাতেজা দেবাপি সাতিশয় ধার্ম্মিক, সত্যবাদী, পিতৃশুশ্রূষা নিরত, সজ্জন, সংকৃত, বদান্য, সত্য প্রতিজ্ঞ, সর্ব্বভূতাহিতৈষী, পিতার শাসনে স্থিত, ব্রাহ্মণগণের আজ্ঞানুবর্ত্তী, পুর ও জনপদবাসী আবালবৃদ্ধবণিতা সকলেরই প্রিয় কিন্তু চক্রাকার কুষ্ঠরোগে দূষিত ছিলেন। দেবাপি, বাহ্লীক ও শান্তনু এই তিনজনের পরস্পর বিলক্ষণ সৌভ্রাত্র ছিল। কিয়ৎকাল পরে বৃদ্ধ রাজা প্রতীপ জ্যেষ্ঠ পুত্র দেবাপির অভিষেকার্থ সমুদায় মঙ্গল দ্রব্য সম্ভার আহরণ করিলেন। তখন সমুদায় ব্রাহ্মণ, বৃদ্ধগণ পৌর ও জনপদদিগকে

সমভিব্যাহারে লইয়া ভূপতির সমীপে গমনপূর্ব্বক দেবাপির অভিষেক নিবারণ এই বলিয়া করেন যে, "রাজন। দেবাপি সাতিশয় বদান্য, ধর্ম্মজ্ঞ, সত্যপ্রতিজ্ঞ ও প্রজাগণের নিতান্ত প্রিয়, ইহাতে কোন সংশয় নাই, কিন্তু উনি যে কুষ্ঠরোগে দূষিত তজ্জন্য রাজ্যাধিকারী হইতে পারেন না, কারণ দেবগণ হীনাঙ্গ ব্যক্তিকে কদাপি অভিনন্দন করেন না।" মহারাজ প্রতীপ এইরূপে সেই সমাগত মহাত্মাগণ কর্ত্তৃক প্রিয় পুত্রের অভিষেকে নিবারিত ও নিতান্ত ব্যথিত হইয়া অশ্রুগদগদস্বরে বিলাপ করিতে লাগিলেন ও মহাত্মা দেবাপি রাজ্যলাভে বঞ্চিত হইয়া অরণ্যে প্রস্থান করিলেন। তাঁহার মধ্যমভ্রাতা বাহ্লিকও পিতা ভ্রাতা ও পিতৃরাজ্য প্রভৃতি পরিত্যাগপূর্ব্বক পরম সমৃদ্ধি সম্পন্ন মাতুলকুলে গমন করিয়া বাস করিয়াছিলেন। কিয়দ্দিন পরে বৃদ্ধ রাজা প্রতীপ পরলোক যাত্রা করিলে লোক বিশ্রুত শান্তনু বাহ্লিকের আজ্ঞানুসারে পৈত্রিক রাজ্যে অভিষিক্ত হইয়া ধর্ম্মানুসারে প্রজা পালন করিতে লাগিলেন। হে পুত্র। হীনাঙ্গ হইলে রাজ্যলাভ করিতে পারে না বলিয়া মতিমান পাণ্ডু কনিষ্ঠ হইয়াও আমার প্রাপ্য রাজ্য গ্রহণ করিয়াছিল। এক্ষণে তাহার অবর্ত্তমানে তাহার পুত্রগণই এই রাজ্যের যথার্থ অধিকারী।

**যথার্থ রাজ্যাধিকারী**:—"হে দুর্য্যোধন। যখন আমি রাজ্যপ্রাপ্ত হই নাই, তখন তুমি কি বলিয়া রাজ্য গ্রহণে অভিলাষী হইয়াছ, তুমি রাজপুত্র বা রাজা নও; তবে কেন এই রাজ্যগ্রহণে অভিলাষী হইয়া পরস্ব হরণে প্রবৃত্ত হইতেছ? দেখ, মহাত্মা যুধিষ্ঠির রাজপুত্র, তাহারই ন্যায়ানুসারে এই রাজ্য প্রাপ্তি হইতে পারে, সেই মহানুভবই এই কৌরবকুলের প্রভু ও পালনকর্ত্তা। সেই মহাত্মা সত্যপ্রতিজ্ঞ, অপ্রমত্ত, বন্ধুবর্গের শাসনানুবর্ত্তী, প্রজাগণের প্রিয়, দয়াবান্, জিতেন্দ্রিয় ও সাধুগণের পালনকর্ত্তা—সেই মহাত্মাতে ক্ষমা, তিতিক্ষা, আর্জব, সত্য শ্রুত, অপ্রমাদ, ভূতানুকম্পা ও শাসন প্রভৃতি সমুদায় রাজার গুণ বর্ত্তমান আছে। আর তুমি নিতান্ত অভদ্র, লুব্ধ ও পাপবুদ্ধি, তাহাতে আবার তুমি রাজপুত্র নও, অতএব কিরূপে পরের রাজ্য হরণ করিতে সমর্থ হইবে? যদি স্বীয় অনুজগণ সমভিব্যাহারে জীবিত থাকিয়া সুখে কালাতিপাত করিতে বাসনা থাকে, তবে পাণ্ডবগণকে অচিরাৎ সবাহন সপরিচ্ছদ রাজ্যার্দ্ধ প্রদান কর।" উদ্যোগপর্ব্বের ১৪৭ ও ১৪৮ অধ্যায়ে আছে যে, মহাত্মা ভীষ্ম, দ্রোণ, ধৃতরাষ্ট্র ও গান্ধারী এই প্রকার উপদেশ প্রদান করিলেও দুর্ম্মতি দুর্য্যোধন উহা গ্রাহ্য করিল না। ঐ দুরাত্মা তত্রস্থ সমুদায় সভ্যগণের প্রতি অনাস্থা প্রদর্শন পূর্ব্বক ক্রোধরক্ত নয়নে গাত্রোত্থান পূর্ব্বক গমন করিল ও ক্ষীণায়ু ভূপতিগণ তাহার পশ্চাদনুসরণ করে। যুদ্ধ হইবার পূর্ব্বে যুধিষ্ঠিরের আশা ছিল যে, দুর্য্যোধন সংগ্রামে প্রবৃত্ত না হইয়া তাঁহাকে রাজ্যার্দ্ধ প্রদান করিবে কিন্তু উহা বিফল হওয়ায় তিনি সাতিশয় দুঃখিত হন।*

**দোষ ও গুণকীর্ত্তন**:—দ্রোণপর্ব্বে সঞ্জয় ধৃতরাষ্ট্রকে যুদ্ধ ব্যাপারে অভিমন্যু বধের পর যে ভর্ৎসনা করিয়াছিলেন উহাতে ধৃতরাষ্ট্রের দোষ ও পাণ্ডুর গৌরবের কথা উল্লিখিত আছে। উহা মহাভারতের অনুক্রমণিকায় উল্লেখযোগ্য। † "হে রাজন্। আপনি

* শান্তিপর্ব্বে পঞ্চবিংশতি অধ্যায় শততং অধ্যায়। † ষড়শীতিতম অধ্যায়ান্তর্গত।

ইহলোকে বিজ্ঞতম বলিয়া প্রথিত আছেন, তবে কি নিমিত্ত সনাতন ধর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক দুর্য্যোধন, কর্ণ ও শকুনির মতাবলম্বী হইলেন? অতএব স্পষ্ট বোধ হইতেছে, আপনি নিতান্ত বিষয়াসক্ত, এক্ষণে আপনার এই বিলাপবাক্য বিষমিশ্রিত মধু বলিয়া আমার বোধ হইতেছে। মহাত্মা মধুসূদন পূর্ব্বে আপনাকে যুধিষ্ঠির, ভীষ্ম ও দ্রোণ অপেক্ষাও সমধিক সম্মান করিতেন; কিন্তু যে অবধি তিনি আপনাকে অধার্ম্মিক বলিয়া জানিয়াছেন, সেই অবধি আর তাদৃশ সম্মান করেন না। হে মহারাজ। আপনার কুসন্তানগণ পাণ্ডবগণের প্রতি যার পর নাই কটু বাক্য প্রয়োগ করিলেও আপনি তৎকালে পুত্রগণের রাজ্য কামনায় সে সমুদায় তখন অনায়াসে উপেক্ষা করিয়াছিলেন, এক্ষণে আপনাকে তাহার ফলভোগ করিতে হইবে। আপনি তৎকালে পাণ্ডবগণকে বঞ্চনা করিয়া পিতৃ পিতামহোপভুক্ত রাজ্যলাভ করিয়াছিলেন, এক্ষণে সেই পাণ্ডবগণ কর্ত্তৃক নির্জ্জিত সমুদায় ভূমণ্ডল উপভোগ করুন। পূর্ব্বে মহারাজ পাণ্ডু কৌরব-গণের বিপক্ষাপহৃত রাজ্য ও যশঃ প্রত্যাহৃত করিয়াছিলেন। তৎপরে তাঁহার পুত্রগণ তাঁহা অপেক্ষা সমধিক যশোলাভ করিয়া রাজ্য করেন, কিন্তু এক্ষণে আপনি রাজ্যলোভ বশতঃ তাঁহাদিগকে পৈতৃক রাজ্য চ্যুত করিয়া তাঁহাদের যশ বিলুপ্ত করিয়াছেন। যাহা হউক, এক্ষণে যুদ্ধকালে পুত্রদিগকে তিরস্কার ও তাহাদের দোষ কীর্ত্তন করা আপনার কর্ত্তব্য নয়।" ইহাতেই এইরূপ যুদ্ধের সমস্ত দোষ ধৃতরাষ্ট্রের উপর সঞ্জয় দিয়াছেন।

**রহস্য ভেদ** :—মহাভারতে ভিন্ন আর কোথাও সংসারের হারজিতের নিগূঢ়রহস্য ভেদ হয় নাই। ভীমকে বিষদান ও জলে ত্যাগ, জতুগৃহদাহ হইতে সকল পাণ্ডবগণের অলৌকিক উদ্ধার, অস্ত্র শিক্ষা কৌশল ও গুরুভক্তি এবং আর্য্য মুনি ঋষিরা কুরুক্ষেত্রের ও হস্তিনাপুরের সন্ধিস্থলে কুরুগণের সহিত পাণ্ডবগণের প্রথম পরিচয় ও দেখা সাক্ষাৎ, অতি সুন্দর আদিপর্ব্বের কথা। সভাপর্ব্বের কথা পাণ্ডবগণের সহিত দ্বিতীয় সাক্ষাৎ দ্রৌপদীর স্বয়ম্বরের সময়, তৎপরে কুরুসভায় পাণ্ডবগণের বিবাহান্তে আনয়ন ও খাণ্ডবপ্রস্থে প্রেরণ, রাজসূয়যজ্ঞ ও দ্যূতে সর্ব্বস্বাপহরণ। বনপর্ব্বের কথা কাম্যকবনে শ্রীকৃষ্ণের সহিত পাণ্ডবগণের সাক্ষাৎ এবং আর্য্য মুনি ঋষিগণের উপদেশ দান ও তীর্থযাত্রা। বিরাটে অভিমন্যুর বিবাহ ও দূতপ্রেরণ উদ্যোগে শ্রীকৃষ্ণের কুরুসভায় দৌত্যাভিযান। যুদ্ধে জয়লাভ হইবার পর অশ্বমেধ যজ্ঞের পরই ধৃতরাষ্ট্রাদির বনযাত্রা ও স্বর্গারোহণ। রামায়ণ ও মহাভারত ২৪০০০ চব্বিশ হাজার শ্লোক ও সাতকাণ্ডে সমাপ্ত হইয়াছিল, পরে অষ্টাদশ কাণ্ডে একলক্ষ শ্লোকে হরিবংশ সহিত হয়। বাঙ্গলায় চলিত কথা আছে, সাত সমুদ্র ও তের নদী, এই সাত কাণ্ড রামায়ণ ও মহাভারত সমুদ্র বিশেষ ছিল, উহাতে তেরটী নদী পতিত হয় অর্থাৎ তেরটি চরিত্রের কথায় পরিপূর্ণ। মহাভারতের সেই তের জন হন:—শ্রীকৃষ্ণ, কুন্তী, দ্রৌপদী, বিদুর যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন, ধৃতরাষ্ট্র, দুর্য্যোধন, গান্ধারী, কর্ণ, পাণ্ডু ও ব্যাস।

**মেরুদণ্ড** :—অশ্বমেধপর্ব্বের একাদশাধ্যায়ে যুধিষ্ঠির রাজ্য করিতে অসম্মত হইলে শ্রীকৃষ্ণ তাঁহাকে কি বলিয়া তিরস্কার করেন, উহাই মহাভারতের মেরুদণ্ডস্বরূপ:—"ধর্ম্মরাজ। কুটিলতাই মৃত্যুর ও সরলতাই ব্রহ্ম প্রাপ্তির কারণ, এই বাক্যটি বিশেষরূপে বোধগম্য হইলেই যথার্থ জ্ঞানপ্রাপ্ত হওয়া যায়। আপনার এখনও শত্রু অবশিষ্ট আছে। আপনার

শরীরের অভ্যন্তরে যে অহঙ্কার রূপ দুর্জ্জয় শত্রু রহিয়াছে, উহা কি আপনি নিরীক্ষণ করিতেছেন না? আপনার জীবাত্মা, তত্ত্ব জ্ঞানরূপ বজ্র দ্বারা আপনার অহঙ্কারকে বিনষ্ট করুক। মমতা সংসার প্রাপ্তির ও নির্ম্মমতাই ব্রহ্ম লাভের উপায়। সুখ দুঃখ জীবের স্বভাব সিদ্ধ। অহঙ্কারকে ত্যাগ করিলেই শোক নষ্ট হইবে। অতীত ঘটনা স্মরণ করিয়া কুরুক্ষেত্রের মহারণাপেক্ষা ভীষণতর সংগ্রামে বিব্রত হইবেন না। যাহারা রাজ্যাদি বিষয় সমুদায় পরিত্যাগ করিয়াও মনে মনে বিষয়ভোগের বাসনা করে তাহাদিগের ধর্ম্ম ও সুখ তোমার শত্রুগণ লাভ করুক। কাম নিগ্রহই যথার্থ ধর্ম্ম ও মোক্ষের বীজস্বরূপ।"

**কাম** :—কাম স্বয়ংই বলিয়াছে যে "আমাকে কেহই নির্ম্মমতা ও ইন্দ্রিয় সংযম ব্যতীত বশীভূত করিতে পারে না"। সেই কাম বিজয়ী ভগবানই শ্রীকৃষ্ণ মদনমোহন রাসবিহারী। শিবলিঙ্গ কামবিজয় চিহ্ন, সৃষ্টি প্রক্রিয়া পূজা নয়, শৈবেরা উহা বিকৃত করিয়াছে। শিব ও শক্তি শ্রেষ্ঠ বৈষ্ণব ও বৈষ্ণবী। শক্তির প্রথম পূজা বৈষ্ণবী কাত্যায়নি ব্রত করিয়া গোপীরা রাসলীলাযুক্তা।

ঐ অশ্বমেধপর্ব্বে অর্জ্জুন শ্রীকৃষ্ণকে বলিতেছেন:—"মহাত্মন্। আপনার প্রসাদেই মহারাজ যুধিষ্ঠির যুদ্ধে জয়লাভ করিয়াছেন। আমি যে সংগ্রাম জয় করিয়াছিলাম, উহা আপনার পরাক্রম, বুদ্ধি, কর্ম্ম ও প্রভাবেই হইয়াছিল।" কামনা জয়ই যুদ্ধ জয় করা মনে হয়।

**যুদ্ধযজ্ঞ** :—মহাভারতে কুরুক্ষেত্রের যুদ্ধের কথা যজ্ঞস্বরূপ উক্ত হইয়াছে। উহা কর্ণ শ্রীকৃষ্ণকে উদ্যোগ পর্ব্বের ১৩৯ অধ্যায়ে একরূপ বলিতেছেন:—"হে বৃষ্ণিনন্দন। আপনি কুরুক্ষেত্রের শস্ত্র যজ্ঞের উপদেষ্টা ও অধ্বর্যু, অর্জ্জুন হোতৃপদ গ্রহণ করিবেন, অভিমন্যু গীত ও স্তোত্রপাঠ, শব্দায়মান ভীমসেন উদগাতা ও স্তোতা, জপহোমপরায়ণ যুধিষ্ঠির ব্রহ্মা, সাত্যকি প্রাতিস্থানিক কর্ম্ম সম্পাদন করিবেন, মহাবল ঘটোৎকচ সেই বিস্তৃত অতিরাত্র যজ্ঞে পশুবন্ধন করিবে ও যিনি শ্রৌতযজ্ঞে হুতাশন হইতে সমুৎপন্ন আর প্রতাপবান ধৃষ্টদ্যুম্ন ঐ যজ্ঞের দক্ষিণা হইবেন।" দুর্যোধনের পক্ষে দ্রোণ, কৃপ, অশ্বত্থামার নাম উক্ত হইয়াছে কিন্তু ভীষ্মের বা শিখণ্ডীর নাম গন্ধও নাই। মহাভারতে ধর্ম্মযুদ্ধ ও কুরুক্ষেত্র যুদ্ধ, এই দুই যুদ্ধের মুখ্য ও গৌণ উদ্দেশ্য যে কি, উহাই সত্য নির্ণয়সূত্রে কীর্ত্তিত হইল।

# আদিপর্ব্ব

## নবম অধ্যায়

### ধর্ম্মশাস্ত্র মীমাংসা।

**যুদ্ধরহস্য**ঃ—সংসারে গর্ব্ব, অহঙ্কার, বল, অর্থ, কাম, ক্রোধ মানবের ছয়টি শত্রুর কথা সকলেই বিলক্ষণ জানেন, উহাতেই লোকে যে যুদ্ধ ও মারামারি কাটাকাটি করে, উহার কথা আদি মহাভারত, মূল নয়। লোকে আপনাকে অপর অপেক্ষা বড় মনে করিয়া অপমানিত ও বিরোধ সৃষ্টি করে, কিন্তু যখন কেহ আপনা অপেক্ষা অপরকে বড় বা শ্রেষ্ঠ বিবেচনা করে, তখনই আর বিরোধ হয় না। গীতার ১৬ অধ্যায়ে আসুরী ও দৈবী প্রকৃতির কথায় উহা বলা হইয়াছে। যাহারা কাম ক্রোধের বশবর্ত্তী হইয়া আপনাকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ প্রতিপন্ন করিতে যায়, তাহারাই অসুর প্রকৃতির লোক, আর যাহারা ক্ষমা দয়া দাক্ষিণ্যাদি সদগুণে বিভূষিত, তাঁহারাই দৈবী প্রকৃতি সম্পন্ন বলিয়া আদৃত হন। এইখানেই দেখা যায় এক পিতার দুই সন্তান দুই প্রকার প্রকৃতির বশীভূত হইয়া দেবতা ও অসুর হইয়া থাকে ও ছিল। বেদের সময় হইতে সেই দেবাসুরের যুদ্ধ চলিয়া আসিতেছে, উহার মধ্যে সপত্নী বিরোধের কথা আস্তিকপর্ব্ব মহাভারতে ও উত্তরাকাণ্ড রামায়ণের একাদশ সর্গে আছে। ব্রহ্মার বরদান কালে সরস্বতীকে ব্রহ্মা দেবতাগণের অনুকূল হইয়া অসুরের মুখ হইতে বর প্রার্থনা করিতে বলেন, উহা উহার পূর্ব্ববর্ত্তী অধ্যায়ে আছে। ইহাতেই কুম্ভকর্ণ ছয়মাস নিদ্রিত ও ছয়মাস জাগ্রত বর পাইয়াছিলেন। মানবের জীবন অর্দ্ধাংশের অধিকই নিদ্রা ও অজ্ঞানতায় অতীত হয়; তজ্জন্যই পৌরাণিকেরা ধ্রুব প্রহ্লাদের অবতারণা করিয়াছেন। পুরাণের সহিত রামায়ণ মহাভারতের প্রভেদ সেইখানেই দেখিতে পাওয়া যায়। মহাভারতের বনপর্ব্বের ১৪৭ অধ্যায়ে পরম রামভক্ত হনুমানের সহিত ভীমের কথোপকথনে দেখিতে পাওয়া যায়। তিনি রামায়ণ সম্বন্ধে বলেন "শ্রীরামচন্দ্র বিনষ্ট শ্রুতির ন্যায় সহধর্ম্মিনীকে উদ্ধার করেন।" তিনি শুক্ল ও কৃষ্ণ নারায়ণের কথা বলিয়াছেন। উহা শ্বেত ও কৃষ্ণ যজুর্ব্বেদানুসারে উপাসনার কথা। উক্ত উত্তরকাণ্ড রামায়ণের ২৮ অধ্যায়ে কপিলকে নারায়ণ বলা হইয়াছে ও রাবণ তাঁহার নিকট বলবীর্য্য দেখাইতে গিয়া মূর্চ্ছিত হন আছে এবং ১৮ সর্গে রাজা মরু ও সংবর্ত্ত কর্ত্তৃক উপদিষ্ট হইয়া তাঁহার যজ্ঞকালে রাবণ উৎপাত করিলেও তাঁহার সহিত যুদ্ধ করেন নাই। উহার পূর্ব্বাধ্যায়ে অযোধ্যাপতি যুবনাশ্ব-তনয় রাজা মান্ধাতার নিকট রাবণ পরাজিত হইলে, পুলস্ত ও গালব সেই রাবণকে মান্ধাতার হস্ত হইতে রক্ষা করেন।

**পাতিব্রত্য ধর্ম্ম**ঃ—বৃহস্পতির পুত্র কুশধ্বজের কন্যা বেদবতী নারায়ণকে পতিলাভ করিবার জন্য তপস্যা করিতেছিলেন, রাবণ তাঁহার রূপে মুগ্ধ হইয়া তাঁহার কেশাকর্ষণ করেন, উহাতে বেদবতী অনলে প্রবেশ করেন, তিনিই রাবণের ধ্বংসের জন্য সীতারূপে অবতীর্ণা হন

( উত্তরকাণ্ড রামায়ণ ১৭ অধ্যায় )। মন্দোদরী বলিয়াছিলেন যে, পতিব্রতার শাঁপেই রাবণের মৃত্যু হয়। পতিব্রতার অশ্রুজল ভূতলে পতিত হইলে কখনই ব্যর্থ হয় না। উত্তরকাণ্ড রামায়ণের ৩১ সর্গে আছে যে, রম্ভার অশ্রুজল পতিত, রাবণ তাঁহাকে অবৈধ সম্ভোগ করিলে হয়, উহাতে নলকুবের রাবণকে শাঁপ দিলেন যে, "যখন রাবণ মদন পীড়িত হইয়া রম্ভার ন্যায় অসম্মতা কোন রমণীকে উপভোগ করিতে যাইবে, তখনই তাহার মস্তক সপ্তধা ভগ্ন হইয়া যাইবে।" রামায়ণে জারভাবেই বলদৃপ্ত রাবণের মৃত্যু সূচিত হইয়াছে ও মহাভারতে নহুষের স্বর্গ পতন ও ঐরূপ আছে। আরও মহাভীষের সেই দশা, তিনি স্বর্গ হইতে তজ্জন্য পতিত হন।

**স্বর্গ ওনরক**—ইহাতেই কর্ম্মফলাত্মক স্বর্গনরক ইহকাল ও পরকালের সম্বন্ধ ধর্ম্মরাজ যমের হস্তে যেন অর্পিত হয়। সেই সময় যে মহাভারত ও রামায়ণ হয়, উহাতেই মহাভীষ, নহুষের পতন জারভাবে হয়। যযাতি জরাগ্রস্ত ও তাঁহার স্বর্গচ্যুতি আত্মপ্রশংসায় হয় ও সৎসঙ্গে তাঁহার সেই গর্ব্ব দূর হইলে তিনি পুনরায় স্বর্গে গমন করেন।

**জন্ম ও কাল রহস্য**ঃ—পৌরাণিকেরা সমুদ্রমন্থন হইতে লক্ষ্মীর উৎপত্তি বলেন, আবার মনুর কন্যা আরুষি চ্যবনের ভার্য্যা, তাঁহারই উরুদেশ ভেদ করিয়া ঔর্ব্ব নামে একপুত্র হয়। তাঁহারই সন্তান ঋচীক, যাঁহার কন্যা লক্ষ্মী। এইরূপ পৌরাণিক বৃত্তান্তে ব্যাসের দ্বারা পাণ্ডু ও ধৃতরাষ্ট্রের জন্ম বৃত্তান্ত বিদুরের সহিত উল্লিখিত হইয়াছে। অনিমাণ্ডব ঋষির শাঁপে ধর্ম্ম বিদুর হইয়া জন্মগ্রহণ করেন, তবে ধর্ম্মের পুত্র যুধিষ্ঠির কেমন করিয়া হয়? বিদুর পাণ্ডুর অব্যবহিত পরেই জন্ম গ্রহণ করেন। এইরূপ কোন পূর্ব্বজন্মের সম্বন্ধ পাণ্ডু ও ধৃতরাষ্ট্রের সম্বন্ধে উল্লিখিত হয় নাই। এই সকল বৃত্তান্তের মূল্য অতি অল্প অর্থাৎ বিশ্বাস যোগ্য নয় বলিলে কোন দোষ হয় না। ব্যাসের স্বায়ম্ভুব মন্বন্তরে অপান্তরতমা নাম ছিল, বৈবস্বত মন্বন্তরে ব্যাস হয়। এক পুরুষের ব্যবধানে মন্বন্তর কল্পনাই বা কিরূপ! সম্ভবপর্ব্বে যে পৌরাণিক মহাভারতের অবতারণা করা হইয়াছে উহাতে স্বয়ম্ভু মনুকেই নমস্কার করিয়া তাঁহার সময়ের কথা বলা হইয়াছে। মহাভারতে পঞ্চ পাণ্ডবের জন্মবৃত্তান্ত পিতামাতার স্নেহাশীর্ব্বাদ, আকাঙ্ক্ষা ও দৈববাণীর কথা আছে। উহা সত্ত্বে কতকগুলি অলীক পৌরাণিক বা নাটকীয় জন্মবৃত্তান্ত গ্রহণ করা যাইতে পারে না। কারণ মহাভারত রামায়ণ পুরাণের বহুপূর্ব্বে হইয়াছে ও উহার বৃত্তান্ত পুরাণে আছে। পুরাণ মধ্যে বৈষ্ণবগণের শ্রীমদ্ভাগবত ও শাক্তগণের দেবীভাগবত বড়ই আদরের ধন। সেই দেবীভাগবতের নবম স্কন্ধে চতুর্থ অধ্যায়ে দেখিতে পাওয়া যায় যে, শ্রীকৃষ্ণ সরস্বতীকে নারায়ণের পত্নী হইতে বলিতেছেন ও তিনিই উহাঁর পূজা প্রথম সংস্থাপন করেন। সেই মাঘ মাসের শুক্লা পঞ্চমীতে বৎসর বৎসর এখনও সরস্বতীর পূজা হইয়া থাকে। মহাভারতের সহিত দেবী সরস্বতীর পৌরাণিক সম্বন্ধ দেখান হইল। নারায়ণই জাহ্নবী তীরে বেদের ধ্যান ও পূজা মন্ত্রাদি বাল্মিকিকে, ভৃগু উহা পুষ্করতীর্থে শুক্রকে দেন, তিনি উহা বদরিকাশ্রমে ব্রহ্মার নিকট প্রাপ্ত হন, জরৎকারু মুনি ক্ষীরোদসাগরে আস্তিক মুনিকে দিয়াছিলেন। মহর্ষি কৃষ্ণ দ্বৈপায়ন সরস্বতীকবচের বলেই বেদের বিভাগ ও পুরাণাদি করেন। এই পুরাণ সূত্রের কথা উক্ত ৯ম স্কন্ধ পঞ্চমাধ্যায়ে মহর্ষি ব্যাস বাল্মিকিকে জিজ্ঞাসা করিয়াছিলেন। পুষ্করতীর্থে নিরন্তর ধ্যান করত দেবী সরস্বতীর নিকট কৃষ্ণকলা সম্ভূত পুরাণ সূত্র সিদ্ধান্ত প্রাপ্ত হন। যাজ্ঞবল্ক্যও তদ্রূপ সরস্বতীর বরে কৃতকার্য্য

হন, ইহা মহাভারতে আছে। পূর্ব্বোক্ত দেবীভাগবতে সরস্বতী যাজ্ঞবল্ক্যকে 'তুমি কবিকুল শ্রেষ্ঠ হও' এই বরদান করেন। উক্ত দেবীভাগবতে ষষ্ঠ স্কন্ধে পঞ্চ বিংশাধ্যায়ে ব্যাসের অপূর্ব্ব পুত্রশোক বিরহ দূর যেন পাণ্ডু, ধৃতরাষ্ট্র ও বিদুরের জন্মে কামক্রীড়ায় হয়। পৌরাণিক মায়ার অসীম ক্ষমতার পরিচয় দিবার জন্য ব্যাসের মুখ দিয়া বলাইতেছেন।—"বীর্য্যশালী পুত্রত্রয় দর্শনে আমার শোকের একমাত্র হেতু শুক বিরহও বিস্মৃত হইলাম। ব্রাহ্মণ। মায়া কি বলবতী। অজিতেন্দ্রিয় ব্যক্তিগণ কোন ক্রমেই উহাকে পরিত্যাগ করিতে পারে না।" ইনিই কি সেই ব্যাস, যিনি শুককে ভারত সাবিত্রীর উপদেশ দিয়াছিলেন? ইনিই কি সেই ব্যাস, যিনি শোকাপনোদন জন্য মহাভারতে চতুর্ব্বিংশতি রাজার কথা নারদ প্রমুখের মুখে ব্যক্ত করাইয়াছেন? ইনিই কি সেই ব্যাস, যিনি বিদেহরাজ রাজর্ষি জনকের গুরু ছিলেন ও যাঁহার নিকট মোক্ষধর্ম্ম শিক্ষা করিবার জন্য স্বীয় পুত্র শুককে প্রেরণ করেন? ইনিই কি সেই ব্যাস, যিনি ভক্তির কীর্ত্তিস্তম্ভ শ্রীমদ্ভাগবত রচনা করিয়াছিলেন। ইনিই কি সেই মহর্ষি ব্যাস, যিনি অমর হইয়া এখনও বিদ্যমান রহিয়াছেন? ইনিই কি সেই অমর ব্যাস, যিনি মহাত্মা শঙ্করাচার্য্যকে দর্শন দিয়া তাঁহার ভ্রম সংস্কার দূর করেন? ইনিই কি সেই ব্যাস, যিনি সংসার জয় করিবার যাঁহার গ্রন্থসকল জয় নামে খ্যাত হইয়াছিল? দেবীভাগবতোক্ত অপূর্ব্ব নাটকীয় ব্যাসের কথা মহাভারতে স্থান পাইয়াছে, উহা মহাভারতের ব্যাসের কথা নয়। পাণ্ডু বা ধৃতরাষ্ট্রের জন্ম কোনরূপ অলৌকিক ভাবে হয় নাই। সেকালে যোগ্য পুত্রোৎপত্তি নানারূপে ধর্ম্মফলে, যজ্ঞে, ব্রতে ও বরে হইত। যাহাদের সে সৌভাগ্য হয় নাই, তাঁহারা যোগ্য কৃতক পুত্রাদি দ্বারা বংশ রক্ষা করিতেন। ভরত ও সোমক রাজার উপাখ্যান মহাভারতে উহার সুস্পষ্ট প্রমাণ বর্ত্তমান রহিয়াছে। পাণ্ডু ও ধৃতরাষ্ট্র বিচিত্রবীর্য্যের মৃত্যুর পরে দুইপত্নী গর্ভ হইতে জন্মগ্রহণ করেন। মহাত্মা ব্যাস তাঁহাদের জাতকর্ম্ম ও পিতৃনির্ব্বিশেষে শিক্ষাদির ভার গ্রহণ করেন বলিয়া বোধ হয়। পাণ্ডুর পুত্রেরা ব্রতনিয়ম যোগবলে হন, তজ্জন্যই তাঁহাদের জন্ম বিবরণে পিতামাতার সংকল্পের কথা ও দৈববাণী উক্ত হইয়াছে। মহাত্মা ব্যাসের নামে অপবাদ কীর্ত্তন মহাপাপ। তাঁহার জন্ম, পুত্রোৎপত্তি ও পুত্রশোক নিবারণ কি ভয়ানক মিথ্যা কল্পনা দ্বারা মহাভারতের অঙ্গ কলঙ্কিত করিয়াছে। যদি কাহারও তদ্বিষয়ে কোন সন্দেহ থাকে তবে মহাত্মা ধার্ম্মিক ব্যাসের শ্রীমদ্ভাগবতের ১১ স্কন্ধের ষড়বিংশধ্যায়ে ঐল গীত পুরুরবা উর্ব্বশীর শোক ও চিন্তা কিরূপে দূর হইয়াছিল উহার মধ্য হইতে কিয়দংশ উদ্ধৃত করিয়া দেওয়া গেল, উহাই মহাভারতের যযাতি গাথা :—

"বহু বৎসর ধরিয়া উর্ব্বশীর অধর-সুধা পান করিয়াও কোনরূপ আমার তৃপ্তি হইল না, বরং ঘৃতাহুতির দ্বারা যেরূপ অগ্নি উত্তরোত্তর নির্ব্বাপিত না হইয়া বর্দ্ধিত হয়, সেইরূপ হইয়াছিল। রজ্জুতে সর্পভ্রম যেরূপ হয়, আমার যেন তদ্রূপ হইয়াছিল। স্ত্রীগণ যাহার মন হরণ করে, তাহার বিদ্যা, তপস্যা, সন্ন্যাস, শাস্ত্রজ্ঞান, একান্ত সেবা, বাক্য সংযম সকলই ব্যর্থ হয়। বিষয় ও ইন্দ্রিয়ের সহিত মন আক্রান্ত হইলে সুখ হয় না, বরং দুঃখই হয়। মানব যখন ভগবানকে আত্মরূপে জানিতে পারে, তখনই তাহার জ্ঞান দ্বারা মোহ নষ্ট হয়, তখনই উপরতি লাভ ও তিনি দেবতা হন।"

**যযাতিগাথা**ঃ—আদিপর্ব্বের ৭৫ অধ্যায়ে ৪৮ হইতে ৫৪ শ্লোকে যে উৎপত্তি এইরূপ আছে যে, যযাতিগাথার পুরুষ সিংহ রাজা যযাতি বহুকাল উভয় পত্নী সম্ভোগ করিয়া পরিতৃপ্ত হন নাই, শেষে চৈত্ররথ নামক কুবেরোদ্যানে বিশ্বাচী নাম্নী এক অপ্সরার সহিত বিহার করিয়াও তাহার তৃপ্তি হইল না। তখন তিনি মনোমধ্যে এই পৌরাণিকী গাথা অনুধ্যান করিলেনঃ "কাম্যবস্তুর উপভোগে কামের উপশম হয় না বরং ঘৃতসংযুক্ত বহ্নির ন্যায় উহা উত্তরোত্তর বর্দ্ধিত হয়। যদি একজন এই পৃথিবীর সমুদায় সুবর্ণ, সকল পশু ও সমস্ত মহিলা উপভোগ করে, তথাপি তাহার তৃপ্তিলাভ হওয়া দুর্ঘট, অতএব শান্তি পথাবলম্বন করাই মঙ্গল। লোকে যখন কায়মনোবাক্যে কাহারও অনিষ্ট চিন্তা বা চেষ্টা করে না, তখনই তিনি ব্রহ্ম তুল্য হন।" ইহাতেই মহাভারতে পৌরাণিক কথা যেমন আসিয়াছে প্রমাণ হয়, তদ্রূপ ব্যাসের ধ্যান ও ধারণা কি ছিল উহাও বিশেষরূপে উপলব্ধি করিতে পারা যায়। সেই ব্যাসকে কিরূপে কলঙ্কিত করা হইয়াছে উহা ভাবিলে শিহরিয়া উঠিতে হয়। ব্যাসের কাম সম্ভোগ তৃপ্তিপূর্ব্বক হয় নাই বলিয়া ধৃতরাষ্ট্র মাতার ভয়ে ও ঘৃণায় চক্ষু বন্ধ করায় উঁহাকে অন্ধ, আর পাণ্ডুকে ঐরূপ মাতার দোষে পাণ্ডুবর্ণ করা হইল। কি সর্ব্বনাশ। ইহা ব্যাসের কীর্ত্তি—না অপকীর্ত্তি? হিন্দুর কোন ধর্ম্মশাস্ত্রে এইরূপ যে হইতে পারে ইহা দেখিতে পাওয়া যায় না। কামসম্ভোগের সন্তোষে বিদুরের ধর্ম্মশীলতা তদপেক্ষা আরও কি অলৌকিক কথা নয়? অধার্ম্মিকের শাঁপ ফলবান হইতে পারে না, শাঁপ দিলে পুণ্য ক্ষয় হয়, মহাভারতে উহা গান্ধারীর শাঁপে দেখিতে পাওয়া যায় এবং স্বয়ং শ্রীকৃষ্ণ পরীক্ষিতকে পুনর্জ্জীবিত করিবার সময় সত্যাদি পুণ্যাদিবলে করিয়াছিলেন উক্ত হইয়াছে। পাপ পুণ্য, অধর্ম্ম ও ধর্ম্ম, স্বর্গ ও নরক হিন্দুর পুরাণে বহু উদাহরণে বর্ণিত হইয়াছে। মহাভারতে এইরূপ আবর্জ্জনা কোথা হইতে কেমন করিয়া আসিল? ইহার মীমাংসা করিতে সময় লাগে না। যখন শাস্ত্র, রাজ্য, ধর্ম্ম, সমাজাদি রক্ষা করার ভার মূর্খ বা পারণ্ড কর্ত্তৃক আক্রান্ত হয়, তখনই এইরূপ দুর্দ্দশা হয়। জ্যামিতির যেরূপ প্রতিজ্ঞাগুলি কতকগুলি স্বীকার্য্য নিয়মাধীন করিয়া করা হয়, তদ্রূপ মহাভারতের সত্যাসত্য ধর্ম্মাধর্ম্ম শাস্ত্রানুশীলন দ্বারা করাই যুক্তিসঙ্গত, উহাতে কাহারও কোন আপত্তি থাকিতে পারে না এবং মনুও মহাভারতেও সেইকথা আছে।

**বৃহস্পতিগাথা**ঃ—শান্তিপর্ব্বের ২৩ অধ্যায়ে বেদব্যাসোক্ত মহাভারত আরম্ভ হইতেছে। উহাতে মহাত্মা ব্যাস বলিতেছেন যে, "গৃহী সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ ও গার্হস্থ্য ধর্ম্ম প্রতিপালন করা সর্ব্বাপেক্ষা দুষ্কর। অজিতেন্দ্রিয় ব্যক্তি কখনই ধর্ম্মপালনে সমর্থ হয় না। গৃহস্থধর্ম্ম পরিত্যাগপূর্ব্বক অরণ্যে বাস করা তোমার কর্ত্তব্য নয়, কারণ দেবতা, পিতৃলোক ও অতিথি গৃহস্থকে আশ্রয় করিয়া তৃপ্ত হন"। কারণ বৃহস্পতি এই গাথা গান করিয়াছেন যে, সর্প যেরূপ মূষিকগণকে গ্রাস করে, তদ্রূপ পৃথিবী যুদ্ধনৈপুণ্যহীন রাজা, অপ্রবাসী ব্রাহ্মণকে নষ্ট করে। পুরাতন ইতিহাসে শঙ্খ ও লিখিতের কথায় রাজারই দণ্ড দান করিবার ক্ষমতা আছে। জ্যেষ্ঠ ভ্রাতা শঙ্খ যখন আশ্রম হইতে অন্যত্র গমন করেন, তখন তাঁহার কনিষ্ঠ বিনানুমতিতে সুপক্ক ফল সমুদায় আহরণ করিয়া ভক্ষণ করিতেছেন, এমন সময়ে জ্যেষ্ঠ আসিয়া পড়েন। তিনি তাঁহাকে রাজার নিকট গিয়া ঐ কার্য্যের দণ্ড গ্রহণ করিতে বলেন। রাজর্ষি সুদ্যুম্ন তাঁহার দোষ মার্জ্জনা করিতে

চাহিলেও তিনি উহাতে সম্মত হন নাই, অগত্যা দুই হস্ত কর্ত্তন করিয়া দেন। লিখিত দণ্ডিতাবস্থায় ভ্রাতার নিকট গমন করিয়া ক্ষমা প্রার্থনা করিলে শঙ্খ বলিলেন, আমি তোমার প্রতি কুপিত হই নাই, ধর্ম্ম অতিক্রম করিয়াছিলে বলিয়া প্রায়শ্চিত্ত করাইলাম। এক্ষণে নদীতে গিয়া দেবতা, ঋষি ও পিতৃগণের তর্পণ কর, আর কখন ঐরূপ কর্ম্ম করিও না। সেই পবিত্র নদীতে স্নানান্তে তর্পণ করিতে গেলে তাঁহার বাহুদ্বয় পুনরায় বাহির হইল। লিখিত অত্যন্ত আশ্চর্য্যান্বিত হইয়া শঙ্খকে উহার কারণ জিজ্ঞাসা করেন, তখন তিনি তাঁহার যোগবলে ঐরূপ হইয়াছে বলেন। উহাতে তাঁহার ভ্রাতা শঙ্খকে বলেন যে, তবে কেন আমাকে মিথ্যা রাজার কাছে পাঠাইয়াছিলেন, তদুত্তরে তিনি বলেন 'রাজা ভিন্ন অন্য কাহারও দণ্ডদান করিবার ক্ষমতা নাই'। সেই শঙ্খ ও লিখিত ধর্ম্মশাস্ত্রকার ছিলেন।

**রাজধর্ম্ম** ঃ—রাজার কর্ত্তব্য প্রজাপালন ও দণ্ডবিধান প্রধান ধর্ম্ম, তাঁহার মুণ্ডব্রতাবলম্বন করা ধর্ম্ম নয়। বৌদ্ধেরাই মুণ্ডব্রতাবলম্বন দ্বারা ধর্ম্ম সাধনা করেন। ইহাতে এই মুণ্ডব্রতালম্বন করাদি অংশ বৌদ্ধযুগের পরবর্ত্তীকালে সন্নিবেশিত হইয়া থাকিবে বলিয়া বোধ হয়। মহাত্মা ব্যাস দুর্দ্দান্তের যে ব্যাখ্যা করিয়াছেন উহা এই ঃ— "যে রাজা প্রজাপালনে অক্ষম, অভিমানী, অসম্মানী ও নিন্দুক তাহাকে পাপগ্রস্ত হইতে হয় ও জনসমাজে দুর্দ্দান্ত বলিয়া বিদিত।" রাজর্ষি হয়গ্রীব শত্রু-নিগ্রহ ও প্রজা পালন করিয়া মহীয়সী-কীর্ত্তি রাখিয়া গিয়াছেন। তিনি অশ্বচতুষ্টয়ের রথে আরোহণ করিতেন। উক্ত পর্ব্বের ২৫ অধ্যায়ে শ্যেনজিৎ রাজার পুরাতন ইতিবৃত্তে ভারত সাবিত্রী আছে। সকলই কালসাপেক্ষ, কালে শিশু, মধুর বাঙ্‌নিষ্পত্তি, বাল্য, যৌবনাদি লাভ করে। পাদপগণ পুষ্প ফল সমন্বিত হয়, নির্দ্দিষ্ট সময় উপস্থিত না হইলে কিছুই হয় না। সৌভাগ্যের সময়েই সমস্ত অনুকূল হয়। কালেই সমস্ত পর্য্যায়ক্রমে হইয়া থাকে। তজ্জন্য বিদ্বান জ্ঞানীরা কিছুতেই বিচলিত হয় না। রাজাদের যুদ্ধই যাগ স্বরূপ, দণ্ডনীতির আলোচনাই যোগ স্বরূপ, আর যজ্ঞে দক্ষিণা দানই সন্ন্যাস স্বরূপ। রাজা নিরহঙ্কৃত ও যজ্ঞশীল হইয়া নীতিমার্গনানুসারে বুদ্ধিপূর্ব্বক রাজ্য রক্ষা, ধর্ম্মানুসারে সকলের প্রতি সমান দৃষ্টিপাত, সংগ্রামে জয়লাভ, যজ্ঞে সোমরস পান, প্রজা পরিবর্দ্ধন, যুক্তি অনুসারে দণ্ডবিধান, সম্যকরূপে বেদ ও শাস্ত্রাধ্যয়ন এবং চারিবর্ণের প্রজাগণকে স্ব স্ব ধর্ম্মে সংস্থাপন করিয়া পরিশেষে সমর-শয্যায় শয়ন করিতে পারিলেই পবিত্রতা লাভ ও চরমে দেবলোকে বাস করিতে পারে। মহারাজ! যে রাজা পরলোকে গমন করিলে পুরবাসী ও প্রজারা সকলেই তাঁহার গুণকীর্ত্তন করেন, তিনি রাজাদের মধ্যে শ্রেষ্ঠ বলিয়া কীর্ত্তিত হন। ইহাই হইল মহর্ষি বেদব্যাসের ধর্ম্মশাস্ত্র সম্মত রাজধর্ম্ম, উহা তিনি স্বয়ং যুদ্ধের পরে ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে অশ্বমেধপর্ব্বের পূর্ব্বে উপদেশ দিয়াছিলেন।

**মৃত্যু ও স্বর্গ** ঃ—যুদ্ধে মরিলেই যে ক্ষত্রিয় স্বর্গে যায় সে কথা সত্য হইতে পারে না, কিরূপ অবস্থায় ক্ষত্রিয় স্বর্গে যায়, ইহাতে কীর্ত্তিত হইয়াছে। ভীষ্মের শরশয্যা সেইরূপ স্বর্গে যাইবার কথা নয়। উত্তরায়ণের মৃত্যুতে স্বর্গে যাইবার জন্য শরশয্যায় কাল প্রতীক্ষা করা, উহাই হইল তাঁহার ইচ্ছা মৃত্যু, উহা পিতার বর নয়। চিরজীবনে ভীষ্ম কোন ধর্ম্মকর্ম্ম বা

তপস্যা করিয়াছে উহার উল্লেখ মহাভারতে পাওয়া যায় না। বিবাহের ঘটকালী করিতে গিয়া অস্ত্র ধরিয়াছিলেন কিন্তু যখন ভ্রাতা চিত্রাঙ্গদ * গন্ধর্ব্বের সহিত যুদ্ধ করিয়া নিহত হইল, তখন ত তাঁহার কোন বীরত্বেরই পরিচয় পাওয়া যায় না, ইহা কি আশ্চর্য্য কৌতুকাবহ কথা নয়? বাঙ্গালায় একটি চলিত কথা আছে যে, 'মরণকালে হরিনাম' ভীষ্মের যেন সেইরূপ হইয়াছিল।

**প্রহসন**:—ভীষ্ম যদি এত কৃষ্ণভক্ত ছিলেন, তবে কেন তিনি তাঁহার বিপক্ষপক্ষে যুদ্ধ করিলেন? এ সমস্ত যেন প্রহসন বলিয়া বোধ হয়। সেকালের ক্ষত্রিয় জাতির অধঃপতন ও ব্রাহ্মণের দুর্দ্দশা যেন ভীষ্ম, দ্রোণ, কৃপ, অশ্বত্থামায় কীর্ত্তিত হইয়াছে। তাঁহারা দুর্য্যোধনের ন্যায় দুর্দ্দান্ত রাজাগণের পৃষ্ঠপোষক হইয়া রণে জীবন বিসর্জ্জন করিয়াছিলেন, উহা লইয়া যুধিষ্ঠিরকে মিথ্যাবাদী ও অর্জ্জুনকে শিখণ্ডীর পশ্চাতে থাকিয়া, ভীষ্মকে ও দ্রোণকে মিথ্যা বলিয়া বধ করা মহাভারতের ন্যায় ধর্ম্মশাস্ত্রের কথা হইতে পারে না, কারণ যেখানে যুধিষ্ঠির ধর্ম্মের পুত্র ও ধর্ম্মরাজ্যের সম্রাট ও অর্জ্জুন ধর্ম্মক্ষেত্রের অতুলনীয় যোদ্ধা, যিনি আর্জ্জব যুদ্ধে কুরুক্ষেত্ররণে জয়ী হন ও সেই যোদ্ধার সারথি পরমাত্মাস্বরূপ ভগবান শ্রীকৃষ্ণ উক্ত হইয়াছেন। রাজাই যুগের প্রবর্ত্তক। শান্তিপর্ব্বের ৬৯ অধ্যায়ে এবং ৬৭ অধ্যায়ে শাস্ত্রে রাজা ইন্দ্র বলিয়া প্রকর্ত্তিত হন। সেই বলবান রাজাকে প্রণাম করিলে ইন্দ্রকে নমস্কার করা হয়। রাজা দেশধর্ম্ম, কুলধর্ম্ম ও বিধাতৃ নির্দ্দিষ্ট ধর্ম্ম পালন করিলে সর্ব্বাশ্রমের ফলভোগী হন। দেবতারাও ধর্ম্মপরায়ণ নরপতিকে অপমান করেন না। ভগবান প্রজাপতি ক্ষত্রিয়ের উপরই ধর্ম্মরক্ষার ভার সমর্পণ করিয়াছেন ও সেই ক্ষত্রিয়ের সন্তান হইয়া শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণ দুষ্টের দমন ও শিষ্টের পালন করিয়াছিলেন। উহাই রামায়ণ মহাভারতের কথা।

**ধর্ম্মের সূক্ষ্মগতি**:—ক্ষত্রিয়েরা বুদ্ধিবলে ধর্ম্মের সূক্ষ্ম গতি বুঝিতে পারেন বলিয়াই সকলের মান্যরক্ষা ও পীড়িতের দুঃখ দূর করিয়া সকলের ভক্তি ও শ্রদ্ধা অর্জ্জন করেন। রাজার সপ্তাঙ্গ স্বয়ং, অমাত্য, কোষ, দণ্ড, মিত্র, জনপদ ও পুর বলিয়া হয়। † রাজা বিপৎকালে তপস্বীগণের শরণাপন্ন হইলে তাঁহারা তাঁহাদের মনোভিলাষপূর্ণ করেন। বৈশ্যেরা বাজ্য, ব্যবহার ও কৃষি গোপালন বিষয়ে সবিশেষ উন্নতিসাধন করে বলিয়া উহাদিগকে অর্থদান পূর্ব্বক উহাদের প্রযত্ন সমুদ্ভূত ফল ভোগ করা রাজার কর্ত্তব্য কর্ম্ম। বৈশ্যগণের মঙ্গলানুষ্ঠান করা অতি সুলভ ও উহা অপেক্ষা উৎকৃষ্ট কর্ম্ম আর ‡ কিছুই নাই। শান্তিপর্ব্বে ৩৩ অধ্যায়ে মহাত্মা ব্যাসের কথায় কুরুক্ষেত্র যুদ্ধে দুর্য্যোধনাদির বিনাশে যুধিষ্ঠিরের কোন পাপ হয় নাই:—"তোমার জ্ঞাতিবর্গ ও অন্যান্য ক্ষত্রিয়গণ বিপুল যশ ও মহতী লক্ষ্মী লাভের অভিলাষে যুদ্ধে ক্ষত্রিয় ধর্ম্মানুসারে ব্যাপৃত হয় ও আপনার অপরাধেই তাহারা নিহত হইয়াছে। তুমি, ভীম, অর্জ্জুন, নকুল বা সহদেব তোমরা কেহই তাহাদিগকে বিনাশ কর নাই। ধর্ম্মসাক্ষী কালই প্রাণিগণের প্রাণ অপহরণ করিয়াছে ও করিয়া থাকে। যুদ্ধাদি ব্যাপার নিমিত্ত মাত্র, সৃষ্টির আরম্ভ হইতেই দেবাসুরেরা যুদ্ধ করিয়া মরিয়াছে। প্রাণিগণ ঈশ্বরের নিয়মাধীন হইয়া পরস্পর নিহত হয়। যাহারা ধর্ম্মের প্রতি দৃষ্টিপাত করিয়া যুদ্ধ করে তাহাদিগকে প্রাণিহত্যা পাপে লিপ্ত হইতে হয় না। কালই পাপ ও পুণ্যের সাক্ষীস্বরূপ ও কর্ম্ম সূত্রাত্মক।"

* আদিপর্ব্ব ১০১ অধ্যায়। † শান্তিপর্ব্ব ৮৬ অধ্যায় ‡ শান্তিপর্ব্ব ৮৭ অধ্যায়।

**যুদ্ধ ও ধর্ম্ম** :—"রাজা সময়ানুসারে অগ্নি, আদিত্য, যম * মৃত্যু ও কুবের এই পাঁচরূপ ধারণ করেন। যে রাজা গো, ব্রাহ্মণ ও প্রজাদিগকে † সুনিয়মে রক্ষা করেন, তাহাদের রাক্ষসগণ হইতেও ভয় উপস্থিত হয় না। সংগ্রামে লোক ‡ রক্ষার্থ শরীর ত্যাগই পরম ধর্ম্ম, কারণ রাজার সৃষ্টিই ধর্ম্মরক্ষা করিবার প্রসঙ্গে হয়। দুর্গাদিরক্ষা বিধান, ধর্ম্মানুশাসন, মন্ত্রচিন্তা, প্রজাগণের সুখ সাধন ও যুদ্ধ এই পাঁচ § উপায়েই রাজার শ্রীবৃদ্ধি হয়। স্বায়ম্ভুমনু ধর্ম্মযুদ্ধ করিতে নির্দ্দেশ করিয়াছেন, ধর্ম্মাশ্রয় করাই সর্ব্বতোভাবে কর্ত্তব্য। অধর্ম্মযুদ্ধে জয়লাভ অপেক্ষা ধর্ম্মযুদ্ধে (শান্তিপর্ব্ব ৯৫ অধ্যায়) প্রাণত্যাগ শ্রেয়ঃ। যুদ্ধকালে যদি কোন ব্রাহ্মণ শান্তিস্থাপনাভিলাষে মধ্যস্থলে উপস্থিত হয়, তৎক্ষণাৎ উভয়পক্ষ নিবৃত্ত হইবে। যুদ্ধক্ষেত্রে সমর ক্লেশ সহ্য করাই (শান্তিপর্ব্ব ৯৭ অধ্যায়) ক্ষত্রিয়ের প্রধান তপস্যা ও ক্ষতস্থান হইতে রক্তপাতে পাপ দূর হয়। মহাত্মা মনু (শান্তিপর্ব্ব ১১২ অধ্যায়ে) বুদ্ধিকেই জয়লাভের মূল পন্থা বলিয়াছেন। রাজা ও রাজ্য ইহারা পরস্পর পরস্পরকে (শান্তিপর্ব্ব ১৩৯ অধ্যায়) রক্ষা করে। ভূপতিই প্রজাগণের ¶ ত্রিবর্গের মূল।" রাজার মূর্ত্তি হিন্দুর ধর্ম্মশাস্ত্রানুসারে যেরূপ দেখিতে পাওয়া যায়, উহা বিবৃত করা হইল।

রামায়ণাদি কাব্যে দুর্দ্দান্ত রাজা দশমুণ্ড সহস্রবাহু রাবণ সাজিয়াছেন এবং কার্ত্তবীর্য্য ঐরূপ মূর্ত্তি ধারণ করিয়া আছেন, কিন্তু মহাভারতে দুর্য্যোধনের দশমুণ্ড সহস্রবাহু নাই। উহার পরিবর্ত্তে ভীষ্ম, দ্রোণ, কর্ণ, কৃপ প্রধান মহাবীর সকল, অষ্টাদশ অক্ষৌহিনী সৈন্যসামন্ত পাণ্ডবগণের সংগৃহীত থাকিতেও অতুল সম্পদ, দুর্য্যোধন দ্যূতে জয় করিয়া লইয়াছিল। সেইখানেই মহাভারতের কাব্যাংশ।

**ধর্ম্ম ও মৃত্যু** :—ঐ সকলের লোভে উহা স্বপ্নলব্ধ অর্থাগমের ন্যায় লাভ হইয়া মৃত্যুর কারণ হয়। ইহাই মহাভারতের কথার ধর্ম্মশাস্ত্রের মীমাংসা, ইহার প্রমাণ স্বয়ং বেদব্যাস তাঁহার সন্তানকে বলিতেছেন (শান্তিপর্ব্ব ৩২২ অধ্যায়):—"যাহারা পরলোকে মঙ্গল কামনা করে তাহাদের শুভকর্ম্মের অনুষ্ঠান করা কর্ত্তব্য। কাল, বৎসর ঋতু, মাস, পক্ষরূপ দর্ব্বী (হাতা) সূর্য্যরূপ অগ্নি ও দিবারাত্র রূপ কাষ্ঠ দ্বারা জীব সমুদায় নিয়ত পাক করিতেছে। যদি ধন থাকিতে উহার উপভোগ সদ্ব্যবহার দ্বারা না হয়, যদি অপরিসীম শক্তি থাকিতে শত্রু সংহার না হয়, যদি জীবিতাবস্থায় ইন্দ্রিয় জয় না হয়, যদি শাস্ত্রজ্ঞান থাকিতে ধর্ম্মানুষ্ঠান না হয়, তবে উহা থাকা আর না থাকা দুইই সমান কথা।" উহাই হইল মূর্খের জীবনের কাব্যাংশ। মানবের মূর্খতাই সর্ব্বাপেক্ষা দুষ্কৃতিকারক তিরস্কার। বর্ত্তমান মহাভারতে বিদ্রূপাত্মক ধর্ম্ম মীমাংসার উপহাস ভীষ্মের কথায় যুধিষ্ঠিরের উপদেশ। এইরূপ বলিবার কারণ বিলক্ষণ আছে—যে ভীষ্ম ** দ্যূতপর্ব্বে কৌরব সভায় দ্রৌপদীর প্রশ্নোত্তর দান করিতে অক্ষম ও যুধিষ্ঠিরকে ধর্ম্মসম্বন্ধে বিধাতাপুরুষ বলিয়াছেন, তিনিই কিনা মুমূর্ষু অবস্থায় কূটিল ধর্ম্মের প্রশ্ন যাহা যুধিষ্ঠির মীমাংসা করিতে পারেন না, উহার উত্তর করিতে পারেন। যে শ্রীকৃষ্ণ উদ্যোগপর্ব্বে কৌরব সভার সর্ব্বসমক্ষে বলিয়াছেন যে, দ্রোণ, ভীষ্ম

* (শান্তিপর্ব্ব ৬৮ অধ্যায়)। † শান্তিপর্ব্ব ৭৭ অধ্যায়। ‡ শান্তিপর্ব্ব ৭৮ অধ্যায়।
§ (শান্তিপর্ব্ব ৯৩ অধ্যায়)। ¶ ধর্ম্ম অর্থ ও কাম। ** ৬৭ অধ্যায়।

দ্যূতকালে ধর্ম্মসম্মত কার্য্য করেন নাই বলিয়া মৃত্যুমুখে পতিত হইবেন, সেই শ্রীকৃষ্ণই কিনা ভীষ্মকে দিয়া যুধিষ্ঠিরকে ধর্ম্মোপদেশ দিবার জন্য মনোনীত করিলেন ও উহাতে কোন ফলোদয় হইল না। অশ্বমেধপর্ব্বে ব্যাস ও শ্রীকৃষ্ণাদি যুধিষ্ঠিরকে উপদেশ দিয়া অশ্বমেধ যজ্ঞে প্রবর্ত্তিত করেন। ভীষ্মোক্ত শান্তিপর্ব্ব ও অনুশাসন পর্ব্বে ভীষ্মের উপদেশ মহাভারতের বিরাট দেহ পুষ্ট করিয়াছে, ব্যাস বৈশম্পায়নের বহু পরবর্ত্তী কালের কথা। তজ্জন্য ব্যাসের কথাই গ্রহণীয় বলিয়া বোধ হয়, উহা বলিতে কোন বাধা নাই। বর্ত্তমান মহাভারতে ভীষ্মের জন্ম বশিষ্ঠের শাঁপে হয় উক্ত হইয়াছে।

**ব্রাহ্মণ সংজ্ঞা** :—শান্তিপর্ব্বের ২৫১ অধ্যায়ে আছে ব্যাস শুকোপদেশ প্রসঙ্গে বলিতেছেন :—"কেবলমাত্র বেদ পাঠ করিলেই বা ব্রহ্মচর্য্যের অনুষ্ঠান বা গুরু শুশ্রূষা করিলেই ব্রাহ্মণ হয় না, যিনি জীবের প্রতি দয়াবান, সর্ব্বজ্ঞ অর্থাৎ রূপ রসাদির ভোগে দ্বেষ বা অনুরাগ নাই, গৌরব ও সম্মান লাভে কিঞ্চিন্মাত্র অভিলাষ নাই, যিনি মৃত্যুকে বশীভূত করিতে পারেন, তিনিই ব্রাহ্মণ।

**মীমাংসা** :—বশিষ্ঠ ক্ষমার জন্য বিখ্যাত। অষ্টবসু পিতৃলোক, সুতরাং বশিষ্ঠকে অসম্মান বা ধেনু হরণ দোষে শাঁপগ্রস্ত হওয়ার কথা কোন নৈষ্ঠিক হিন্দু বিশ্বাস করিতেই পারেন না। আবার পুণ্যতোয়া গঙ্গা রাজা প্রতীপের নিকট প্রণয় ভিক্ষা করিয়া তাঁহার সন্তান শান্তনু যিনি তখনও জন্মগ্রহণ করেন নাই, তাঁহার সহিত পরিণয়ে ভীষ্মের জন্ম, প্রহেলিকার মত অনুমান হয়। উহা গঙ্গাদেবীর অপবাদ ভিন্ন গৌরবের কথা হইতে পারে না। পৌরাণিকেরা ভগবানের অবতার কীর্ত্তন করিয়াছেন; ঐরূপ অষ্টবসুর মধ্যে একজনের অধঃপতন বৃত্তান্ত অপূর্ব্ব বলিয়া বোধ হয় ও বিশ্বাস করা যায় না। আরও বশিষ্ঠ যিনি পুত্রহন্তাও বিশ্বামিত্রকে ক্ষমা করেন, তিনিই কিনা সামান্যাপরাধে শাঁপ দিবেন, সেইই বা কিরূপ? ব্রহ্মশাপরূপ বজ্রে বেণরাজার ঐশ্বর্য্য ও পৌরুষ দগ্ধ হইলে ঋষিগণের প্রার্থনায় ভগবান নারায়ণ পুত্ররূপে অবতীর্ণ হন ও পিতাকে উদ্ধার করেন। ভাগীরথি সগর সন্তানগণকে উদ্ধার করেন, কিন্তু ভীষ্ম নিজেই দণ্ডভোগ করিবার জন্য মর্ত্ত্যে আসিলেন, নিজে নিজেকে কুরুক্ষেত্রের যুদ্ধে নিরস্ত্র ও অস্ত্রবিদ্ধাবস্থায় উত্তরায়ণের দিকে তাকাইয়া মোক্ষলাভের জন্য শরশয্যায় শয়ান রহিলেন। ইহার মীমাংসা হিন্দুর ধর্ম্মশাস্ত্রে নাই। পুত্র পিতাকে নরক হইতে পরিত্রাণ করেন, নিজেকে মুক্ত করেন না। মহাভারতে অপ্সরার গর্ভে অগ্নি হইতে পুত্রোৎপত্তির কথা আছে কিন্তু নদীকে অলৌকিক রূপবতী যুবতী সাজাইয়া জন্মমাত্রেই উহাতে পুত্র ত্যাগ করা কোন পুরাণে নাই। এক মৃতবৎসা দোষ দূর করিবার জন্য গঙ্গাসাগরে কেবল সদ্যপ্রসূত পুত্রত্যাগ করার প্রথা ছিল। সেইরূপ পরিত্যক্ত পুত্রই কি ভীষ্ম? যাহাই হউক, ভীষ্মের পিতার বিবাহে তাঁহার প্রতিপত্তি অলৌকিক ত্যাগস্বীকারে অদ্ভুত ব্যাপার, ইহা যেন বাঙ্গালায় 'বাপের বিয়ে দেখান' চলিত কথা সপ্রমাণ করে। বর্ত্তমান মহাভারতে ভীষ্ম, দ্রোণ প্রধান অঙ্গ বলিলেই চলে, উহাদিগকে বাদ দিলে উহার অঙ্গহানি হয়। স্থান নাই যুক্তিমতে সুতরাং মহাভারত শরীরে ব্যাধিস্বরূপ স্বীকার করিতে হয়। পৌরাণিকেরা যখন তাঁহাদের ধ্রুব প্রহ্লাদে পিতৃভক্তির অভাব দেখিতে পাইলেন, তখন তাঁহারা সেই অভাব পূরণ করিবার জন্য অষ্টাবক্র ও ভীষ্মের সৃষ্টি করিলেন, আর যখন ব্রাহ্মণজাতির মধ্যে পুত্রবাৎসল্যের অভাব দেখিলেন, তখনই দ্রোণ ও অশ্বত্থামার সৃষ্টি প্রয়োজন হয়। মহাভারত রামায়ণে ধর্ম্মের ধারা পুত্রনির্ব্বিশেষে কীর্ত্তিত

হইয়াছে। শাস্ত্রকারেরা পুত্রকেই মোক্ষকর্ত্তা সিদ্ধ করিয়াছেন।

**পুত্র** :—রামায়ণে পিতার সত্যপালন করিবার জন্য রামের বনবাস আছে, মহাভারতে সেই অভাব মোচন ভীষ্ম করেন। কি আশ্চর্য্য! যেন তিনি পিতার কাম পরিতৃপ্তির ও পুত্রলাভের জন্য ব্রহ্মচারী হইলেন, রাজ্য লইয়া কাহারও সহিত বিরোধ করিবেন না। উহাতেই শান্তনুর সন্তান চিত্রাঙ্গদ ও বিচিত্রবীর্য্য রাজা হয়। বিচিত্রবীর্য্যের সন্তানই পাণ্ডু ও ধৃতরাষ্ট্র। যযাতির কাম-পরিতৃপ্তির জন্য তাঁহার পুত্র পুরু জরা গ্রহণ করায় রাজ্যলাভ করে। ইহার জন্য হিন্দুর ধর্ম্মশাস্ত্রে পুত্রোৎপত্তি হয় নাই। ইন্দ্রিয় সংযম, শিক্ষান্তে প্রণয় বাৎসল্য ও নিষ্কামধর্ম্ম উপলব্ধি করিবার জন্যই বিবাহ হয়। তজ্জন্য স্ত্রীকে সহধর্ম্মিণী ও পুত্রকে আত্মজ বলে। কাম চরিতার্থ বিবাহের উদ্দেশ্য নয়, পুত্র পিতার ধর্ম্মকর্ম্ম, গৌরবস্মৃতি রক্ষা করে। পিতার জীবিতাবস্থায় তাঁহার আজ্ঞা পালন ও তাঁহার স্বর্গার্থ কর্ম্ম করা পুত্রের কর্ত্তব্য ও ধর্ম্ম, পিতার প্রীতিতে যে স্বর্গ লাভ হয়।

**শ্রাদ্ধ** :—পিতার স্মৃতির প্রতি শ্রদ্ধার উপহার, শ্রাদ্ধ ও তর্পণ, হিন্দুর পঞ্চযজ্ঞের মধ্যে প্রধান যজ্ঞ বিশেষ। ভীষ্ম অপুত্রক ছিল বলিয়া তাঁহার তৃপ্তির জন্য তর্পণের ব্যবস্থা হইয়াছে। চন্দ্রবংশের আদি পূর্ব্বপুরুষ পুরুরবা যে পার্ব্বণ শ্রাদ্ধেরদেবতা ও শ্রাদ্ধে মহাভারত কীর্ত্তন করিবার ব্যবস্থা অনুক্রমণিকায় আছে। গীতা ও বিরাট পর্ব্ব এখনও শ্রাদ্ধে পাঠ করা হয়। শোকাপনোদন জন্য মহাভারতের সৃষ্টি, পিতৃলোকের তৃপ্তি ও স্বর্গের জন্য শ্রাদ্ধ তর্পণ অনুষ্ঠিত হয়, ইহাই আনুষ্ঠানিক হিন্দুর ধর্ম্ম বিশ্বাস। আত্মার মৃত্যু নাই, ইহাই হিন্দুর ধর্ম্মশাস্ত্রের মীমাংসা ও শ্রাদ্ধতর্পণে মূর্ত্তিমান, পুত্রপৌত্রাদি দ্বারা বংশরক্ষার তাঁহাদের আত্মা তৃপ্তি লাভকরে। মহাভারতের উপসংহারে হরিবংশের প্রথম অধ্যায়ে রাজা যযাতি জরা সংক্রমণকালে অত্যন্ত প্রীত হইয়া এই শ্লোক কীর্ত্তন করিয়াছিলেন যে, পৃথিবী চন্দ্র, সূর্য্য ও গ্রহগণ বিহীন হইলেও হইতে পারে কিন্তু কদাচ গৌরববিহীন হইবে না :—

"শ্লোকোঽপি চাত্র গীতোঽয়ং নাহুষেণ যযাতিনা, জরাসংক্রমণে পূর্ব্বংভৃশং প্রীতেন ধীমতা। ১৭
আচন্দ্রার্কাগ্রহাভূমির্ভবেদপি ন সংশয়ঃ অপৌরবা নতুমহী ভবিষ্যতি কদাচন।" ১৮

উহার পূর্ব্বেই প্রমাণস্বরূপ উক্ত হইয়াছে যে, পুরুবংশসম্ভূত অজপার্শ্ব হইতেই পাণ্ডবগণের বংশ প্রতিষ্ঠিত হইয়াছে। যাহাই হউক, সেকালে রাজার বংশরক্ষা করা ধর্ম্ম ছিল।

**বংশরক্ষা** :—ধর্ম্ম ও দেবতার বরে ও তৃপ্তিতে সেই বংশরক্ষা হয়, মনুসংহিতায় চরু ভক্ষণে পুত্রলাভের কথা আছে যথা :—( ৩য়াধ্যায় ২৬২।২৬৩ শ্লোক ) "পতিব্রতা ধর্ম্মপত্নী পিতৃপূজন তৎপরা মধ্যমন্তু ততঃ পিণ্ডমগ্নাৎ সম্যক সুতার্থিনী। আয়ুষ্মন্তং সুতং সূতে যশোমেধা সমন্বিতং, ধনবন্তং প্রজাবন্তং সাত্বিকং ধার্ম্মিকং তথা।" অর্থাৎ পতিব্রতা ধর্ম্মপত্নী পতির পিতৃলোকের প্রতি ভক্তিপরায়ণ যদি একান্ত সৎপুত্র লাভ করিবার প্রার্থনা করেন তবে কাম্যশ্রাদ্ধে পতির পিতামহের উচ্ছিষ্টপিণ্ড ভোজন করিলে, উহাতে দীর্ঘায়ু, যশস্বী, সুবুদ্ধিবান, ধনবান, সন্ততিযুক্ত ও সত্বগুণান্বিত ধার্ম্মিক পুত্র জন্মে। সেই কথাই যুধিষ্ঠিরের ধর্ম্মবৃত্তান্তে শান্তিপর্ব্বে ও উদ্যোগ পর্ব্বে স্বয়ং কুন্তী বলিয়াছেন।

**যুধিষ্ঠির** :—যুধিষ্ঠিরের জন্মবৃত্তান্ত ধর্ম্মশাস্ত্রের মীমাংসানুসারে যাহা হয়, উহাই উল্লিখিত করা হইল। শান্তিপর্ব্ব ৭৫ অধ্যায়ে ২২।২৩ শ্লোক :—

"নহ্যেতমাশিষং পাণ্ডুর্নচকুন্তীত্বযাচত, তথৈতৎ প্রজ্ঞযাতাত যথা চরসিমেধযা।

শৌর্য্যং বলঞ্চ সত্যঞ্চ পিতা তব সদা ব্রবীৎ, মাহাত্ম্যঞ্চ মহোদার্য্যং ভবতঃ কুন্ত্যযাচত।"

অর্থাৎ পাণ্ডুরাজা ও কুন্তীদেবী সর্ব্বদাই প্রার্থনা ও আশীর্ব্বাদ করিতেন যে, তুমি যাহাতে শৌর্য্য, বীর্য্য, সত্য, মাহাত্ম্য ও ঔদার্য্যসম্পন্ন হও; তুমি ওরূপ বনবাসী হইবে আকাঙ্ক্ষা করেন নাই। ঐ কথাই কুন্তী পূর্ব্বোক্ত পুত্রলাভার্থক মনুর শ্লোক যেন সন্নিবিষ্ট করিয়া বলিয়াছেন :—উদ্যোগপর্ব্ব ১৩২ অধ্যায়ে।

"নহ্যেতামাশিষং পাণ্ডুর্নচাহং ন পিতামহঃ প্রযুক্তবন্তঃ পূর্ব্বংতে যয়া চরসি মেধযা। ২৩।

যজ্ঞোদানং তপঃ শৌর্য্যং প্রজ্ঞাসন্তানমেবচ মাহাত্ম্যং বল মাযুশ্চনিত্যমাশংসিতংময়া।" ২৪।

"তুমি এক্ষণে যেরূপ আচরণ করিতেছ, কি আমি, কি পাণ্ডু, কি পিতামহ, কি তোমার পূর্ব্বপুরুষগণ আমরা কেহই তোমাকে এরূপ আশীর্ব্বাদ করি নাই। আমি তোমাকে প্রতিনিয়ত এই কহিয়াছি যে, তুমি যজ্ঞ, দান, তপস্যা অনুষ্ঠান করিবে এবং শৌর্য্য, প্রজ্ঞা, সন্তান, মাহাত্ম্য, বল ও তেজ লাভ করিবে। মনুষ্য ও দেবতাগণ সম্যক্ আরাধিত হইলে ইহলোকে দীর্ঘ আয়ু, ধন ও পুত্র এবং পরলোকসাধন স্বাহা ও স্বধা প্রদান করেন। পিতা, মাতা ও দেবগণ পুত্রের নিকট হইতে নিরন্তর দান, অধ্যয়ন, যজ্ঞ ও প্রজাপালন অভিলাষ করিয়া থাকেন।" পৃথিবীর সকল ধর্ম্মশাস্ত্রে দৈববাণী ও দৈবশক্তির কথা উল্লিখিত হইয়াছে; সেই দেবতার বাণী ও শক্তি ভীম ও অর্জ্জুনের জন্মবৃত্তান্তে ও পাণ্ডবগণের কুরুরাজধানীতে আগমনের সময় মহাভারতে উক্ত হইয়াছে।

**কটাক্ষপাত** :—উহা আদিপর্ব্বের ১২৩।১২৪ অধ্যায়ে আছে ও অস্ত্রশিক্ষার পারদর্শিতা পরীক্ষার সময় যখন কর্ণের জন্মবৃত্তান্ত লইয়া ভীমের সহিত বচসা হয় তখন দুর্য্যোধন ১৩৭ অধ্যায়ে তাহার প্রতি কটাক্ষপাত করিয়াছেন। দৈবশক্তির প্রভাব দক্ষযজ্ঞে যেমন আছে তদ্রূপ কীচক বধে দ্রৌপদী কর্ত্তৃক পরাভূত বিরাট সভায় ও সূর্য্যপ্রেরিত রাক্ষস কর্ত্তৃক আহত হইবার কথা বিরাটপর্ব্বে ১৬ অধ্যায়ে আছে। সেইখানে পতিব্রতার প্রভাব ও তাঁহার সতীত্ব রক্ষা করিবার জন্য সূর্য্য রাক্ষস প্রেরণ করেন, আর সেই সূর্য্যকে কুন্তীর সহিত দুর্ব্বাসার মন্ত্রবল পরীক্ষার সূত্রে কর্ণোৎপত্তির কথা ভীষণ অপবাদ, দুর্দ্দান্ত দুর্য্যোধনের কীর্ত্তি। কারণ তিনি পাণ্ডবগণের জন্মবৃত্তান্ত সম্বন্ধে কটাক্ষপাত করিয়াছেন। উহার মধ্যে যদি কিঞ্চিন্মাত্র সত্য থাকিত, তবে কুরুরাজ ধৃতরাষ্ট্রপুত্রের সিংহাসনপ্রাপ্তির বিষয়ে ব্যবহার করিতে পশ্চাদ্‌পদ হইতেন না। কন্যার দৈবশক্তি প্রভাবে যিশুখৃষ্টের জন্মবৃত্তান্ত বাইবেলে আছে। * কর্ণের জন্মবৃত্তান্তের সহিত বিখ্যাত ইহুদীরাজা প্রথম সারগণের জন্মবৃত্তান্তের সাদৃশ্য আছে। রাজা পৃথুর সময় সূত ও মগধেরা মগধ ও বাঙ্গালায় তাঁহার গুণকীর্ত্তন করিত, কিন্তু যখন মহাবীর পরশুরামের অত্যাচারে ক্ষত্রিয়রাজাদের দুর্দ্দশার একশেষ হয়, তখনই সূতেরা ব্যবসায়ী হইয়া দেশান্তরে

* Mytho of Babylonia and Assyria Pp 125-126. by Prof. Donald A. Mackenzi

বাণিজ্য করিতে যাইত। ঋগ্বেদে সমুদ্র বাণিজ্যের কথা আছে। বৈশ্যেরা সেই সূতগণকে রাজ্যে আসিতে না দেওয়ায়, তাহারা ইহুদী হইয়া যায় বলিয়া বোধ হয়। তখন হইতে বাঙ্গালাই ভারতের ব্যবসার কেন্দ্রভূমি হয়। ভরত নামে একজন ঋষিই নাট্যশাস্ত্র প্রণেতা, বিশ্বকর্ম্মা নাট্যশালা প্রণেতা, রাবণের শিবতাণ্ডব স্তোত্র, ডমরু ও নৃত্যের সহিত বর্ত্তমান আছে। ভরত প্রণীত নাট্যশাস্ত্র ও নাট্যসূত্র অলঙ্কার গ্রন্থে উল্লিখিত হয়। ধর্ম্মশাস্ত্রের মীমাংসায় মহাভারতের নাটকীয়াংশ ত্যাগ করিতে হয়।

**যোগশক্তি** ঃ—একদিন যোগের ক্ষমতা দেখিয়া সুপ্রসিদ্ধ বেদান্ত ভাষ্যকার মহাত্মা শঙ্করাচার্য্য জ্যোতিষ গ্রন্থ গঙ্গার জলে ফেলিয়া দেন। মহাভারতেও যোগের টীকাকার মহাত্মা বেদব্যাস যোগের ক্ষমতায় মৃত বীরগণের সহিত তাঁহাদের আত্মীয়পরিজনের সম্মিলন করাইয়াছিলেন, উহাতে তাহাদের দুঃখ শান্তি হয়। উহা মহাভারতের ধর্ম্মশাস্ত্রের মীমাংসা নয়, যোগের ক্ষমতার কথা। দ্রুপদ রাজাকে দিব্যচক্ষু দানদ্বারা দ্রৌপদীর বিবাহ ও যোগের কথা সত্য বিবাহ, ধর্ম্ম সম্বন্ধ নয়, ইহা সর্ব্বাগ্রে বলিয়া রাখা উচিত। এইরূপে মহাভারতে নানা ধর্ম্মনীতি, রাজনীতি, সমাজসংস্কার ও দার্শনিক মীমাংসার বিচার আদি থাকায় উহা জটিল হইয়াছে। দ্রৌপদীর পঞ্চপতি প্রচার রাজনীতির কার্য্যকৌশল। বিবাহাদিতে মিথ্যা প্রয়োগ করা দোষাবহ ছিল না। ইহার আলোচনা মহাভারতের ধর্ম্মমীমাংসার কথাস্বরূপ গৃহীত হইয়াছে।

**কর্ম্মফল** ঃ—মৌনাবলম্বনব্রতী যোগী অণিমাণ্ডব নগরপালগণের প্রশ্নের উত্তর না দেওয়ায় এবং হৃতবস্তু তাঁহার আশ্রম হইতে প্রাপ্ত হওয়ায়, মৌনী যোগীর শূলদণ্ড ব্যবস্থা হয়। শেষে তস্করগণের ন্যায় সেই যোগীর মৃত্যু না হওয়ায় তাঁহাকে শূলের মূলোচ্ছেদ করিয়া মুক্ত করা হয়। তিনি যমালয়ে গিয়া কি পাপে তাঁহার সেই দণ্ড হইয়াছিল উহার কারণ জিজ্ঞাসা করেন। যম ধর্ম্মরাজকে বলিলেন যে, তিনি বাল্যকালে পতঙ্গের পুচ্ছদেশে তৃণ প্রবিষ্ট করাইয়াছিলেন, সেই অপরাধে তাঁহাকে শূলদণ্ডে দণ্ডিত হইতে হয়। তিনি উহাতে পাপ পুণ্যের সীমা নির্দ্দেশ করিয়া দিলেন যে, পঞ্চদশ বর্ষ হইতে লোকে কর্ম্মফল ভোগ করিবে, তন্নিম্ন বয়সের কর্ম্মফলে কেহ দণ্ডনীয় হইবে না। আর যমরাজ তাঁহাকে লঘু পাপে গুরু দণ্ড দিয়াছেন বলিয়া তিনি শূদ্রযোনিতে বিদুর হইবেন বলিয়া শাঁপ দিলেন। এইরূপ কোন শাঁপবৃত্তান্ত মহর্ষি বেদব্যাসের জন্মবৃত্তান্তে নাই বরং তিনি যে মহাদেবের বরে হইয়াছিলেন, উহা আছে। (অনুশাসন পর্ব্ব ৩য় অধ্যায়) তাহার শূদ্রযোনিতে জন্মগ্রহণ অসম্ভব, উহার কোন প্রমান দর্শিত হয় নাই ও উহা মিথ্যাপবাদ ভিন্ন আর কিছুই নয়।

**সাদৃশ্য** ঃ—কুন্তীর সহিত মাধবীর নাম ও ঘটনা চাপান হইয়াছে, তদ্রূপ সত্যবতী ঋচীকপত্নীর নাম বেদব্যাসের মাতার নামে সাদৃশ্য আছে ও উহা যেন সন্নিবিষ্ট হইয়াছে। বেদব্যাস নারায়ণের স্বরূপ ও তিনি ভিন্ন অন্য কেহই যে মহাভারত রচনা করিতে পারেন না, ইহা শান্তিপর্ব্বের ৩৪৬ অধ্যায়ে আছে ঃ—

"কৃষ্ণ দ্বৈপায়নং ব্যাসং বিদ্ধি নারায়ণংভুবি, কোহ্যন্যঃ পুরুষ ব্যাঘ্র মহাভারতকৃদ্ভবেৎ।" ১২

সেই কৃষ্ণদ্বৈপায়ন ব্যাস নারদের নিকট ধর্ম্মের উপদেশ প্রাপ্ত হন এবং তিনি পূর্ব্বে

শ্রীকৃষ্ণ ও পাণ্ডবগণের সমক্ষে সেই ধর্ম্মোপদেশ কীর্ত্তন করেন। ঐখানে সৌতি শৌনককে বলিতেছেন যে, রাজা জন্মেজয়ের অশ্বমেধযজ্ঞে নারায়ণ মাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছিল। হরিবংশের ভবিষ্যপর্ব্বের কথা ইহা সমর্থিত হয় ও উহা সত্য। নারায়ণাত্মক মহাভারত জন্মেজয় রাজার সময় হয় ও উহা ধর্ম্মগ্রন্থ, পুরাণ বা নাটকীয় বর্ত্তমান গ্রন্থ নয়। পাণ্ডবগণের অশ্বমেধে মহর্ষি বেদব্যাস মহাভারতে কিম্বা ভারত সংহিতায় ধর্ম্মোপদেশ দিয়াছিলেন, ইহা এইখানে যেরূপ আছে, তদ্রূপ শান্তিপর্ব্বের পরবর্ত্তী ৩৪৮ অধ্যায় ৬৪।৬৫ শ্লোকে ও প্রথমে ২৩ অধ্যায়ে আছে। ব্যাঘ্রপদ ঋষির সন্তান উপমন্যু ও ধৌম্য ছিলেন। উপমন্যুর কথা পৌষ্যপর্ব্বে ও ধৌম্যের কথা যুধিষ্ঠিরাদি ভ্রাতার পৌরহিত্যে সূচিত হইয়াছে। উপমন্যুর দুগ্ধপানবৃত্তান্ত যাহা পৌষ্যপর্ব্বে অতি সংক্ষেপে ইঙ্গিত করা হইয়াছে, উহা অনুশাসনপর্ব্বের ১৪ অধ্যায়ে পরিষ্কার আছে। উহাতে শিবের উপাসনা ভোগ কামনায় করা হইত এবং দেবরাজ ইন্দ্র বারাণসীতে সেই শিবের উপাসনা করিয়াছেন উক্ত হইয়াছে। মহর্ষি অত্রি পত্নী স্বামীসহবাস ভিন্ন মহাদেবের বরে পুত্রলাভ করেন। ব্যাস, যাজ্ঞবল্ক্য সকলেই শিবভক্ত ছিলেন।

শিব ও নারায়ণের কথাই মহাভারত, উহাতেই শাস্ত্রে ধর্ম্মের মীমাংসা হইয়াছে। শান্তিপর্ব্বের ৩৪৮ অধ্যায়ে ভগবান নারায়ণ ব্রহ্মার স্তবে নিদ্রাত্যাগপূর্ব্বক বিবিধমূর্ত্তি পরিবৃত হয়গ্রীব মূর্ত্তিতে রসাতলে প্রবেশ করেন ও পরে মধুকৈটভ দৈত্য বিনাশকরেন। পাঞ্চালরাজ দ্রুপদ যেন দৈববাণী অনুসারে হয়গ্রীব নারায়ণের উপাসনা করিয়া স্বীয় অধিকার প্রাপ্ত হন। ইহাতেই যেন কুরুক্ষেত্রের যুদ্ধ জয়ের পূর্ব্বে দ্রুপদের মৃত্যু সূচিত হয় না, রাজ্যপ্রাপ্তি যুদ্ধের পরেই হইতে পারে। সত্যাসত্য বিচার করিয়া ইহাই বলিতে হয়।

ভারত সংহিতাই আর্য্য হিন্দুজাতির প্রথম ধর্ম্মশাস্ত্র সপ্তর্ষি কৃত ও প্রণীত, স্বায়ম্ভুব মনুই তাঁহাদের সহিত পরামর্শ করিয়া মনুসংহিতা আদি প্রণয়ণ করেন, ইহা মহাভারতের শান্তিপর্ব্বের ৩৩৫ অধ্যায়ে* আছে। আর দেবী সরস্বতীর কৃপায় উহা শেষে লক্ষ শ্লোকবিশিষ্ট নীতি ও ধর্ম্মশাস্ত্র হইয়াছিল, উহাতে উল্লিখিত হইয়াছে। উহা বৃহস্পতির নিকট হইতে রাজা উপরিচর প্রাপ্ত হইয়া প্রচার করেন। শুক্রই মনুসংহিতা প্রচার করেন।

* "স্বায়ম্ভুবেষু ধর্ম্মেষু শাস্ত্রে চৌশনসে কৃতে, বৃহস্পতিমতে চৈব লোকেষু প্রতিচারিতে। ৪৬।
যুষ্মৎকৃতমিদং শাস্ত্রং প্রজাপালো বসুস্ততঃ, বৃহস্পতি সকাশাদ্বৈ প্রাপ্স্যতে দ্বিজসত্তমাঃ। ৪৭।

মহাভারত উপরিচর রাজার কথা ধর্ম্মপ্রসঙ্গ যাহাতে যজ্ঞানুষ্ঠান পশুবধ না করিয়া যবাদি দ্বারা নারায়ণের উপাসনা করিয়া ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ লাভ করাই প্রশস্ত, ইহাই ধর্ম্মশাস্ত্রের মীমাংসা হইয়াছে।

# সভাপর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### মহাভারত সূত্রাঙ্কপাত।

নমো নাবায়ণ কৃষ্ণ দেবী সবস্বতী
ব্যাস জয় গান হয়, শাস্ত্র শ্রেষ্ঠ অতি।

আর্য্যহিন্দুসমাজে ধর্ম্মপ্রতিষ্ঠা ও ধর্ম্মবাজনেব সবল উপাব নির্দ্ধাবণ কবাই মহর্ষি ব্যাসেব অপূর্ব্ব কীর্ত্তি ও গৌবব মহাভাবত তাঁহাব সেই প্রাচীনতম কীর্ত্তিস্তম্ভ এখনও অমব হইয়া আছে। উহাতেই তিনি ও অমব হইবাছেন। ধর্ম্মেব জয় ও অধর্ম্মেব পবাজয়, পবকালেব কথা নয়, উহা ইহকালেবই কথা। জন্মেব সহিত ইহকাল ও পবকালেব সম্বন্ধস্থাপন তখনও ধর্ম্মবক্ষাব উপায় বলিয়া সিদ্ধান্ত হয় নাই। দান ধ্যান ক্রিয়াদিব দ্বাবা ধর্ম্মেব বাণিজ্য স্বর্গলাভেব পথ নির্দ্ধাবিত হয নাই অর্থাৎ কর্ম্মফলেব সহিত মানবেব ইহজন্মে উচ্চ বা নীচকুলে বা পশু আদি হেয় অবস্থা প্রাপ্তিব সম্বন্ধসূত্র বিন্যস্ত কবা যে ধর্ম্মবক্ষাব প্রধান উপায়, তখনও হয নাই। তখনও লোকে বিশ্বাস কবিত ইহজন্মেই কর্ম্মফলেব পুবস্কাব ও দণ্ডভোগ হয়। হিন্দুব সজীব বাজাব ধর্ম্মশাস্ত্রানুশীলন দ্বাবা সমাজ বলবান ছিল; এমন কি বাজাবা প্রজাব উপব অত্যাচাব কবা ত দূবেব কথা, নিজেও কোন অধর্ম্মাচবণ কবিতে সাহস কবিত না। পুত্রকে প্রজাগণেব অভিমতানুসাবে সিংহাসনেব উত্তবাধিকাবী কবিতেন। অযোগ্য পুত্রকে ত্যাগ বা হত্যা কবা হইত। বাজা দুষ্মন্তেব পুত্র ভবত তাহাব অযোগ্য পুত্রগণকে স্বীয় পত্নীগণ দ্বাবা অপসাবিত কবেন। বাজা সোমক পীড়িত কগ্ন পুত্রকে যজ্ঞে আহুতি দান কবিয়া শতপুত্র লাভ কবেন। মহাভাবতে এসকল কথা আছে, উহাতে তৎকালেব বাজাগণেব কর্ত্তব্যজ্ঞান ও ধর্ম্ম বিশ্বাসেব পবিচয় পাওয়া যায়। পৃথিবীতে অধর্ম্ম ও অত্যাচাব দূব কবিবাব জন্য দেবতাবা মর্ত্ত্যে জন্মগ্রহণ কবেন ও তজ্জন্য ঋষিবা যজ্ঞে ও তপস্যায় তাঁহাদেব আবাহন স্তবাদি কবেন। শ্রীবামচন্দ্রেব জন্ম সেইরূপ বাবণবধেব জন্য হয়। মহাভাবতে সেরূপ পৌবাণিক ভাবেব সূত্রপাত দেখা যাব না ও তজ্জন্য উহা বর্ত্তমান বামায়ণেব পূর্ব্বেব কথা বলিয়া বোধ হয়। আবাব যখন নাবাযণেব অবতাব শ্রীবামচন্দ্রেব ন্যায় শ্রীকৃষ্ণ বলবামেব পূর্ণ ও অবতাব বাদ সূচিত হয়, তখন উহা সমসাময়িক বলিয়া বোধ হয়।

**আবির্ভাবস্থান**:—অযোধ্যায় বামায়ণ ও মগধে মহাভাবতের প্রথম আবির্ভাব হয়। উপবিচব রাজাব বাজ্য, মগধ, অঙ্গ, বঙ্গাদি ছিল। বাজাবা সমাজকে ধর্ম্মশাস্ত্রানুযায়ী শাসনে দৃঢ কবিত। হিন্দু বাজাবা ও মুনিঋষিবাই শাসন ও শিক্ষা দ্বাবা ধর্ম্মপ্রচাব ও রক্ষা কবেন। ধর্ম্মশাস্ত্র মধ্যে যদি কেবল শুষ্ক উপদেশ থাকে, তবে লোকে শাসন ভয়েই ধর্ম্ম প্রতিপালন কবে কিন্তু যদি পাপীব

অত্যাচারাদির প্রতি ঘৃণা, সদ্‌গুণের প্রতি সহানুভূতি, অন্যায় অত্যাচারাদির আকর্ষণ করিলে তখন লোকের ধর্ম্ম প্রবৃত্তির উপর শ্রদ্ধা ও আকর্ষণ আপনা হইতেই যেন কেমন আসিয়া পড়ে। আবার যদি সেই ধার্ম্মিকের জয় ও অধার্ম্মিকের পরাজয় ও যথোচিত দণ্ড হয়, তখন পাপকর্ম্ম করা উচিত নয়, ইহা অতি সহজে হৃদয়ঙ্গম হয়। ইহাই মহাভারতের মূল উদ্দেশ্য, ও উহা সেইভাবে প্রণীত।

**জাতি ও ধর্ম্ম ঃ**—ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্যজাতির মধ্যে বর্ণগত ইতর বিশেষ তখন ছিল না, কর্ম্মে ও ধর্ম্মে উহারা উন্নত ও গৌরবান্বিত পরস্পর যৌন সম্বন্ধে বদ্ধ হইত, উহাতে ধর্ম্মের কোন হানি বা আপত্তি ছিল না। চ্যবন সত্যবতী, জমদগ্নি রেণুকা, অগস্ত্য লোপমুদ্রা, দুষ্মন্ত শকুন্তলা, যযাতি দেবযানি শর্ম্মিষ্ঠা, ধৃতরাষ্ট্র ও বৈশ্যানী আদি বিবাহ প্রচলিত ছিল। আদিপর্ব্বের ১৫ অধ্যায়ে ধৃতরাষ্ট্রের বহুপুত্রলাভ দ্বৈপায়ন ব্যাসের বরে ও ঐ পর্ব্বের ১১০ অধ্যায়ে শিবের বরে উক্ত হইয়াছে, এই সকল পরস্পর বিরোধী কথার প্রক্ষিপ্তবাদের সূত্রপাত হয়। যযাতির জরাগ্রস্ত, স্বপত্নী বিরোধ ও কামোপভোগে ও শান্তনুরাজার গুণ, যিনি তাঁহাকে স্পর্শ করেন তিনিই জরামুক্ত ও যৌবনলাভ করেন, তিনিই কিনা সত্যবতীকে পাইবার জন্য ভীষ্মকে অর্থ ও কাম সুখে বঞ্চিত করেন, ইহা পরস্পর বিরোধী, বিশেষতঃ তিনি ধর্ম্মপরায়ণ ও বনে তপস্যা করিতেছিলেন। তখনই ভীষ্মকে লাভ করেন। ভীষ্মের জন্মবৃত্তান্ত সম্পূর্ণ অলৌকিক। মহাভীষ রাজার সহিত শান্তনুর পূর্ব্বজন্মের সম্বন্ধ স্থাপন মহাভারতের প্রথম সংস্করণের কথা হইতে পারে না, উহা প্রথমে বলা হইয়াছে। নহুষের পতন ও সর্পযোনীপ্রাপ্ত ইহকাল ও পরকালের কথা, উহা মহাভীষ ও শান্তনুর সংস্করণের মহাভারতের অন্তর্ভূক্ত হইতে পারে কিন্তু অনুশাসন পর্ব্বে চ্যবন ও নহুষ বৃত্তান্তে চ্যবন ঋষি তাঁহাকে আশীর্ব্বাদ করিতেছেন যে, তোমার ধর্ম্মে অচলা ভক্তি থাকিবে। (৫১ অধ্যায়) সেই নহুষ রাজার ভাবভাব অতীব আশ্চর্য্য নয় কি? ইহাতেই প্রক্ষিপ্তবাদের কথা আসিয়া পড়ে। মহাভারতের মধ্যে এক একটি চরিত্রের সামঞ্জস্যাভাবে অবিশ্বাস আপনা হইতে হয়। ভীষ্ম অষ্টবসুর মধ্যে একজন, এই অষ্টবসুরা যে পিতৃলোক, উহার সন্ধান মনুর ৩য় অধ্যায় ২৮৪ শ্লোকে আছে। উহার মর্ম্ম মনুর টীকাকার বলিতেছেন যে, ধ্যানের সময় পিতৃগণকে বসু, আদিত্য বা রুদ্রভাবে চিন্তা করিতে হয়।

**ব্যাস জন্ম ঃ**—আদিপর্ব্বের একশত অধ্যায়ে সত্যবতীর বিবাহ পণ বর্ণনা করা হইয়াছে। সত্যবতী রাজা উপরিচরের কন্যা, তিনি পিতৃলোকের তৃপ্তির জন্য মৃগয়ায় যান সেইখানে অপ্সরা অদ্রিকা ব্রহ্মশাঁপে মৎস্যরূপে সেই রাজার পুত্র ও কন্যা প্রসব করিয়া শাঁপ মুক্ত হন। মৎস্যরাজ সত্যবতী সেই পুত্র ও কন্যা। সেই কন্যাকে ঋষি পরাশর নষ্ট করেন ও তাঁহার কন্যাবস্থার বেদব্যাসের জন্ম হয়। (আদিপর্ব্ব ৬৩ অধ্যায়) উহার প্রতিবাদ আদিপর্ব্বের ১০০ অধ্যায়ে আছে "মহর্ষি পরাশর সত্যবতীর নিমিত্ত অত্যন্ত উৎসুক হইয়াছিলেন, কিন্তু আমি তাঁহার প্রার্থনার সম্মত না হইয়া সেই অসিতাঙ্গ মুনীন্দ্রকে প্রত্যাখ্যান করিয়াছি"। ঐ সত্যবতীর বিবাহে পুত্র জন্ম গ্রহণ করিবে ও রাজা হইবার কথা থাকার ও ভীষ্ম বসু হিসাবে পিতৃলোক হওয়ায়, উহা যে পুত্র কামনায় পিণ্ডদান দ্বারা পত্নীকে পিণ্ডভক্ষণ বৃত্তান্ত সে বিষয়ে যেন কোন সন্দেহ করা যায় না, কারণ ঐ অধ্যায়ে স্পষ্টই রহিয়াছে যে "দেবর্ষি ও

পিতৃগণের তৃপ্ত্যর্থে যাগাদি ক্রিয়াকলাপ করিতে আরম্ভ করিলেন। দীন, দরিদ্র, অনাথ প্রভৃতির ও নিকৃষ্ট প্রাণিগণের পিতাস্বরূপ ছিলেন।" বিশেষতঃ শান্তনুর ন্যায় রাজাকে ধীবরগণের অধিপতি কন্যাদান সম্বন্ধে ঐরূপ প্রতিজ্ঞাবদ্ধ করিয়া কন্যাদান প্রস্তাব করা যে একেবারে অসম্ভব—উহা মহাভারতের ন্যায় ধর্ম্মগ্রন্থে স্থান পাইবার যোগ্য নয়। কন্যা পালন করিলেও যে সে কন্যা দান করিবার অধিকারী নয়। আর যদি সত্য সত্যই বিবাহ হইয়া থাকে, তবে কন্যার সহিত গন্ধর্ব্ব মতেই উহা হইয়া থাকিবে। শকুন্তলার বিবাহ বৃত্তান্তে ঐরূপ গান্ধর্ব্ব বিবাহ ও রাজা দুষ্মন্ত কি বলিয়া অস্বীকার করিয়াছিলেন উহা মহাভারতে পরিষ্কার রহিয়াছে ও যে পর্য্যন্ত দৈববাণী না হয়, সে পর্য্যন্ত তিনি তাঁহাকে স্বীকার করেন নাই।

**দৈববাণী** :—( আদিপর্ব্ব ৭৪ অধ্যায়ে ) "রাজা দুষ্মন্ত দৈববাণী শ্রবণে সাতিশয় সন্তুষ্ট হইয়া পুরোহিত ও অমাত্যবর্গকে কহিলেন, আপনারা দেবদূতের বাক্য শুনিলেন; আমিও এই কুমারকে আমারই আত্মজ বলিয়া জানি; কিন্তু যদি সহসা ইহাকে গ্রহণ করি, তবে লোকে আমাকে দোষী করিবে ও পুত্রকেও কলঙ্কিত করিবে, এই ভয়ে শকুন্তলার সহিত বিতণ্ডা করিতেছিলাম।" সেকালে দোষৈকদর্শী লোকের অভাব ছিল না। রাজপুত্রগণের রাজত্বে জন্মগ্রহণ না হইলে কুৎসা অপবাদ প্রচারিত হইত, ইহাই বুঝিতে পারা যায়। তজ্জন্যই পাণ্ডবেরা যে পাণ্ডুর পুত্র তাহা প্রমাণ করিবার জন্য পাণ্ডুর মৃত্যুর পর মুনি ঋষিরা স্বয়ং তাহাদিগকে সঙ্গে করিয়া মাতার সহিত হস্তিনাপুর রাজধানীর সম্মুখে আনিয়াছিল। সেই কুরুক্ষেত্রের প্রান্তভাগে শোক নিমগ্ন ম্লান পঞ্চ পাণ্ডবের সহিত রাজা ধৃতরাষ্ট্র ও তাঁহার পুত্র অমাত্যবর্গের সহিত প্রথম সাক্ষাৎ ও পরিচয় হয়। পুরবাসিরা সেই সকল আর্য্যমুনি ঋষিগণের মুখে পাণ্ডবগণের গুণকীর্ত্তন ও পাণ্ডুর মৃত্যু বৃত্তান্ত শুনিয়া কাতর ও আশ্চর্য্যান্বিত হইয়াছিল। বহুদিন পূর্ব্বে পাণ্ডু মরিয়া গিয়াছে বলিয়া তাহারা কৌরবগণের মুখে শুনিয়াছিল।

**অপবাদ** :—পাণ্ডু সন্ন্যাস ধর্ম্মাবলম্বন করিয়া বনে পুত্রপ্রাপ্তির পর রোগে তনুত্যাগ করেন। তাঁহার মৃত্যুর সহিত অলীক মৃগও মৃগীর সম্ভোগ বাণবিদ্ধ মৃত্যুর কথা, রামায়ণের প্রথম শ্লোকের ক্রৌঞ্চ ক্রৌঞ্চীর মৃত্যু ঘটনার অনুকরণে করা, ভীষণ অপবাদ ও প্রক্ষিপ্তাংশ ভিন্ন আর কিছুই নয়। রাজা প্রতীপ, শান্তনু, দ্রুপদ সকলেই উপাসনা করিয়া পুত্র লাভ করেন, উহা সেকালে কুলাচার ও দেশাচার ছিল। শ্রীরামচন্দ্রের জন্মও যজ্ঞ করিয়া হয়। শান্তনুর সহিত ভীষ্মের সাক্ষাৎ গঙ্গাতীরে যখন শান্তনু দেখিলেন ( আদি ১০০ অধ্যায়) "অদ্য গঙ্গা পূর্ব্বের ন্যায় প্রবাহিত হইতেছে না কেন?" একদিন গঙ্গাকে ভগীরথ সাগর সন্তানগণকে উদ্ধার করিবার জন্য আনিয়াছিলেন, আর শান্তনুর সময় গঙ্গা পুত্রোৎপাদন করিয়া অষ্টবসুকে উদ্ধার করিলেন, কেবল অষ্টবসুর চতুর্থভাগের অর্দ্ধাংশ হইতে ভীষ্মের উৎপত্তি আদিপর্ব্বের ৯৬ অধ্যায়ে উক্ত হইয়াছে ও তিনি নিঃসন্তান হইবেন। আবার তৎপরবর্ত্তী অধ্যায়ে দ্যুনামক বসু যাবজ্জীবন মনুষ্যলোকে বাস করিবেন।

**পুত্র-রহস্য** :—ভীষ্ম মহাভারতের পিতামহরূপে যাবতীয় বিবাহ দিয়াছেন ও গল্প বলিয়াছেন ও মরিবার সময় লড়াই করিয়াছেন। তিনি সংসারের ভোগ করিবার

মধ্যে ঐ কথাই আছে। জবৎকাৰুকে বালখিল্য ঋষিগণ পুত্ৰলাভ কবিবাব উপদেশ আস্তিক পর্ব্বে দেন। মনুব ৫ম অধ্যায ১৫৯ শ্লোকে পুত্র ভিন্ন স্বর্গলাভেব কথা এইরূপ আছে ঃ—

"অনেকানি সহস্রাণি কুমাব ব্রহ্মচাবিণাং দিবং গতানি বিপ্রাণামকৃত্বা কুলসন্ততিং।"

টীকাকাব সনকাদি বালখিল্যাদিবা সহস্র সহস্র ব্রহ্মচাবীবা সন্তান না হইলেও স্বর্গে গিয়াছেন, ঐরূপ সাধ্বী স্ত্রীব সন্তান না থাকিলেও স্বর্গ হয। তৎপববর্ত্তীশ্লোকে সদাচাবশালিনী স্ত্রী স্বামীব মৃত্যু হইলে ব্রহ্মচর্য্য ব্রতাবলম্বন কবিবেন, পবপুরুষ সহযোগে পুত্রোৎপাদন কবিবেন না। যদি কবেন তবে লোকনিন্দা ও পবলোকে সেই পুত্র দ্বাবা স্বর্গ হয না। ইহাতে পাণ্ডুব ও ধৃতবাষ্ট্রেব মাতাব পবপুরুষ দ্বাবা সন্তানোৎপত্তি ধর্ম্মসঙ্গত কথা নয়। নিয়োগ দ্বাবা পুত্রোৎপত্তি দ্বিজাতীবা কবিবেন না, এই নিষেধবাক্য মনুসংহিতাব ৯মাধ্যাযে ৬৪ শ্লোকে আছে ঃ—

"নান্যস্মিন্ বিধবানাবী নিযোক্তব্যা দ্বিজাতিভিঃ অন্যস্মিন্ হি নিযুঞ্জানা ধর্ম্মং হন্যুঃ সনাতনং।"

আবও বলিতেছেন যে, বিবাহেব যে সকল মন্ত্র আছে উহাতে বিধবা স্ত্রীব পুনর্ব্বিবাহ বা নিয়োগ ব্যবস্থা নাই। বেণ বাজা নিয়োগ ধর্ম্ম প্রচলিত কবায় সাধুসমাজ কর্ত্তৃক নিহত হন। অতএব মহাভাবতে নিয়োগাদি দ্বাবা পাণ্ডু বা পাণ্ডবগণেব উৎপত্তি বিববণ সম্পূর্ণ মিথ্যাপবাদ ভিন্ন আব কিছুই নয। এই সকলই মহাভাবতেব প্রক্ষিপ্তাংশ বলিতে হইবে। মহাভাবতেব মধ্যে উপমন্যু বৃত্তান্ত অশ্বত্থামাব দুগ্ধাভাবে জলপিষ্ট ভক্ষণেব কথায় সাদৃশ্য আছে। উপমন্যুকে তাঁহাব মাতা শিবাবাধনা কবিতে উপদেশ দেন, আব দ্রোণাচার্য্য দ্রুপদেব নিকট বাজ্যভিক্ষা কবিতে গিযা ভগ্নমনোবথ হইযা শেষে পবশুবামেব নিকট অস্ত্রশিক্ষা কবিযা কৌববগণেব অস্ত্রশিক্ষা গুরু হন। এই দ্রোণাচার্য্য, কৃপ ও কৃপী শান্তনুবাজাব সংগৃহীত সন্তান সন্ততি বলিলেই হয। দ্রোণাচার্য্য ভবদ্বাজেব ও কৃপকৃপী গৌতমেব পবিত্যক্ত সন্তান সন্ততি। ঘৃতাচী অপ্সবাব গর্ভে দ্রোণ ও শুকেব জন্ম হয়। দ্রোণ কৃপীকে বিবাহ কবেন, অশ্বত্থামা তাঁহাদেব সন্তান। ভবদ্বাজ বৃহস্পতিব পুত্র ও ভবতবাজাব মহিষীবা অযোগ্যপুত্রগণকে অন্তর্হিত কবিলে ভবদ্বাজেব কৃপায় ভূমন্যু নামে পুত্রলাভ কবেন। ঐ ভবদ্বাজ বামাযণ ও মহাভাবতে উক্ত হইযাছেন। তাঁহাব পুত্র দ্রোণাচার্য্য হইলে কেমন কবিয়া যুধিষ্ঠিবাদিব সমসাময়িক হইতে পাবেন? এইখানেই গোলযোগ উপস্থিত হয়। ঘৃতাচী অপ্সবাই ব্যাসেব ঔবসে শুককে উৎপন্ন কবান, মহাভাবতে শান্তিপর্ব্বে আছে। তবে কি ইহাঁবা সকলেই অমব? ভীষ্ম দ্রোণাদি বর্ত্তমান মহাভাবতেব বৃত্তান্তেব স্তম্ভস্বরূপ হইলেও সত্যেব মর্য্যাদা বক্ষা কবিতে গেলে তাঁহাবা যে কবিকল্পনা, সে কথা বলিতে হয। তাঁহাদেব কাহাবও নাম অনুক্রমণিকায় কোথায়ও নাই অথচ তাঁহাদেব নামে এক একটি পর্ব্ব বহিয়াছে। যুদ্ধেব পর্ব্ব প্রণয়ণকালে তাঁহাদেব আবির্ভাব যেন মহাভাবতে হইয়াছিল; কিন্তু দুঃখেব বিষয় সেই সময়েব সামঞ্জস্য কবিতে না পাবায় উহাব সন্ধান সহজে পাওয়া যায়। বর্ত্তমান মহাভাবতেব কাব্যাংশ ও নাটকাংশ সত্য ঘটনাগুলিকেও অবিশ্বাসযোগ্য কবিযাছে। কাবণ উহাতেই সত্য ও মিথ্যা এক হইয়া কিম্ভূতকিমাকাব হইয়াছে, ইহা শাস্ত্রেব ও ধর্ম্মেব মর্য্যাদা বক্ষা কবিতে গেলে সত্যকথা বলিতে হয়।

**গল্প**ঃ—ঠাকুরদাদার গল্প বা ইতিহাস যেরূপ পাশ্চাত্য লেখক সার ওয়ালটর স্কট লিখিয়াছেন, মহাভারত উহা নব বা ব্যাস সেক্সপিয়ার নন। মহাকবি কালিদাস শকুন্তলাকে নূতন করিয়া গড়িয়াছেন ও উহা পৃথিবীর কাব্যজগতে অতুলনীয় কীর্ত্তি ও সম্পদ, উহা প্রতীচ ও প্রাচ্য মনীষিগণ উপভোগ করিয়া থাকে। মহাভারতকে সময়োপযোগী বৃক্ষের ন্যায় কাটছাট ও বর্দ্ধিত করায় এই সর্ব্বনাশ হইয়াছে যে, ধর্ম্মশাস্ত্র হইতে পুরাণ ইতিহাস ও ক্রমে ক্রমে অদ্ভুত উপন্যাস, কাব্য ও নাটকে পরিণত হইয়াছে। ধর্ম্মের সহিত স্বর্গ নরকের সম্বন্ধ পাপ ও পুণ্যের ফলভোগস্বরূপ করা হয়। কি সর্ব্বনাশ। সেইখানেই যে নিষ্কাম ধর্ম্মের মুণ্ডপাত হয়। বর্ত্তমান যুগে লোকে নারদের নাম গ্রহণ করা কলহ সৃষ্টি মনে করে, ইহা কি দুঃখের কথা নয়? মহাভারতে তিনি মহাত্মা, ব্যাসের গুরু, স্বয়ং শ্রীকৃষ্ণ তাঁহার গুণ কীর্ত্তন করিয়াছেন। অনুশাসন পর্ব্বে ১৩৯ অধ্যায় ও শান্তিপর্ব্বে ২৩০ অধ্যায়ে আছে।

একদিন বেদের কর্ম্মকাণ্ড ও জ্ঞানকাণ্ডাদি সাধারণের উপলব্ধি করিবার জন্য মহাত্মা বেদব্যাস মহর্ষি নারদাদি সর্ব্বগুণসম্পন্নগণের উপদেশ মতে মহাভারত সৃষ্টি করেন এখন যাহার বর্ত্তমান অধঃপতন হইয়াছে। একদিন নৈষ্ঠিক ব্রাহ্মণের জন্য প্রত্যেক বেদ স্ব স্ব প্রণবব্যাহৃতি সহ গায়ত্রী অধ্যয়নান্তর যথারীতি অধ্যয়ন করা ধর্ম্ম ও উপাসনা ছিল, সেই বেদের ধর্ম্মোপাসনার নিগূঢ় তত্ত্ব নির্ণয় মহাভারত করিয়াছিল। মহাত্মা কপিলাদি ঋষিগণ উহা করিয়াছিলেন, আর শিক্ষিত বাঙ্গালীরা কাশিরামদাসের মহাভারত টীকা করিয়া বিক্রয় করিতেছে ও উহা পড়িয়া নরনারী ধর্ম্মশিক্ষা ও মহর্ষি ব্যাসের মহাভারতের মর্য্যাদা রক্ষা করিতেছে! হা ভগবান! ইহা অপেক্ষা দুরদৃষ্ট আর কি হইতে পারে? শিক্ষিত বাঙ্গালী শিশুকে মহাভারতের গল্পকথা বলিয়া দিতে হয় না। সেই গল্পকথা সাজাইয়া লেখা মহাভারত নয়, মূলের অনুবাদও মহাভারত নয়। মহাভারত ভক্তেরা কেমন করিয়া ভগবানের ভক্তি লাভ করেন ও সংসার জয় করিয়াছিলেন, সেই কথা আছে।

**জয়গান**ঃ—দেবর্ষি নারদের হরিগীতা, বীণাগান হরির গুণ কীর্ত্তন, ধর্ম্মশাস্ত্রের সূক্ষ্মকূটতর্ক নয়, উহা ঐকান্তিক প্রেম প্রবাহ। বিদ্যারূপিনী সরস্বতী আদ্যাশক্তি বেদমাতা গায়ত্রী ও সাবিত্রী তাঁহার স্তব কালিকাপুরাণে ২৪ অধ্যায়ে এইরূপ আছে ঃ—তাঁহাকে বিষ্ণুমোহিনী লক্ষ্মী, তাঁহাকে জয়যুক্তদিগের জয়শক্তি, সামবেদের গীতি, যজুর্ব্বেদের নিগদময় মন্ত্র বলিয়াছেন। বশিষ্ঠ পত্নী অরুন্ধতী নারায়ণের অনুগ্রহ মেধাতিথির কন্যা হন। অরুন্ধতী শব্দের ব্যুৎপত্তি, যিনি কোন কারণেই ধর্ম্মরোধ করেন না। স্বয়ং ব্রহ্মা, বিষ্ণু, শিব তাঁহাদের বিবাহকালে সর্ব্বতীর্থের জল সুবর্ণ কলসে স্থাপন করিয়া বর ও কন্যাকে গায়ত্রী দ্রুপদাদি আশীর্ব্বাদ মন্ত্র দ্বারা স্নান করাইয়া আশীর্ব্বাদ মন্ত্র পাঠ করেন। সেই বশিষ্ঠের পবিত্র বংশে মহর্ষি বেদব্যাসের জন্ম, নারায়ণের বরে তাঁহার অংশে হইয়াছিল। তাঁহার প্রণীত জয়গান ভগবানের ভক্তি ও প্রেমের সহিত ভক্তগণের সিদ্ধি ও জয়লাভের কথা ভিন্ন অন্য কিছুই হইতে পারে না। সেই গায়ত্রী দ্রুপদ নামে দ্রৌপদীর পিতা দ্রৌপদীকে নারায়ণ যজ্ঞে লাভ করেন ও তাঁহার বিবাহ সভায় স্বয়ং শ্রীকৃষ্ণ, বলরাম ও বেদব্যাস ত্রিমূর্ত্তিতে যেন ধর্ম্মের সহিত লক্ষ্মী ও সরস্বতীর আধার দ্রৌপদীর বিবাহ দেন।

শুভকর্ম্মানুষ্ঠানে সর্ব্ব প্রথমে দেবতাগণকে উপহার দিবার পূর্ব্বে ভূত বলি দিবার প্রথা আছে। তদ্রূপ পঞ্চভূত বলিদান স্বরূপ পঞ্চপতির কথায় প্রচারিত হইয়া যায়। উপস্থিত দেবর্ষি ব্রহ্মর্ষি বিবাহের গূঢ় রহস্য কীর্ত্তন করিলে সাধারণ সকলে উহা সত্য বলিয়া গ্রহণ করে। শিবের বিবাহে মদনের পঞ্চবাণ নিক্ষেপের কথা আছে। অর্জ্জুন সেই রূপ কাম যেন সাক্ষাৎ মদন, তিনি ধর্ম্ম লক্ষ্যভেদ করিয়া যুধিষ্ঠিরের সহিত দ্রৌপদীর বিবাহ দিয়াছিলেন। ভীমই ধৈর্য্যবল স্বরূপ ক্ষত্রিয় রাজাগণের বলের প্রতিরোধ করেন, উহার পশ্চাতে শ্রীকৃষ্ণের বাণী দৈববাণীস্বরূপ সেই বিবাদ মীমাংসা করিয়াছে। মহাভারতে শ্রীকৃষ্ণ বলরামের আবির্ভাব দ্রৌপদীর স্বয়ম্বরে, জতুগৃহদাহের পর, তাঁহাদের পরস্পর কথোপকথনে প্রকাশ হয় যে, পাণ্ডবেরা জতুগৃহ হইতে পলায়ন করিয়াছিল, মরিয়া যায় নাই, কিন্তু হরিবংশের ৩৯ অধ্যায়ে কৃষ্ণ জতুগৃহ দগ্ধ পাণ্ডবগণের সৎকারের নিমিত্ত সাত্যকিকে নিযুক্ত করেন আছে। উহা কি রাজনৈতিক কৌশল? ইহাতে শ্রীকৃষ্ণকে রাজনৈতিক বলিয়া বোধ হয়। উহাতে হরিবংশেও প্রক্ষিপ্তাংশ আছে বলিতে হয়।

**পিতৃযান** :—হরিবংশের ২০৫ অধ্যায়ে আছে যে, যোগীগণ সহসা পিতৃলোক দর্শন করিতে কামনা করিলে তাঁহাদের সঙ্কল্পানুসারে তদীয় পিতৃগণ সম্মুখে উপনীত হন। রামায়ণে লঙ্কাকাণ্ডে ১২০ সর্গে লোকপালগণের ও অগ্নির সাক্ষাৎবাণী উক্ত হইয়াছে, উহাতে সীতার অগ্নি পরীক্ষার কারণ ও রাজা দুষ্মন্তের শকুন্তলা প্রত্যাখ্যানকরণ যেন এক সময়ের বলিয়া বোধহয়, কারণ তিনি বলিতেছেন :—জানকী যে সতী সে সম্বন্ধে আমার কোন সন্দেহ নাই, যদি আমি তাঁহাকে পরীক্ষা না করিয়া লইতাম, তবে সকলেই আমার এই অপবাদ করিত যে, রাম নিতান্ত কামুক, সাংসারিক ব্যবহারে একেবারে অনভিজ্ঞ। পরবর্ত্তী অধ্যায়ে স্বর্গত রাজা দশরথের সহিত রামের কথোপকথন আছে, সেরূপ কিছুই মহাভারতে নাই। যৎকিঞ্চিৎ যাহা আছে উহা নারদের সঙ্গে তাঁহার পিতার সংবাদ দান মাত্র, রাজা হরিশ্চন্দ্রের ন্যায় যজ্ঞাদি করিলে পাণ্ডুরাজার নিকটে গিয়া উচ্চতর স্বর্গে বাস করিতে পারিবেন। ইহাতে রামায়ণ যোগশাস্ত্রের কথা ও মহাভারত ধর্ম্মশাস্ত্রের কথা প্রমাণ হয়। হরিবংশের ২০৮ অধ্যায়ে যোগাত্মা ঈশ্বরের কথা এইরূপ আছে :—"যোগাত্মা দ্যুলোকধর্ত্তা ঈশ্বর দুষ্ট নিগ্রহ ও সাধু সংরক্ষণাদি বহুবিধ কারণবশতঃ মানবদেহ ও অবতারাদি শেষ কূর্ম্মমূর্ত্তি ধারণ করেন। তিনি পৃথ্বীরূপ নাগাত্মা অনন্তকে ও আত্মস্বরূপ বেদচতুষ্টয়কে ধারণ করিয়া আছেন। ভগবান বেদরূপে বিপ্রগণে, যুদ্ধরূপে ক্ষত্রিয়গণে, প্রদান কর্ম্মস্বরূপে বৈশ্যবৃন্দে ও পরিচর্য্যারূপে শূদ্রসমূহে অবস্থিত। পিতৃগণকে হবির্ব্বাপ্প দ্বারা, দেবগণকে হবির্ভাগ দ্বারা রক্ষা করেন। তজ্জন্য গো ও অশ্ব রক্ষা করা কর্ত্তব্য। গোসকলের দুগ্ধে যজ্ঞ ও অশ্ব যজ্ঞীর দ্রব্যাদিতে অধিষ্ঠিত হইয়া ফলামৃতসেক দ্বারা সকলকে পালন করিতেছে।

**অমরত্ব** :—উহার পূর্ব্বে ২০৫ অধ্যায়ে **বহির্যাগ ও অন্তর্যাগের** কথা আছে। "স্বদেহে বস্তুকে ধারণ করাকে স্বধা ও সেই স্বধাকার হবির্দ্বারা এক মাত্র মহান অগ্নি অর্থাৎ প্রাণভূত জয়রূপ কার্য্যসিদ্ধির নিমিত্ত সম্যক প্রবৃত্ত হইয়া থাকেন।" ঘৃত, ক্ষীর, যব, ব্রীহিদ্বারা যেমন বাহ্যযজ্ঞ তদ্রূপ বেদ প্রোক্ত একমাত্র মনঃ কল্পিত পরম হবি সূত্রাত্মার স্থানে সমাধি অবস্থায় কল্পিত

হয়। যজ্ঞকর্ম্মে যেমন বাহ্যঅগ্নি মথিত হইয়া হোমার্থরূপে বিহিত হয়, মানসযজ্ঞেও তদ্রূপ অগ্নিনামক অন্য বাহ্যবিহিত ঐরূপ যজ্ঞ গ্রহণীয় হয় নাই। যিনি প্রাণাগ্নিকে একস্থান হইতে অন্য স্থানে আকর্ষণপূর্ব্বক বুদ্ধি দ্বারা ধারণা করেন, তিনি সর্ব্বপাপ হইতে মুক্ত বিশুদ্ধ চিত্ত হইয়া যাবৎ চন্দ্র ও তারকা সকল বিদ্যমান থাকিবে তাবৎ কাল জীবিত রহেন। যোগীর অমরত্ব সেইখানে, মহাভারতের অমরত্ব উহা নয়। যুধিষ্ঠিরই সেই অমরত্বের প্রমাণ—আর মহর্ষি ব্যাস যোগের টীকাকার, তিনিও পরম যোগী ও অমর।

**ধর্ম্মবিপ্লবঃ**—যাজ্ঞবল্ক্যও যোগী বলিয়া খ্যাত ও যোগবলে সরস্বতীর অনুগ্রহ প্রাপ্ত হইয়া যোগাদির সহিত শুক্ল বৈশম্পায়ন কৃত মহাভারতের সর্ব্বনাশ যজুর্বিধানে সাধন করেন। ব্রহ্মর্ষি কশ্যপই পরশুরামকে ক্ষত্রিয় হত্যা হইতে নিবৃত্ত করেন। পরশুরামই সমন্তপঞ্চকে ক্ষত্রিয় রুধিরে পিতৃগণকে পরিতৃপ্ত করেন ও আর নাটকীয় মহাভারতে ভীম দুঃশাসনের রক্তে দ্রৌপদীর ক্রোধ সম্বরণ কেশবিন্যাসে করেন ও কোথাও পান করিয়া প্রতিজ্ঞা পূর্ণ করেন। কি সর্ব্বনাশ! এই মহাভারতই কি হিন্দুর ধর্ম্মশাস্ত্র? ইহা কখনই মহাভারতের যুগের কথা নয়, শ্রীমদ্ভাগবতের সময়ের কথা, কারণ উহার ৭ম স্কন্ধে দেখিতে পাওয়া যায় যে, হিরণ্যকশিপুর ভ্রাতার প্রেত তর্পণ শত্রুর রুধিরে করিবেন বলিয়া ক্ষীরাশীন বিষ্ণুরূপী ব্রতীব্রাহ্মণগণের বধাজ্ঞাদান করেন। তদনুরূপ পরশুরাম সমন্তপঞ্চকে শত্রু ক্ষত্রিয় রুধিরে পিতৃতর্পণ করেন ও উহা তীর্থ স্থানে পরিণত হইয়াছে। সেইখানেই দ্রোণাদির বধ হয় ও ধর্ম্মক্ষেত্র বলিয়া খ্যাত। হরিবংশে ১৯ অধ্যায়ে ভরদ্বাজের আত্মজ দ্বিজগণ যোগধর্ম্মাবলম্বন করিয়া দুশ্চরিতবশতঃ ভ্রষ্ট হয় আছে। আর্য্য হিন্দুজাতির সভ্যতা প্রচার ও ধর্ম্মানুশীলন, ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ লাভ যাহার লক্ষ্য, সেই মহাভারতের কি দুর্দ্দশা হইয়াছে, ইহাতেই স্পষ্ট অনুমান করিতে পারা যায়।

**সভ্যতাঃ**—এই নদ নদী সমুদ্র পর্ব্বতবেষ্টিত ভারতবর্ষ আর্য্যজাতির আদি বাসস্থান। তাঁহাদের বেদবেদান্ত উপনিষদও সংস্কৃতভাষা ও বিজ্ঞানাবিষ্কার উহার প্রমাণ। যে দেশের চারিদিকে ভগবান প্রকৃতিকর্ত্তৃক সুদৃঢ় দুর্গনির্ম্মাণ করিয়াছেন, যাহা ভেদ করিয়া একমাত্র মেসিডিনাধিপতি আলেকজেন্দার আসিয়াছিলেন, সেই ভারতবর্ষে অন্য দেশ হইতে আর্য্যজাতি আগমন করিয়া অনার্য্য ভারতবাসীকে জয় করিয়াছে শুনিলে কেমন করিয়া বিশ্বাস করা যায়। পৃথিবীর মধ্যে এমন কোন স্থান আছে যে, যথায় আদিম যুগে অসভ্যতা ছিল না, ভারতেই কেবল দেহের অভাব দূর প্রচুর ফল মূল পশু পক্ষীর দূর হইত। যে দেশের শকুন্তপাখী শকুন্তলাকে রক্ষা করে, যে দেশের ব্যাঘ্র ভল্লুক মানব শিশুপালন করে, যেখানে ব্যাঘ্রপাদ ঋষি ও ঋক্ষরাজে নামে বর্ত্তমান, যেখানে মহাকবি কালিদাসের, অদ্বিতীয় বীর পরশুরাম কার্ত্তবীর্য্যের, অদ্বিতীয় গণিতজ্যোতিষাদি বিজ্ঞানবিৎ আর্য্যভট্ট, ভাস্করাচার্য্য, গর্গের, অদ্বিতীয় দার্শনিক কপিল, কণাদ, ব্যাস, পাতঞ্জলের জন্ম, যে দেশে রাজা হরিশ্চন্দ্র, মান্ধাতা, রামচন্দ্র, যুধিষ্ঠিরাদি রাজত্ব ও সাম্রাজ্য বিস্তার করেন সেই দেশের গৌরব মর্য্যাদা পাশ্চাত্য কোন জাতি হইতে গৃহীত হইয়াছে, ইহা স্বপ্নেও বিশ্বাস করা যায় না। ভারতবর্ষ হইতেই সভ্যতা ও জ্ঞান পৃথিবীতে ব্যাপ্ত হইয়াছে। * বেদাদিতে সমুদ্রযাত্রা ও বাণিজ্যের কথা উল্লিখিত

* ঋগ্বেদের ৭ম অধ্যায় ৪৬ সূক্ত ৮ ঋকে, ৯ম অধ্যায় ৫ মন্ত্রে।

হইযাছে। শান্তিপর্ব্বে ৪৯ ও ৮০ অধ্যায়ে বৈশ্যজাতিব সমুন্নতি ও প্রাদুর্ভাবের কথা আছে। ঋগ্বেদে ৬।৪৭।২৩ দিবোদাসেব নামেব সহিত স্বর্ণমুদ্রাব উল্লেখ আছে। যুধিষ্ঠিবেব নামেব সহিত প্রচলিত অব্দেব সহিত বাজতবঙ্গিণীব উক্তিব সামঞ্জস্য কবিয়া দেখিলে যুধিষ্ঠিবেব বাজ্যলাভেব সেই অব্দ প্রচলিত হইলে ২৪৪৮ খৃষ্টপূর্ব্ব অব্দে হয বলিয়া স্বীকার কবিতে হয়। শতপথ ব্রাহ্মণে যেরূপ প্রলযকালে আত্মোদ্ধাব ও আত্মবক্ষাব কথা আছে মহাভাবতে সেরূপ বনপর্ব্বে ১৮৭ অধ্যায আছে ও সেই কথা বাইবেলে স্থান পাইয়াছে। আর্য্য হিন্দুব তর্পণ সৃষ্টিতত্ত্বেব স্মৃতি বক্ষা কবে। সেই সৃষ্টিতে এক ব্রহ্মা হইতে সৃষ্টি, বিষ্ণু পালন ও শিব সংহাব কবেন। অন্তর্জগতেব সহিত বহির্জগতেব সম্বন্ধ সেইখানেই বিধিবদ্ধ। আত্মাব উন্নতি সাধন জ্ঞানোৎকর্ষ দ্বাবা কবাই মহাভাবতেব লক্ষ্য।

**নামবিভ্রাট** :—হিন্দুব বাজাদেব মধ্যে একই নামেব অনেক বাজা ছিলেন, কিন্তু তাঁহাদেব পবিচয সিদ্ধান্ত কবিতে বডই কষ্টকব হয ও কখন অসম্ভব হইয়া পডে যেমন, পবীক্ষিত ও জন্মেজয এই তুইটি নাম বিশেষ উল্লেখযোগ্য। মহাভাবতে শান্তিপর্ব্বে ভীষ্ম যুধিষ্ঠিবকে ইন্দ্রো ও পবীক্ষিত সম্বাদে বলিতেছেন, তিনি আবও রাজা জন্মেজয়েব পিতা অভিমন্যুব পবীক্ষিত পুত্র হইতে পাবে না। ঐ নাম এক পূর্ব্ব পুরুষেব আছে এবং ইক্ষাকুবংশেব পবীক্ষিতেব কথা মণ্ডুক বাজাব কন্যাকে বিবাহে উক্ত হইযাছে ও জন্মেজযও অনেক আছে। বাজা জন্মেজয়েব অশ্বমেধ যজ্ঞে যে মহাভাবত কীর্ত্তন হয উহাতে বাজসূয় যজ্ঞই কুরুক্ষেত্র যুদ্ধ ও কুরুপাণ্ডব বিবাদেব সূত্রপাত হবিবংশে ভবিষ্যপর্ব্বে স্থিবীকৃত হইযাছে সুতবাং সেই বাজসূয় যজ্ঞেই মহাভাবতেব সূত্রাঙ্কপাত।

**বঙ্গ** :—প্রাচীন মুনি ঋষিগণেব আশ্রমস্থলই সভ্যতা ও জ্ঞানেব কেন্দ্র স্বীকাব কবিতে হইবে। মহাত্মা কপিল সাক্ষাৎ নাবায়ণ সাঙ্খ্যদর্শন শাস্ত্রকাব, গঙ্গাসাগব সঙ্গমে বাস কবিতেন ও এখনও সেখানে শত সহস্র সন্ন্যাসী, সাধু ও গৃহস্থ তীর্থস্বরূপ তথায গমন কবে ও শ্রীবামচন্দ্র ও পাণ্ডবগণ কবিযাছিল, উহা বামায়ণ ও মহাভাবতে উক্ত হইযাছে। কপিলই যে নাবায়ণ ঋষি নন, ইহা কে বলিতে পাবে? ভগীবথ, সগব, জহ্নু প্রমুখেব স্মৃতি সেই গঙ্গাও সাগবেব নামে বিজডিত। হবিবংশে ৫৩ অধ্যায়ে শান্তনুবাজাব নামোৎপত্তি ও জন্ম বৃত্তান্ত গঙ্গা ও সাগবেব কথায যেন 'ব' উপদ্বীপেব উৎপত্তি সূচিত কবিয়াছে। যথা এই:—"সমুদ্র সলিলসমূহ দ্বাবা সেই দেশকে বিমর্দ্দন কবিতে গেলে "শান্ত হও", "শান্ত হও", বলিলে তবঙ্গমালা সংহত হইয়া তনুত্ব প্রাপ্ত হইলেন।" সেই সাগবই শান্তনুবাজা ভবত বংশ উজ্জ্বল কবেন, পবে উক্ত হইয়াছে ও গঙ্গা তাঁহাব পত্নী হন। ইহাতেই দেখা যায় মহাভাবতেব সহিত হবিবংশেব ঐক্য নাই। কাবণ শান্তনুবাজা দেখেন যে, গঙ্গার গতিবোধ ভীষ্ম বাণ দিয়া বোধ কবেন ও তাঁহাকে তিনি বাজত্বে লইয়া আসেন। আইনি আকববিতে প্রাচীন কথা আছে যে, বাঙ্গলাব চাবিদিকে আল হইতে ঐ নাম হয়। 'ব' দ্বীপ সাগবেব তবঙ্গমালা হইতে সংহত এই ভীষণ কর্ম্ম যিনি কবেন, তিনিই ভীষ্ম নামে অভিহিত। তিনি পুত্রবৎ বাৎসল্যে বাজা শান্তনু কর্ত্তৃক সম্মানিত হন। গঙ্গা পত্নীস্বরূপ তাঁহাব সেইবাজ্যেব যাবতীয় শ্রীবৃদ্ধি সম্পাদন কবেন। ভাবতবর্ষেব সর্ব্বপ্রথম বাণিজ্যকেন্দ্র বাঙ্গালাব




ঋষিগণ কর্তৃক ধৃতরাষ্ট্রের নিকট পাণ্ডবগণের প্রথম পরিচয় দান।

সপ্তগ্রামে ইউরোপের বণিকগণের সহিত আলেকজান্দারের ভারতাগমনের বহুপূর্ব্ব হইতে করিতেছিল। বাঙ্গালার বিতাড়িত রাজপুত্র বিজয়সিংহ সিংহলের সিংহাসনাধিকার করে। সেই সপ্ত গ্রামের নিকটে গঙ্গা, যমুনা, সরস্বতী. ত্রিবেণী মুক্তবেণী, আর প্রয়াগে যুক্তবেণী। সপ্ত গ্রামের নাম সপ্ত ঋষির স্থান বলিয়া হয়, ইহা সর্ব্ববিদিত। ঐতিহাসিক * মার্টিন সাহেব বাঙ্গালীর বেশভূষা আর্য্য হিন্দুজাতির মত বলিয়াছেন। আলেকজান্দারের মত মহাবীরের সৈন্য ও সেনাপতিগণ বাঙ্গালার বলবীর্য্যের কথা শুনিয়া ভয়ে জয় করিতে অগ্রসর হয় নাই, পলাইয়া যায়। বাঙ্গালার বীর রাজা পৌণ্ড্রক † শ্রীকৃষ্ণের দ্বারকা অবরোধ করিতে কিছুমাত্র ভীত হন নাই। মহাভারতে অঙ্গ বঙ্গাদি নামোৎপত্তির সহিত বলিরাজার পত্নীর পতিব্রতার কথা বর্ত্তমান। ‡ দীর্ঘতমার ঔরসে তাঁহার দাসীর গর্ভে বৈদিক ঋষিগণ কাক্ষিবানাদির উৎপত্তি হয়। সেই কাক্ষিবানের বংশধর § চণ্ডকৌশিকের বরে জরাসন্ধ বিখ্যাত মগধ সম্রাটের জন্ম হয়। মান্ধাতার দৌহিত্র গৌড় রাজার দেশ বলিয়া গৌড় নাম হয়। ইহাতে মনে হয়, বাঙ্গালাই আদিম সভ্য আর্য্যজাতির বাস স্থান ছিল। মহাভারত ও রামায়ণ বাংলা ও উত্তর পশ্চিমাঞ্চলেই সর্ব্বাপেক্ষা অধিক আদরের সহিত পঠিত হয়। সিদ্ধ ভক্ত তুলসীদাস যেরূপ রামায়ণ কীর্ত্তন করিয়া ধন্য হইয়াছেন, বাঙ্গালায় সেরূপ মহাভারত ধর্ম্মশাস্ত্র হিসাবে সংগঠিত হয় নাই, বলিলেই চলে। স্ত্রী, দ্যূত, মৃগয়া ও সুরাপান চার ব্যসন দ্বারা মানবজাতির সর্ব্বনাশ হয়, উহার বিবরণ বলে কুরু ও যদুবংশ ধ্বংস সাবধান হইবার জন্য দেখান, মহাভারতের যেন গৌণ উদ্দেশ্য পরবর্ত্তীকালেই হয়।

---

* The Indian Empire V I. P. 47.

† হরিবংশ ৪৪০ পৃষ্ঠা।

‡ আদিপর্ব্ব ১০৪ অধ্যায়।

§ সভাপর্ব্ব ১৮ অধ্যায়।

# সভাপর্ব্ব।

## দ্বিতীয়াধ্যায়।

### আর্য্যহিন্দু সমাজ।

**মানসপুত্র** :—সৃষ্টির আদিম অবস্থা হইতেই জীবমাত্রেই আহারান্বেষণ ও প্রাণ রক্ষার জন্য বিব্রত, কর্ম্ম ও জ্ঞানে উহার আবিষ্কার করে ও বন্ধু ও শত্রু চিনিতে পারে। বলবান দুর্ব্বলকে পীডন করে, মানব ও সেই পশুধর্ম্মের বশবর্ত্তী হইযা অসুর ও রাক্ষস নামে খ্যাত হয। আর যাঁহারা মানসিক বলে উন্নত নিবৃত্ত মার্গানুসরণ করেন, তাঁহারাই ব্রহ্মার মানসপুত্র, ক্রমে দেবতার আসনে উন্নত হন। তাঁহারা অসুরগণকে বশীভূত করেন। জীব মাত্রেরই বুদ্ধি ও জ্ঞান আছে যাহা দ্বারা স্ব স্ব কর্ম্ম করে, এই সৃষ্টির নিয়ম দেখা যায়। পিতামাতাই শিশু শাবককে আহার বিহারাদি যাবতীয় জীবন রক্ষার উপায় শিক্ষাদান করে। পিতামাতার নিকটই শিশুসন্তানেরা অভিজ্ঞতার ফল অর্জ্জন করে। সেই অভিজ্ঞতার সঙ্গেই কর্ম্মের ধারা, জ্ঞানের সঙ্গে সম্বন্ধ দেখিতে পাওয়া যায়। শিক্ষাদীক্ষা, কর্ম্ম ও জ্ঞানে, মনে ও প্রাণে, দানে ও ধ্যানে মানবের পরিচয পাওয়া যায়; পুত্র পিতামাতার মানসপুত্র।

**ব্রাহ্মণ** :—যাঁহারা জ্ঞানানুশীলন করিতেন, তাঁহারা ব্রাহ্মণ, অর্থাৎ লোকে জলাশয়ে যেমন পিপাসা নিবৃত্তি করে, তদ্রূপ সনক, সনন্দ, সনৎসুজাত প্রমুখ সাতজন ঋষি ধ্যান ধারণাতেই উহা করিতেন, তাঁহারা নিবৃত্তমার্গী ; আর মরীচি কশ্যপাদি অন্য সাতজন ঋষি তাঁহারা বেদ মধ্যেই আত্মজ্ঞান দ্বারা ইষ্টসিদ্ধি করিতেন, তাঁহারা প্রবৃত্তমার্গী। বিদ্বান ব্যক্তিরাই অঙ্গুষ্টমাত্র অন্তরস্থ আত্মাকে দর্শন করেন, উহা সনৎসুজাত উদ্যোগ পর্ব্বে ৪৫ অধ্যায়ে বলিয়াছেন। ব্রাহ্মণগণ ইন্দ্রিয়নিগ্রহকে জ্ঞান বলেন (ঐ ৬৮ অধ্যায)।

**ক্ষত্রিয়** :—দমগুণই সনাতন ধর্ম্ম ও মোক্ষ, উহার অনুশীলন করিবার জন্যই ক্ষত্রিয় জাতির সৃষ্টি ও দমগুণানুশীলন করা চতুরাশ্রমের কর্ত্তব্য কর্ম্ম। বিদুর দমগুণান্বিত ব্যক্তির লক্ষণ বলিয়াছেন—ক্ষমা, ধৃতি, অহিংসা সমদর্শিতা, সত্য, সরলতা, ইন্দ্রিয়জয়, ধৈর্য্য, মৃদুতা, লজ্জা, স্থৈর্য্য, অক্রোধ, অকার্পণ্য, সন্তোষ ও শ্রদ্ধাদিগুণ যে ব্যক্তিতে বর্ত্তমান আছেতাঁহাকেই দমগুণান্বিত ব্যক্তি বলে। তিনি অন্য লোক হইতে ভীত হন না বা কাহারও ভীতির কারণ হন না। তিনি পরিণত বুদ্ধি প্রধান মনুষ্য বলিয়া পরিকীর্ত্তিত। "অভয়ং যস্য ভূতেভ্যঃ সর্ব্বেষামভয়ং যতঃ, সবৈ পরিণত প্রজ্ঞঃ প্রখ্যাতো মনুজোত্তমঃ। ১৯।৬২ অধ্যায় উদ্যোগপর্ব্ব। ইহাতে যুধিষ্ঠিরই যে নরোত্তম প্রমাণ হয। তাঁহার গুণ ও স্বভাব কিরূপ ছিল উহার পরিচয়ও আছে তিনি সকলের মিত্র কামনাহীন প্রসন্নাত্মা ও সুশীল সমুদ্রের ন্যায় গম্ভীর ও প্রজ্ঞাবান ছিলেন।

"সর্ব্বভূতহিতোমৈত্রস্তস্মান্নোদ্বিজতেজনঃ সমুদ্র ইব গম্ভীরঃ প্রজ্ঞাতৃপ্তঃ প্রশাম্যতি।" ২০। ঐ

বিধাতা অসুর দমন করিবার জন্য ক্ষত্রিয় সৃষ্টি করেন সে ক্ষত্রিয় ভীম ও অর্জ্জুন :—

"ক্রব্যাড়া ইব ভূতানামদান্তেভ্যঃ সদাভবং তেষাঞ্চ প্রতিষেধার্থং ক্ষত্রং সৃষ্টং স্বয়ম্ভুবা।" ১২।

**কৃষ্ণঃ**:—শ্রীকৃষ্ণের পরিচয় সঞ্জয় ধৃতরাষ্ট্র মুখে যাহা ব্যক্ত হইয়াছে উহা উদ্ধৃত করিয়া মহাভারতের আদি শ্লোকের তাৎপর্য্যার্থ করা গেল। যিনি নারগণের আশ্রয় বলিয়া তাঁহার নাম নারায়ণ, তিনি সর্ব্বভূতের পূরণকর্ত্তা ও সর্ব্বভূত তাঁহাতেই লয় হয়, তিনিই পুরুষোত্তম, তিনি সমস্ত কার্য্যকারণের মূল ও সর্ব্বজ্ঞ বলিয়া সর্ব্বনামে পরিচিত ও সত্যে প্রতিষ্ঠিত বলিয়া সত্য। তিনি চরণ দ্বারা আকাশ আক্রমণ করেন বলিয়া বিষ্ণু, জয়শীল বলিয়া জিষ্ণু, নিত্য বলিয়া অনন্ত ও ইন্দ্রিয়গণকে প্রকাশ করেন বলিয়া গোবিন্দ নামে খ্যাত। অর্থাৎ ভগবান শ্রীকৃষ্ণ পঞ্চ পাণ্ডবগণকে ভারতভূমিতে আর্য্য হিন্দুসমাজের পঞ্চেন্দ্রিয় ও জ্ঞানেন্দ্রিয় স্বরূপ প্রকাশ করিয়াছিলেন। অন্ধ রাজা ধৃতরাষ্ট্র যুদ্ধশেষে মহাভারতে কি বলিয়া শ্রীকৃষ্ণের শরণাপন্ন হইয়া বিলাপ করিতেছেন:—"হে সঞ্জয়। যিনি বপুদ্বারা দিক্‌বিদিক্ প্রকাশিত করিয়া দীপ্তি পাইতেছেন, যাঁহারা সেই বাসুদেবকে সমীপে অবলোকন করিতেছেন, আমি সেই সফল নয়ন ভাগ্যবান মানবগণকে ধন্যবাদ প্রদান করি। যিনি ভারতগণের অর্চ্চনীয়, সৃঞ্জয়গণের কল্যাণকর, সম্পত্তিলিপ্সুদিগের গ্রহণীয়, মুমূর্ষুগণের অগ্রাহ্য এবং সর্ব্বতোভাবে অনিন্দনীয় ভারতী উচ্চারণ করেন; যিনি অদ্বিতীয় বীর, যাদবগণের নেতা, অরাতিকুলের নিহন্তা, ক্ষোভয়িতা এবং যশোনাশী; কৌরবগণ দেখিবেন, সেই বরণীয় মহাত্মা বৃষ্ণিশ্রেষ্ঠ আমার সৈন্যগণকে মোহিত করিয়া সদরভাবে কথা কহিতেছেন। আমি সেই সনাতন ঋষি, আত্মজ্ঞ, বাক্যের সমুদ্র, যতিগণের সুলভ, অরিষ্টনেমি, গরুড়, সুপর্ণ, প্রজাগণের সংহর্ত্তা, সহস্রশীর্ষ পুরাণ পুরুষ, অনাদি, অমধ্য, অনন্ত, অনন্তকীর্ত্তি, আদি বীজের বিধাতা, অজ, নিত্য, পরাৎপর ত্রৈলোক্যের নির্ম্মাতা এবং দেব, অসুর, নাগ, রাক্ষস ও নরাধিপগণের জনয়িতা, বিদ্বত্তম, ইন্দ্রানুজ কেশবের শরণাপন্ন হই।" শ্রীকৃষ্ণ শব্দের অর্থ পূর্ব্বাধ্যায়ে সঞ্জয় বাক্য টীকাকার করিয়াছেন যে, যিনি আত্মাকে কর্ষণ করিয়া মোহ সংহার করেন ও নিবৃত্তি সুখদান করেন, তিনিই শ্রীকৃষ্ণ ভগবান। দ্রৌপদীর কথা বলিতে গেলে গৃহস্থাশ্রম ও বিবাহের কথা বিচার করিতে হয়। শ্রীকৃষ্ণ গৃহী ছিলেন। তিনি প্রেম সাম্রাজ্য প্রতিষ্ঠিত করিবার জন্য গোকুলে লালিতপালিত হন ও শ্রীরাধাপ্রমুখ গোপিনীগণের সহিত প্রেম শিক্ষা করিয়া দ্বারকায় তাঁহার প্রেম সাম্রাজ্য স্থাপন করেন। শ্রীকৃষ্ণের প্রথমাবির্ভাব দ্রৌপদীর বিবাহেই হয়, সেই বিবাহই পাণ্ডবগণের সৌভাগ্য ও গুণকীর্ত্তি ভারতব্যাপী করে। ক্ষত্রিয় জাতি ব্রাহ্মণের ন্যায় ব্রহ্মচর্য্যাবলম্বন পূর্ব্বক ধর্ম্ম, অস্ত্র শিক্ষা করিয়া বিবাহ করিত। সেই ববাহে গুণের পরীক্ষা ও সমাদর করা হইত।

**সতীত্ব ও সন্তান**:—একদিন সতী ধর্ম্ম পতির নিন্দায় প্রাণত্যাগ করিয়াছিলেন, তৎপরে সাবিত্রী সত্যবানের কথা আছে। মহাভারতে ধর্ম্মের সহিত পাতিব্রত্যের সম্বন্ধ দুষ্মন্ত শকুন্তলা প্রসঙ্গে দেখা যায়:—"পাপপুণ্যের সাক্ষিস্বরূপ অন্তরস্থ আত্মা সন্তুষ্ট হইলেই বৈবস্বত যম স্বয়ং মানবের পাপ নষ্ট করেন, আর যে দুরাত্মার আত্মা অসন্তুষ্ট, যম উহার পাপ বৃদ্ধি করেন। স্ত্রীই আত্মার পবিত্র জন্মক্ষেত্র। রতি, প্রীতি ও ধর্ম্ম এই তিন

সুখ সাধন, স্ত্রী ভিন্ন হয় না। পতি স্বয়ং ভার্য্যার গর্ভে গমন করিয়া পুত্ররূপে জন্মগ্রহণ করে বলিয়া পত্নীকে জায়া ও পুত্রকে আত্মজ বলে।" সেই পুত্রের **জাতকর্ম্মে** সেইকথা ও আশীর্ব্বাদ ও প্রার্থনায় আছে :—"হে পুত্র! তুমি আত্মা হৃদয়জাত, আমার অঙ্গপ্রত্যঙ্গ হইতে হইয়াছ, শত বৎসর জীবিত থাক। আমার বংশ ও জীবন রক্ষা কর ও সুখী হও।" দৈববাণীতে **ভরত** নাম ও শব্দের অর্থ নিষ্পন্ন এইরূপ আছে যে, এই পুত্রকে ভরণ করা দুষ্মন্ত রাজার অবশ্য কর্ত্তব্য উল্লিখিত হইয়াছে।

**ভারতী** :—আদিপর্ব্বের ৬৮ অধ্যায়ে রাজা দুষ্মন্তকে কুরুবংশের প্রতিষ্ঠাতা বলিয়া কীর্ত্তন করা হইয়াছে এবং ৭৪ অধ্যায়ে শেষে তাঁহার পুত্র ভরত হইতে ভারতী কীর্ত্তি ও ভারতবংশ প্রথিতনামা হইয়াছে,

"ভরতাদ্ভারতী কীর্ত্তির্যেনেদং ভারতংকুলং অপরে যে চ
পূর্ব্বেবৈভারতা ইতি বিশ্রুতাঃ।" ১৩১।

শ্রীকৃষ্ণের স্তবে ভারতী উচ্চারণ শব্দের অর্থ ভারতী কথাই নিষ্পন্ন হয়। উহার পরবর্ত্তী ৭৫ অধ্যায়ে সেই ভারতী কথা যযাতি গাথায় যেন সাবিত্রীস্বরূপ আরম্ভ হইয়াছে। এই যযাতি গাথা অবিকল ৮৫ অধ্যায় ১২ শ্লোকে ও মনুসংহিতায় ২য়াধ্যায় ৯৪ শ্লোকে আছে। যযাতির কথা 'হন্ত' শব্দ সংযোজিত আরম্ভ ৮৬ অধ্যায়ে হইয়াছে এবং বংশ পরিচয় সেই 'হন্ত' শব্দ ৯৪ অধ্যায়ে আছে।

**মহাভারত** :—মহাভারত শব্দের ব্যুৎপত্তি ৯৯ অধ্যায়ে :—

"মহাভাগ্যঞ্চ নৃপতের্ভারতস্য মহাত্মনঃ যস্যেতিহাসোহ্যতিমান মহাভারতমুচ্যতে।" ৪৯।

অর্থাৎ মহাভারত মহাভারতবংশের ভূপতিগণের গৌরব সৌভাগ্যকীর্ত্তন করে বলিয়া ঐ নাম হইয়াছে। মহাভারত সেখানে রাজবংশাবলীর ইতিহাস। সেইবংশে সম্বন্ধ ৯৪ ও ৯৫ অধ্যায়ে সংক্ষিপ্ত ও বিস্তারিত ভাবে উল্লিখিত হইয়াছে, কিন্তু উহাদের মধ্যেও পরস্পর ঐক্যতা নাই, শেষেরটী ব্যাসের বলিয়া উক্ত হইয়াছে। এইরূপে দেখা যায় যে, মহাভারতের রূপ একরকম নয়, উহাতে কি যে নাই, উহা নির্ণয় করা যায় না। মহাভারতে ভারতবংশের যযাতি আদর্শ পুরুষ। তাঁহার মোক্ষ বিষয়ক উপদেশ ব্রাহ্মণেরা সবিশেষ অবগত ছিলেন বলিয়া শান্তিপর্ব্বে ৩২৭ অধ্যায়ে রাজর্ষি জনক শুককে উপদেশকালে বলিয়াছেন। উহা পূর্ব্ববর্ত্তী দমগুণেরই কথা। নারদ সমঙ্গ সম্বাদে প্রিয়বস্তু দ্বারা হর্ষ ও গর্ব্বই নরক পতনের কারণ এবং দুঃখত্যাগ ও ধৈর্য্যই সুখসাধনের হেতু উক্ত হইয়াছে। বান্ধব, কুল, ঐশ্বর্য্য, বীর্য্য, মন্ত্র বা শাস্ত্রজ্ঞান দ্বারা পারলৌকিক দুঃখের শান্তি হয় না, উহা একমাত্র **শীল** দ্বারাই হয়। চরিত্রই সাধুর ভূষণ, ইহা রামায়ণ ও মহাভারত মুক্তকণ্ঠে স্বীকার করিয়াছেন।

**নারদোক্ত আর্য্য হিন্দু সমাজের চিত্র** :—অনুশাসনপর্ব্বের একত্রিংশাধ্যায়ে আছে। উহাতে পৃথিবী, জল, বায়ু, অগ্নি, পর্ব্বত, বরুণ, চন্দ্র, সূর্য্য, বৃহস্পতি, সরস্বতী, লক্ষ্মী, ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর ও কার্ত্তিককে নমস্কার করা হইয়াছে। ব্রাহ্মণ অকৃতদার, অগ্নিহোত্র, অধ্যয়ন, অধ্যাপনা, ব্রহ্মণ্যনিষ্ঠ, ব্রতশীল, সত্যনিষ্ঠ, শমদমাদিগুণ বিভূষিত, তদ্ভিন্ন অন্য কোন জাতির উল্লেখ নাই। ব্রাহ্মণগণ পূজিত হইলে মানব ইহকাল ও পরকালে সুখলাভ করে। সাধারণ

লোকেব ধর্ম্ম দেবতা, অতিথি, পিতামাতা গুরুজন ও পোষ্যবর্গকে যথারীতি ভোজ্যাদি প্রদান করিয়া নিজে শেষে ভোজন করা ও তাঁহাদের ভক্তি করা ছিল। কৌমার ব্রহ্মচারীর পক্ষে ব্রতপরায়ণ হইয়া বৈদিকধর্ম্মযাজন দ্বারা আত্মাকে পবিশুদ্ধ করাই প্রধান ধর্ম্ম ও কর্ম্ম। নদীমাতৃক ভারতবর্ষে ক্ষত্রিয়গণের মধ্যে গঙ্গার গর্ভসম্ভূত ভীষ্ম আজন্ম ব্রহ্মচারী ছিলেন। আর্য্যা নারীগণের মধ্যে মাধবী ও সুলভা, শরীরের সঙ্গে পাতিব্রত্যের সম্বন্ধ নাই, তাঁহারা ব্রহ্মচারিণী বিদুষী ছিলেন, একথা মহাভারতে আছে।

**বর্ণসঙ্কর** ঃ—সুলভা রাজর্ষি জনককে অনভিজ্ঞ ও সামাজিক ধর্ম্মের বর্ণসঙ্কর বিচার লইয়া ধর্ম্মের গূঢ়রহস্যপূর্ণ যথেষ্ট বিস্তার করিয়াছেন। আর যযাতি কন্যা মাধবী গালবের গুরুদক্ষিণা বিশ্বামিত্রকে দিয়া চারজন রাজার চারটি প্রজ্ঞাবান সন্তানোৎপত্তি করিয়া পিতৃঋণ পরিশোধপূর্ব্বক পিতার বাক্য উল্লঙ্ঘন করিয়া বিবাহ করেন নাই। ভীষ্ম ও মাধবী মহাভারতে পিতৃভক্তির আদর্শ নর ও নারীস্বরূপ গৃহীত হইয়াছে, তাঁহারা আত্মোন্নতির জন্য জীবন উৎসর্গীকৃত করেন।

**মাতৃযান** ঃ—সেই চার দৌহিত্রই মাতামহ যযাতিকে স্বর্গচ্যুতি হইতে রক্ষা করেন। পুত্র অপেক্ষা দৌহিত্র প্রধান হয়। পুত্রের পিণ্ডদান লাভ করিবার পূর্ব্বেই কন্যা পিতামাতাকে উহা দান করে, উহাকে চতুর্থী বলে, মৃত্যুর চারদিনের দিনই হয়। হিন্দুধর্ম্মে পুত্র অপেক্ষা কন্যার সম্মান অধিক, মৃতযান উপাসনায় বর্ত্তমান। ব্রাহ্মণের কন্যাগত কুল ও শূদ্রের পুত্রগত কুল এখনও রহিয়াছে। গোত্র গুরু হইতে হইত, জন্মগত নহে, বর্ণসঙ্কর জন্মে হইত না, জ্ঞানে উহার উৎপত্তি তখন ছিল।

**ব্রাহ্মণাদি তিনবর্ণের জাতি জন্মগত নয়, গুণ কর্ম্মানুসারে হয়, আর শূদ্রের বৃত্তিগত ও জন্মানুসারে হইত।** বৌদ্ধযুগের পর বর্ণসঙ্কর জাতি ব্রাহ্মণ ও শূদ্রের সংমিশ্রণে হয়। **বর্ণাশ্রমধর্ম্ম** বৈদিক বা মহাভারতের যুগের কথা নয়। উহার অজস্র প্রমাণ পদে পদে রহিয়াছে। সত্যবাদী রাজা যুধিষ্ঠির বনপর্ব্বে ও অজগরপর্ব্বে নহুষের মুক্তিতে ও পরে মহর্ষি ব্যাস বলিয়াছেন। যাহাই হউক, দেহের সহিত ধর্ম্মের সম্বন্ধ নয়, ইহা আর্য্য হিন্দু সমাজের কথা। রামায়ণ ও মহাভারতে ভূরিভূরি প্রমাণ আছে। অনুশাসন-পর্ব্বে ৮৪ অধ্যায়ের বৃত্তান্ত ভীষ্ম যে পিতৃলোকের লোক, সে বিষয়ের সন্দেহ দূর করে। তিনি শাস্ত্রবিধি প্রমাণ করিবার জন্য সৃষ্ট। পিতার হস্তে পিণ্ডদান না করিয়া দর্ভোপরি ব্যবস্থা প্রচলিত করেন। পরশুরামের কথায় তিনি নিদ্রিতাবস্থায় স্বপ্নযোগে সুবর্ণদানের ব্যবস্থা দেখেন। গঙ্গার পুত্র কার্ত্তিকই তারকাসুর বধ করেন, ভীষ্ম নয়। পরবর্ত্তী অধ্যায় পাঠ করিলে ইহা বুঝিতে বিলম্ব হয় না। সেই কার্ত্তিককে নমস্কার করিয়া ভীষ্ম যুদ্ধ করেন। বাঙ্গালাদেশে ষষ্ঠীমার্কণ্ডেয় ও গঙ্গা পূজা এখনও হয়। মহাভারত মানবের বংশ বিস্তার ও সভ্যতা শিক্ষা, এই দুই পূজার মধ্যে কীর্ত্তন করেন। ষষ্ঠি দেবী শিশুমঙ্গল রক্ষাকর্ত্রী, আর গঙ্গাসাগর সন্তানগণের উন্নতা ও ব্যাধি দূর পবিত্রসুমিষ্ট জল দানে করিয়াছিলেন। তজ্জন্য সমুদ্রের জল গঙ্গায় আসিলেও উহাতে উহার মিষ্টতার হানি হয় না। সেইখানেই গঙ্গার দেবত্ব ও মাহাত্ম্য।

**ইচ্ছামৃত্যু** ঃ—সমুদ্রের জলের বর্ণ ও আস্বাদন যেমন গঙ্গার জলকে পরিবর্ত্তিত করিতে পারে না, তদ্রূপ আত্মা ইন্দ্রিয়ভোগে কলুষিত হয় না। ভীষ্মের ন্যায় ব্রহ্মচর্য্যাদি দ্বারা ইন্দ্রিয়গণের ইচ্ছামৃত্যুর মুখ চাহিয়া ধর্ম্মক্ষেত্রে শরশয্যার শযান করিয়া থাকিলে কোন ফলোদয় হয় না। ইন্দ্রিয়গণ বৃদ্ধাবস্থার ইচ্ছামৃত্যু লাভ করে তজ্জন্য আত্মতত্ত্ববিদ্ ব্রাহ্মণগণ বিবাহ করিতে আরম্ভ করেন এবং অগ্নিহোত্রাদি ত্যাগ করিয়া গার্হপত্যাদি অগ্নিত্রয়ে তিলাহুতি দান করিয়া উৎকৃষ্ট গতি লাভ করেন। সেইকথা অনুশাসনপর্ব্বে ৬৬ অধ্যায়ে মহর্ষি কুশিক, আপস্তম্ব, শঙ্খ, লিখিত, গৌতম প্রমুখ উহার প্রবর্ত্তক ও সদ্গতি লাভ করেন। দেবতারা কুরুক্ষেত্রে যজ্ঞ করিয়াছিলেন, উহা উল্লিখিত হইয়াছে। বন, নদী, পর্ব্বত ও তীর্থস্থানে সকলের অধিকার আছে, সেখানে শ্রাদ্ধ প্রশস্ত কিন্তু পরের ভূমিতে উহার মূল্যদান না করিয়া শ্রাদ্ধ করিলে নিষ্ফল হয়। শ্রাদ্ধে ভূমি, গো ও স্বর্ণদান শ্রেষ্ঠ। অনুশাসনপর্ব্বে ঊনবিংশতিসংহিতাকারগণের মত স্থানে স্থানে উল্লিখিত হইয়াছে, উহা ভারত সংহিতা হইতে কে কি গ্রহণ করিয়াছিল, উহারই সন্ধান দিয়াছে; সুতরাং উহা ঊনবিংশ সংহিতাকারগণের সময়ের কথা। উহা না হইলে উহাতে তাঁহাদের নাম কোথা হইতে আসে?

**যুগধর্ম্ম** ঃ—আদিমাবস্থার কন্যা অপেক্ষা পুরুষের সংখ্যা অধিক ছিল, রাজারা পুত্রোৎপাদন করিবার জন্য বিবাহ করিত, বৃথা ইন্দ্রিয় উপভোগ করিবার সুযোগ বা উহার প্রশংসা ছিল না, উহা সগর অরেষ্টনেমি সম্বাদে আছে। আদি ঋষিরা অপ্সরা মেনকা, উর্ব্বসী, ঘৃতাচী আদির সহিত গোপনে সহবাস দ্বারা পুত্রাদির উৎপত্তি করিয়া ত্যাগ করিলে রাজাদের লোকেরা তাহাদিগকে আনিত। ভৃগু, চ্যবন, কশ্যপ, গৌতম, অগস্ত্য, বশিষ্ঠাদি মহর্ষিরা বিবাহ করিয়া ধর্ম্মানুষ্ঠান ও কাল যাপন করিতেন। পরে লোকযাত্রা নির্ব্বাহের জন্যই ধর্ম্ম ও আশ্রম পৃথক হইয়াছিল। সদাচার, স্মৃতি, বেদ ও অর্থ এই চার বিষয়ই ধর্ম্মের জ্ঞাপক ছিল। শান্তিপর্ব্বে ২৫৮ অধ্যায়ে ধর্ম্মলক্ষণ ও মৃত্যুর উৎপত্তি উক্ত হইয়াছে। ধর্ম্ম ও মৃত্যু, ইহকাল ও পরকাল, স্বর্গ ও নরক, জন্ম ও কর্ম্মফল ইত্যাদির সহিত সম্বন্ধ স্থাপন নহুষ নৃগাদির উপাখ্যানে বর্ত্তমান, উহা পরবর্ত্তী কালের কথা। তখনই যুগধর্ম্মের কথা উত্থাপিত হয়, সেই কথা ধর্ম্মরাজ যুধিষ্ঠির নহুষকে ও নকুলযুধিষ্টিরকে যথাক্রমে বন ও অশ্বমেধ পর্ব্বে উপদেশ প্রদান করেন। তখন ধর্ম্মের উপর ঋষিগণের শাঁপ মোচন মহাভারতের বিষয় হয়। ভগবান ও রাজা, আর্য্য হিন্দুসমাজের আদর্শ ও উপাস্য ছিলেন। মহৎ শব্দ প্রয়োগে সংস্কৃত ভাষায় অর্থের * ব্যতিক্রম হয়। কিন্তু রাজা ও ভগবান সম্বন্ধে মহৎ শব্দ একমাত্র প্রযুজ্য।

**মহত্তত্ত্ব**ঃ—সাংখ্য- দর্শনোক্ত চতুর্ব্বিংশতি তত্ত্বান্তর্গত দ্বিতীয় তত্ত্ব বুদ্ধিকে মহত্তত্ত্ব বলে। শ্রীমদ্ভাগবতে ৫ম স্কন্ধে ১৭ অধ্যায় মহেশ্বর রুদ্র কর্তৃক সঙ্কর্ষণ দেবের স্তবে আছে ঃ— "যাঁহার গুণ নিমিত্ত 'মহৎ' নামক প্রথম শরীর যাঁহার বশে থাকিয়া মহৎ, অহঙ্কার, দেব, ভূত, ও ইন্দ্রিয়গণ সূত্রবদ্ধ পক্ষীর ন্যায় ক্রিয়াশক্তি দ্বারা নিয়ন্ত্রিত, যাঁহার অনুগ্রহে এই ব্রহ্মাণ্ড সৃষ্ট, যাঁহার মায়া কর্ম্মরূপ গ্রন্থির প্রাপক, সেই ভগবানকে আমি নমস্কার করি।" পরবর্ত্তী অধ্যায়ে আছে ঃ—**ভগবান হরির প্রতি যাঁহার নিষ্কাম ভক্তি জন্মে**

---

* শঙ্খে তৈলে তথা মাংসে বৈদ্যে জ্যোতির্ষিকে দ্বিজে
যাত্রায়াং পথি নিদ্রায়াং মহচ্ছব্দো ন দীয়তে।

তাঁহারই শরীরে দেবতারা সর্ব্ব গুণের সহিত নিত্য বাস করেন; কিন্তু যে ব্যক্তি বিষয়াদিতে অনুরক্ত তাহার শরীরে কেমন করিয়া মহত্তের গুণ অবস্থান করিবে? মানব যখন গৃহ পুত্র দ্বারা সম্পদাদিতে মুগ্ধ হয়, তখন সে মায়ার মহত্ত্ব উপলব্ধি করে, তখন জ্ঞানাদির মহত্ত্ব উপলব্ধির সুযোগ কোথায়? সংসারে স্ত্রী পুত্রাদি সঙ্গজনিত দুঃখ অবশ্যম্ভাবী, উহাতে মুগ্ধ হওয়া কর্ত্তব্য নয়, ইহা শিক্ষা দিবার জন্যই রামায়ণ মহাভারতের সৃষ্টি। উহাই শ্রীরামচন্দ্রের বনবাস দ্বারা দশরথের মৃত্যুতে সূচিত হইয়াছে। শ্রীরামচন্দ্র সীতাকে উদ্ধার করিয়া বিভীষণকে রাজ্য দান করেন ও লোকশিক্ষার জন্য ত্রিলোকের মধ্যে কাহারও প্রতি তাঁহার আসক্তি নাই। ইহা প্রাণপ্রিয়া সীতা ও একান্ত অনুরক্ত ভ্রাতা লক্ষ্মণকে ত্যাগ করিয়া দেখান। মহাভারতের শান্তিপর্ব্বে ৩৩৮ অধ্যায়ে নারদও পঞ্চরাত্রানুযায়ী নিষ্কাম ধর্ম্মের কথা ভগবান নারায়ণের উপাসনার উক্ত করিয়াছেন। রাজা উপরিচর বৃহস্পতির নীতিশাস্ত্রানুযায়ী প্রজাপালন, রাজ্যশাসন ও সমুদায় ভোগ্যবস্তু নারায়ণে সমর্পণ করিয়া মোক্ষলাভ করেন।

**নিষ্কামধর্ম্মঃ**—ভগবানে এখনও ক্রিয়াকর্ম্মে হিন্দুরা কর্ম্মফল ত্যাগ করিয়া থাকে দেখিতে পাওয়া যায়। সেই এক মহাভারতের কথা, আর এক কথা যখন দুর্য্যোধনাদি মানবগণ পশুর ন্যায় সুখ ও সমৃদ্ধির নানা ছল চাতুরী, দ্বন্দ্ব, কলহ সৃষ্টি করে, তখন ভগবান শ্রীকৃষ্ণ সমাজের দণ্ড নীতি কৌশলের মধ্যে ব্যক্ত—ধর্ম্মকে রক্ষা করা ভগবানের সৃষ্টির নিয়ম, ভগবানের সহিত জীবের যে প্রীতি সম্বন্ধ ব্যক্ত—পিতামাতার বাৎসল্যে, শৈশবের ক্রীড়াকৌতুকে, সঙ্গি সঙ্গিনীর পবিত্র প্রণয়ে, যৌবনে পতিপত্নীর পবিত্র আত্মবিনিময়ে, সন্তানের স্বর্গীয় স্নেহালিঙ্গনে, বার্দ্ধক্যে বাহ্য জগতের সহিত অন্তর্জগতের আত্মা পরমাত্মার সম্মিলন ধ্যানে ও একান্ত ভক্তিতে প্রেমের অভিব্যক্তাবস্থার উহা যেন বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। সেই ভগবান শ্রীকৃষ্ণ ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে সমাজ ও সাম্রাজ্যের কেন্দ্র স্বরূপ ধর্ম্মপত্নী দ্রৌপদী ও বীর ভীমার্জ্জুন পাণ্ডবগণকে দিয়া দুষ্টের দমন ও শিষ্টের পালন করেন। তখন অলৌকিক আর্য্য হিন্দু সমাজের পরিণতিতে ভগবানের পূর্ণ বিকাশ ভগবৎপ্রেমে জগৎকে উদ্বুদ্ধ করে—যেন ইহাই মহাভারতের কথা। ক্ষুদ্র ক্ষুদ্র বিন্দুর সমষ্টিতে নদী ও সমুদ্রের সৃষ্টি হয়, তদ্রূপ কুন্তী ও পাণ্ডুর পঞ্চপুত্র হইতে পাণ্ডব সাম্রাজ্য সুবিস্তৃত ভারতকে মহাভারত করিয়া তোলে।

মহাভারতে ২৫৪ অধ্যায়ে শান্তিপর্ব্বে কামবৃক্ষের উপাসনার কথা আছে, দুর্য্যোধনাদি সেই কর্ম্মে যেন ব্রতী হইয়া ক্রোধ ও অভিমানে, শোক, ভয় ও অসূয়ার তাহারা নষ্ট হইয়াছিল। কামবৃক্ষের মূল অজ্ঞান, ক্রোধ অভিমান উহার স্কন্ধ, ভয় উহার অঙ্কুর, অসূয়া পত্র, শোক উহার শাখা, উক্ত হইয়াছে। অনুক্রমণিকার কর্ণই অধর্ম্ম বৃক্ষের স্কন্ধ স্বরূপ, যিনি ক্রোধে ও অভিমানে শ্রীকৃষ্ণের সদুপদেশ কর্ণপাত করেন নাই। মহাভারতে কর্ণ অতি হেয় চরিত্র, সে শিশু সন্তানের ন্যায় পরের উপর নির্ভর করিয়া কার্য্য করিয়াছে, কখন নিজের উপর নির্ভর করিয়া দাঁড়াইতে পারে নাই। কাহার সন্তান, কাহার আশ্রয়ে, পুরস্কারের লোভে, গৌরবের আকাঙ্ক্ষায়, ধর্ম্মানুশীলন বা ধর্ম্ম পথাবলম্বন

করে নাই। চিরজীবনই ধূর্ত্ত দুর্য্যোধনের মন্ত্রীগণের সঙ্গে পৃষ্ঠপোষক স্বরূপ পাণ্ডবগণকে নির্য্যাতন করিবার জন্য ব্যস্ত। স্বাধীনতার কথা কর্ণে, ভীষ্মে ও দ্রোণে নাই বলিলে যেন অত্যুক্তি হয় না। কি আশ্চর্য্য। কর্ণকে কুন্তীর কানীন পুত্র বলিয়া নাটকীয় মহাভারত সেই শ্রীকৃষ্ণকে দিয়া যুদ্ধ শান্তির প্রস্তাবাদি করায় সেই দাম্ভিককে যেন বিদ্রূপ করিয়াছে। অমর কবি বাল্মীকি রামায়ণে রাক্ষস বনমানুষের যুদ্ধে দৈবশক্তি সমাজশক্তি কর্ত্তৃক কিরূপ পরাজিত বর্ণনা করিয়াছেন। কোথায় সেই সুগ্রীব, বালী, হনুমান, আর কোথায় সেই রাবণ, কুম্ভকর্ণ, ইন্দ্রজিৎ! রামরাবণের ও কুরুক্ষেত্রের যুদ্ধ এখন উপমাস্থলেই ব্যবহৃত হয়।

**নারী** ঃ—পৃথিবীর সুন্দরী উপভোগ অপেক্ষা পতিব্রতার সঙ্গে সুখে ও দুঃখে বন যে স্বর্গ হয়, ইহা শ্রীরামচন্দ্রের বনবাসকালের সুখবৃত্তান্ত ভগ্নী শূর্পণখার মুখে শুনিয়া এবং রাবণ স্বচক্ষে উহা প্রত্যক্ষ করিয়া আপনাকে দরিদ্র জ্ঞান করেন। তিনি উহাতেই সেই অমূল্য রত্ন হরণ করেন, কিন্তু সকলই ব্যর্থ হইল। প্রেম ও প্রণয়—হৃদয়ের ধন, আপনার হৃদয় দিয়া পরের হৃদয় আপনার করা যায়, বলে বা ঐশ্বর্য্য দেখাইয়া উহা করিতে গেলে উহাতে প্রাণ যায়। অমর কবি রামায়ণে এই কথা বলিতেছেন, আর মহাভারতে দ্যূতে দ্রৌপদীকে লাভ করিতে গিয়া দুর্য্যোধনেরও সেই দশা হইয়াছিল। আর্য্য হিন্দু সমাজে রমণী অমূল্য রত্ন, সাম্রাজ্যাপেক্ষা অধিক মূল্যবান। রাম-রাবণের যুদ্ধ, শুম্ভনিশুম্ভর যুদ্ধ, সুন্দউপসুন্দের যুদ্ধ, রমণীর জন্যই হয়। নারী মহামায়া আদ্যাশক্তি লক্ষ্মী, সরস্বতী, সীতা, সাবিত্রী, দ্রৌপদী, অরুন্ধতী, আর্য্যজননী কৌশল্যা, কুন্তী, এবং ব্রহ্মচারিণী সুলভা, মাধবী। সর্ব্বজ্ঞ শাণ্ডিলী পাতিব্রত্য ধর্ম্ম কীর্ত্তন করেন, বনে উহা দ্রৌপদী শ্রীকৃষ্ণ পত্নী সত্যভামাকে উপদেশ দেন। শ্রীকৃষ্ণ রুক্মিণীকে যেমন হরণ করেন, সেইরূপ মহাভারতে অর্জ্জুন সুভদ্রাহরণ করেন। পতিপত্নী প্রণয়ই গার্হস্থ্য ধর্ম্মের পবিত্র সুখ ও ঐশ্বর্য্য। একদিন গার্হস্থ্যধর্ম্মে পতিপত্নী প্রণয়ে হিংসাদ্বেষ কিছুমাত্র ছিল না। জলাধিপতি বরুণ চন্দ্রকন্যা উতথ্য পত্নীকে হরণ করিয়া লন, সরস্বতীকে মরুপ্রদেশে প্রবহমান করিয়া পত্নীকে উদ্ধার করেন।* ইহাতেই ত্রিবেণী বাঙ্গালায় মুক্তবেণী হন, আর সরস্বতী মরুপ্রদেশে প্রবাহিত হন। রূপকে গঙ্গার গতি পরিবর্ত্তনের জহ্নু রাজর্ষির কথা অনুশাসনপর্ব্ব ২৫ অধ্যায়ে আছে। ভাগলপুরে সুলতানগঞ্জে জহ্নুমুনির আশ্রম ছিল। ভাগিরথী নাম জালঙ্গির নিকট হুগলীনদী শিংগঞ্জ বোওলিয়া উপরে হর ও গঙ্গা পার্ব্বতীর সপত্নী বলিয়া বিখ্যাতা।

**বিবাহ** ঃ—সেকালে গুরগৃহে শিক্ষাদীক্ষা ব্রহ্মচর্য্যের সহিত সংযম শিক্ষার পরীক্ষা লইয়া বিবাহাদির ব্যবস্থা হইত। অষ্টাবক্রকে মহর্ষি বদান্যের কন্যা সুপ্রভাকে লাভ করিবার সময় যথারীতি পরীক্ষা দিতে হয়। সেই অষ্টাবক্র ঋষি গঙ্গায় স্নান করিয়া ভগীরথ রাজা শাঁপ দিয়া তাঁহার অঙ্গবৈকল্য দূর করেন। গালব বিশ্বামিত্রের নিকট অধ্যয়ন করিয়া গৃহে আসিয়া দেখেন যে, তাঁহার পিতার স্বর্গ হইয়াছে। সেকালে শিক্ষা দীক্ষার বহু সময় অতিবাহিত হইত, উহা মহাভারতে উক্ত হইয়াছে। মহর্ষি বাল্মিকি সাগ্নিক ব্রাহ্মণগণের সহিত বিবাদ করায় ব্রহ্মঘ্ন বলিয়া পতিত হয়, শেষে মহাদেবের বরে উহা হইতে মুক্ত হন। † পাণিগ্রহণ কালে বেদবাক্যানুসারে বর ও কন্যাকে বলা হয়

---

* অনুশাসন পর্ব্ব ১৫৪ অধ্যায় † ১৮ অধ্যায় অনুশাসন পর্ব্ব।

যে, 'তোমরা এক হইয়া ধর্ম্মাচরণ কর'। আত্মসমর্পণ করাই বিবাহ—রামায়ণে ঐ কথাই শ্রীরামচন্দ্র সীতাকে পরিত্যাগ করিবেন না বলিয়াছেন যে, যেমন কীর্ত্তি আত্মার অনুসরণ করে, তদ্রূপ পত্নীকে ত্যাগ করা পতির পক্ষে অসম্ভব। মোহমুগ্ধ সমাজের মধ্যে যখন ঈর্ষা দ্বেষাগ্নি জ্বলিতে থাকে তখন সীতার অগ্নিপরীক্ষা, বনবাস ও পাতালে গমন হয়। দ্রৌপদীর পঞ্চস্বামী সত্য বলিয়া প্রতিপন্ন পঞ্চপাণ্ডবের পঞ্চপুত্রোৎপত্তিতে প্রমাণীকৃত করিবার চেষ্টা হয়। উহা কাব্য নাটকের অঙ্গ, আর্য্য হিন্দুসমাজের বিষয় নয়। কালের স্রোত কি ছিল ও কি হইয়াছে আর্য্যহিন্দু সমাজের ঘনিষ্ট সম্বন্ধ বাঙ্গালায় দেখিতে পাওয়া যায়।

**কৌরব কলঙ্ক** ঃ—শ্রীকৃষ্ণ ও পাণ্ডবগণ ব্রাহ্মণ্যধর্ম্মের পৃষ্ঠপোষক ছিলেন। ভীম বকরাক্ষসকে বধ করিয়া একচক্রা গ্রামে ব্রাহ্মণের পুত্র রক্ষা করেন। পাণ্ডবেরা ব্রাহ্মণবেশেই দ্রৌপদীর স্বয়ম্বরে ধৌম্যকে পুরোহিত করিয়া উপস্থিত হন। পুরুষকার দ্বারাই পাণ্ডবগণ জতুগৃহদাহাদি সাক্ষাৎ মৃত্যুর হস্ত হইতে মুক্ত হন। তাঁহারা বারণাবতে যথারীতি সংসারধর্ম্ম শিক্ষা করিয়া গৃহস্থাশ্রমে প্রবেশ করিবার জন্য পাঞ্চালদেশে গমন করেন। পুরুষকার দ্বারা পাণ্ডবগণ লক্ষ্যভেদ করিলে শ্রীকৃষ্ণ যেন ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের বিবাদ মধ্যস্থতা করিয়া মীমাংসা করেন। পাণ্ডবেরা যে ব্রাহ্মণ নন, ক্ষত্রিয়—কুরুগণ যাহাদিগকে শঠতা করিয়া জতুগৃহে দগ্ধ করিতে গিয়াছিল, কিন্তু করিতে পারে নাই, তাঁহারাই স্বয়ম্বর সভায় ব্রাহ্মণবেশে উপস্থিত ও দ্রৌপদীকে ধর্ম্মতঃ লক্ষ্যভেদ করিয়া লাভ করিয়াছে। তখন কুরুগণের মস্তকে বজ্রাঘাত পড়ে, রাজারা সকলেই অবাক ; তখন তাঁহাদের আর পাণ্ডবগণকে চিনিতে বিলম্ব হয় নাই। সেই ভারতীয় রাজাগণের সহিত বল বীর্য্যের প্রথম পরিচয় দ্রৌপদীর স্বয়ম্বর সভায় হয়, স্বয়ং শ্রীকৃষ্ণ উহা করাইয়াছেন। ব্রাহ্মণেরা পাণ্ডবগণের জয়ধ্বনি ও আশীর্ব্বাদ করিতে থাকে। সেদিন আর দ্রৌপদীর বিবাহ ক্রিয়া হইল না। পাঞ্চালদেশে তখন আর আনন্দের পরিসীমা রহিল না। কুন্তীকে অতি সমারোহে তাঁহাদের নিভৃত স্থান হইতে রাজপ্রাসাদে আনয়ন করা হয়। কুরুগণের কলঙ্ক ভারতব্যাপী হইল। ক্ষত্রিয় রাজারা বিফলমনোরথ হইয়া কালবিলম্ব না করিয়া স্বদেশে যাত্রা করেন। দৈব ও পুরুষকার একত্রিত হইলেই কর্ম্মসিদ্ধ হয়, সেই কথাই যেন দ্রৌপদীর বিবাহে মূর্ত্তিমান হয়। দেবতাস্বরূপ শ্রীকৃষ্ণ সেই স্বয়ম্বর সভায় যেন জয়শীল পাণ্ডবগণকে দ্রৌপদীরূপ লক্ষ্মীকে দান করেন। পুরুষকার দ্বারা উপযুক্তক্ষেত্রে বীজকে বপন ও দৈববৃষ্টি দ্বারা ফলোন্মুখী করে, ইহা ধ্রুব সত্য। একদিন হস্তিনাপুরের দ্বারে ধৃতরাষ্ট্র রাজবেশে ব্রহ্মর্ষিগণ কর্ত্তৃক পরিচিত শোকার্ত্ত পাণ্ডবগণকে গ্রহণ করেন; আর একদিন তিনি ছলনা করিয়া বারণাবতে শিব উৎসব দর্শন করাইতে যমালয়ে প্রেরণ করেন। যে পুরোচন সেই কার্য্যে ব্রতী ছিল, সেইই তাঁহার সাঙ্গোপাঙ্গ সহিত সেই জতুগৃহে দগ্ধ হইয়া যমপুরী দর্শন করে। ধর্ম্মরূপী বিদুরই যুধিষ্ঠিরকে সতর্ক ও উহা হইতে রক্ষা পাইবার কৌশলাদি বলিয়াছিলেন। ভীমসেনই পাণ্ডবগণকে তাঁহার অসাধারণ বল দ্বারা হিড়িম্ব বকাদিকে বধ করেন ও তাঁহারা একচক্রানগরে সুখে মাতা ও ভ্রাতাগণের সহিত বিদ্যা ও ধর্ম্মচর্চ্চা করিয়াছিলেন। সেইখানেই মহাত্মা ব্যাস গিয়া ধৌম্যকে পুরোহিত করিয়া দ্রৌপদীর স্বয়ম্বরে গমন করিবার উপদেশ প্রদান করেন। আর্য্য হিন্দুসমাজ তখন উন্নতির উচ্চ শিখরে ছিল।

**ধর্ম্মশাস্ত্রোদ্দেশ্য** :—ভবতবংশ ব্রাহ্মণভক্ত ছিল কাবণ অনুশাসনপর্ব্বেব অষ্টমাধ্যাযে আছে যে, মহাবাজ শান্তনু ব্রাহ্মণেব উপব ভক্তি প্রভাবেই স্বর্গলাভ কবেন। বেদাদিব সময় হইতেই যুদ্ধ বিগ্রহ হইত, কিন্তু তখন উহাব জন্য বাজাদেব খ্যাতি বা প্রতিপত্তি হইত না। যিনি তখন অসূয়াহীন হইযা বাজসূয় অশ্বমেধাদি যজ্ঞ কবিতেন উহাতে তাঁহাব নাম হইত; তজ্জন্য মহাভাবত বামাযণে মহাবীব অপেক্ষা সাত্ত্বিক ব্যক্তিব মহিমা কীর্ত্তন অধিক কবা হইয়াছে। বৈদিক যুগ হইতে যজ্ঞাদিতে দান ও ভগবানেব উপাসনা আর্য্য হিন্দুসমাজেব ধ্যান ও ধাবণা ইহা চলিযা আসিতেছে। ঋক্ দ্বাবা ঈশ্ববেব গুণ ও স্তুতি মহিমা কীর্ত্তন, সাম গান গীত, যজুব দ্বাবা আহুত ও অথর্ব্ব দ্বাবা অভিচাবাদিব সহিত ভগবৎ উপাসনা প্রবর্ত্তিত হয।

**সংস্করণ** :—মহাভাবতেব ১ম সংস্কবণে ধার্ত্তবাষ্ট্রগণেব দুর্ব্বৃত্ততাব মূলে ধৃতবাষ্ট্র অন্ধবাজা ধর্ম্মশীলা গান্ধাবীকে লইয়া আছেন, আব তাঁহাব বিপক্ষে কুন্তীব ধৈর্য্য ও বিদুবেব বুদ্ধি কর্ত্তৃক চালিত সবল পাণ্ডবেবা বাসুদেব শ্রীকৃষ্ণেব মাহাত্ম্য কীর্ত্তন কবিতেছেন। ২য় সংস্কবণে দুর্য্যোধনকে ক্রোধময় বৃক্ষেব, কর্ণ স্কন্ধস্বরূপ বর্ণনা কবিয়া উহাব বিপক্ষে যুধিষ্ঠিবকে ধর্ম্মময় বৃক্ষেব, অর্জ্জুনকে স্কন্ধ কবিযাছেন, শকুনি ও ভীম দুই বৃক্ষেব পরস্পবেব শাখাস্বরূপ বর্ণিত হইযাছে। শকুনিব বুদ্ধি দ্যূতক্রীড়াব বল, ভীমেব ঈশ্বব দত্ত অনুশীলিত বলেব দ্বন্দ্ব মহাভাবত দেখাইয়াছেন ও যাহা কর্ণ ও অর্জ্জুন পবস্পবেব পক্ষে স্কন্ধস্বরূপ ধাবণ কবিযাছিল। দ্রৌপদীব বিবাহে কর্ণ অপমানিত ও লজ্জিত হওযায় ও দুর্যোধনেব চক্রান্ত জতুগৃহ দাহ ব্যাপাবেব সমুদায় বৃত্তান্ত প্রকাশিত হওয়ায় অগ্নিতে ঘৃতাহুতিব ন্যায় তাঁহাদেব ক্রোধ পবিবর্দ্ধিত হয। আর্য্য হিন্দুসমাজে ধর্ম্ম মর্য্যাদা ও অধর্ম্মেব কীর্ত্তন ও গ্লানি দূব কবাই বামায়ণ ও মহাভাবতে মুখ্য উদ্দেশ্য। পাণ্ডবগণেব গুণেব পবিচয় ও তাঁহাবা যে পাণ্ডুব সন্তান উহা অনুক্রমণিকায দৈববাণী দ্বাবা সকলেব অন্তবেব সংশয দূব কবে আছে :—"পাণ্ডবেবা নিখিল বেদ ও বিবিধশাস্ত্রাধ্যয়ন কবতঃ ভীমেব ধৈর্য্যে, অর্জ্জুনেব বীর্য্যে, নকুল ও সহদেবেব বিনয় শৌর্য্যে, যুধিষ্ঠিবেব বিশুদ্ধ আচাব ব্যবহাবে ও কুন্তীব গুরু শুশ্রূষায় সকলেব প্রিয হন।

**সত্যমিথ্যা** :—বেদ মুখে মুখে প্রচাবিত ও বক্ষিত হইত বলিযা উহা শ্রুতি ও ধর্ম্মনীতি বিধান সাধাবণেব অন্তবে ধর্ম্ম উপাসনাব বাজা, সমাজপতি ও আচার্য্য কর্ত্তৃক স্থাপিত ও বক্ষিত হইত বলিযা স্মৃতি বলে। ভৃগুপ্রণীত মনুব স্মৃতিই সর্ব্বপ্রধান ও মান্য। সেকালেব আচাব ব্যবহাব বীতিনীতি ও ভদ্রতাব লক্ষণ, ইহা মনুব ৪র্থাধ্যায়ে (১৩৮।১৩৯) দেখিতে পাওয়া যায যে, সৌজন্য প্রকাশ করিয়া পবস্পব সাদবসম্ভাষণ কবিবে, কিন্তু এমন কোন কিছু কবিবে না যে, যাহাতে অনর্থক বিবাদ হয়। প্রিয় সত্যপ্রকাশ কবিবে কিন্তু অপ্রিয় সংবাদ কাহাকেও কখন দিবে না। কোথায সত্যকথা কহিবে, কোথায় মিথ্যা কথা বলা উচিত উহা মহাভাবতে বহিযাছে "পবিহাস প্রসঙ্গে, স্ত্রীব মনোরঞ্জনেব নিমিত্তে, বিবাহকালে, প্রাণসঙ্কটে ও সর্ব্বস্বনাশকালে মিথ্যাব্যবহাব কদাচ পাপাবহ নহে। সাক্ষ্য প্রদানকালে বা বিচাব স্থলে মিথ্যা কহিলেই মহাপাপে পবিলিপ্ত হইতে হয়।" ( আদিপর্ব্ব ৮২ অধ্যায )। পবলোক নাই এই বুদ্ধি, বেদ ও দেবতাগণেব নিন্দা, মৎসবতা, ধর্ম্মে অনুৎসাহ, অভিমান, ক্রোধ ও ক্রুবতা ত্যাগ কবিবে (মনু ৪র্থাধ্যায ১৬৩ শ্লোক)। বিদ্যা ও তপস্যান্বিত ব্রাহ্মণ প্রাপ্ত হইলে সন্তুষ্টচিত্তে শক্তি

অনুসারে অন্তর্বৈদিক ও বহির্বৈদিক যজ্ঞে দান ধ্যানাদি করিবে ( মনু ৪র্থাধ্যায় ২২৭ শ্লোক)। ধর্ম্মই একমাত্র পরলোকের সহায়, পিতামাতা স্ত্রীপুত্র কেহই সেরূপ হয় না, অতএব পুত্রাদি হইতে মহোপকারক ধর্ম্মের সঞ্চয় করিবে ( ঐ ২৩৯ )।

**সর্পসত্রমর্ম্ম** :—রাজা জন্মেজয়ের সর্পসত্র সর্পনাশের কথা নয়, ক্ষত্রিয় নাশকর যুদ্ধের কথা। মনুতে ক্ষত্রিয়কে সর্প বলিয়া উল্লেখ করা হইয়াছে অর্থাৎ উহারা সর্পের ন্যায় হিংস্রক। ঐ ৪র্থ অধ্যায়ের ১৩৫ হইতে ১৩৭ শ্লোকে এইরূপ আছে;—ধনধান্য সম্পত্তি ও দীর্ঘ পরমায়ুপ্রার্থী লোকে কখনই ক্ষত্রিয়, সর্প ও বেদজ্ঞ ব্রাহ্মণগণকে অশক্ত বিবেচনা করিয়া অবজ্ঞা করিবে না। ইহারা তিনজনেই সমান প্রতিহিংসাপরায়ণ। ব্রাহ্মণেরা লোককে পরমার্থ ফলে ও ক্ষত্রিয়েরা তদ্রূপ ঐহিক সুখে বঞ্চিত করে। মৃত্যুকাল পর্য্যন্ত উৎসাহ সহকারে আপনার উন্নতি চেষ্টা করিবে, কিছুতেই সম্পত্তি লাভের চেষ্টা ত্যাগ করিবে না, উৎসাহী পুরুষই লক্ষ্মীর বরপুত্র। যজ্ঞাদিতে দান ও ভগবানের উপাসনা দ্বারা জন্ম ও মৃত্যুর মোহ এবং ভয় দূর করাই হিন্দুধর্ম্মশাস্ত্রের মূল উদ্দেশ্য। বেদ ও পুরাণে অনেক প্রকার মোক্ষ ও স্বর্গাদি লোকের কথা আছে, কিন্তু শেষে নির্ব্বাণ মোক্ষ ও ভক্তিযোগে জীবাত্মা ও পরমাত্মার প্রেম সম্মিলন দুই পক্ষই নির্দ্দিষ্ট হয়। মহাভারতে স্বশরীরে স্বর্গগমন ও অমরত্ব লাভএক অভিনব ব্যাপার। মহাভারতে যুধিষ্ঠির ও সুদর্শন রাজা ঐরূপ স্বর্গগমন করেন, উল্লিখিত হইয়াছে। অন্যান্য রাজাগণ উহা করিতে পারেন নাই। বেদে জ্ঞান ও উপাসনা আরম্ভ এবং উপনিষদ ও দর্শনে উহার চরমোৎকর্ষ লাভ হয়। পুরাণকারগণ উহা সাধারণের মনোরঞ্জন ও গ্রহণোপযোগী করিবার নিমিত্ত নানারূপে সরল করিবার চেষ্টা করেন। উহাতে ব্রহ্মের রূপ কল্পনা ও অবতারবাদ আসে। দৈব ও অধ্যবসায়ের অপূর্ব্ব সমাবেশ—মনুষ্যত্ব হইতে দেবত্ব ও ঈশ্বরত্ব শ্রীকৃষ্ণে প্রমাণিত হয়। ত্রিমূর্ত্তি ভগবানের সামঞ্জস্য রক্ষা করিতে না পারিলে একমাত্র ব্রহ্ম নারায়ণ ভগবানের রূপ হয়। হিরণ্যকশিপু, রাবণ, জরাসন্ধ, শিশুপাল, কংসাদি সকলেই আপনার দুর্ব্বুদ্ধিতে আপনার মৃত্যু আপনি আনয়ন করেন। গুরুগৃহে বিদ্যাভ্যাসের সঙ্গে ধর্ম্মালোচনা ও উপাসনা শিক্ষাদান করা হইত। যাহাতে মানবজীবনের চরমোন্নতি আধ্যাত্মিক ব্রহ্ম জ্ঞান হয়, উহার উপদেশ মুনি ঋষিরা শিষ্যগণের অন্তরে অতি যত্নসহকারে সন্নিবিষ্ট করিতেন।

**শ্রাদ্ধ** :—আত্মার তৃপ্তিসাধনের রক্ষাবন্ধনী স্বরূপ হিন্দুর পিতৃযান ও দেবযান উপাসনাই শ্রাদ্ধ ও তর্পণ—আত্মার সহিত আত্মজের সম্বন্ধবন্ধন, সেই ক্রিয়ায় সন্নিবদ্ধ দেখা যায়। শান্তিপর্ব্বে নারায়ণ নারদকে বলিতেছেন যে, পুত্রই পিতা ও পিতামহের সদ্গতিও সেইখানে নারায়ণের উপাসনা মূল ও সংসারে পত্নীপ্রেম ও পুত্রবাৎসল্যই মহামায়ার সম্মোহনাস্ত্র। শোকাপনোদন করাই ভারতসাবিত্রীর মূল উদ্দেশ্য, সেই ভারতসাবিত্রীদ্বারা বেদব্যাস শুককে ধর্ম্মোপদেশ দিয়া ধর্ম্মসাধনায় প্রবৃত্ত করেন। স্ত্রীপর্ব্বের দ্বিতীয় অধ্যায়ে বিদুর ধৃতরাষ্ট্রকে সেই ভারতসাবিত্রী দ্বারা তাঁহার শোকাপনোদন করেন, অর্থাৎ কৌরবগণ দর্পাহঙ্কারে যুদ্ধে প্রবৃত্ত হইয়া নষ্ট হয়, উহার জন্য তাহারাই দায়ী, অন্য কেহ নহে, তজ্জন্য আপনার দুঃখ করা উচিত নয়। সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিতেছেন যে, আপনারা পিতাপুত্রে লোভরূপ ঘৃত দ্বারা ও বাক্যরূপ বায়ু দ্বারা পাণ্ডবরূপ ভীষণ হুতাশন প্রজ্বলিত করিয়াছিলেন। আপনার পুত্রগণ সেই সমিদ্ধ পাবকে

পতঙ্গের ন্যায় দগ্ধ হইয়াছে অতএব তাহাদের জন্য আপনার দুঃখ করিবার বিষয় কিছুই নাই।

**সংযম** ঃ—মহাভারতে পুত্রকে শাসন না করিলে পিতার কি দুর্দ্দশা হয় উহারই উদাহরণ ধৃতরাষ্ট্রে অবস্থার জাজ্জ্বল্যমান রহিয়াছে। রাজারা অধার্ম্মিক হইয়া পরের রাজ্যহরণ করিতে গেলে তাহাদের কি দুর্দ্দশা হয়, উহাই কুরুক্ষেত্রের যুদ্ধফল রণভূমিতে গিয়া দর্শন করিবার নিমিত্ত মহাভারতে উহার বর্ণনা বর্ত্তমান রহিয়াছে। আর্য্যহিন্দু সমাজের কীর্ত্তিগৌরব রামায়ণ ও মহাভারত মুখরিত করে। ভগবান প্রেমরূপী মহাবৃক্ষ, যাহাকে জীব লতারূপে বেষ্টন করিয়া আছে। সেই প্রেমের অপূর্ব্ব সম্মিলন জীবাত্মা ও পরমাত্মার কথা শ্রীকৃষ্ণ দ্বারকায় প্রেম সাম্রাজ্য-স্থাপনে ব্যক্ত করিয়াছেন ও তাঁহার অন্তর্দ্ধানের সঙ্গে সঙ্গে দ্বারকা নষ্ট হইরাছিল। শ্রীকৃষ্ণের প্রেমে পাণ্ডবগণ ও দ্রৌপদী বর্দ্ধিত—যেখানে শ্রীকৃষ্ণ সেইখানে তাঁহারা, তাঁহার অন্তর্দ্ধানে পাণ্ডবের মহাপ্রস্থান; বৃক্ষ হইতে লতাকে ফেলিয়া দাও উহা মরিয়া যাইবে। সমাজনীতি, ধর্ম্মজ্ঞানও প্রেমধর্ম্ম কীর্ত্তন করিয়া আর্য্য হিন্দুসমাজের চরমোৎকর্ষ কিরূপ হইয়াছিল, মহাভারতে উহা দেখাইয়াছে। গান্ধারীর স্বামী অন্ধ ছিল বলিয়া তিনি নিজের চক্ষু বন্ধ করিয়া আপনার ধর্ম্মশীলতার পরিচয় দেন, কিন্তু কুন্তী সেরূপ ছিলেন না। তিনি পুত্রগণকে পালন করেন ও পুত্রেরা কিসে ধর্ম্মশীল স্বাধীন হয় সেইজন্য সমস্ত ত্যাগ করিয়া তাহার জন্য ব্যতিব্যস্ত, যখনই সেই বাসনা পূর্ণ হইল, তাহারা রাজ্য উদ্ধৃত করিল আর তিনি সেই রাজ্য ভোগ না করিয়া তখনই মোক্ষলাভের জন্য সংসার ত্যাগ করিলেন। সেই কুন্তী মাতার ধৈর্য্যশীলতা ও ত্যাগ আর্য্য হিন্দুসমাজের নারীর ধৈর্য্য ও কর্ত্তব্য পরায়ণতার উদাহরণ, আর দ্রৌপদী সম্রাজ্ঞী কেমন করিয়া পঞ্চজনসেবা করিতেন, উহা তিনি রাজসূয় যজ্ঞে সকলের অন্নদান স্বয়ং পর্য্যবেক্ষণ করিয়াও, বনে পাণ্ডবগণের অতিথিসেবা দ্বারা প্রমাণ করেন, উহা প্রবাদ স্বরূপ প্রচলিত, উহাই দ্রৌপদীর কীর্ত্তি। অন্ন ব্যঞ্জন রন্ধনে পাকশালার তত্ত্বাবধানে তাঁহার নাম চিরস্মরণীয় হইয়াছে। তিনি স্বামীর কল্যাণসাধনের নিমিত্ত তাঁহার ভ্রাতাগণকে প্রণয়বন্ধনে এরূপ বদ্ধ করিয়াছিলেন যে, লোকে তাঁহাকে পঞ্চজনের পত্নী বলিয়া ভ্রম করিত ও উহা অনেকে বিশ্বাস করিত ও এখনও করে। পত্নীর জন্য ভ্রাতৃবিরোধ হয়, কিন্তু দ্রৌপদী উহা করিতে দেন নাই, সেইখানেই আর্য্য হিন্দু সমাজের **আদর্শ সম্রাজ্ঞীর** উদাহরণ বর্ত্তমান রহিয়াছে।

**সমাজবন্ধন** ঃ—রামায়ণে যে অপূর্ব্ব ভ্রাতৃপ্রেম, যে পবিত্রসতী পত্নীপ্রেমের অঙ্গ জারভাব স্পর্শ করিতে পারে না সুন্দররূপে অভিব্যক্ত হয় নাই, তজ্জন্য লক্ষ্মণকে দিয়া সীতাকে রক্ষা করিতে অক্ষম ও তজ্জন্য উভয়ের বর্জ্জন হইয়াছিল। উহার ত্রুটী অভাব দূর মহাভারতে পঞ্চপাণ্ডব ও দ্রৌপদী বৃত্তান্তে হইয়াছে। ইন্দ্র শুক্রের অধিষ্ঠাত্রী দেবতা, উহাতে ইন্দ্রিয় নাম উৎপন্ন হইয়াছে। ইন্দ্রই জারভাব সংসারে ভোগবাসনায় আনয়ন করেন। স্ত্রীজাতিই জীবপ্রবাহ শুক্রসহযোগে করেন। অন্নরস, মনোবহা নাড়ী ও সংকল্প, এই তিনটিই শুক্রের বীজভূত। অহঙ্কার হইতে কার্য্য স্নেহাদি লোকোৎপত্তি সভ্যতা ও ধর্ম্মের সহিত সমাজ হয়। মহর্ষি অত্রি কামবিদ্যায় পারদর্শিতা লাভ করেন। সেই অত্রিই চন্দ্রবংশের পূর্ব্বপুরুষ, তিনি দক্ষসুতা অনুসূয়ার পাণিগ্রহণ করেন। শ্রীরামচন্দ্র বনবাসকালে ইঁহার আতিথ্য স্বীকার করেন। ইহার তিন পুত্র, **দত্ত নারায়ণের**

অবতার বলিয়া মান্য, অন্যপুত্রেরা সোম ও দুর্ব্বাসা—সেই দুর্ব্বাসা ঋষির পারণ মহাভারতের কবিকল্পনা, রামায়ণে যেরূপ অত্রির আতিথ্য স্বীকার দেখা যায়, অতিথি সৎকারই আর্য্য হিন্দু সমাজের প্রধান ধর্ম্ম ও স্বর্গের সেতু। পৃথিবীর মধ্যে ভারতবর্ষ ভিন্ন অন্য কোন দেশে জীব জন্মের পূর্ব্ব হইতেই ধর্ম্মের সম্বন্ধ সংস্কারে হয় নাই। পুংসবন, পঞ্চামৃত প্রভৃতি সেইরূপ সংস্কার মানবের গর্ভাবস্থায় আরম্ভ হয়। সে লক্ষণ কোন জাতিতে নাই। আর্য্য জাতির লক্ষণ সেইখানেই বর্ত্তমান, তাঁহারা অন্যকোন দেশ হইতে আসেন নাই।

প্রাচীন আর্য্য ও হিন্দুসমাজের ভিত্তি সংস্কারেই হইয়াছিল, মহাভারতে ও শ্রীমদ্ভাগবতে উক্ত হইয়াছে, অন্যান্য প্রামাণ্য হিন্দুশাস্ত্রে এই কথাই পুনঃ পুনঃ উক্ত হইয়াছে যে সকলই শূদ্র হইয়া জন্মে, উপনয়ন সংস্কারে ব্যক্তির পুনর্জন্ম বা দ্বিজত্ব, বেদ শিক্ষা করিলে বিপ্রত্ব ও ব্রহ্মজ্ঞানে ব্রাহ্মণত্ব লাভ হইত।* কালের কুটিলগতিতে জাতির বর্ণপরিচয় অনুসারে জন্ম ও আশ্রম আরম্ভ হয়, তখনই বর্ণসঙ্কর জাতির উৎপত্তি লইয়া হিন্দুসমাজ বিব্রত হইয়া পড়ে এবং তখনই ব্রাহ্মণগণ এবং ক্ষত্রিয় রাজারা একত্রিত হইয়া বর্ণাশ্রম ধর্ম্মের প্রতিষ্ঠা করেন। তদনন্তর হিন্দুসংহিতাকারেরা অশৌচ ব্যবস্থাস্থলে 'জাতি-বিপ্র' শব্দ, ব্যবহার করিয়াছেন, তখনই আর্য্য হিন্দুসমাজের অধঃপতন সম্পূর্ণরূপে লক্ষ্য হয়, ব্রাহ্মণ দেবতা অপেক্ষাও উচ্চে সমুত্থিত হন। ব্রাহ্মণের শাপে দেবতার অধঃপতন ও নহুষাদির স্বর্গগমনের কথা মহাভারতে স্থান পাইয়াছে। উহাতে মহাভারতের মূল লক্ষ্য ও আদর্শ দূরে পড়িয়া যায় ও উহাতেই চলিত কথায় বলে "মহাভারত অশুদ্ধ হলো"।

লোকের হীনত্ব কর্ম্মে, জন্ম দোষে হয় না। ইহার সমর্থন রাজাকে পরাশর মুনি করিয়াছেন "রাজর্ষে। কর্ম্ম ও জন্ম এই উভয় দ্বারাই লোকের হীনদশা উপস্থিত করে, কিন্তু ঐ উভয়ের মধ্যে কর্ম্মই হীনত্বের প্রধান কারণ, যে ব্যক্তি নীচ জাতি হইয়াও পাপ কার্য্যের অনুষ্ঠান না করে, তাহাকে শ্রেষ্ঠ বলিয়া নির্দ্দেশ করা যায়, কিন্তু যে ব্যক্তি শ্রেষ্ঠ বর্ণে উৎপন্ন হইয়াও কুকার্য্যের অনুষ্ঠান করে, তাহারে হীনদশা প্রাপ্ত হইতে হয়, অতএব কর্ম্মকেই হীনত্বের প্রধান সাধন বলিতে হইবে," (মহাভারত ২৯৭ অধ্যায়, শান্তিপর্ব্ব)। ঐ পর্ব্বের ১৮৮ অধ্যায়ে উহা সমর্থিত হইয়াছে। †

**প্রাচীন আর্য্য হিন্দু সমাজে জন্ম বিচার করিয়া জাতি নির্ণয় হইত না, কর্ম্ম ও গুণানুসারে উহা স্থিরীকৃত হইত।**

---

* ন বিশেষোঽস্তি বর্ণানাং সর্ব্বং ব্রাহ্মমিদং জগৎ।
ব্রহ্মণা পূর্ব্বসৃষ্টং হি কর্ম্মভির্বর্ণতাং গতম্॥ ১০

† "জন্মনা জায়তে শূদ্রঃ সংস্কারাদ্‌দ্বিজ উচ্যতে দ্বিজঃ
বেদাভ্যাসাত্ত্বেদ্বিপ্রো ব্রহ্ম জানাতি ব্রাহ্মণঃ।"

# সভাপর্ব্ব।

## তৃতীয়াধ্যায়।

### আদিম আর্য্যনিবাস

পৃথিবীর সকল দেশের লোক সকল এক নয়। ভারতবর্ষে সর্ব্বাপেক্ষা বিভিন্ন জাতি, ধর্ম্ম, বর্ণ, কর্ম্ম বর্ত্তমান, যেন ভারতবর্ষে পৃথিবীর ছোট মানচিত্র দেখিতে পাওয়া যায়। সেইখানেই ভারতবর্ষের বিশেষত্ব ও গুরুত্ব। আর্য্য মুনিঋষিরা ভারতবর্ষে জননী ও জন্মভূমিকে স্বর্গ হইতেও উচ্চ আসন দিয়া গিয়াছেন ও উহাই আর্য্যজাতির লক্ষণ বলা যায়। জ্ঞানার্থক 'ঋ' ধাতু হইতে আর্য্য শব্দ প্রতিপন্ন হইয়াছে, ইহার ব্যুৎপত্তি সম্বন্ধেও বহু মতভেদ আছে। ভাষাও বিজ্ঞানবিদ্‌গণের নানামত, তবে সংস্কৃতভাষা যে আর্য্যভাষা, সে বিষয়ে সকলেই একমত ও উহা দ্বিজগণই ব্যবহার করিতেন। হিন্দুর ধর্ম্মশাস্ত্র সমুদায়ই ঐ ভাষায় রচিত ও উহা যে প্রাচীনতম বৈদিক ভাষাকে সরল ও পরিমার্জ্জিতাবস্থায় আনয়ন করে, ইহাও অস্বীকার করিবার উপায় নাই। সংস্কৃত নাটকাদিতে প্রাকৃত ভাষা ব্যবহৃত হইয়াছে, উহাতে আর্য্যপুত্র ( অজ্জ উত্ত ) ব্যবহৃত হইয়াছে, ঐ প্রাকৃত ভাষা পাশ্চাত্য নয়। বৌদ্ধ ধর্ম্মের প্রভাবে প্রাকৃত ভাষা বিলক্ষণ পুষ্টিলাভ করে। বৌদ্ধ প্রচারকগণ সেই ভাষায় আপনাদের প্রতিপাদ্য বিষয়গুলি সাধারণের বোধগম্য হইবার জন্য প্রকাশ করেন। উহাতে উহা বৌদ্ধযুগের প্রচলিত সাধারণ ব্যবহার্য্য ভাষা অবনতির কথা সন্দেহ নাই। মহাভারতের মূল তদপেক্ষা প্রাচীন শুদ্ধ সংস্কৃত ভাষায় রচিত ও পঠিত হইত, আর্য্য হিন্দুসমাজ তখন সমধিক উন্নত ছিল, তখন উহা সাধারণে অনায়াসে গ্রহণ করিতে পারিত। আর্য্য সিদ্ধান্ত ও বীজগণিত রচয়িতার নাম আর্য্যভট্ট, তিনিও সংস্কৃত জ্যোতিষ গ্রন্থ প্রচার করেন, তিনিই পৃথিবীর মধ্যে সর্ব্বপ্রথমে পৃথিবীর আহ্নিকগতি ও পৃথিবী সূর্য্যকে প্রদক্ষিণ করিতেছে, ইহা আবিষ্কার করেন। পিথাগোরাস, কোপর্নিকস, গালিলি ও নিউটন প্রমুখ ইউরোপীয় পণ্ডিতগণের আবিষ্কার উহা সমর্থন করে মাত্র। আর্য্য মনীষার পরিচয় সর্ব্বতোমুখী, সঙ্গীত, দর্শন, সাহিত্যাদির বিষয় দেখিলেই উহা সহজেই অনুমান হয়।

রামায়ণ মহাভারতের সময় জ্যোতিষ গণিতের কথা সেরূপ কিছু দেখিতে পাওয়া যায় না। কর্ম্মফলের সহিত জন্মের সম্বন্ধ বিচারের সূত্রপাত তখন যেন আরম্ভ হইতেছিল বলিয়া বোধ হয়, সৃষ্টিতত্ত্বে কিন্তু সে কথা নাই। অতি প্রাচীনকাল হইতে আর্য্য হিন্দুসমাজে জন্ম, বিবাহ ও মৃত্যুর স্মৃতি এখনও বর্ত্তমানে রহিয়াছে। এখনও পঞ্জিকাকারগণ ভগবানের অবতারগণের ও গঙ্গাযমুনার আবির্ভাব সময় উল্লেখ করিয়া থাকে। উহার মধ্যে কেবল বুদ্ধের কথা নাই। মৎস্য অবতার কার্ত্তিকী পূর্ণিমা, কূর্ম্ম, জ্যৈষ্ঠ শুক্লা দ্বাদশী, বরাহ, ভাদ্র শুক্লা তৃতীয়া, নৃসিংহ বৈশাখ শুক্লা চতুর্দ্দশী, বামন ভাদ্র শুক্লা দ্বাদশী, পরশুরাম, বৈশাখী শুক্লা তৃতীয়া ( অক্ষয় তৃতীয়া ) শ্রীরামচন্দ্র চৈত্র শুক্লা নবমী, শ্রীকৃষ্ণ ভাদ্র কৃষ্ণাষ্টমী, বলরাম অগ্রহায়ণ শুক্লা চতুর্থী, যমুনা কার্ত্তিকী

শুক্লা দশমী ও গঙ্গার জ্যৈষ্ঠ শুক্লা দশমী (দশহারা)। এইসকল অবতারগণের উৎসব ভারতবর্ষে হয়। শতাব্দী গণনা খৃষ্টের জন্ম ও মৃত্যুর সঙ্গে করা হয়, ঐরূপ সপ্তবিধ অব্দ আছে। বাঙ্গালা, মারাঠী, গুজরাটী, সিন্ধি, উৎকলী, পাঞ্জাবী ও হিন্দী এই সাতটি ভাষায় আর্য্যভাষার তৎসম, তদ্ভব ও দেশজ শব্দ সন্নিবিষ্ট আছে দেখিতে পাওয়া যায়। তন্মধ্যে বাঙ্গালা, মারাঠী ও উৎকলীতে তৎসম শব্দের প্রাধান্য এবং হিন্দি, পাঞ্জাবী ও গুজরাটীতে তদ্ভব শব্দের প্রাধান্য, সিন্ধি ভাষায় দেশজ শব্দ প্রধান। ঐ সিন্ধি ভাষায় লিখিত কোন উল্লেখযোগ্য প্রাচীন সাহিত্য নাই। ইহা সংস্কৃত বৈয়াকরণিকগণের মতানুসারের কথা। উহাতে আর্য্য আদিমস্থানের পরিচয় ও সন্ধান পাওয়া যায়, ভাষার আলস্যপরতন্ত্রতার চিহ্ন হিন্দি, গুজরাটী ও পাঞ্জাবী ভাষায় আছে। আদিমাবস্থায় দেশের পরিচয়, গমনাগমনের সুবিধার সঙ্গে হইয়া থাকিবে, যেমন অশ্বক্রান্তা, রথক্রান্তা ইত্যাদি। বিন্ধ্যপর্ব্বত হইতে চট্টগ্রাম পর্য্যন্ত স্থান রথ গমন যোগ্য ছিল বলিয়া উহা রথাক্রান্তা বলিত। কপিলমুনির উদ্দেশে এখনও গঙ্গাসাগরে মকর সংক্রান্তির দিন বহু আশ্রমের নৈষ্টিক হিন্দু নরনারী উদাসীরা তীর্থস্নান করে। সগর রাজা ও ভগীরথের সহিত সাগরসঙ্গমের স্মৃতি জাগরুক রহিয়াছে। বায়ুপুরাণে আছে যে, স্বর্গস্থ ভার্গবের নিকট সগর রাজা আগ্নেয় অস্ত্র লাভ করিয়া তালজঙ্ঘ্য ও হৈহয়গণকে সংহার করেন। ভূ ভূর্ব ও স্বর সম্বন্ধে ছান্দোগ্য উপনিষদ বলেন যে, ঋক্ সকল ভূ (ভারতবর্ষে), যজুসকল ভুব (অন্তরীক্ষে) ও সাম সকল সং (স্বর্গে) অবস্থিত। আর্য্যগণ মধ্যে অথর্ব্বাঋষি ব্রহ্মার জ্যেষ্ঠ পুত্র বেদোক্ত যজ্ঞাদির প্রবর্ত্তক, তিনি কপিলের ভগ্নি শান্তিকে বিবাহ করেন। প্রজাপতি ব্রহ্মা স্বয়ং বিবাহ সৃষ্টির নিয়ম সাবিত্রীকে, বিষ্ণু লক্ষ্মীকে এবং শিব দুর্গাকে গ্রহণ করেন। ব্রহ্মার দুই কন্যা দেবসেনা ও দৈত্যসেনা, কার্ত্তিক দেবসেনাকে ও কেশীদানব দৈত্যসেনাকে বিবাহ করেন। নারায়ণ বিষ্ণুর প্রথমাবতার মৎস্য ডিম্ব দ্বারাই বংশবৃদ্ধি করে। মহাভারতের বনপর্ব্বে ধর্ম্মরূপী বকের প্রশ্নোত্তরে যুধিষ্ঠির বলেন যে, কাল যে মহামোহময় কটাহে ভূত সকলকে পাক করিতেছে, ইহাই বার্ত্তা। ব্রহ্মার সৃষ্টিতে অণ্ডাকার পৃথিবীই জীবগণের পাকস্থানকটাহ স্বরূপ, ব্রহ্মাণ্ড নামে খ্যাত। অণ্ডের মধ্যেই বীর্য্য থাকে, উহাতেই জীবোৎপত্তি ভ্রুণ মধ্যে হয়। অথর্ব্বা ঋষির সন্তান দধীচি। তাঁহার তপস্যা ভঙ্গ করিবার জন্য অপ্সরা অলম্বুষাকে প্রেরণ করা হয়। উহাতে সারস্বত ঋষির সরিদ্বরা সরস্বতীর সন্তান বলিয়া খ্যাত হন। মহাভারতের শল্যপর্ব্বে ৫২ অধ্যায়ে সরস্বতী নদীর মৎস্যাহার দ্বারা প্রাণ ধারণের ব্যবস্থা করা হয়। সেই সরস্বতী নদী গঙ্গা ও যমুনার সহিত ত্রিবেণীতে হুগলীর উত্তরে সপ্তগ্রামের নিকট একত্রিত এবং সেই বাঙ্গালা দেশেই মৎস্যাহার প্রশস্ত ও প্রধান মাংস স্বরূপ গৃহীত হয়। মৎস্যের গর্ভেই মৎস্যরাজ ও সত্যবতী, ব্যাস মাতার জন্ম। ব্যাসের জন্মস্থান বাঙ্গালাদেশেই পঞ্জিকাকারের তীর্থস্থান মধ্যে দ্বীপমধ্যে সন্নিবেশিত করিয়া থাকেন। সত্যবতীর সহিত পরাশরের বিবাহ প্রসঙ্গ মহাভারতে আছে। অশ্বমেধপর্ব্বে ১৮ অধ্যায়ে দেখিতে পাওয়া যায় যে, ব্রহ্মাই সর্ব্বাগ্রে শরীর ধারণ করিয়া সৃষ্টির নিয়মাবলি দ্বারা সৃষ্টি করেন ও শান্তনু মুনির পত্নী অমোঘা ব্রহ্মার তেজ ধারণ করিয়া এক সুন্দর পুত্র প্রসব করেন। সেই পুত্রের জাত সংস্কার স্বয়ং ব্রহ্মা যে কুণ্ডের জলে করেন, উহা ব্রহ্মকুণ্ড নামে খ্যাত। পিতার আদেশে পরশুরাম ঐ কুণ্ডে স্নান করিয়া মাতৃবধজনিত পাপ হইতে মুক্ত

হন। তিনি তাঁহার হস্তস্থিত কুঠাব দ্বাবা সেই কুণ্ডেব জল সাগবে পাতিত কবেন। এখনও সহস্র সহস্র লোক চৈত্রমাসেব শুক্লাষ্টমীতে ব্রহ্মপুত্র নদে স্নান কবে। হবিদ্বাবকে স্বর্গেব দ্বাব বলিযা উহাব নামোৎপত্তি হইতে পাবে। যখন প্রলযকালে দেশ সমস্ত জলমগ্ন, তখন জলযানই মানবেব গমনাগমনেব অবলম্বন ছিল। বাঙ্গালাদেশেই বড বড নৌকা ও অর্ণবপোত প্রস্তুত জন্য বিখ্যাত। বাঙ্গালীবাই সমুদ্রপথে সুদূবদেশে বাণিজ্যার্থ গমনাগমন কবিত। ঐ সূত্রে আলেকজান্দবই সর্ব্বপ্রথমে স্থলপথে ভাবতবর্ষে আগমন কবেন ও বঙ্গাধিকাব কবিতে গিযা তাঁহাব সৈন্য ও সেনাপতিগণ বাঙ্গালীব শৌর্য্য বীর্য্য দেখিযা পলাযণ কবেন। পাঞ্জাবাদি প্রদেশ তিনি জয় কবিযাছিলেন। ভাবতবর্ষে জননী ও জন্মভূমি স্বরূপ গঙ্গা, সবস্বতী ও ব্রহ্মপুত্রেব সহিত সাগবসঙ্গমে সংযোজনা ও গতিবোধ দ্বাবা বাঙ্গালাব 'ব' দ্বীপেব উৎপত্তি সিদ্ধ হয। আর্য্য হিন্দুজাতি দেশমাতৃক নদী ও বকণদেবেব পূজা কবে। মিত্র বকণ হইতে বশিষ্ঠাদিব জন্ম উক্ত হইযাছে। বকণ সমুদ্রাধিপতি, অগ্নি তাঁহাব মিত্র, বাজা দেববাত যজ্ঞ কবিযা বকণেব নিকট হইতে যে হবধনু প্রাপ্ত হন শ্রীবামচন্দ্র সেই ধনু ভঙ্গ কবিয়া বকণকে বৈষ্ণবধনু দান কবিযা সেতু বন্ধ কবেন। অর্জ্জুন সেই ধনু ও অক্ষয় তূণীব লাভ কবিযা খাণ্ডবদাহন কবেন, ভীষ্ম গঙ্গাব স্রোত পবিবর্ত্তন ধনুদ্বাবা কবেন, ইহা মহাভাবতেব কথা।

**তীর্থ**ঃ—হিন্দুব প্রাচীন তীর্থ কাশী, বাংলাব দ্বাবস্বরূপ, ঐখানে নবরূপী ভগবানেব প্রথমাবতার বামন বলিবাজাকে পাতালে প্রবেশ কবান। বকণা ও অসি সংযুক্তা হইয়া বাবাণসী নামোৎপত্তি হয। তথায বামনদেবেব জযন্তী ভাদ্রমাসীয় শুক্লাদ্বাদশীতে হয। বলিবাজা পাতালে প্রবেশ কবেন, আব বঙ্গাদি পঞ্চ বাজাব পিতা বলি নাম ছিল। যাঁহাব পত্নী সুদেষ্ণা পতিব বাক্য অগ্রাহ্য কবিযা ভগবানের আশীর্ব্বাদে* পঞ্চপুত্রোৎপাদন কবেন। দীর্ঘতমা তাঁহাব সুন্দবী দাসীকে লইযা কাক্ষিবান বৈদিক ঋষিগণেব জন্মদান কবেন। দীর্ঘতমাব পত্নী পুত্রগণেব সাহায্যে পতিকে গঙ্গায ভাসাইয়া দেন। উত্তবকাণ্ডবামাযণে ৯০ সর্গে ইলাবাজাই প্রতিষ্ঠানপুবেব প্রতিষ্ঠাতা, লোকে বলে উহা বর্ত্তমান এলাহাবাদেব অপব পাবে ঝুসী নামক স্থানে হয। মহানুভব কপিল সেইখানে নহুষেব অতিথি সৎকাবে গোবধ নিবাবণ কবেন। ঐখানে গঙ্গা, যমুনা ও সবস্বতী নদীত্রয়েব সঙ্গম যুক্তবেণী বলে। উহাতে মনে হয যে, উহা স্বভাব সিদ্ধ সংযোগ নয, বাজাবা কবিযাছিলেন। ঐস্থান যজ্ঞানুষ্ঠান জন্য প্রযাগ বলে। কানপুবেব বিথুব নামক স্থানে বাল্মিকিব আশ্রম, পবমভক্ত ধ্রুবেব পিতা উত্তানপাদ বাজাব দুর্গ ধ্বংসাবশেষ ঐখানে বর্ত্তমান আছে। ধ্রুব মথুবাব বনে তপস্যা কবিয়া সিদ্ধ হন, সেইখানেই শ্রীকৃষ্ণেব জন্ম। পাণ্ডুয়াব পূর্ব্ব নাম প্রদ্যুম্ন নগব, শ্রীকৃষ্ণ পুত্র প্রদ্যুম্ন সম্ববাসুবকে বধ কবিযা তৎকালীনেব ঐস্থানেব নাম ঋক্ষবন্ত পবিবর্ত্তিত কবিযা প্রদ্যুম্ন নগব কবেন ( হবিবংশ ১৬৬ অধ্যায )। ঐতবেব ব্রাহ্মণে পুণ্ড্র উক্ত হইযাছে। অষ্টমশতাব্দীতে বাজতবঙ্গিনীতে গৌড়েব বাজধানীব নাম ( মালদহ ) পৌণ্ড্রবর্দ্ধন ছিল। জযন্তেব বাজত্বকালে জয়াপীড কাশ্মিবেব বাজপুত্র

* প্রবাদ যে, তিনি হস্তে ব্যজনধারণ করিযা পতি আজ্ঞা এইরূপে সম্পন্ন করেন। তাঁহার একটি সুন্দরী দাসীকে বনস্থ দীর্ঘতমা ঋষিকে দান ববেন, আর ঋষি ষষ্ঠিদেবীর আরাধনা করিয়া তাঁহার পঞ্চপুত্র হইবে আশীর্ব্বাদ করেন। এখনও বাঙ্গালাদেশে অরণ্যষষ্ঠি জ্যৈষ্ঠ মাসের শুক্ল ষষ্টিতে করা হয, উহাকে জামাই ষষ্টি বলে। দীর্ঘতমা বাঙ্গালায জামাই আদরে গৃহীত হন।

ঐদেশে আগমন করিয়া আপনার বীরত্বের পরিচয় দেন ও রাজকুমারীকে বিবাহ করেন। বিজয় সিংহ যিনি সিংহলের রাজবংশের পূর্ব্ব পুরুষ, তিনি বাঙ্গালার সিংহপুর বর্ত্তমান সিঙ্গুরের নির্ব্বাসিত রাজপুত্র ছিলেন। চণ্ডীর চণ্ডমুণ্ড বধ বেহারে সাহাবাজ ডিষ্ট্রিক্টে ভাবুয়ার ৫ মাইল পশ্চিমে বর্ত্তমান চেয়নপুরে হয়। ঐখানে শিবদুর্গার প্রতিমূর্ত্তি মন্দিরে পূজা হয়। কনৌজে রাজর্ষি বিশ্বামিত্রের জন্ম, আর ভাগলপুরের অপরদিকে হুররাভি স্থানে জমদগ্নি ঋষির আশ্রম ছিল এবং পরশুরামের আশ্রম বোগড়ার ৭ মাইল উত্তরে মহাস্থানগড় স্থানে ছিল। ই, আই, রেলের লুপ লাইনে রামপুরহাটে বশিষ্ঠ ঋষি সিদ্ধ হন। আশ্বিন মাসের শুক্লাচতুর্দ্দশীতে ঐখানে মহাপূজা ও মেলা হয়।

**ব্যাসজন্মস্থান** ঃ—হাওড়া হইতে ২৫৭ মাইল দূরে রাওরাকেলা ষ্টেশন আছে। সেইখান হইতে ৫ মাইল পশ্চিমে ব্রাহ্মণী, কোয়েল ও শঙ্খনদী বেষ্টিত দ্বীপাকার স্থানে মহর্ষি ব্যাসের জন্ম হয়। ব্যাস বদরিকাশ্রমে তপস্যা করেন, তথায় ব্যাসকুণ্ড ও ব্যাসঘাট তীর্থযাত্রীরা দেখিয়া থাকে। সীতার জন্মস্থান মোকামায়, ঐখানে জনকপুর ষ্টেশন হইয়াছে। বেদব্যাস, জনক রাজার গুরু ছিলেন। তাঁহার নিকট মহর্ষি ব্যাস শুককে মোক্ষধর্ম্মশিক্ষা করিবার জন্য প্রেরণ করেন ( ৩২৭ অধ্যায় শান্তিপর্ব্ব, মহাভারত )। বনপর্ব্বের দ্বিতীয় অধ্যায়ে অধ্যাত্মতত্ত্ববিদ সাঙ্খ্যযোগকুশল শৌনক রাজা যুধিষ্ঠিরকে ভারত সাবিত্রীর সহিত জনক রাজার আত্ম ব্যবস্থাপক শ্লোক গাথা উল্লেখ করিয়াছেন। ব্যাসকাশী—বর্ত্তমান কাশীর অপর পারে খ্যাত। গঙ্গার উপর উক্ত মহারাজার প্রাসাদে ব্যাসের মূর্ত্তি পূজা হয়। শৈব উপাসনার জন্য কাশী সুবিখ্যাত, ব্যাস উহার অপর পারে বিষ্ণু উপাসনা প্রবর্ত্তক হইতে গিয়া বৎপরোনাস্তি লাঞ্ছিত হন। ব্যাস কাশী, উহারই সাক্ষি, ভারতচন্দ্র উহার কবি। শৈবেরা তজ্জন্যই, বোধ হয়, ব্যাসের জন্ম বৃত্তান্তাদি প্রাচীন কাশীর রাজার কন্যার সহিত তাঁহার পরম ভক্ত পাণ্ডবগণের পিতার জন্মের কথায় তাঁহার ও তাঁহার পিতার উপর অযথা কটাক্ষপাত করিয়া থাকিবে। উহারই নিকট ভৃগুমুনির আশ্রম বেলিয়াতে আছে ও তাঁহার স্মৃতিরক্ষার্থ মেলা ও উৎসব এখনও হয়। এটোয়ার বরাহ জয়ন্তী এখনও হয়। বরাহক্ষেত্র পূর্ণিয়ায় ত্রিবেণীর নীচে কুশীনদীর উপরে নাথপুরে বলে। রাজপুরে বিরজাপীঠ সতীর অঙ্গ পূজা হয়, ঐখানে পাহাড়ের গায়ে বৃহদাকার কালী, বরাহিনী ও ইন্দ্রাণী প্রমুখ দেবীমূর্ত্তি খোদিত আছে। বিষ্ণু গয়াসুরকে বধ করিয়া উহার জয়চিহ্ন গয়ায় তাঁহার পদচিহ্নে, পুরীতে শঙ্খে, ভুবনেশ্বরে চক্রে, যাজপুরে গদা ও কোনরকে পদ্মে রাখিয়া গিয়াছেন। ইহা উড়িষ্যার বিখ্যাত ঐতিহাসিকগণ বলেন। পবনদূতে কটকের নাম জয়ন্তী নগরী বলে।

**বৃহত্তর ভারত** ঃ—আদিম আর্য্য নিবাস সম্বন্ধে প্রাচীন মুনি ঋষির আশ্রম, অসুর বধ, রাজাগণের রাজধানী আদি উল্লেখ করা হইল। মহাভারতে আদিম আর্য্যনিবাসের কথা স্পষ্ট বলা হয় নাই। উহার কারণ এই যে ভারতবর্ষে এক দেবতা, এক ধর্ম্ম, এক উপাসনা, এক জাতি, এক সম্রাটের অধীন করা রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞের প্রধান লক্ষ্য। বৈদিক যুগের সময় হইতেই উহা হইয়া আসিতেছে। আর্য্য ও অনার্য্য পৃথকজাতি বা অধিবাসি নয়। এক পিতার, দুই মাতার সন্তান, সুর ও অসুর, প্রবৃত্তি ও শিক্ষার দোষে হয়। সেই দুই আর্য্য ও অনার্য্য একই স্থানে থাকিয়া পরস্পর বিরোধ করিত। ভরত নামক সম্রাটের অধীন করিয়া

সমগ্র ভারতের ভারতবর্ষ নাম হইয়াছে। উহার বিভাগ মনু ধর্ম্মশাস্ত্রকার আর্য্যাবর্ত্ত, ব্রহ্মাবর্ত্ত ইত্যাদি করিয়াছেন। মহাভারতে উহা জম্বুদ্বীপ বলিয়া এক করিবা নির্ম্মাণ করিবার কথা উল্লিখিত হইয়াছে। উহাই বৃহত্তর ভারতের কথা—সমগ্র ভারতবাসিকে সংস্কৃতি ও সভ্যতার জগতের আদর্শ করা মহাভারতের লক্ষ্য।

**জন্মভূমি**ঃ—দেহই মানবের জন্মভূমি, মাতাই সেই দেহ জন্মভূমির ক্ষেত্র; তজ্জন্যই শাস্ত্রকারেরা জননী ও জন্মভূমিকে স্বর্গ হইতেও উচ্চ বলিয়াছেন। আত্মাই সেই মাতার গর্ভে জন্মগ্রহণ করেন। সেই মাতা দেবী, জননী, নদীর ন্যায় সকলের প্রাণধারণ ও শস্যোৎপাদন করেন। পার্ব্বতী পর্ব্বতের দুহিতা, অপ্সরা মেনকার গর্ভে জাতা। অগ্নি কার্ত্তিকের জন্মদাতা। যে দেশের সৃষ্টি প্রক্রিয়া দেবদেবীর জন্ম মধ্যে সূচিত ও পঞ্চভূতের মধ্যে বিরাজ করে, সেই দেশই আর্য্যজাতির আদিম বাসস্থান। সেইখানেই প্রকৃতির সহিত পুরুষের বিবাহ সম্বন্ধ সৃষ্টির প্রারম্ভ হইতেই হয়, দেখা যায়। লক্ষ্মী সমুদ্র গর্ভ হইতে উত্থিতা, সীতা ক্ষেত্র কর্ষণ হইতে উত্থিতা, দ্রৌপদী অগ্নিমধ্য হইতে উত্থিতা, এই সকল অপূর্ব্ব পৌরাণিক কল্পনা।

**বাঙ্গালা**ঃ—সেই আর্য্য নিবাস যে বাঙ্গালা, বেহার ও উড়িষ্যার মধ্যে ছিল, ইহা অনুমাণ করিবার কারণ অতি সংক্ষেপে উল্লিখিত হইয়াছে। বিবাহে ধান্য দুর্ব্বা দিয়া আশীর্ব্বাদ, অতিথিকে পাদ্যার্ঘ দিয়া আসন দান, প্রাচীন বাঙ্গালার কথা। বাঙ্গালীর পরিচ্ছদ আর্যাধরণের, একথা ঐতিহাসিক মার্টিন সাহেবের এবিষয় পুস্তকে আছে।* ভৌগলিক অবস্থানই প্রত্যেক সংস্কৃতি ও সভ্যতার দিগ্‌দর্শন—ভারতবর্ষের মধ্যে সপ্তর্ষি স্থান বলিয়া সপ্তগ্রামের নামোৎপত্তি ত্রিবেণীর নিকট, কপিলের আশ্রম সাগর সঙ্গমে, সমুদ্রমন্থনের সহিত মন্দার পর্ব্বতের সম্বন্ধে আছে। অমৃতাহরণ ও লক্ষ্মীর উৎপত্তি, কৃষিবাণিজ্য ও সভ্যতার বৈশিষ্ট্যে বাঙ্গালাই প্রথম প্রাচীন স্থান অধিকার করিয়াছে। শিল্প নৈপুণ্যে শুদ্ধ ভারতকে নয়, সমগ্র পৃথিবীকে চমৎকৃত করিয়াছে। ঢাকার মসলিন বাঙ্গালার শিল্প কারুকর্ম্ম, পৃথিবীর বণিকগণ একদিন বহু মূল্য হীরকাদি স্বর্ণ বিনিময় করিয়া লইয়া যাইত। নির্গুণ ব্রহ্মের সাধনা, অরূপের মধ্যে রূপের সাধনা। কালিঘাটের কালিমূর্ত্তি, উড়িষ্যার জগন্নাথ ত্রিমূর্ত্তি, বিশ্বকর্ম্মার সৃষ্টি বৈচিত্র! ধান্যের রেকে লক্ষ্মীপূজা, আর আউস, আমন ও বরো ধান গৃহে আনয়ন করিবার সময় ভাদ্র, পৌষ ও চৈত্র মাসে লক্ষ্মীপূজা করা বাঙ্গালার বৈশিষ্ট্য। উত্তর পশ্চিমাঞ্চলে আশ্বিন কৃষ্ণাষ্টমীতে ও কালী পূজার পর লক্ষ্মীপূজা হয়; উহাকে কেহ কেহ বৌদ্ধ পূজা বলিয়া থাকেন। যাহাই হউক, রাজা শান্তনুর নাম বাঙ্গালার 'ব' দ্বীপ উৎপত্তির সঙ্গে যেন পরিচয় করিয়া দেয় এবং শান্তনুর নামে জরা দূর করিবার কথা অমৃত দ্বারা স্বাস্থ্যোন্নতির কথাই সূচিত করে।† সপ্তগ্রাম ও তাম্রলিপ্তই প্রাচীন বন্দর ও বাণিজ্যস্থান বৈদেশিক বণিকগণ ও ভ্রমণকারীরা বলিয়াছেন। সর্ব্বজাতীয় বিদ্যার শেষবাণীই ধর্ম্ম এবং ধর্ম্মের মত ব্যাপক আর কিছুই নয়। বাবিলন, মিশর, গ্রীস, রোম কেহই ভারতের মত আপনার বৈশিষ্ট্য রক্ষা করিতে পারে নাই। বাঙ্গালা ভারতের মুকুটমণি। স্মরণাতীত কাল হইতে আজ পর্য্যন্ত উহার বৈশিষ্ট্য বজায় রাখিয়াছে, এই জন্যই

* The Indian Empire V. I. P. 47. † সপ্তগ্রামের ভূমি মধ্য হইতে যুধিষ্ঠির রাজার যজ্ঞ ও কৃষ্ণার্জ্জুনের যুদ্ধ খোদিত প্রাচীন প্রস্তর চিত্র আবিষ্কৃত হইয়াছে।

উহাকে আর্য্যজাতির আদিম বাসস্থান বলিয়া বিশ্বাস হয়। কি মুসলমান রাজত্বকালে, কি ব্রিটিশ রাজত্বে, বাঙ্গালীর প্রতিভা প্রথম স্থান অধিকার করিয়া আছে। ভারতবর্ষের প্রথম রাজা পৃথু, পৃথিবীকে ভার্য্যারূপে গ্রহণ করিয়া উহার গর্ভস্থ রত্ন সমুদায় উদ্ধার করেন। সুত ও মগধ তাঁহারই সময় আবির্ভূত, তাঁহার পিতা বেণ রাজার কীর্ত্তি। বেণ রাজা সাধু সমাজ বিগর্হিত কার্য্য করায় আর্য্যমুনি ঋষিগণ কর্ত্তৃক নিহত হন। লক্ষ্মীলাভের কথা তাঁহার উৎপত্তির সঙ্গে উক্ত হইয়াছে। কৃষিবাণিজ্য ও রাজ সেবায় লক্ষ্মী লাভ হয়। ঐ সম্বন্ধে সর্ব্ববিদিত শ্লোক আছে,—

"বাণিজ্যে বসতে লক্ষ্মী স্তদর্দ্ধংকৃষিকর্ম্মণি তদর্দ্ধংরাজসেবায়াং ভিক্ষায়াং নৈব নৈব চ।"

মহাকবি কালিদাস পৃথিবীকে গোরূপে দোহন করিবার কথা বলিয়াছেন। কুমারসম্ভব কাব্যে উহা আছে। অর্থই অনর্থের মূল। অর্থ ও অর্থী লইয়া সংসার, মোহ, সুখ, দুঃখ সমস্তই নির্ভর করে। মহাভারতে পূজনী ও ব্রহ্মদত্ত সম্বাদে স্ত্রী, বাস্তু, পরুষবাক্য, অপরাধ ও জাতিস্বভাব, পাঁচটি শত্রুতার কারণ বলিয়া উক্ত হইয়াছে।

**জাতি স্বভাব** ঃ—আর্য্যজাতি যদি জাতিস্বভাব প্রযুক্ত অনার্য্য জাতিকে জয় করিয়া থাকে, তবে সে হিন্দুর চক্ষে আর্য্য বলিয়া সম্মানিত হইতে পারেন না। হিন্দুর ধর্ম্মশাস্ত্র মহাভারত কি বলিয়া আরম্ভ হইয়াছে গরুড় ইন্দ্রের দন্তাহঙ্কার চূর্ণ করিলে তিনিই বিষ্ণুর বাহন হন। অজ্ঞ শিশুসন্তান স্নেহে যত্নে বাধ্য হয়। শাসনে সংযম শিক্ষা করে, ধর্ম্ম ভয়ে সৎপথাবলম্বী হয়—শিক্ষা দীক্ষাই সভ্যতা ও সংস্কৃতির সোপান। মনুতে ১০ অধ্যায়ে ৪২।৪৩ শ্লোকে দেখা যায় যে তপস্যা দ্বারা জাতিরা উন্নতি লাভ করে এবং উপনয়নাদি জাত সংস্কারাভাবে শূদ্রত্ব প্রাপ্ত হয়। কর্ম্ম ও ধর্ম্মই জাতির উন্নতি ও অবনতির কারণ, জন্ম যে নয়, ইহা উহার পূর্ব্ববর্ত্তী ৪০ শ্লোকে ও মহাভারতে জাতিনির্ণয় কর্ম্ম দ্বারা করিবার উপদেশে আছে। ঐ অধ্যায়ে ৪৫ শ্লোকে ব্রাহ্মণ ক্ষত্রিয়াদি ক্রিয়াহীন হইয়া ম্লেচ্ছ দস্যু হয়। সেই দস্যুবৃত্তি সুসংস্কৃত হইলে আর্য্যজাতির মান্য লাভ করে। বিজ্ঞানবিদ্‌গণ শ্বেতবর্ণ, সাত প্রকার বর্ণের সম্মিলন সিদ্ধান্ত করিয়াছেন, উহা আদিবর্ণ নয়। কৃষ্ণই আদিবর্ণ, আলোকই অন্ধকার দূর করে। কৃষ্ণ হইতে শ্বেত বস্তুর আবির্ভাব। বিবাহে পাতিত্য বিচার মনুতে ৩য়াধ্যায় আছে, বিবাহে সবর্ণা স্ত্রীই প্রশস্ত উক্ত হইয়াছে। শূদ্রা স্ত্রী বিবাহ করিলেই যে ব্রাহ্মণ পতিত হয় সে বিষয়ে মতভেদ আছে ( ১৬ শ্লোক )। মহাভারতে আস্তিকপর্ব্বে কশ্যপাত্মজ ( ২৯ আদি অধ্যায় ) গরুড় মাতৃবাক্য স্মরণ করিয়া ব্রাহ্মণ ও তাঁহার নিষাদী ভার্য্যাকে রক্ষা করেন। ইহাতে প্রমাণ হয় আর্য্য ও অনার্য্য জাতির মধ্যে বিদ্বেষ বা ঘৃণা ছিল না, কেবল কর্ম্ম ও বুদ্ধি দোষে উহা হইয়াছিল। রাবণ ব্রাহ্মণ, কার্ত্তবীর্য্য ক্ষত্রিয় হইয়াও অসুরের ন্যায় পরস্ত্রী হরণ ও কামাসক্ত ব্রাহ্মণদ্বেষী হন। আর্য্য ও অনার্য্য কর্ম্মবশেই হইয়াছিল, জন্মের সহিত বা দেশের সহিত কোন সম্বন্ধ নাই। ধর্ম্মই অনার্য্যকে আর্য্য করিয়াছে ও অধর্ম্মই আর্য্যকে অনার্য্য করিয়াছে। মনুর ১০ অধ্যায় ৪৪ শ্লোক বলে ঃ—পৌণ্ড্রক, ঔড্র, দ্রাবিড়, কাম্বোজাদি দেশোদ্ভব ক্ষত্রিয়েরা কর্ম্মদোষে শূদ্রত্ব প্রাপ্ত হইয়াছিল। উহাতে ঐ সকল দেশ এককালে আর্য্যনিবাস ছিল বলিয়া স্থির করিতে হয়।

বিবাহ সংযম শিক্ষার প্রধান উপায়। সংযম শিক্ষা করিয়া উহার প্রয়োগ

ও ব্যবহার কর্ম্মক্ষেত্রে বিবাহেই হয়। মানবগণ সমাজের মধ্যে প্রবেশ বিবাহের দ্বারাই করে, উহা সমাজের দ্বার স্বরূপ। বিষয়াসক্তিই দুঃখের মূল কারণ এই বিবেচনা করিয়া ধনের দ্বারা পরের দুঃখ দূর, বলের দ্বারা সমাজ শত্রুনিপাত বা শাসন করা ও জ্ঞান দ্বারা মোক্ষলাভ করা কর্ত্তব্য, ইহাই সমাজের মূলমন্ত্র। যৌবন, রূপ, প্রিয়সহবাস জীবন ও দ্রব্যসঞ্চয় চিরস্থায়ী নয়, বিষয়তৃষ্ণার অন্ত নাই। চিন্তা দ্বারা দুঃখ শান্তি হয় না, ঔষধ দ্বারা শরীরের ব্যাধি দূর ও জ্ঞান দ্বারা মনের শান্তি হয়। অর্থ সকল অবস্থাতেই কষ্টকর হয় উপার্জ্জন, রক্ষা ও ব্যয় করা কঠিন। উহার তৃষ্ণায় যেমন মানব কাতর তদ্রূপ কামিনীর রূপজমোহে অন্ধ হয়, কিন্তু সেই কামিনীর মধ্যে কি স্বর্গীয় ভাব আছে উহা বিবাহে উপলব্ধি করিতে পারা যায়, উহা গুপ্তপ্রণয়ে হয় না। উহার প্রতি কটাক্ষপাত করিয়া দ্রোণ কলসে, শরবনে, নদী আদি স্থানে পুত্রোৎপত্তির কথা শাস্ত্রকারেরা বলিয়াছিলেন। উহাই অনার্য্য লক্ষণ এবং অলঙ্কার শাস্ত্রের ও কাব্যের অঙ্গভূষণ। বিবাহই আর্য্য হিন্দুজাতির মোক্ষলাভের পথ, উহাতেই প্রেমের সন্ধান পাওয়া যায়, সেইখানেই ভগবানের সঙ্গে পরিচয় হয়। উহার সহিত স্থানের কোন বিশেষ সম্বন্ধ দেখা যায় না। দেশাচার সম্বন্ধে এইরূপ আছে "নদোষো মগধেষস্থে, অঙ্গে যোসৌ কলিঙ্গকে, ওড্রে ভ্রাতৃবধভোগে, গৌড়ে মৎস্যস্য ভোজনে, দুহিতুর্মাতুলস্যাপি বিবাহে দ্রাবিড়ে তথা, যস্মিনদেশে যদাচার পারম্পর্য্যং বিধীয়তে।" ইহাতে আর্য্যাবর্ত্তের কথা নাই, কলিঙ্গ রাজদুহিতাকে দুর্য্যোধন বিবাহ করেন, কর্ণ তাঁহাকে স্বয়ম্বরে লাভ করেন। বৈদিকগ্রন্থে কেবলমাত্র পিতৃভূমি ও পিতৃলোক লইয়া স্থানোল্লেখ আছে, আর্য্য নিবাসাদির কোন কথা নাই।

**জম্বুদ্বীপ** ঃ—মহাভারতে স্থান নির্দ্দেশ জম্বুদ্বীপ নির্ম্মাণ ভীষ্মপর্ব্বে আছে, উহা পৌরাণিক যুগের কথা—পৃথিবীকে সপ্তদ্বীপাত্মক বলা হইয়াছে। জম্বুদ্বীপের অপর নাম সুদর্শন, উহা চক্রাকার, চতুর্দ্দিক পর্ব্বত ও লবণ সমুদ্রে পরিবেষ্টিত। উহার প্রতিবিম্ব চন্দ্রমণ্ডলে প্রতিবিম্বিত হয়। হিমালয় পর্ব্বতের দক্ষিণে ভারতবর্ষ, উত্তরে হৈমবতবর্ষ, হেমকূট পর্ব্বতের উত্তরে হরিবর্ষ, নিষধ পর্ব্বতের উত্তরে ইলাবৃতবর্ষ, নীলপর্ব্বতের উত্তরে শ্বেতবর্ষ, শ্বেত পর্ব্বতের উত্তরে হৈরণ্যবর্ষ, উহার পর ঐরাবতবর্ষ এই সাতটি বর্ষ শরাসনাকারে ধারণ করিয়া ভূপৃষ্ঠে সন্নিবিষ্ট আছে। হিমাচলে রাক্ষস, হেমকূটে গুহ্যক, নিষধে সর্প ও নাগ, গোকর্ণে তপোধন, শ্বেতপর্ব্বতে সমস্ত দেবাসুর, নিষধ গন্ধর্ব্ব ও নীলপর্ব্বতে ব্রহ্মর্ষিগণ বাস করিতেন। শৃঙ্গবান পর্ব্বত দেবগণের ব্যবস্থার স্থান বলিয়া নির্দ্দিষ্ট। নীলপর্ব্বতের দক্ষিণে ও নিষধের উত্তর সুদর্শন নামক স্থানে এক সনাতন জম্বুবৃক্ষ আছে যাহার ফলের রস পান করিবার জন্য সিদ্ধচারণগণ উহার সেবা করিতেন। ঐ ফলের রস পান করিয়া পিপাসা ও জরাজনিত ক্লেশ দূর হইত বলিয়া ঐ ফলোৎপাদক বৃক্ষের নামে স্থানের পরিচয় হইয়াছিল। এই ভারতবর্ষ দেবরাজ ইন্দ্র, বৈবস্বত মনু, দেবনন্দন পৃথু, মহাত্মা ইক্ষাকু, যযাতি, অম্বরীষ, শিবি, মহারাজ ঋষভ, এল, নৃগ, কুশিক, গাধি, সোমক, দিলীপ প্রমুখ বলবান ক্ষত্রিয়গণের উহা প্রিয় ছিল। উহা গ্রহণ করিয়া উহার উপর আধিপত্য করিবার জন্যই কুরুপাণ্ডবগণের পক্ষে রাজা মহারাজারা ধর্ম্মাধর্ম্ম লইয়া যুদ্ধ করিয়াছিল, উহাই মহাভারতের কথা।

জলময় পৃথিবীর উৎপত্তি—ব্রহ্মা জলমধ্যস্থিত বীজ হইতে অণ্ড দ্বিখণ্ডিত করিয়া

একভাগে আকাশ ও একভাগে পৃথিবী সৃষ্টি করেন, উহাতেই উহার নাম ব্রহ্মাণ্ড হয়। স্বর্গবাসি দেবগণের মধ্যে ব্রহ্মাই বেদের কর্ত্তা ও শিক্ষক, তিনিই জগতের কর্ত্তা। তাঁহারই বরে অসুরগণের উৎপাতারম্ভ হয়। সেই সকল অসুরগণের স্থানোল্লেখ করা হইয়াছে। রাবণই বৈদ্যনাথকে লঙ্কায় লইয়া যাইতেছিলেন কিন্তু পারেন নাই। উহাতে কর্ম্মনাশা নদী তাঁহার ঘর্ম্মাক্ত কলেবর হইতে হয়, মূর্খে উহা মূত্রদ্বার হইতে হয় বলিয়া থাকে। তিনি মুষ্ট্যাঘাতে মহাদেবকে উত্তোলিত করিতে গিয়া ঘর্ম্মাক্ত কলেবর হন, কিছুতেই কৃতকার্য্য হইতে পারিলেন না, তজ্জন্য নদীর নাম কর্ম্মনাশা হইয়াছে। উহারই তিন ক্রোশ দূরে তপোবনে রামসীতা কিছুদিন বনবাসকালে ছিলেন। এই কর্ম্মনাশা বাঙ্গালা ও উত্তর পশ্চিমের মধ্যে চৌসার নিকট গঙ্গার সহিত মিলিত হইয়াছে। ভবিষ্য পুরাণে উহাই তাড়কা রাক্ষসীর বন বলিয়া খ্যাত ছিল। ছান্দোগ্য উপনিষদে দেখা যায় যে, ব্রহ্মার নিকট হইতে সোম, মনু প্রভৃতি সকলেই বেদ শিক্ষা করেন। বেদের শব্দ মণ্ডুকের শব্দানুকরণ, বঙ্গদেশ ভিন্ন মণ্ডুক কোথায় ছিল? আরও অরুণি তাঁহার জ্যেষ্ঠ পুত্র উদ্দালককে বেদ পাঠ করান, তাঁহারই পুত্র শ্বেতকেতু এক পতি ভিন্ন অপর কাহারও কামিনীর সহবাস নিষেধ করেন। দীর্ঘতমা বৃহস্পতি তনয়, পত্নী ও পুত্র কর্ত্তৃক তাঁহার দুর্ব্ব্যবহার জন্য গঙ্গায় পরিত্যক্ত হইলে তিনি বলিরাজার রাজত্বে বঙ্গাদি রাজপুত্রের জন্ম ও কাক্ষিবানাদি বৈদিক ঋষিগণের উৎপত্তি রাজ্ঞীর দাসীর গর্ভে সমুৎপন্ন করেন। মণ্ডুক উপনিষদে ব্রহ্মাই যে বিদ্যাবলে প্রাধান্য লাভ করেন, ইহা উক্ত হইয়াছে। অথর্ব্বা, অঙ্গিরা, ভরদ্বাজ গোত্রীর সত্যবাহ প্রমুখ মুনি ঋষিরা শিষ্যানুক্রমে পরা ও অপরা ব্রহ্মবিদ্যা ও বেদবিষয় ও ধর্ম্ম প্রচার করেন। অথর্ব্ববেদানুসারে যজ্ঞ করিয়া শ্রীরামচন্দ্রের জন্মগ্রহণ ঋষ্যশৃঙ্গঋষি করেন। তিনি অঙ্গাধিপতি লোমপাদ রাজার জামাতা। দশরথ রাজার কন্যা শান্তাকে অঙ্গাধিপতি গ্রহণ করেন। তাঁহারই পতি লোমপাদ রাজার যজ্ঞ করিয়া হন। ইহাতে বাঙ্গালাদি স্থানকে আদিম আর্য্যনিবাস সিদ্ধান্ত করা অযৌক্তিক নয়।

মহাভারতে বিশ্বামিত্র ও জন্ম বৃত্তান্তে পুত্রলাভার্থ পিষ্টক ভক্ষণ ও বৃক্ষাদি আলিঙ্গনের কথা আছে। সেই প্রাচীন কুলাচার উত্তর পশ্চিমে ষষ্ঠিপূজা মাটিতে পলাশের, কুলের ও কুশের ডাল পুঁতিয়া করে, এদেশে বৃক্ষে ও অন্যরূপে করে। বৃক্ষে লোষ্ট্র বাঁধিয়া পুত্র কামনা ও পুত্র জন্মাইবার ষষ্ঠ দিনে ষষ্ঠীর পূজা হইয়া থাকে। বাঙ্গালা ও উত্তর পশ্চিম প্রদেশকেই আর্য্যনিবাস আদিম বলিতে হইবে। হিন্দুস্থানীরা বলে যে, **"সাজা, বাজা ও কেশ এই তিনমে বাঙ্গালা দেশ"** "অর্থাৎ সভ্যতার অঙ্গ সাজসজ্জা, সঙ্গীত ও কেশকলাপবিন্যাস ইহার জন্য বাঙ্গালার বিশেষত্ব, প্রাচীন প্রবাদে সন্নিবিষ্ট। ইহা উহার সভ্যতা ও ভব্যতার পরিচয় দান করে। যেখানে আদিম আর্য্যনিবাস, সেই স্থানই উহা দাবী করিতে পারে। দেশাচার ও কুলাচার মধ্যে বাঙ্গালার কেবলমাত্র সারস্বত মুনি প্রবর্ত্তিত মৎস্য ভক্ষণের কথাই আছে, উহাতেও আদিম সংস্কৃতি ও সভ্যতার সন্ধান পাওয়া যায়।

চ্যবন মুনি মহাভারতে নহুষ রাজাকে দিয়া ধীবরগণকে গো দান করান ও তাহাদিকে স্বর্গে প্রেরণ উহা নিজে গ্রহণ করিয়া করেন। সেই ধীবরগণের পালিতা কন্যা সত্যবতী হইতে ব্যাস ও ভরতবংশ রক্ষার কথা সূচিত হইয়াছে। মাংস ত্যাগ করিয়া বীজাদি দ্বারা যজ্ঞ করা বিধি,

বসুহোম উপবিচব বাজাব কীর্ত্তি, তিনিও মগধেশ্বব। উহাতেও মগধ ও বঙ্গ প্রাচীন সভ্যতা ও আদিম আর্য্যনিবাস বলিযা বিশেষ দাবী কবিতে পাবে। মহাভাবত প্রসঙ্গেব জন্য যতদূব বলা উচিত উহাই বলা হইল। এই প্রসঙ্গ লইযা এক একখানি সুবৃহৎ পুস্তক বচনা হইতে পাবে, সে সমালোচনা এই ক্ষুদ্র প্রবন্ধে কবা একেবাবে অসম্ভব ও অসম্বন্ধ। বাঙ্গালায স্বর্গ, পাতাল ও নবক বর্ত্তমান দেখিতে পাওযা যায়। দেবলোকে গিযা অর্জ্জুন দৈব অস্ত্র শিক্ষা কবেন, ভীম নাগলোকে গিযা বিষমুক্ত ও নিবামঘ হন, আব যুধিষ্ঠিব সশবীবে স্বর্গে গমন ক্বেন তজ্জন্য ভাবতবর্ষেব আদিম আর্য্য নিবাসেব কথা উল্লেখ কবা আবশ্যক। বাঙ্গালা দেশেব উৎপত্তিব সহিত শান্তনু বাজাব ও ভগীবথের সম্বন্ধ গঙ্গাব সহিত বর্ত্তমান। বাঙ্গালা দেশে মৎস্য ভক্ষণ প্রচলিত, উত্তব পশ্চিমাঞ্চলে উহা নিষিদ্ধ, সুতবাং ধীবব বাজা সত্যবতীব পালিত পিতা শান্তনুব বিবাহে যে প্রতিজ্ঞা কবাইযাছিল ও উহাব সহিত গঙ্গাপুত্র ভীষ্মেব উল্লেখ হওযায় বাঙ্গালাব কথায আসিয়া পড়ে। সাবস্বত মুনি মৎস্য ভক্ষণ প্রচলন কবেন মহাভাবতে আছে ও বাঙ্গালা দেশে থাকায় এবং সপ্তগ্রাম সপ্তর্ষিব স্থান বলিযা উহাব নামকবণ এবং সেখানে যুধিষ্ঠিবেব যজ্ঞ ও কৃষ্ণার্জ্জুনেব খোদিত প্রস্তব ছবি আবিষ্কৃত হইযাছে। সগব বাজাব সন্তানেবা কপিলেব শাঁপে ভস্মীভূত ও ভগীবথেব গঙ্গা আনযনে উদ্ধৃত ও তাঁহাব নামে প্রবাহিত বাঙ্গালা দেশে হওযায বাঙ্গালা যে, আর্য্য আদিমনিবাস ছিল একথা বলিতে কোনরূপ আশঙ্কা নাই। ধানদূর্ব্বা দিযা আশীর্ব্বাদ বিবাহাদিতে এখনও প্রচলিত আছে ও বসুধাবা বসু বাজাব স্মৃতি-স্বরূপ গৃহে অঙ্কিত কবা হয। বিবাহ ও পুত্র কন্যা মানবেব স্বর্গ ও নবক গমনেব সোপান, ইহা মহাভাবত প্রমাণ কবিযাছে। পুত্রবাৎসল্যেই দ্রোণ ব্রাহ্মণ হইতে ক্ষত্রিয হন, ধৃতবাষ্ট্র স্ববংশে নষ্ট হয। গঙ্গাতীবেই ভীম অশ্বত্থামাব মস্তক হইতে মণি ছেদন কবেন। পাতাল হইতে সগববংশধব ভগীবথ সগব সন্তানগণকে উদ্ধাব ও মাধবীব পুত্রেবা যযাতিব স্বর্গপতন নিবাবণ কবে।

**সিদ্ধান্ত** :—প্রলয়েব সঙ্গে দেশেব উৎপত্তি, বাঙ্গালা 'ব' দ্বীপেব উৎপত্তিও সেইরূপে হয়। ঐ কথা শান্তনু বাজাব প্রসঙ্গে হবিবংশ মহাভাবতেব পবিশিষ্ট পবিচিত কবে এবং বাঙ্গালাকেই নদীমাতৃক দেশ বলে। গঙ্গাব সহিত সমুদ্রেব সম্মিলন সেইখানে হয। বামাযণ মহাভাবতে কপিলদেবেব আশ্রম ও সগববংশেব কীর্ত্তিব সহিত সন্নিবিষ্ট, তখন বাঙ্গালা যে আদিম আর্য্য নিবাসেব দাবী কবিবে সে বিষয়ে সন্দেহ নাই। ভগবানেব দশ অবতাবেব মধ্যে মৎস্যই প্রথম, বাঙ্গালা দেশেই মৎস্য ও ধীববেব ব্যবসা ও বাস। অতি প্রাচীনকাল হইতে বাঙ্গালা ব্যবসাব কেন্দ্র বলিলেই চলে। ত্রিবেণীতে গঙ্গা, যমুনা ও সবস্বতীব সঙ্গম এবং সপ্তগ্রাম সপ্তঋষিব আবাস বলিয়া প্রসিদ্ধ। ঐ সকল কাবণে বাঙ্গালাকে আদিম আর্য্যনিবাস বলিযা মনে হয়। বিশ্বামিত্রেব পুত্রেবা পুণ্ড্র বলিযা খ্যাত ও জৈন ধর্ম্মাবির্ভাব বাঙ্গালাদেশেব পবেশনাথ পর্ব্বতে এবং সমুদ্র মন্থনেব মন্দাবগিবি ও বাঙ্গালাদেশে আছে। দুর্য্যোধন সখা কর্ণ অর্জ্জুন প্রতিদ্বন্দ্বী অঙ্গাধিপতি এবং দশবথ সখা লোমপাদ ও সেইরূপ। মহাবীব আলেকজান্দাব বাঙ্গালা জয কবিতে পাবেন নাই। বাঙ্গালাব বীর্য্যশৌর্য্যও সভ্যতা অতি প্রাচীন।

---

# সভাপর্ব্ব।

## চতুর্থ অধ্যায়।

### আর্য্য হিন্দু বিবাহ পদ্ধতি।

প্রাচীন আর্য্য হিন্দু সমাজে পুত্র ও কন্যা বড আদবেব ধন ছিল, তাহাবা উপাসনাব ফল বলিযা লোকে বিশ্বাস কবিত। বাজাবা ধর্ম্ম ক্রিয়াব ফল বা পুণ্যেব সহিত পুত্র কন্যাব জন্ম সম্বন্ধ মনে কবিত। কন্যা তখন অমূল্যধন স্বরূপ গৃহীত হইত ও বাজাবা যজ্ঞে দক্ষিণা স্বরূপ কন্যা দান কবিত। যজ্ঞান্তে ঋষ্যশৃঙ্গ শান্তাকে বিবাহ কবেন। যযাতি মাধবীকে গালবেব গুরুদক্ষিণা দান কবিবাব জন্য দান কবেন। কন্যাদানে মহাফল ও স্বর্গলাভ হয়, হিন্দুবা ইহা এখনও বিশ্বাস কবে। শাস্ত্রে ও কার্য্যতঃ শ্বশুব জামাতাকে বিষ্ণুরূপে বরণ কবিয়া কন্যাদান কবেন।

**ভগবানই একমাত্র যথার্থ পতি, সাংসারিক পতি প্রেমাঙ্কুর কর্ত্তা ও ক্ষেত্রপতি।** ব্রহ্মবৈবর্ত্ত পুবাণে প্রকৃতিখণ্ড ৪৩ অধ্যায়ে ঃ—

"যয়া প্রিযঃ পূজিতশ্চ শ্রীকৃষ্ণঃ পূজিতস্তয়া, পতিব্রতাব্রতার্থঞ্চ পতিরূপী হবি স্বযং।"

গোকুলে গোপীবাই বাসলীলায় শ্রীকৃষ্ণ ভগবানকে পতিরূপে ভজনা করেন। আব দ্রৌপদী ধর্ম্ম, বল, নৈপুণ্য উৎসাহ ও বুদ্ধি এই পঞ্চভূতাত্মক পঞ্চজ্ঞান আধাবকে সমষ্টিভাবে উত্তেজিত ও একত্রিত কবিযা ভাবত সাম্রাজ্যকে উদ্ধাব ও বক্ষা কবেন। সেখানে বিষ্ণুরূপী পালনকর্ত্তা শ্রীকৃষ্ণ ও বলবাম দণ্ডায়মান। সম্রাজ্ঞীব পতি এক, না বহু? সাম্রাজ্য উদ্ধাব কবিতে হইলে এই কয় বলেব সমষ্টি ভিন্ন হব কিনা? মহাকবি সেই কথাই যেন দেখাইযাছেন। দ্রৌপদী পিতাব বাজ্যও সাবিত্রীব ন্যায় উদ্ধাব কবেন। মহাভাবতেব মৌষলপর্ব্বেব ৭ম অধ্যায়ে অর্জ্জুন বলিতেছেন যে, **"ধর্ম্মরাজ যুধিষ্ঠির, ভীম, নকুল, সহদেব, দ্রৌপদী ও আমি, আমরা সকলেই এক আত্মা"**। শান্তিপর্ব্বেব ১৪ অধ্যায়ে দ্রৌপদী বলিতেছেন যে, **"শরীরস্থ পঞ্চ ইন্দ্রিয়ের ন্যায় তোমরা পাঁচজনই আমার স্বামী।"** ঐ পর্ব্বেব ৬৮ অধ্যাযে বৃহস্পতি মহাবাজা বসুমনাকে বলিতেছেন যে, "পাঁচমূর্ত্তি, যম, অগ্নি, আদিত্য, কুবেব ও মৃত্যু।" দ্রৌপদীব বিবাহ মহাভাবতেব প্রহেলিকা, কাবণ উহা দেশাচাব ও ধর্ম্মবিরুদ্ধ। এক পত্নীব পঞ্চস্বামী অসম্ভব, মহাভাবতে বাজা দ্রুপদ স্বযং বলিতেছেন, উহা হইতে পাবে না। সত্যকথা বলিতে গেলে বলিতে হয় যে, দ্রৌপদীব বিবাহ সাধাবণ কথা নয়, উহাব মধ্যে বাজনীতি, সমাজ ও ধর্ম্মেব এবং পবিত্র প্রণয় ও অধ্যাত্ম প্রেমেব গূঢ়তত্ত্ব আছে।

**সতী আদর্শ** ঃ—দক্ষযজ্ঞে পতি নিন্দায় সতীব দেহত্যাগ সতীত্বেব কথা ছিল শ্রীবামচন্দ্রেব অশ্বমেধে স্বর্ণসীতাব যজ্ঞ কবায় সীতাব অন্তর্দ্ধান হয়। মহাভাবতে দ্রৌপদীব

বিবাহস্থলে যে যুদ্ধ কলহ আরম্ভ হয় উহা যাহাতে প্রলয়ঙ্করী কুরুক্ষেত্রে পরিণত না হয় তজ্জন্য কৌশল করিয়া উহা নিবারণ করা এবং মানব সমাজে সতী আদর্শের চিন্তার ধারা পরিবর্ত্তিত করাই মুখ্য উদ্দেশ্য ছিল। দেশে যেমন স্বাভাবিক নিয়মে নদনদীর গতি পরিবর্ত্তিত হয় তদ্রূপ সমাজ ও ধর্ম্ম একভাবে একদেশে বর্ত্তমান থাকে না। ভীষ্মের আবিষ্কার গঙ্গার গতি ব্রহ্মচর্য্য দ্বারা রোধ করার মহাভারত কাব্যে বর্ত্তমান। এক নারীর পঞ্চ স্বামী বেদ সংহিতা কোথাও নাই, উহা কোনরূপ দেশাচার বা কুলাচার ও নয়। স্বয়ম্বর বিবাহ বীর্য্যশুল্কা, প্রাচীন ক্ষত্রিয় জাতির গৌরবের বিবাহ। তৎপূর্ব্বে নলদময়ন্তীর বিবাহ ঐরূপে হয় ও উহাতে পঞ্চস্বামীর কথা আছে, দেবতারা স্বামীর রূপ ধরিয়া দময়ন্তীকে পরীক্ষা করেন। অশ্বিনীকুমারদ্বয় চ্যবনের পত্নী সুকন্যাকে ঐরূপ পরীক্ষা করেন ও তাঁহারা আনন্দিত হইয়া চ্যবনকে জরামুক্ত করেন। বিবাহে যযাতি জরাগ্রস্ত, আবার বিবাহে, ভোগে জরামুক্ত, এই দুই কথা মহাভারতে বর্ত্তমান। এইরূপ পঞ্চ স্বামী বেশ্যার পরিচয়, আবার পঞ্চস্বামী সতীত্বের উদাহরণ, দ্রৌপদীর কথায় হইয়াছে।

**সংস্কার** ঃ—মহাত্মা কপিল, ব্রহ্মচারিণী সুলভা, মাধবী, শ্রীকৃষ্ণ দেশাচার ও কুলাচারের মূলে কুঠারাঘাত করেন ও কোথাও প্রকৃতিপুরুষ পঞ্চভূতের উপাসনা, কোথাও যজ্ঞস্থলে দেবতাগণ সোমরস পান, কোথাও জলে তর্পণ, স্থলে শ্রাদ্ধ, কোথাও বৃষ, নাগ, লিঙ্গ, মূর্ত্তিপূজা, কোথাও বারব্রত বা মনসা ভাসানের কথা। সেই সকলের অন্তর্দ্ধান এক ব্রজের শিশু, ননীর পুতুল গোপালের আবির্ভাব কংসের কারাগারে! দেবকী বসুদেবের প্রেমের ফল হইল। কোথায় মথুরা, আর কোথায় গোকুল। তাঁহার বাল্যজীবন তরুণ তরুণীর ক্রীড়াকৌতুকে, স্বার্থ সম্বন্ধহীন প্রণয়ের গোচারণে, জলক্রীড়ায় ও বস্ত্রহরণের কথায় সমাজ ও ধর্ম্মের চক্ষে অঙ্গুলি নির্দ্দেশ করিয়াছিল, আবার যৌবনে ষোল হাজার অধিক মহিষীকে লইয়া দ্বারকায় প্রেমরাজ্য স্থাপন ও ভারতে ধর্ম্মসাম্রাজ্য পঞ্চপাণ্ডব ও দ্রৌপদীর বিবাহে সন্নিবদ্ধ করিলেন। সেই বিবাহের ঘটক ও কর্ম্মকর্ত্তা, ব্যাস ও বাসুদেব শ্রীকৃষ্ণ। ধৌম্য সেই বিবাহের পুরোহিত, তিনি যুধিষ্ঠির ও দ্রৌপদীর বিবাহে পৌরহিত্য কার্য্য করিয়াছিলেন। ধর্ম্মানুসারে জ্যেষ্ঠ ভ্রাতার পত্নী মাতাস্বরূপ, তাঁহার সহিত তিনি বর্ত্তমান থাকিতে কনিষ্ঠের সহিত বিবাহ কোনক্রমেই হইতে পারে না, কেবল একমাত্র তিব্বতদেশে ঐরূপ বিবাহ হয়। একদিন তিব্বতবাসিরা ভারত অধিকার করিয়াছিল কিন্তু তাহাদের আচার ব্যবহার গৃহীত হয় নাই। রাবণ হ্রদ তিব্বতে আছে। রামলীলা উৎসব সেই তিব্বতীয় ধারায় এখনও ভারতের উত্তর পশ্চিমাঞ্চলে অনুষ্ঠিত হয়। মহাভারতেও যে তদ্রূপ তিব্বতীয় রীতি অনুসারে এক পত্নীর পঞ্চভ্রাতা স্বামীরূপে অনুষ্ঠিত হয় নাই, ইহা কে বলিতে পারে?

**প্রশ্নোত্তর** ঃ—মার্কণ্ডেয় পুরাণে দ্রৌপদীর বিবাহ সম্বন্ধে প্রশ্ন ও উত্তর রহিয়াছে উহা ভাল করিয়া তলাইয়া দেখিলে যুধিষ্ঠিরের সহিত দ্রৌপদীর বিবাহ স্থির সিদ্ধান্ত করা ভিন্ন উপায় নাই। যে কুন্তীর কথা লইয়া দ্রৌপদীর বিবাহ মাতৃ আজ্ঞার বশে প্রতিপন্ন করিবার প্রয়াস, কথক মহাপ্রভুদের মুখে শোভা পাইয়া থাকিবে ও মহাভারতে স্থান পাইয়াছে; উহা হইতে পারে না। কারণ উহার বিরুদ্ধ প্রমাণ দ্রৌপদীর মুখেই পূর্ব্বোক্ত শান্তিপর্ব্ব ১৪ অধ্যায়ে আছে ঃ—"**মহারাজ! পূর্ব্বে কুন্তীদেবী আমাকে বলিয়াছিলেন যে,**

যুধিষ্ঠির অসংখ্য নরপতিকে বিনাশ করিয়া তোমাকে যারপর নাই সুখী করিবেন। সেই পরিণামদর্শিনী আর্য্যার কথা কদাপি মিথ্যা হইবার নয় কিন্তু এক্ষণে তোমার মোহ প্রভাবে বুঝি তাঁহার সেই বাক্য মিথ্যা হয়।" বনপর্ব্বে দ্বাদশাধ্যায়ে শ্রীকৃষ্ণ বলিতেছেন ঃ— আমি সত্য করিয়া বলিতেছি যে, তুমি রাজমহিষী হইবে, উহাতে সন্দেহ নাই। হে কৃষ্ণে! আকাশ পতিত, হিমাচল বিশীর্ণ, সমুদ্র শুষ্ক ও ভূমণ্ডল খণ্ড খণ্ড হইলেও আমার এই বাক্য কদাচ ব্যর্থ হইবে না।" মহাদেবের পঞ্চমুখে পঞ্চবার বরদান বা দ্রৌপদীর পাঁচবার বর প্রার্থনায় পঞ্চপতি লাভ পাঁচালি, যাত্রা ও কথকের মুখে শোভা পায় কিন্তু মহাভারতের ন্যায় ধর্ম্ম গ্রন্থে স্থান পাইতে পারে না। উহাতে যে ভগবানের প্রতি কটাক্ষপাত করা হয়, কারণ হিন্দুর ভগবান যে অন্তর্যামী। সীতা, সাবিত্রী, দময়ন্তী ও দ্রৌপদী আদর্শ পতিব্রতার উদাহরণ। উঁহাদের মধ্যে আকাশ পাতাল প্রভেদ আছে। আরও কালিকা পুরাণে বশিষ্ঠ অরুন্ধতীর বিবাহে দ্রুপদাদি পঞ্চ বৈদিকক্রিয়ার উল্লেখ আছে। উহাই কি দ্রৌপদীর বিবাহে সেই ব্যপদেশে ব্যবহৃত হইয়াছে? বিরাট পর্ব্বে ভীম কীচককে বধ করিয়া বলিয়াছিলেন যে, আমি ভ্রাতৃঋণ হইতে মুক্ত হইলাম। যদি দ্রৌপদীর সহিত পঞ্চ পাণ্ডবের বিবাহ যথার্থ হইত, তবে সুন্দ উপসুন্দের যে দশা উহাই পাণ্ডবগণের ও হইত। উহার উপর নির্ভর করিয়াই দুর্য্যোধনাদি নীরব হইয়া কাল প্রতীক্ষা করিতেছিল। নারদই পঞ্চ পাণ্ডবের সহিত দ্রৌপদীর বিবাহ প্রচার করেন ও তিনিই দুর্য্যোধনকে পাণ্ডবগণের সহিত বিবাদ শান্তি তিলোত্তমার গল্প করিয়া কবেন। এই কথা বর্ত্তমান মহাভারতে অর্জ্জুনের বিবাহ প্রসঙ্গ ও নাটকীয় ব্রহ্মচর্য্যাবলম্বনের কথা যেন স্থানভ্রষ্ট। বিবাহ যে সমাজে পরিচিত ও আদৃত হইবার কথা ইহা দ্রৌপদীর স্বয়ম্বর ও বিবাহে পাণ্ডবগণের আবিষ্কার ও পুরস্কারে হয়।

**সম্বন্ধ গৌরব** ঃ—প্রাচীনকালে বিবাহ উন্নতির সোপান, মর্য্যাদা ও ঐশ্বর্য্য লাভের পথ স্বরূপ ছিল। বিবাহ দ্বারা সেকালে রাজারা পরস্পর পরস্পরকে রক্ষা সৌহার্দ্দসূত্রে করিত। কুরু ও পাঞ্চালগণের মধ্যে বৈরীভাব অতি প্রাচীনকাল হইতে চলিতেছিল। সম্বরণ রাজা তজ্জন্য পাঞ্চারের বনে গমনকরেন ও বশিষ্ঠের সাহায্যে রাজ্যোদ্ধার করেন। সেই পাঞ্চালগণের সহিত পাণ্ডবগণ যখন সম্মিলিত হইল তখন কুরুগণ আপনাদিগকে অপদস্থিত মনে করে। ভীষ্ম ও দ্রোণ আদি কুরুগণের সহায সম্বল, তাঁহারা ধৃতরাষ্ট্রকে কি সর্ব্বনাশ হইল উহা পরিষ্কার করিয়া বুঝাইয়া দেন। তাঁহারা তজ্জন্য পুরস্কৃত হন ও যাহাতে তাঁহারা তাঁহার পক্ষে থাকে উহার ব্যবস্থা হয়। নাটকীয় মহাভারতে উহা অন্যরূপ হইয়াছে। অর্জ্জুন দ্রুপদকে পরাজয় করিয়া তাঁহার অর্দ্ধ রাজ্য দ্রোণকে দান করান। যদি উহা সত্য হইত, তবে কি দ্রুপদ তাঁহার কন্যাকে পাণ্ডবগণকে দান করিতেন?

বিবাহে মিথ্যা দূষনীয় নহে, এই কথা মহাভারতে স্পষ্ট আছে। ভারতবর্ষে সর্ব্বপ্রথমে সম্রাজ্ঞী দ্রৌপদী কুরুসভার দ্যূতের পণে উৎসর্গীকৃত হন, ধর্ম্মরাজ যুধিষ্ঠির সেই পণে দরিদ্র হইয়া রাজ্যোদ্ধার করিতে যান। দ্যূত যে ধর্ম্মবিরুদ্ধ ও পণও তদ্রূপভাবে

করা হইয়াছে, ইহা তিনি দৈব দুর্নিমিত্ত দ্বারা অন্ধরাজা ধৃতরাষ্ট্রকে ভীত করিয়া তাঁহার পতি ও তাঁহার ভ্রাতৃগণকে উদ্ধার করেন। সেইখানে দ্রৌপদী যে যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী ইহা সকলেই জানিতে পারে ও দ্রৌপদীর বরে একমাত্র যুধিষ্ঠিরকে প্রথমবার প্রার্থনা করায় ও যুধিষ্ঠির তাঁহাকে পণ রাখায় প্রমাণ হয়। কৌরবগণ যেন এতদিন প্রবঞ্চিত হইয়াছিল বলিয়া ক্রোধে জর্জ্জরিত হয়, সেই কথার সন্ধান দুর্য্যোধনের কথায় বর্ত্তমান। আরও তাহারা ভাবিয়াছিল যে, যুধিষ্ঠিরকে ভীমার্জ্জুন হইতে পৃথক করিতে পারিবে। ভ্রাতৃবিরোধ যাহাতে না হয় সেই বিষয়ে অর্জ্জুন ভীমকে সাবধান করিয়া দেন। সেকালে জাতি বিচার বিবাহে করা হইত না, আরও কুরু ও যাদবগণের মধ্যে বিবাহ পূর্ব্ব হইতে হইতেছিল, অর্জ্জুন ও সুভদ্রার বিবাহও সেইরূপ। দুষ্মন্ত শকুন্তলার বিবাহ গন্ধর্ব্ব মতে হইয়াছিল। স্বয়ম্বর ও হরণাদি বীর্য্যশুল্ক ক্ষত্রিয়গণের মধ্যে গৌরবের সম্বন্ধ ছিল। দ্রৌপদীর পঞ্চপাণ্ডবগণের সহিত মিথ্যা বিবাহ প্রচার করার জন্য কুরুগণ যৎপরোনাস্তি শ্লেষ বিদ্রূপও তিরস্কার করিয়াছিল, উহা স্বাভাবিক। উহার মূলে যে শ্রীকৃষ্ণ ছিলেন, উহার সঙ্কেত ভগবানের সমর দুর্য্যোধনের উত্তরে দেখিতে পাওয়া যায় যে, তিনি তখন বালক ছিলেন বলিয়া শ্রীকৃষ্ণ তাঁহার অভিসন্ধি সিদ্ধ করিতে পারিয়াছিলেন। আরও যুধিষ্ঠিরের দ্রৌপদী ভিন্ন অন্য পত্নী ছিল আদিপর্ব্বে ৯৫ অধ্যায়ে আছে ও তাঁহার গর্ভে যৌধেয় নামে এক পুত্র হয়। দ্যূতকালে বর প্রাপ্তি সময়ে দ্রৌপদীর এক পুত্রেরই মুক্তি প্রার্থনা করেন। দ্রৌপদীর পঞ্চস্বামী ও পঞ্চপুত্র নাটকীয় মহাভারতের অঙ্গ, ব্যাসের মহাভারতের সত্য কথা নয়। মনুর পঞ্চপুত্রের কথা মহাভারতে আদিপর্ব্বে ৭৪ অধ্যায়ে ৯৯ ( শ্লোকে ) আছে অর্থাৎ ঃ—ঔরস, লব্ধ, ক্রীত, পালিত ও ক্ষেত্রজ।

"স্বপত্নীপ্রভবান্ পঞ্চ লব্ধান ক্রীতান্ বিবর্দ্ধিতান্। কৃতানন্যাসু চোৎপন্নান্‌পুত্রান্‌বৈ মনুরব্রবীৎ।"

দ্রৌপদীর এরূপ পঞ্চপুত্র থাকিতে পারে বা হইতে পারে। পুত্র পিতৃযান স্বর্গের সারথি, তজ্জন্য যুধিষ্ঠির চিন্তিত ছিলেন না বা তিনি বিবাহ করেন নাই। যুধিষ্ঠিরের কোন পুত্র রাজসিংহাসনে উপবিষ্ট হন নাই। তিনি ভেদ ভয়ে ভীত হইয়া ধর্ম্মবিরুদ্ধ কার্য্য কখনই করিতে পারেন না। তাঁহার সিংহাসনে বসিয়াছিল রাজা পরীক্ষিৎ, অর্জ্জুনের পৌত্র। এই মুখবন্ধ করিয়া দ্রৌপদীর বিবাহ কথা আরম্ভ করা উচিৎ।

**কুলাচার** ঃ—রাজর্ষি পাণ্ডু কুরুকুলের শত্রুনাশ ও রাজ্য উদ্ধার করিয়া নিজের নাম প্রসিদ্ধ করেন। রাজর্ষি পাণ্ডু বংশপরম্পরা রীত্যানুসারে তপস্যা করিয়া পুত্র লাভ করেন। একদিন মহারাজ প্রতীপ ভাগীরথি তীরে পুত্রার্থ তপস্যা করিলে গঙ্গা ও শান্তনু প্রেমপাশে বদ্ধ হইয়া সাগরের প্রকোপ শান্ত করিয়া রোগ জরা দূর করিয়া শান্তনু নামে প্রসিদ্ধ হন। গঙ্গার উর্ব্বশী নাম শান্তিপর্ব্বে ২৯ অধ্যায়ে ভগীরথ রাজার উরুতে বসার জন্য হয়, ঐরূপ গঙ্গা প্রতীপের উরুতে বসিয়া পুত্রবধু হন। পাণ্ডুর মৃত্যুর পর পাণ্ডবগণ কিরূপে নিগৃহীত হয় উহার সংক্ষেপ বৃত্তান্ত আদিপর্ব্বের ৬১ অধ্যায়ে এইরূপ আছে ঃ—"দুর্য্যোধন গুহ্য ও বাহ্য বিবিধ উপায় দ্বারা পাণ্ডবদিগকে নষ্ট করিতে না পারায় শেষে কর্ণ ও দুঃশাসন প্রমুখ কতিপয় ব্যক্তির পরামর্শে রাজা ধৃতরাষ্ট্রের অনুসন্ধানানুসারে বারণাবতে জতুগৃহ করাইলেন। পাণ্ডবগণ কৌশলক্রমে সেইখানে নির্ব্বাসিত হন ও বিদুর তাহাদের মন্ত্রীস্বরূপ সৎপরামর্শ দান করেন।

পরে এক বৎসরকাল সেইস্থানে বাস করিয়া দুর্য্যোধনের দুর্ম্মন্ত্রী যখন অবসর খুঁজিতেছিল তখন পাণ্ডবেরা তাঁহাকে উহার মধ্যে রাখিয়া অগ্নিসৎকার পূর্ব্বক বনে গমন করেন। বনে নানা হিড়িম্বকাদি রাক্ষস বধ ভীম করেন এবং একচক্রা নামক নগরের উপদ্রব নিবারণ করেন ও আশ্রয়দাতা ব্রাহ্মণের পুত্রকে সাক্ষাৎ মৃত্যুর হস্ত হইতে উদ্ধার করেন। তখন দেশে প্রাদেশিক রাজারা দুর্ব্বল ছিল ও নিয়ম করিয়া নরমাংসভোজী বন্য রাক্ষসগণের অন্ন ও নরদান নিয়ম করিয়া দিত। উহা পাণ্ডবেরা দূর করিলেন। পাণ্ডবগণের শৌর্য্য বীর্য্য দুষ্টের দমন জন্য প্রযুক্ত হয়। আর কুরুরা শিষ্টের প্রাণনাশ আপনাদের রাজ্য ভোগাকাঙ্ক্ষায় করিতে গিয়াছিল, উহা দেশাচার ও কুলাচার বিরুদ্ধ বলিয়া শেষে কুরুগণের প্রতি কেহ শ্রদ্ধা করিত না। তাহারা সকলেই পাণ্ডবগণের অতিশয় অনুরক্ত ছিল। তাহারা সকলেই পাণ্ডবগণের ঐ জতুগৃহে দগ্ধ হইয়াছে মনে করিয়া বৎপরোনাস্তি বিলাপ করিতেছিল। সেই সময়েই দ্রৌপদীর স্বয়ম্বর বিবাহ চতুর্দ্দিকে রাষ্ট্র হয়"। সেই বিবাহ কথাই পরবর্ত্তী অধ্যায়ে বলা হইবে।

**সিদ্ধান্ত**ঃ—স্বয়ম্বর বিবাহ সাধারণ নয়। সীতা, দময়ন্তী ও দ্রৌপদীর বিবাহ স্বয়ম্বরে সভায় হয়। তখন স্ত্রীজাতির স্বাধীনতা ছিল ও তাঁহাদের সর্ব্বতোভাবে আপনার পতি নির্ব্বাচন করিবার ক্ষমতা ছিল। তাঁহারা সাধারণ রাজাগণের সমক্ষে আসিয়া আপনার স্বাধীনতার পরিচয় দিতে কুণ্ঠিত হইতেন না। তাঁহারা দেশের ও দশের মুখপাত্র ছিলেন। বিবাহই সংসার সৃষ্টির পথ বা তরু। পাশ্চাত্য ও প্রতিচ্য সমাজ এইখানে একমত। কবিমিলটন বিবাহ নন্দনকাননে আডাম ও ইভের ন্যায় উদ্‌ভ্রান্ত প্রেমিক ও প্রেমিকার বিলাস বাসনা পরিতৃপ্তি করা ঈশ্বরের আজ্ঞা উলঙ্ঘন করা। উহা বাইবেলের কথা। আর্য্য হিন্দুসমাজে স্ত্রী ও স্বামী দুই মিলিয়া এক হয়, আর আর্য্য হিন্দু সাম্রাজ্যে সম্রাট ও সম্রাজ্ঞী দুই জনে প্রাণপণে সমাজের, দেশের ও দশের কিসে শিক্ষা দীক্ষা, ধর্ম্মভাব বিশুদ্ধ হয়, তজ্জন্য স্বয়ম্বর সভায় সমবেত রাজাগণের অভিমতে মনীষি ঋষিগণের শুভাশীর্ব্বাদে সম্মিলিত ও পরিণীত হয়। সীতার বিবাহে হরধনু ভঙ্গ, আর দ্রৌপদীর বিবাহে সতীত্বের লক্ষ্যভেদ স্বয়ং শ্রীকৃষ্ণ দাঁড়াইয়া করিলেন, ইহাই মহাভারতের অঙ্গ সৌষ্ঠব ও সিদ্ধান্ত। হিন্দুশাস্ত্র যুগযুগান্তর ব্যাপী পুরুষানুক্রমের অভিজ্ঞতার বলে সমাজ সংস্কার করিবার কথা, ধর্ম্মের ধারা বোঝাইবার বিষয়। সৎসাহস সমাজের মেরুদণ্ড, স্ত্রীজাতি স্বজনগণের স্নেহ মমতায় জলাঞ্জলি দিয়া সমাজের চক্ষের ঠুলি খুলিয়া দিবার উপযুক্ত পতির মনোনয়নও সেবা করে। সেই পতির সহায়তা যাঁহারা করে তাঁহাদিগকে পতির অঙ্গ বলিয়া সমাদর ও সেবা করিয়া এক করিবা রাখা স্ত্রীর কর্ত্তব্য কর্ম্ম। সাধারণ স্ত্রী পুত্রার্থ বিবাহিত হয়, আর সম্রাজ্ঞী সাম্রাজ্য ও আর্য্য ধর্ম্ম প্রতিষ্ঠার জন্য স্বয়ম্বর সভায় পতি নির্ব্বাচন করে। প্রেমমূর্ত্তি শ্রীকৃষ্ণ, মহর্ষি ব্যাস, ও নারদ সেখানে মূর্ত্তিমান হন। আত্মপ্রকাশ প্রেমে হয়। যে বিবাহে প্রেমের সম্বন্ধ সেখানে পত্নী এক পতির অধীন নয়। পঞ্চজনের দাসত্বে প্রেম হয়, এক জনের কথায় উহাকে স্বার্থ কয়।

---

# সভাপর্ব্ব।

## পঞ্চম অধ্যায়।

### বিবাহ।

পৃথিবীতে যতপ্রকার অলৌকিক ও আশ্চর্য্যজনক বিষয় আছে, তন্মধ্যে বিবাহ অর্থাৎ প্রণয় ও প্রণয়বন্ধন সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। এখনও বৃক্ষের পরীক্ষা ফলের দ্বারা হয় ও প্রণয়ের পরীক্ষা বিবাহ দ্বারা হয়। নরনারীর শিশুকাল হইতে খেলার সঙ্গে হৃদয়ের মধ্যে যে এক ভালবাসার আকাঙ্ক্ষা উদ্ভূত হয়, কৈশোরে উহার আকর্ষণ ও যৌবনে উহা বিবাহ বন্ধনে গ্রথিত হয়, উহার সঙ্গেই সমাজ ও ধর্ম্মের সম্বন্ধ বর্ত্তমান। প্রাচীন ভারতবর্ষে সেই বিবাহ সম্বন্ধ অকৃত্রিম ধর্ম্মগ্রন্থি দ্বারা সংস্কৃতির সঙ্গে সঙ্গে পরীক্ষা দ্বারা নর ও নারীকে সংযুক্ত করা বিধি ছিল। তখন কেবল রূপজ ও কামজ মোহে শিক্ষিত নরনারী বিবাহ গ্রন্থিতে বদ্ধ হইত না। কচ ও দেবযানি প্রসঙ্গে উহাই উক্ত হইয়াছে। পৌলম পর্ব্বে রুরু ও প্রমদ্বারা উপাখ্যানে রূপজমোহের ফল যে বিষময় ও পরমায়ু ক্ষয় করে ইহা কৌশল করিয়া সর্পদংশনে প্রমদ্বরার মৃত্যু বিবাহের পূর্ব্বে করিয়া তাহার প্রাণদান রুরু আপনার পরমায়ু দিয়া করিয়াছিলেন ও সর্প হিংসাবৃত্তি গ্রহণ করে, উক্ত হইয়াছে। সর্পরূপী সহস্রপাদ তাঁহার সেই মোহ ভঙ্গ করেন। সেকালের আর্য্য মুনি ঋষিরা স্বর্গের অপ্সরাগণ কর্ত্তৃক ঐরূপ কামজমোহে মুগ্ধ হইতেন, রাজা উপরিচরও পত্নী থাকা সত্ত্বেও ঐরূপ রূপজমোহে আক্রান্ত হন। এইসকল রূপজ ও কামজমোহে আর্য্য ঋষি ও রাজারা যাহাতে অধোগতি প্রাপ্ত না হয়, তজ্জন্য সমাজে বিবাহ বিধিবদ্ধ করা আবশ্যক হইয়া পড়ে।

**বিবিধ বিবাহ** ঃ—পৃথিবী বীরভোগ্যা বলিয়া বীর্য্য শুল্ক দ্বারা স্বয়ম্বর বিবাহ, বর ও কন্যার স্ব স্ব মতানুসারে গোপনে প্রণয় দ্বারা গন্ধর্ব্ব বিবাহ, ধনাদি দ্বারা বাধ্য করিয়া প্রাজাপত্য, কন্যাকে ক্রয় করা আসুর বিবাহ, বলের দ্বারা বশীভূত করিয়া রাক্ষস বিবাহ প্রচলিত হয়। কন্যাকর্ত্তা বরের স্বভাব, বিদ্যা, কুলমর্য্যাদা সবিশেষ পরীক্ষা করিয়া কন্যা সম্প্রদান করিলে উহাকে ব্রাহ্ম বিবাহ বলে। উহাই ব্রাহ্মণের পক্ষে প্রশস্ত। মহাভারতে সকল প্রকার বিবাহ উক্ত হইয়াছে, তবে ব্রাহ্ম বিবাহের কথা গুরুগৃহে শিষ্যদের প্রায়ই হইত। মহাভারতে উত্তঙ্ক বৃত্তান্ত উদাহরণস্বরূপ উল্লিখিত হইয়াছে। ( পৌষ্যপর্ব্ব ও অনুশাসনপর্ব্ব ৫৬ অধ্যায় ) যে ব্যক্তি আপনার সর্ব্বাঙ্গসুন্দরী কন্যা অনুরূপ পাত্রের হস্তে সমর্পণ না করে সে ব্রহ্মঘাতী বলিয়া অনুশাসনপর্ব্বের ২৪ অধ্যায়ে উক্ত হইয়াছে। ঐ পর্ব্বের ৪০ ও ৪১ অধ্যায়ে দেবশর্ম্মা নামক গুরুর পত্নী রুচির সতীত্ব রক্ষা বিপুল তাঁহার শরীরে যোগবলে প্রবেশ করিয়া ইন্দ্রের হস্ত হইতে রক্ষা করেন। ঐ সূত্রে মনুষ্যগণ ইন্দ্রের উপাসনা করিবেন না, উক্ত হইয়াছে। উহার পূর্ব্বে অনুশাসন ২১ অধ্যায় মহর্ষি বদান্য অষ্টাবক্র ঋষিকে পরীক্ষা করিয়া স্বীয়

কন্যাকে দান করেন। উহাতে স্ত্রীপুরুষের সহবাসে যে ইন্দ্রিয় সুখ সাধন সে বিষয়ে সন্দেহ নাই, তবে বেদবাক্যানুসারে বিবাহকালে বর কন্যাকে পরস্পর সমবেত হইয়া একধর্ম্ম আচরণ কর, এই অনুজ্ঞা দান করা হয়।

**স্বর্গলাভঃ**—ঐ পর্ব্বের ১৪১ অধ্যায়ে পার্ব্বতী স্ত্রীধর্ম্ম কীর্ত্তন করিয়াছেন, উহার সার পতিভক্তি, উহা স্ত্রীলোকের স্বর্গাপেক্ষাও শ্রেষ্ঠ এবং প্রধান ধর্ম্ম। যাহার মন স্বামীচিন্তা ভিন্ন অন্য চিন্তা হইতে নিবৃত্ত, তিনিই সতী। শরীরের সহিত সতীত্বের সম্বন্ধ নয়, ইহা বিপুলোপাখ্যানে ও পার্ব্বতীর কথায় প্রমাণ হয়। মহাভারতে আছে যে, বিদর্ভাধিপতি নিমি মহর্ষি অগস্ত্যকে, মহারাজা মরুত্ত মহর্ষি অঙ্গিরাকে, রাজর্ষি মদিরাশ্ব হিরণ্যহস্তাকে, রাজা লোমপাদ ঋষ্যশৃঙ্গকে, রাজর্ষি ভগীরথ কৌৎসকে স্ব স্ব কন্যা দান করিয়া স্বর্গে গমন করেন। অতি প্রাচীনকালে রাজারা ধর্ম্ম ও স্বর্গলাভের জন্য কন্যাকে দান করিতেন। ইহাতেই ব্রহ্মণ্যধর্ম্মের মহিমাকীর্ত্তন করা হইয়াছে।

**ধর্ম্মজীবিকাঃ**—এই ব্রহ্মণ্যধর্ম্মের বিরুদ্ধে চার্ব্বাকদর্শনকার বলেন যে, বেদনির্দ্দিষ্ট বাক্যাদি লোকের জীবিকা নির্ব্বাহ ও শিষ্যগণের মনস্তুষ্টির নিমিত্তই কল্পিত হইয়াছে। (অনুশাসন ২৯১ অধ্যায়) বীজ ব্যতীত উদ্ভিদ বা মানবের উৎপত্তি যেরূপ হয় না, তদ্রূপ কর্ম্ম ব্যতীত সুখলাভ হয় না। চার্ব্বাকদর্শনে ফলপ্রাপ্তির সময় জন্মান্তরীণ কর্ম্মকে উহার কারণ বলিয়া নির্দ্দেশ করা মূর্খতা। সেই চার্ব্বাককে কুরুক্ষেত্রের মহাযুদ্ধের অব্যবহিত পরেই অন্বেষণ করিয়া হত্যা করা হয়। (৩৮৯ অধ্যায়)

**মুক্তিপথঃ**—মহর্ষি অরিষ্টনেমি যে মূল্যবান উপদেশ দিয়াছিলেন উহা উল্লেখযোগ্য। যুধিষ্ঠির ঐ মতই দ্যূত কালে কার্য্য করেন ও পরীক্ষায় উত্তীর্ণ হন। তিনি মুক্ত ব্যক্তির অবস্থার সম্বন্ধে এইরূপ বলিয়াছেন:—"যে ব্যক্তি শাস্ত্র ও লৌকিক ব্যবহার দর্শন করিয়া সমুদায় অসার ইন্দ্রিয় জয় করিয়া পরমার্থ অন্বেষণে প্রবৃত্ত হন, যিনি ইহলোকে দারা পুত্রাদির প্রতি অন্যায় অত্যাচার দর্শনে কিঞ্চিন্মাত্র বিচলিত হন না, তাঁহারই মোক্ষলাভে প্রবৃত্তি হয়। পত্নীর প্রতি অত্যাচার দর্শনে আর্য্য মুক্তিপ্রিয় পতিরা প্রতিহিংসা বা শাঁপ দিতেন না। সেকালে পত্নীকে রক্ষা করা স্বামীর কর্ত্তব্য কর্ম্ম, তিনি উহাকে পীড়ন বা ত্যাগ করা ধর্ম্ম জ্ঞান করিতেন না ও ভার্য্যা পুত্রবতী হইলে পরমার্থ চিন্তায় জীবন যাপন করিতেন। এই কথা জরৎকারুর বিবাহ বৃত্তান্তে আস্তিকপর্ব্বে উক্ত হইয়াছে। মহাভারতে নারদ গালবকে বলিতেছেন যে, অর্থোপার্জ্জনের নিমিত্ত ধর্ম্মানুষ্ঠান নিন্দনীয়। আর্য্য হিন্দু সমাজে বিবাহ অর্থোপার্জ্জনের নিমিত্ত অতীব নিন্দনীয় ছিল।

**পতি, পত্নী ও পুত্রঃ**—মৎস্য ও জলের ন্যায় দেহ ও আত্মা সম্পূর্ণ পৃথক। বুদ্ধি দ্বারাই মন নিশ্চয়াত্মক হইয়া ইন্দ্রিয়কে কার্য্যকরী করে। ইহাতেই দেখা যায় যে, দেহই ঐ সকলের আধার। চেতনাযুক্ত দেহভিন্ন বুদ্ধির আর কোন আশ্রয় নাই। আত্মা ও দেহে এইরূপ সূক্ষ্ম সম্বন্ধ যেমন বর্ত্তমান, তদ্রূপ গার্হস্থ্য জীবনে পতি পত্নী সম্বন্ধ আধ্যাত্মিক কর্ম্মসূত্রে ধর্ম্মের সহিত গ্রথিত হয়। জীবাত্মার সহিত জীবাত্মার ইন্দ্রিয় সম্বন্ধে, সম্মিলনে ও স্ফূর্ত্তিতে জীবোৎপত্তি হয়।

† অনুশাসনপর্ব্ব ১৩৭ অধ্যায়।

যেখানে উহা হয় না, সেখানে পুত্রলাভ হয় না। এইজন্য পুত্রের নাম আত্মজ, নরকের সম্বন্ধ হইতে আত্মাকে মানব যখন উন্নত করে তখনই তাহার স্ত্রী আসক্তি ত্যাগ হয়, তখন আর সে উহাতে মুগ্ধ হয় না। এই জন্যই শাস্ত্রে পুত্রের জন্য বিবাহ সৃষ্টির কথা আছে, উহা ইন্দ্রিয় চরিতার্থতার বিষয় নয়, কারণ কামের শান্তি উপভোগ দ্বারা হয় না, বরং উহাতে উহা উত্তরোত্তর বর্দ্ধিত হয়। **পঞ্চ ইন্দ্রিয় পঞ্চভূতকে সাধনা দ্বারা সেই বিশুদ্ধ আত্মার সম্বন্ধ প্রকৃতি পুরুষের সহিত বিবাহ দ্বারা এক করিতে পারে, তখনই পঞ্চ স্বামীর সহিত সম্মিলন হয়। নারীর সেই আধ্যাত্মিক বিবাহের কথা দ্রৌপদীর বিবাহে উক্ত হইয়াছে।** সেই ধর্ম্মরক্ষার জন্য পতি পত্নীর সম্বন্ধেই বিবাহ সৃষ্টি, কেবল সামাজিক বন্ধন নয়, উহা যে আধ্যাত্মিক সম্বন্ধের বিস্তার, যাহা দ্বারা পরমার্থতত্ত্বমূলক পরমাত্মাকে জানিতে পারা যায়। সেইখানে দ্রৌপদী শ্রীকৃষ্ণের সহিত সখ্যতা বন্ধনে বদ্ধ, সেইখানে মায়া ভগবানের ছায়া, পতির সহিত পত্নীর সম্বন্ধ দর্শন শাস্ত্রের পুরুষ ও প্রকৃতির কথা। স্ত্রীই সংসারে সর্ব্বাপেক্ষা দৃঢ়তম বন্ধন, আবার স্ত্রীতেই ভক্ত ভগবানের ছায়া প্রতিফলিত হয়, বর্ত্তমান যুগে পরম ভক্ত গৌরাঙ্গ, তুলসীদাস, বিল্বমঙ্গলাদি তেমনিও পত্নী প্রেমের মধ্যেই ভগবৎ প্রেম লাভ করেন। বিবাহেই **প্রেম বৈরাগ্যের সৃষ্টি** ঐলগীতে পুরূরবা উর্ব্বসী সংবাদে ও যযাতি গাথায় আছে। দ্বারকায় শ্রীকৃষ্ণের সহিত ষোড়শ সহস্রাধিক মহিষীর সঙ্গে প্রেম রাজ্যের কথা, সেই অতল সমুদ্রগর্ভের প্রেমদ্বীপ শ্রীকৃষ্ণের অবর্ত্তমানে জলের বুদবুদের ন্যায় অন্তর্হিত হইয়াছিল। সেখানে পঞ্চ স্বামীর কথা নয়, সে যে বিশ্বনারীর প্রাণের স্বামীর কথা, ষোড়শ সহস্রাধিক অলৌকিক পতিপরায়ণা রূপসী **রূপজ বা গুণজ মোহে শ্রীকৃষ্ণকে মুগ্ধ করিতে পারেন নাই**—সেইখানে সাক্ষাৎ কাম যে পুত্ররূপে রুক্মিণীর গর্ভে উদ্ভূত—সেখানে শ্রীকৃষ্ণের নাম **মদনমোহন,** তিনি নরনারীর হৃদয়ে ভক্তি স্রোতে নিত্য **মহারাসলীলা** করিতেছেন—সেখানে তাঁহারা সংসারে মায়ায় সম্বন্ধ ভুলিয়া গিয়াছেন। কোথায় সেই মদনমোহন রাসবিহারি। একদিন যাঁহার সেই অমৃতরস সিঞ্চন দ্বারা গোপীগণ হৃদয়স্নিগ্ধ করিয়াছিলেন? যাঁহার কাছে শরতের পূর্ণচন্দ্র কৌমুদীছটায় জলে, স্থলে ও অন্তরীক্ষে উচ্ছ্বসিত হইয়া উপহসিত! সেই শ্রীকৃষ্ণের অভয় বাণী দ্বারা দ্রৌপদীর বিবাহে বিবাদ বিসম্বাদ দূর করিয়া দ্রুপদরাজা দ্রৌপদীকে ধর্ম্মরাজের হস্তে সম্প্রদান করিয়াছিলেন, উহাতে তাঁহার সকল প্রতিদ্বন্দ্বীরা পরাস্ত হইয়া প্রস্থান করিয়াছিল। **দ্রৌপদীর বিবাহ—প্রেমধর্ম্ম দ্বারা ধর্ম্মরাজের রাজত্ব স্থাপন জন্য হয়—যেখানে রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞ সেইখানেই দ্রৌপদী।** সেই দ্রৌপদীর জয় গান এমন কি, কুরুকুলপাংশুল দুর্য্যোধন ও কর্ণও করিয়াছিল। ঐখানেই দ্রৌপদী যেন পাণ্ডবগণকে তখন মায়াবন্ধন হইতে মুক্ত করেন। আর দ্যূতাদ্রিতে ব্যাঘ্ররূপী দুর্য্যোধন মাকড়সার জালে আপনার মুখ ক্ষত বিক্ষত করিয়াছিল। একদিন দ্রৌপদীর স্বয়ম্বরে পাণ্ডবগণের নিকট কৌরবগণের পরাজয়ে দ্বন্দ্ব ও যুদ্ধে যে দশা, পরে কুরুসভায় দ্যূত ক্রীড়ায় জয়লাভে নৈসর্গিক দুর্ম্মিমিত দ্বারা দ্রৌপদীকে বরদান করিতে বাধ্য করায় সেই দশা! সেইখানে বিবাহের পরে সম্রাজ্ঞী পদে প্রতিষ্ঠিতা হইবার পরেই দ্রৌপদীর পরীক্ষা

হইয়াছিল এবং দ্রৌপদীর সতীত্ব ও মাহাত্ম্য সেইখানে প্রকাশিত হয়। ইহা স্মৃতি শাস্ত্রের **অগ্নি-পরীক্ষা** নয় বা ভগবান শ্রীকৃষ্ণের মাহাত্ম্য অনিমাদি ঐশ্বর্য্য পরিচয়ে হয় নাই, যেখানে উহা বস্ত্রহরণ ব্যর্থ করে, সেইখানে মহাভারত নাটক, ধর্ম্মশাস্ত্র নয়। কুরুগণের আত্ম পরিচয় দ্রৌপদীর বিবাহে ও কপট দ্যূত ক্রীড়া কালের জন্যও পরাজয়ে হয়। যুধিষ্ঠির যে ইন্দ্রিয় জয় করিয়াছিলেন, রাজসূয় যজ্ঞে গর্ব্বিত হন নাই, বরং রাজ্যে বীতরাগ ও ধর্ম্মে আস্থা বৃদ্ধিই হইয়াছিল উহার প্রমাণ তাঁহার দ্যূতের পূর্ব্বে প্রতিজ্ঞার ও বন গমনে দেখা যায়। তিনি আপনার বা স্ত্রী ভ্রাতৃগণের দুরবস্থায় কিঞ্চিমাত্র বিচলিত হন নাই, উহাতেই ধর্ম্মের বিশুদ্ধ মূর্ত্তি ও জিতেন্দ্রিয়তার লক্ষণ উদ্ভাসিত হয়।

**ধর্ম্ম সম্বন্ধ**ঃ—বিবাহ সিদ্ধ ও উহার ক্রমোন্নতি কিরূপে সিদ্ধ হইয়াছিল উহা অবলম্বন করিয়া দ্রৌপদীর বিবাহ বিচার করিয়া দেখিলে যুধিষ্ঠির ভিন্ন অন্য কোন পাণ্ডবের সহিত তাঁহার বিবাহ হয় নাই, ইহা স্থির করিতে বিলম্ব হয় না। ধর্ম্ম শাস্ত্রমত অনুশাসন পর্ব্বের ৪৪ অধ্যায়ে দেখা যায় যে, "ইহলোকে জ্ঞানী মানবগণ পরস্পর পরামর্শ করিয়া যাহা স্থির করেন উহার অন্যথাচরণ করিলেই সাধারণকে পাপে লিপ্ত হইতে হয়।" বিবাহ সম্বন্ধে পরবর্ত্তী অধ্যায়ে আছে যে, মহাত্মা মনু দেবলোকে গমন করিবার সময় পুরুষদিগের হস্তে স্ত্রীলোকদিগকে সমর্পণ করিবার ব্যবস্থা করেন, কারণ স্ত্রীজাতি নিতান্ত দুর্ব্বল অল্পমাত্র চেষ্টা করিলেই উহাদের ধর্ম্ম নষ্ট করা যায়, উহাদের রক্ষা করা রাজার কর্ত্তব্য। কারণ উহারা সমস্ত উপভোগাদি ও সন্তানোৎপত্তির মূল। লোকে স্ত্রীজাতি হইতেই লোকযাত্রা ও ধর্ম্মলাভ করে। পিতা স্ত্রীজাতিকে কন্যাবস্থায়, স্বামী যৌবনাবস্থায়, পুত্রই বৃদ্ধাবস্থায় রক্ষা করিবেন, এই স্থির হয়। নারীকে যজ্ঞ, শ্রাদ্ধ ও উপবাস করিতে হয় না, একমাত্র স্বামী শুশ্রূষাতেই উহাদের ধর্ম্ম ও স্বর্গলাভের সরল পথ নির্দ্দিষ্ট করা হয়। স্ত্রী পুরুষের প্রতি যদি অনুরক্ত বা তাহার সহবাসে প্রীত না হয়, তবে তাহার সন্তান উৎপন্ন হয় না। তন্নিমিত্তই তাহাদের প্রীতিসাধন করা স্বামীর কর্ত্তব্য ও ধর্ম্ম। তদনুসারে প্রজাপতি দক্ষের মতে বর কন্যাকে অলঙ্কারাদি দান করিয়া বিবাহ করিবে ও উহাতেই কন্যাকর্ত্তাকে আর শুল্ক গ্রহণ জন্য দোষে দূষিত হইতে হয় না। পিতার অজ্ঞাতে কন্যাবস্থায় কন্যার মনস্তুষ্টি হইত না ও কন্যার উপহার পিতাকে দিতে হইত। তজ্জন্য ধর্ম্মজ্ঞ বিজ্ঞেরা বলেন যে, শুল্ক প্রদান ব্যতীত পাণিগ্রহণে কাহারও ভার্য্যাত্ব সিদ্ধি হয় না। শাস্ত্রে নির্দ্দিষ্ট আছে যে, পাণিগ্রহণ না করিলে কদাচ কাহারও ভার্য্যাত্ব সিদ্ধ হয় না। যাহারে জলপ্রদান পূর্ব্বক কন্যাদান এবং যিনি উহাকে বিধি অনুসারে গ্রহণ করেন তবেই সেই কন্যা তাঁহারই ভার্য্যা হয়। ব্রাহ্মণ অগ্নি সমীপে কুশণ্ডিক করিয়া নির্দ্দিষ্ট ঋক্‌গান পূর্ব্বক সপ্তপদী গমন করিলে বিবাহ সিদ্ধ হয়। কন্যারে তাঁহার কর্ত্তৃপক্ষ মন্ত্রপাঠ পূর্ব্বক দান ও বর যদি মন্ত্রপাঠ করিয়া গ্রহণ করেন ও অগ্নিতে আহুতি প্রদান করেন, তবেই বিবাহ সিদ্ধ হয়। সেই কথা পৌলম পর্ব্বের ৫ম অধ্যায়ে আছে তন্মধ্যে বিশেষত্ব এই আছে যে, যদিও পুলোমাকে তাঁহার পিতা বেদবিধিপূর্ব্বক ভৃগুর হস্তে সমর্পণ করেন, তবুও পুলোমা রাক্ষস তাহাকে তৎপূর্ব্বে বরণ করিয়াছিল বলিয়া তিনি সূক্ষ্ম বিচার অনুসারে রাক্ষস পুলোমার পত্নী হইতে পারেন বলা হইয়াছে। চ্যবনই সেই নিয়ম দূষিত সিদ্ধ করেন। সেই কথা এইরূপ আছে যে, পুলোমা রাক্ষস যখন চ্যবনের মাতাকে হরণ করিতেছিল, তখন তিনি

জন্মাইয়া রাক্ষসকে নষ্ট করেন। তেজস্বী সদ্যোজাত শিশুর দৃষ্টি মাত্রেই রাক্ষস ভস্ম হইয়া মাতাকে মুক্ত করে ও অগ্নি শাপদান করেন, উহাতে পূর্ব্বে যে অগ্নি যজ্ঞাদিতে ব্যবহৃত হইত, উহা পাকাদি গৃহস্থের গৃহকার্য্যে ব্যবহৃত হইতে থাকে। চ্যবনের উক্ত নিয়মানুসারে দ্রৌপদী যে লক্ষ্যভেদাদি পণে স্বয়ম্বরে অর্জ্জুনকে বরণ করা অসিদ্ধ হয়। যুধিষ্ঠিরের সহিত দ্রৌপদীর বিবাহ করায় দোষ হয় নাই। আরও দেখা অর্জ্জুন অগ্নি সাক্ষি করিয়া দ্রৌপদীকে বিবাহ করেন নাই।' পুরাকালে পত্নী ও পুত্র যজ্ঞের ও গৃহের যাবতীয় কর্ম্মের ভার গ্রহণ করিবার কথা দেখিতে পাওয়া যায়। বনপর্ব্বে ৯৭ অধ্যায়ে অগস্ত্য লোপমুদ্রা সম্বাদে তাঁহাদের পুত্র মহাকবি দৃঢস্যু বাল্যকালে পিতার গৃহে অগ্নি সন্দীপন কাষ্ঠের ভার বহন করিতেন বলিয়া তাঁহার নাম ইধ্মবাহ হয়। তখন পুত্রোৎপত্তি পত্নীর প্রীতির উপর সম্পূর্ণ নির্ভর করিত, উক্ত হইয়াছে। উদ্যোগ পর্ব্বের ১১৮ অধ্যায়ে ঋচীক কান্যকুব্জাধিপতি গাধির কন্যা সত্যবতীকে প্রার্থনা করিলে রাজা সহস্র শুভ্রশ্যামৈকবর্ণ অশ্ব প্রার্থনা করেন ও উহা তিনি বরুণালয় হইতে আহরণ করেন। উহাতে তখন শুল্কদানে বিবাহ হয় এইরূপ নিয়ম দেখা যায়। তৎপরে বিশ্বামিত্র ও গালব সম্বাদে গুরুদক্ষিণা দানের কথায় ঐ অশ্ব প্রার্থণা ও সেই সূত্রে মাধবীকে যযাতির দান বৃত্তান্ত মহাভারতে উক্ত হইয়াছে। মাধবী চারি পুত্র দ্বারা চারি আর্য্য ভারত রাজবংশ রক্ষা করেন ও স্বয়ম্বরে পঞ্চম পতিগ্রহণ পিত্রাজ্ঞা রক্ষা করেন নাই, উল্লিখিত হইয়াছে। কুন্তীও স্বামীকে পঞ্চপতি করিলে বেশ্যা হয় একথা বলিয়াছেন, তখন দ্রৌপদীর পঞ্চপতি করা যে আচার ও বিবাহের নিয়ম বিরুদ্ধ ইহা বলিতে হইবে। মন্বাদি ধর্ম্মশাস্ত্রে জ্যেষ্ঠের বিবাহ না হইলে কনিষ্ঠের বিবাহ হয় না।

**কন্যাদান :—**মহাভারতে স্বয়ম্বরে একজন কন্যা জয় করিয়া অন্যের সহিত উহাকে বিবাহ দিবার প্রথা উক্ত হইয়াছে। ভীষ্ম অম্বা, অম্বালিকা ও অম্বিকাকে ঐরূপে লাভ করিয়া বিচিত্রবীর্য্যের সহিত বিবাহ দেন। ইহাতে অর্জ্জুনের জয়লব্ধ দ্রৌপদীকে যুধিষ্ঠির বিবাহ করায় কোন দোষ হয় নাই। আরও যদি সত্যসত্যই দ্রৌপদী পঞ্চপাণ্ডবের পত্নী হইতেন, তবে রাজা তাঁহার কন্যা দ্রৌপদীকে **সকল পাণ্ডবের হস্তে এককালে সম্প্রদান করিতেন, কিন্তু মূল মহাভারতে ঐরূপে দ্রৌপদীর বিবাহ হয় নাই।** উহাতে একমাত্র যুধিষ্ঠিরের সহিত দ্রৌপদীর বিবাহ হইয়াছিল। ধৌম্য সেই বিবাহে পুরোহিতের কার্য্য করেন। তৎপরে দেবর্ষি বা ব্রহ্মর্ষি অন্যান্য পাণ্ডবের সহিত দ্রৌপদীর বিবাহ হইয়াছিল প্রচার করেন, উক্ত হইয়াছে। ইহা কোন হিন্দু ধর্ম্মশাস্ত্র, দেশাচার বা কুলাচারে হইতে পারে না। হিন্দুরা জ্যেষ্ঠ ভ্রাতার পত্নীকে মাতৃবৎ জ্ঞান করে। বিবাহ করা'ত দূরে থাক, ঐ কথা মুখে বা মনে করিলে মহাপাপ হয়, বলিয়াছেন ও এখনও বিশ্বাস করে। আদি পর্ব্বের ১৫৮ অধ্যায়ে আছে যে, পুরুষদিগের বহুবিবাহ দোষাবহ নহে, কিন্তু নারীগণের পক্ষে বহুপতি ব্যবস্থা নাই, বরং উহা যে মহা অধর্ম্ম উক্ত হইয়াছে। শাস্ত্রকারের উক্তি পরবর্ত্তী অধ্যায়ে এইরূপ গৃহীত হইয়াছে :—

"আত্মা পুত্রঃ সখা ভার্য্যা কৃচ্ছ্রন্তু দুহিতা কিল

সকৃচ্ছ্রান্মোচয়াত্মানং মাঞ্চধর্ম্মে নিযোজয়।" ১১।১৫৯ অধ্যায় আদিপর্ব্ব।

অর্থাৎ পুত্র আত্মার স্বরূপ, ভার্য্যা সখি স্বরূপ এবং কন্যা কষ্ট স্বরূপ অতএব আপনি আমাকে ত্যাগ করিয়া বিপদ হইতে মুক্ত হউন। ব্রাহ্মণ কন্যা পিতাকে এই কথা, বলিতেছেন। দ্রৌপদীর



দ্রৌপদীর স্বয়ম্বর সভায় অর্জ্জুনের লক্ষ্যভেদ।

বিবাহের পূর্ব্বে বক বধ প্রবন্ধে আছে, উহা যে তৎকালীন সমাজের কথা সে বিষয়ে আর কোন সন্দেহ নাই। দ্রুপদরাজার কন্যা লাভ রাজ্যোদ্ধারের নিমিত্ত যজ্ঞ করিয়া হয় সুতরাং ঐ কন্যাদান বিপদোদ্ধারের কথা পূর্ব্বোক্ত উক্তিতে সম্যক্ সমর্থিত হইতেছে।

অতি প্রাচীনকালে হিন্দুসমাজে বিবাহ ক্রিয়ার কথা মহাভারতে কিরূপ ছিল উহা উক্ত হইয়াছে কিন্তু ধারাবাহিক ভাবে হয় নাই। ঐরূপ সংক্ষেপে বর্ণনা করিয়া সাধারণের কৌতূহল নিবৃত্তি করা উচিত। সূর্য্যকন্যা তপতী মহারাজ সম্বরণকে স্পষ্ট বলিতেছেন যে, তিনি তাঁহার অনভিমতে বিবাহ করিতে পারেন না। অনুশাসন পর্ব্বের ৪৪ অধ্যায়ে আছে যে, কন্যা ঋতুমতী হইলে উহার বন্ধুবান্ধবগণের মুখাপেক্ষা করিয়া তিন বৎসর কাল দেখিবে তৎপরে সে স্বয়ং স্বামী গ্রহণ করিতে পারিবে। ঐখানে মনুর কথায় বলা হইয়াছে যে, কন্যার বন্ধুবান্ধব ব্যতীত অন্য কেহ উহাকে বিধিপূর্ব্বক সম্প্রদান করিলেও তাহার বন্ধুবর্গ তাহাকে পুনরায় পাত্রান্তরে সম্প্রদান করিতে পারে। আর্য্য হিন্দু সমাজে **বিবাহ নিয়ম** এতই সুদৃঢ় ছিল। রাজা দ্রুপদ ধর্ম্মগত ভিন্ন তাঁহার কন্যার বিবাহ কাহারও কথায় মাত্রাজ্ঞা শিরোধার্য্য করিয়া দিতে চাহেন নাই, ইহা মূলে স্পষ্ট লিখিত রহিয়াছে ও দ্রৌপদীর বিবাহ মধ্যে যে গূঢ় রহস্য ছিল সে কথা স্বয়ং ব্যাস দ্রুপদকে একান্তে লইয়া গিয়া দিব্য চক্ষুদানে দেখাইয়া দেন। তদনুসারে হিন্দুসমাজের ধর্ম্মানুসারে বিবাহ যুধিষ্ঠিরের সহিতই হইয়াছিল। তৎপরে ঋষিরা প্রচার করিলেন যে, ঐ বিবাহ পঞ্চ পাণ্ডবের সহিত হইয়াছিল, সেই বিবাহের সময় দ্রৌপদীর কন্যাবস্থা পুনঃপ্রাপ্তি হয় ও এক ভ্রাতার পর অন্য ভ্রাতার জ্যেষ্ঠানুক্রমে হয়। ইহা রূপক ভিন্ন আর কিছুই নয়, কারণ মহাভারতে **দ্রৌপদীই ধর্ম্মরাজ্য স্থাপনের ধর্ম্মময় গ্রন্থি—পঞ্চজন অর্থাৎ বিশ্বপ্রেমের পত্নী স্বরূপা সখি ও সম্রাজ্ঞী।** ইহা সাঙ্খ্য মতে পঞ্চতত্ত্বের কথা, তন্ত্র মতে পঞ্চমকারের কথা ও বৈষ্ণব মতে গুরু, মন্ত্র, মন, দেব ও ধ্যান পঞ্চ তত্ত্বের কথা। পণ্ডিতেরা বলেন যে, এক গৃহস্থাশ্রম ব্রহ্মচর্য্যাদি তিন আশ্রমের তুল্য, কারণ অন্যান্য আশ্রমের কেবলমাত্র স্বর্গলাভই হয়, কিন্তু গৃহস্থাশ্রমে চতুর্ব্বর্গ লাভ হয়। বনে গমন করিয়া তপস্যা করিলেই ত্যাগী ও সাধু হয় না। বেদাধ্যয়ন, সংযম শিক্ষা ও শাস্ত্রবিচার করিয়া ধর্ম্মানুশীলন ও জ্ঞানোপার্জ্জনই ঋষিগণের যজ্ঞই ব্রহ্মস্বরূপ ও ব্রাহ্মণগণের মন সমাধান দেবগণেরও প্রার্থনীয়। এই সকল কার্য্যের সহায়তা করিবার জন্যই ঋষিরা বিবাহকে জন্ম, মৃত্যু প্রভৃতি সংস্কারের মধ্যে প্রধান বলিয়াছেন। গৃহস্থাশ্রমে প্রাণিগণের প্রতি হিংসাত্যাগই প্রধান ও শ্রেষ্ঠ ধর্ম্ম বলিয়া উক্ত হইয়াছে। পতি ভরণপোষণ করে বলিয়াই ভর্ত্তা নামে পরিচিত ও আখ্যাত হন। পিতা ও রাজা পুত্র ও প্রজাকে রক্ষা ও ভরণপোষণ করে বলিয়াই ভরত এই নামের উৎপত্তি। মহাত্মা ব্যাস উহা ভরত প্রত্যাখ্যান ও ভরত গ্রহণ বৃত্তান্তে বলিয়াছেন। ভরতবংশের মাহাত্ম্য কীর্ত্তনই মহাভারতের নামোৎপত্তি মহাভারতে আছে।

**পঞ্চপতি:**—গৃহস্থ বিবাহ দ্বারা শরীরে ক্ষমা ও অতিথি সৎকারও আত্মীয় স্বজনকে ভোজন করাইয়া অন্নদ্বারা জীবন রক্ষা করিলে বিঘসাশী নামে পরিচিত হইত। পুত্র ও পত্নী প্রেমদ্বারা নিষ্কাম কর্ম্মানুশীলন শিক্ষা করা বিবাহের প্রধান ও মুখ্য উদ্দেশ্য। পুত্রাদির জন্মে বাৎসল্য ও স্বার্থত্যাগে যে বিশুদ্ধ আনন্দানুভব হয়, উহা স্বর্গীয়। অহল্যা গৌতম সম্বাদে পতিপত্নীর

প্রেমদীক্ষা, পুত্রের মাতৃভক্তি পূর্ণমাত্রায় বিকশিত, উহার পূর্ণাভাব পরশুরামের সময় ছিল। পিতামাতা সাক্ষাৎ ভূদেব ও আচার্য্য পিতৃস্থানীয় ইহা আর্য্য হিন্দু সমাজের অভ্যুন্নতির কথা। সমাজের অভিব্যক্তি এক, তিন, পাঁচ, সাত ও নয়ে শেষ হয় নাই, অষ্টাদশ পর্য্যন্তে হয়। মহাভারতের পর্ব্ব সম্বন্ধেও সেই কথা। আজও হিন্দুরা পঞ্চদেবতার পূজা করে। পিতা মাতার সংখ্যা পঞ্চ এখনও বর্ত্তমান আছে, কিন্তু পঞ্চ পতির কথা নাই। সংসারাশ্রমে পঞ্চ স্বামীর সম্বন্ধ আছে—অতএব স্বামী পতি যাঁহার অনুগ্রহে ভালবাসার ফল দেবতার বর পুত্রকন্যা সংসারী লাভ করে। তাহাদের রক্ষার জন্য রাজা এক স্বামী, ঐরূপ গৃহস্বামী যিনি পরিবার বর্গের অধ্যক্ষ, গুরু জ্ঞানের স্বামী ও অশ্বিনীকুমার আয়ুর্ব্বেদ শাস্ত্রকার স্বামী ঔষধাদিদ্বারা সকলের প্রাণ রক্ষা করিতেছেন। এই পঞ্চস্বামীর সম্বন্ধ গৃহস্থের গৃহস্থাশ্রমে বর্ত্তমান, সেই কথাই দ্রৌপদীর পঞ্চস্বামীর মধ্যে বর্ত্তমান। ধর্ম্মপুত্র মহারাজা অতএব স্বামী, অন্যান্য সকলে গৃহস্থের ও প্রজাবর্গের রক্ষণাবেক্ষণের জন্য স্বামী, সখা, ও ভ্রাতা। কবি কাব্যে ক্ষত্রিয় সম্রাজ্ঞীর রক্ষার্থ তদ্রূপ পঞ্চ স্বামীর উল্লেখ করিয়াছেন। মানবের কামাদি রিপু যখন বিবাহের পর গৃহস্থাশ্রমে কূর্ম্মের শুণ্ডাদির ন্যায় সঙ্কুচিত হয়, তখনই মানবের আত্মপ্রসাদ লাভের পথ প্রশস্ত হয়; তজ্জন্যই ভগবানের দ্বিতীয় অবতার কূর্ম্ম কল্পনা করা হয়। বর্ত্তমান কালে কূর্ম্মেরই সর্ব্বাপেক্ষা অধিক পরমায়ু দেখা যায়। গৃহস্থাশ্রমে বিবাহেই কুটুম্ব ও বন্ধু বৃদ্ধি হয়। ইহলোকে ভোগ্য বস্তুই বন্ধন ও কর্ম্ম বলিয়া উক্ত হয়, লোকে উহাতে আসক্ত না হইলেই মুক্তি লাভ করে। আর্য্য মুনি ঋষিরা বহু অভিজ্ঞতার সহিত হিন্দুর বিবাহ সংস্কার সমাজ ও অধ্যাত্ম বন্ধন সৃষ্টি ও সংস্কার করিয়াছিলেন। লোকে স্ত্রী, পুত্র ও কন্যার প্রতি কেহ কোন অত্যাচার করিলে, তবে উহার প্রতিকার করিবার জন্য যত্নবান হয়। উহাতেই ধর্ম্মশৃঙ্খলা ও সমাজ নিয়ম আবির্ভূত হয়। বলবান সমাজপতি রাজারা উহা বিবিধ নিয়মেও দণ্ডবিধি দ্বারা দৃঢ় করিয়াছিলেন। স্মৃতি শাস্ত্রে উহার প্রমাণ ও সন্ধান পাওয়া যায় এবং তদনুসারে আইনাদিতেও বিবাহ ও উত্তরাধিকারী বিচার হইতেছে।

**মহাভারত মহত্ত্ব ও গুরুত্ব :**—শত সহস্র মহাভারতের পাঠের বিচার করিয়া দ্রৌপদীর বিবাহ বৃত্তান্ত বর্ত্তমান উহাতে প্রকাশিত মূলের কথা সমর্থিত হইয়াছে এবং মহাভারতের মূল উদ্দেশ্য ধরিয়া ঘটনার তাৎপর্য্য গ্রহণ করিতে হইবে। উহা না করিয়া কেবল অন্ধ বিশ্বাসে স্মৃতিবিরুদ্ধ বিবিধ রূপককে সত্য ঘটনা বলিয়া স্বীকার করিলে ধর্ম্মহানি হয়। আর্য্য হিন্দুধর্ম্মে জন্মের পূর্ব্ব হইতেই বৈদিক সংস্কার বিধিবদ্ধ রহিয়াছে যথা, গর্ভাধান, পুংসবন ইত্যাদিও আজপর্য্যন্ত তদনুসারে কার্য্য হইতেছে। আধ্যাত্মিক জন্মের পর অর্থাৎ উপনয়ন, বিদ্যা এবং ব্রহ্মচর্য্য শিক্ষার পর বিবাহ কর্ম্ম ও ধর্ম্মের ব্রতী হইবার সংস্কার ভিন্ন আর কিছুই নয়। নরনারীর বিবাহ হইলেই সংসারের ধর্ম্মে ব্রতী হয়। মহাভারতের মূল ও মুখ্য উদ্দেশ্য আস্তিকতা ও ধর্ম্মশিক্ষা দান করা, উহার লক্ষ্য কাব্য নাটকের ন্যায় মানবের চিত্ত বিনোদন করা নয়।

**সত্যপালন ও সত্যরক্ষাই ধর্ম্মের ভিত্তি ও সোপান**—তখন মানবের মনে ভয়ের লেশ মাত্র থাকে না, ঈর্ষাদ্বেষ কাম আদি রিপুগণ, তখন তাহাকে আক্রমণ করিতে পারে না। কাহাকেও দণ্ড দান অপেক্ষা ক্ষমা করা ধর্ম্ম হয়, এই উচ্চ ধর্ম্মাদর্শ যখন প্রমাণ

করিবার আবশ্যক হয়, তখনই ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের আবির্ভাবের সময়, তখনই মৃত্যু তাঁহার নিকট পরাজিত হয়, সেই সজীব আত্মার আবির্ভাব, দর্শন ও মিলন মহাভারতের বিষয়। উহাতেই মহাভারতের মহত্ত্ব ও গুরুত্ব।

**বোধন** :—লোকে কেমন করিয়া ইচ্ছাকে দমন, মনকে সংযত, অহঙ্কার দর্পমানাদিকে তুচ্ছজ্ঞান, গুরুজন ও ঈশ্বরে ভক্তি ও বিশ্বাস জ্ঞানে করিতে হয় সেই শিক্ষার আদর্শস্বরূপ যুধিষ্ঠির মহাভারতের মধ্যে দণ্ডায়মান। সমাজে মানবের সম্বন্ধ গৌরব ও মর্য্যাদা বিবাহ হয়, মহাভারতে স্বয়ম্বর বিবাহে শ্রীকৃষ্ণ দ্রৌপদীর সহিত পঞ্চপাণ্ডবের সম্মিলন সভাপর্ব্বের প্রধান ঘটনা। সেইখানে দ্বন্দ্ব, কলহ, উন্নতি ও শান্তি যেন শ্রীকৃষ্ণ পূজার বোধন ও পূজারম্ভে হয় বলিলে অত্যুক্তি হয় না।

**ভূতবলি** :—মহাভারতের মধ্যে কালের করাল গতিতে যে সকল আবর্জ্জনা আসিয়া পড়িয়াছে উহা ভূতবলি স্বরূপ ত্যাগ করিতে হইবে। উহা শত সহস্র মহাভারতের পাঠে থাকিলে কি আসে যায়, মন্বাদি ধর্ম্মশাস্ত্রের বিরুদ্ধ হইলে কোন্ হিন্দু উহা গ্রহণ করিতে পারে? মনু আদি ধর্ম্ম সংহিতায় দ্বিজাতীগণের নিয়োগ বা পঞ্চ বিবাহ নাই, তখন পাণ্ডবাদির জন্ম নিয়োগে বা দ্রৌপদীর পঞ্চস্বামী বৃত্তান্ত, সত্য বলিয়া গ্রহণ করা একেবারেই যাইতে পারে না। পাণ্ডবেরা সর্ব্বদাই দ্রৌপদীকে জ্যেষ্ঠ ভ্রাতার পত্নীর মান্য দিয়াছিলেন। ভীম কীচকবধের পর আমি ভ্রাতৃঋণ হইতে মুক্ত হইলাম, বলিয়াছেন। অর্জ্জুন তপস্যায় অস্ত্রশিক্ষা করিবার করিয়া বিদায় গ্রহণ কালে কৃষ্ণার আশীর্ব্বাদ গ্রহণ ও যুধিষ্ঠির পত্নীর সঙ্গে গৃহে অবস্থিতিকালে গমনে তাঁহার মর্য্যাদা অতিক্রম অপরাধে বনে গমন ইত্যাদি করিয়াছিলেন। নকুল, সহদেব বনে দ্রৌপদীর পাদ দলন করিয়াছিলেন। **দৌপদীর বিবাহ পুত্রোৎপাদনের জন্য হয় নাই, সে বিবাহ অর্জ্জুনের সহিত সুভদ্রার হয় ও তাঁহার বংশধরেরাই রাজ্য ও সিংহাসন অধিকার করে।** চিত্রাঙ্গদের সহিত অর্জ্জুনের সেইরূপ আর এক বিবাহ হইয়াছিল। আদিপর্ব্বের ১২১ অধ্যায় পাণ্ডু ও কুন্তীর কথোপকথনে ও উদাহরণে প্রকাশ পায় যে, পাণ্ডবেরা তপস্যার ফলে জন্মগ্রহণ করে, তদ্বিরুদ্ধ পাণ্ডবগণকে নিয়োগোৎপন্ন কথা বনপর্ব্বের ১৬১ অধ্যায়ে আছে। **ধর্ম্মশাস্ত্রানুযায়ী দ্বিজগণের নিয়োগ নিষিদ্ধ, সেই দুষ্কর্ম্ম দেবতারা কেমন করিয়া করিবেন?** ইহা কোন্ আস্তিক হিন্দু বিশ্বাস ও গ্রহণ করিতে পারে না। পৌলম পর্ব্বের বিবাহ বৃত্তান্ত ও অনুশাসন পর্ব্বের ৫৬ অধ্যায়ে পরিষ্কার রহিয়াছে এবং মহাভারতের মধ্যে মিথ্যা আবর্জ্জনা কিরূপ প্রবেশ করিয়াছে উহাও দেখিতে পাওয়া যায়। বিচিত্রবীর্য্যের বিবাহ বৃত্তান্ত ভীষ্ম বলিতেছেন: "পূর্ব্বে আমি মগধ, কাশী ও কোশল দেশ সমুদায় জয় করিয়া মহারাজ বিচিত্র বীর্য্যের জন্য দুইটি কন্যা আনয়ন করিয়াছিলাম। (অথচ আদিপর্ব্বের ১০২ অধ্যায়ে কাশিরাজের তিন দুহিতার কথা আছে) বিচিত্রবীর্য্য তাহাদের মধ্যে কেবল একটির পাণিগ্রহণ করিলেন, দ্বিতীয়টী বীর্য্য নির্জ্জিতা বলিয়া তাঁহার পাণিগ্রহণ না করিয়াই পত্নীত্ব সিদ্ধির কল্পনা করিলে তখন আমার পিতা বাহ্লিক তদ্বিষয়ে প্রতিষেধ করিয়া কহিলেন, পাণিগ্রহণ না করিলে পত্নীত্ব সিদ্ধ হয় না; অতএব উহাকে পরিত্যাগ কর।" আরও দেখা যায় যে, আদিপর্ব্বের ১২৭ অধ্যায়

পাণ্ডুর সৎকার করিতে লইয়া যাইতেছে ও তাঁহার মাতা কৌশল্যা উচ্চৈঃস্বরে রোদন করিতেছেন। পরবর্ত্তী অধ্যায়ে তিনি শ্বশ্রূর সহিত বনে গমন করিয়া তপস্যার তনুত্যাগ করেন। ইহাতে পাণ্ডুমাতা কৌশল্যা কাশিরাজ দুহিতা নন, ইহা প্রমাণ হয়, কারণ কৌশল্যা কোশল রাজদুহিতা। অতএব বিচিত্রবীর্য্যের দুই পত্নীর গর্ভে বেদব্যাসের ঔরসে ধৃতরাষ্ট্র ও পাণ্ডুর জন্মবৃত্তান্ত যে মিথ্যা উহা পূর্ব্বোক্ত বিবরণে প্রমাণ হয়। এইরূপ আদি পর্ব্বের ১২০ অধ্যায়ে মনুর উক্তির নজীর করিয়া বলা হইয়াছে যে, ঔরসপুত্র অপেক্ষা কৃতকপুত্র শ্রেষ্ঠ ও ধর্ম্মকর্ম্মফলদ—রাজা ভরতের ঔরস-পুত্রগণকে নষ্ট করিয়া প্রণীতপুত্রকে রাজ্যদান করার কথা উক্ত হইয়াছে। ভরদ্বাজ বিতথ নামে বিখ্যাত হন, সেই ভরদ্বাজ পুত্র দ্রোণ কোন কালের কথা? দ্রোণ ও দ্রুপদ সহপাঠী—দ্রোণ ভারতের কুরুক্ষেত্রের যুদ্ধে দ্বিতীয় সেনাপতি ইহাতে সময়ের ও কথার সামঞ্জস্য রক্ষা হয় না। যাহা মহাভারতে আছে, উহাই ধ্রুব সত্য ও বিশ্বাস করিতে হইবে ইহা বলিলেচ লিবে না। যুক্তি মত যেমন চিকিৎসক শস্ত্র দ্বারা যেরূপ শরীরের বিষাক্তাংশ বর্জ্জন করিয়া জীবদেহ রক্ষা করে, তদ্রূপ ব্যাসের মহাভারতে আবর্জ্জনা দূর করিয়া তাঁহার যশঃ ও গৌরব, আর্য্য হিন্দুর চরিত্র রক্ষা ও উজ্জ্বল করা আবশ্যক।

**শিবের বর**ঃ—মহাভারতে শিবের বরদানের সহিত দ্রৌপদীর পঞ্চপতির কথার সন্নিবদ্ধ। মহাভারতে শিবারাধনা স্থলে নারায়ণ বিষ্ণু বা কৃষ্ণ উপাসনা প্রবর্ত্তিত করা যেন আর এক মুখ্য উদ্দেশ্য দেখিতে পাওয়া যায়। শিবকে ভক্তের বরদানে নিগৃহীত করায় তাঁহাকে উপহাস করা হইয়াছে মাত্র অর্থাৎ তিনি ভাবগ্রাহী জনার্দ্দন নহেন। দেবরাজ ইন্দ্র বারাণসীতে শিবারাধনা করিয়া ইন্দ্রত্ব লাভ করেন, সেই ইন্দ্রকে মহাভারতের আস্তিক পর্ব্বে গরুড় কর্ত্তৃক পরাজয় করাইয়া অমৃতাহরণ ও বিষ্ণুর বাহন করিবার কথা আছে। মহর্ষি কশ্যপের যজ্ঞে বাল্যখিল্য ঋষিগণ পলাশ বৃন্তাহরণ করিতেছিল, ইন্দ্র তাহাদিগকে উপহাস করায় তাঁহাকে শাস্তি দিবার জন্য গরুড়ের জন্ম, মহাভারতে উক্ত হইয়াছে। বনপর্ব্বে শিবকে পরাজয় করিয়া কৃষ্ণসখা অর্জ্জুন অস্ত্রলাভ করেন। শিবের বরে পরাশরের পুত্রোৎপত্তি ও পরাশরের পদস্খলনের সঙ্গে উহা থাকায় কটাক্ষপাত বলিয়া মনে হয়। ধৃতরাষ্ট্র বারণাবতে জতুগৃহে শিবের উৎসব দেখিবার জন্য পাণ্ডবগণকে পাঠাইয়া মারিতে গিয়াছিল। শিব রক্ষক হইয়া যুদ্ধের পর অশ্বত্থামার উপাসনায় সে কার্য্য করেন নাই ও অন্যায় হত্যার কারণ হন।

সেকালে স্বয়ম্বর বিবাহ রাজাদের রাজশক্তি সম্রাজ্ বন্ধনের সঙ্গে ধর্ম্মবন্ধনের কথা। প্রাচীন আর্য্য ইতিহাসে স্বয়ম্বর সভায় হরধনুভঙ্গ করার কথা আছে উহাতে পরশুরামের সহিত রামের বিবাদ ও জয়ের কথা সূচিত হইয়াছে। দ্রৌপদীর সহিত যুধিষ্ঠিরের বিবাহে দুর্য্যোধনাদির নিগ্রহ ও উহাদের পরাজয় এবং অপকীর্ত্তি ঘোষণা প্রধান ঘটনা। দূরবীক্ষণ দ্বারা যেরূপ চক্ষুর অদৃশ্যবস্তুর পরিচয় পাওয়া যায়, তদ্রূপ ব্যাস পাণ্ডবগণকে একচক্রা গ্রামে দ্রৌপদীকে স্বয়ম্বরে লাভ করিবার উপদেশ দান ও দ্রুপদকে কন্যাদানের পরামর্শ অতীত ও ভবিষ্যত ঘটনার রহস্য ভেদ করাইয়া দেখাইয়া দেন। সেইখানেই ভক্তি ও প্রেমের দ্বারা দর্পাহঙ্কার চূর্ণের কথা বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। বিশুদ্ধজ্ঞান যখন মনকে বশীভূত রাখে, তখন ধর্ম্ম ও নীতি শিক্ষা করিবার অবসর হয়, আপনার

আত্মমর্য্যাদা বক্ষা করিতে পাবে, তদ্বিপবীতে শিব ও ব্রহ্মাব ববে হিবণ্যকশিপু, মধুকৈটভ, বাবণাদি অসুরেরা তাণ্ডব নৃত্য দশমুণ্ড ও সহস্র বাহুধাবণ কবিয়া কবে। তাহাদেব নিগ্রহ কবিবার জন্য বিষ্ণু, নাবায়ণ, নৃসিংহাদি বা শ্রীবামচন্দ্র ও কৃষ্ণেব আবির্ভাব। তিনি জ্ঞান ও প্রেমধর্ম্মেব সাবথি ধ্রুব প্রহ্লাদেব কথায় শ্রীমদ্ভাগবতে পবীক্ষিতেব সময় হয়। **ভগবান জগতের মঙ্গলের জন্য অন্তরাত্মার প্রেরণার মধ্যে আসিয়া দেখা দেন, উহাতেই স্ফটিকস্তম্ভে বিকট নৃসিংহদেবের আবির্ভাব হইয়াছিল। মহাভারতে দ্রৌপদীর বিবাহে শ্রীকৃষ্ণ বলরামের আবির্ভাব সর্ব্বপ্রথমে প্রেমধর্ম্মের মিলন ও অভ্যুদয়।** শ্রীকৃষ্ণেব মীমাংসায় বিবাদ শান্তি ও দ্রৌপদীব বিবাহ হয়। ধর্ম্মেব সহিত প্রেমেব মিলন ও বিবাহ মহাভাবতেব কথা। আর্ত্তব্যক্তিব ঐকান্তিক কাতবতা ও প্রার্থনায় ভগবান আবির্ভূত হন, ইহা সকলদেশেব সকল জাতিব ধর্ম্মশাস্ত্রে উল্লিখিত হইয়াছে।

ভাবতবর্ষে দার্শনিক ও পৌবাণিকগণেব মধ্যে সামঞ্জস্য স্থাপনেব নিমিত্ত বামায়ণ কাব্য ও মহাভাবত ধর্ম্মশাস্ত্র আবির্ভূত হয়। প্রকৃতি ভক্তিব অঙ্গ প্রেমরূপী হন। প্রকৃতি ভিন্ন ভগবদ্ভক্তি প্রেম অসম্ভব সিদ্ধান্ত হয়। কসাইবৃত্তি অবলম্বন কবিয়া ব্রহ্মচর্য্য ও গোপনে অপ্সবাগণেব সহিত পদস্খলনে পুত্রোৎপত্তি নদী ও কলসাদিতে খ্যাত কবায় মুনি ঋষিবা আর্য্য হিন্দুসমাজেব অশ্রদ্ধাভাজন হইয়া পড়েন। উহাতেই বিবাহ কবিয়া ঋতুধর্ম্ম বক্ষা কবিলে ব্রহ্মচর্য্য বক্ষা কবা হয়, স্থিব হয। ব্রহ্মচর্য্যেব পব কর্ম্মক্ষেত্রে ইন্দ্রিয় সংযমেব পবীক্ষা দিয়া বিবাহ কবা স্বিবীকৃত হয়। তখন বিবাহ জ্যোতিষেব সাহায্যে গ্রহনক্ষত্রেব বিচাব ও পবমায়ু মিলনাদিব বথা ছিলনা, গুণেব ও মর্য্যাদাব সম্বন্ধ ধর্ম্মেব সঙ্গে ছিল। কালই মৃত্যুব প্রধান অস্ত্র, জন্ম ও মৃত্যুব মধ্যে বিবাহ সন্ধিস্থল, ধর্ম্ম ও কর্ম্মেব আলিঙ্গন বিবাহেই হইত। শ্রীকৃষ্ণেব প্রধান অস্ত্র সুদর্শন চক্র, কালেব মহিমা সুখ ও দুঃখ চক্রবৎ ঘুবিতেছে, প্রেম উহাতে কোনরূপে ব্যাকুলিত নয। দ্রৌপদী জ্ঞান ও ভক্তিব আধাব স্বরূপ প্রেমে পাতিব্রত্য ধর্ম্মেব নূতন আকাব ধাবণ কবিলেন—সীতা সাবিত্রীব আদর্শ অপেক্ষা উচ্চে উঠিলেন। সাধাবণে উহা সম্যক উপলব্ধি কবিতে সময লাগিল। মুনি ঋষিদেব নিগূঢ় তত্ত্ব কথা কেবল মুখে অভ্যাস কবিয়া বলিল, দ্রৌপদীব পঞ্চস্বামী।

বিবাহ প্রসঙ্গেই মহাভাবতেব ইতিহাস আবম্ভ দেখিতে পাওয়া যায়। ভৃগুপুত্র ঋচীক বরুণেব নিকট হইতে সহস্র শ্বেতাশ্ব লাভ কবিয়া গাধিবাজকে শুল্ক দান কবিয়া তাঁহাব কন্যা সত্যবতীকে পত্নীরূপে লাভ কবেন। মহর্ষি ভৃগুব দত্ত দুইটি চরু হইতেই বিশ্বামিত্র ও পবশুবাম দুই বিখ্যাত বাজর্ষিব জন্মগ্রহণ হয়। চরু ভক্ষণ কবিলে মাতা ও কন্যাব পুত্রলাভ হইবে কিন্তু ভক্ষণকালে উডম্বব ও অশ্বত্থ বৃক্ষালিঙ্গনপূর্ব্বক কবিতে হইবে উপদেশ ছিল। উহাব আলিঙ্গনেব পবিবর্ত্তন হওয়ায় ক্ষত্রিয় বাজাব পুত্র বিশ্বামিত্র ব্রাহ্মণ হইল, আর পবশুবাম ক্ষত্রিয়ের ন্যায় বাজত্ব কবিল। পবশুবাম মাতৃকুল ক্ষত্রিয় ধ্বংসকাবী হইলেন, আব জবৎকারু বিবাহ করিয়া পুত্র আস্তিকদ্বাবা মাতৃকুল নাগবংশ রক্ষা কবিলেন। কবি পরশুবামকে মাতৃবধ পাপে লিপ্ত কবাইলেন ও তাঁহাব সেই পাপ মুক্তি পিতৃযান উপাসনায় হয়, পুবাণে ব্রহ্মপুত্রনদে হয়। সেই কথা কবি

মহাভারতে ভীষ্ম কর্ত্তৃক পরশুরামের পরাজয় বৃত্তান্তে যেন সূচিত করিয়াছেন। যাহা হউক, মহর্ষি বশিষ্ঠের পত্নীই পতিব্রতার আদর্শ ও এবং তিনি একজন ধর্ম্মশাস্ত্রজ্ঞ ও তাঁহার বংশধরেরাও সেইরূপ। সেই অরুন্ধতীর বিবাহে ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর স্বয়ং বরকন্যা উভয়কে সর্ব্বতীর্থজল সাবিত্রী আশীর্ব্বাদকর দ্রুপদাদি মন্ত্র পাঠপূর্ব্বক স্নান করান। ইহাতে দ্রুপদাদি গায়িত্রীর সহিত তিন আদি দেবতার বিবাহ মন্ত্রের সহিত সম্বন্ধ দেখিতে পাওয়া যায় এবং সতীর স্তবে বিবাহের মন্ত্রে বেদমাতা গায়িত্রী, সাবিত্রী, সরস্বতী, বৃন্দোগতী ও আদ্যাশক্তি পঞ্চভূতের সারকর্ত্রী তত্ত্বরূপিণী বলিয়া উল্লিখিত হইয়াছেন। ( কালিকাপুরাণ )

সতীত্বের ও ভগবদ্ভক্তির বিষয় নীতি, উপদেশ, বিজ্ঞান, ধর্ম্ম ও জ্ঞান উদাহরণদ্বারা সর্ব্বসাধারণকে সম্যক্ উপলব্ধি করাইবার জন্যই মহাভারত ও রামায়ণ প্রকাশিত হইয়াছিল। ভগবান শ্রীকৃষ্ণ যাঁহার সাহায্যে সর্ব্বভূতকে সংসারচক্রে আরোহণ করাইয়া ভ্রমণ করাইতেছেন, যিনি ধর্ম্মিষ্ঠদিগের সুখ, পাপিষ্ঠদিগের দুঃখ, নীতিজ্ঞদের লক্ষ্মী, যিনি ধৈর্য্য স্বরূপা, যিনি জগতের শান্তি, তিনিই সতী দ্রৌপদী। তিনি জয়যুক্তদের জয় শক্তি, তিনি লজ্জা ও উত্তম নীতি, তিনি যজুর্ব্বেদের নিগমময় মন্ত্র ও সামবেদের গীতি। গীতায় সামবেদের প্রশংসা তজ্জন্যই কি হইয়াছে? শান্তিপর্ব্বে ১২ ১২ অধ্যায়ে উক্ত হইয়াছে যে, দেবগণ কর্ম্মপ্রভাবেই দেবত্বলাভ ও পিতৃলোকেরা জলবর্ষণ দ্বারা প্রাণীগণের প্রাণরক্ষা করে। অষ্টবসু পিতৃলোকে শাপমুক্তি তজ্জন্যই কি গঙ্গার সহিত বিবাহ ও পুত্রোৎপত্তির কথায় মহাভারতে দেখিতে পাওয়া যায়?

দ্রৌপদীর বিবাহ সমস্যার মীমাংসা মহাভারতের অগ্রপশ্চাৎ সমস্ত সামঞ্জস্য করিয়া দেখিলে তিনি যুধিষ্ঠিরেরই ধর্ম্মপত্নী। যদি কাহারও ইহাতে সন্দেহ থাকে, তবে মহাভারতের মূলের মধ্যে সত্য ঘটনা বিবাহ, দ্যূতক্রীড়ায় তাঁহার পণ ও বরদান গ্রহণ সময়ে তিনি প্রথম বরে একমাত্র যুধিষ্ঠিরকে লাভ করিবার বাঞ্ছা, রাজসূয়ে ও অশ্বমেধে তাঁহার যুধিষ্ঠিরের সহধর্ম্মিণীর কার্য্য ও সম্রাজ্ঞীর অভিষেক দেখিলে সে সন্দেহ দূর হইবে। ইহাতেও যদি না হয় তবে মূল হইতে উদ্ধৃত করিতেছি। আদিপর্ব্ব ২০০ অধ্যায় ১৯ শ্লোক :—

"মন্যতেসবৃতং পুত্রং জ্যেষ্ঠং দ্রুপদ কন্যয়া, দুর্য্যোধনমবিজ্ঞানং প্রজ্ঞাচক্ষু নরেশ্বরঃ" অর্থাৎ প্রজ্ঞাচক্ষু ধৃতরাষ্ট্র বিশেষ বুঝিতে না পারিয়া মনে করিয়াছিলেন যে, দ্রৌপদী তাঁহার জ্যেষ্ঠপুত্র দুর্য্যোধনকেই বরমাল্য প্রদান করিয়াছেন। যদি সত্যসত্যই দ্রৌপদীর বিবাহ পঞ্চ পাণ্ডবের সহিতই হইত, তবে এই ভ্রম হইবার কোন কারণই হইত না। পাণ্ডবগণের জ্যেষ্ঠ স্থলে তিনি তাঁহার পুত্রগণের মধ্যে জ্যেষ্ঠকে ভ্রম করিয়াছিলেন।

বিবাহের কথায় পৌরাণিক সম্বন্ধ মহাভারতের আদিপর্ব্বে ৬৭ অধ্যায়ে ১৫৭—১৫৯ শ্লোকে আছে যে, সর্ব্বলক্ষণসম্পন্না দ্রৌপদী শচীর অংশে জন্মগ্রহণ করেন। তিনি নাতিহ্রস্বা ও নাতিদীর্ঘা, বর্ণ বৈদূর্য্য মণির ন্যায়, চক্ষু পদ্মপত্রের ন্যায় বিশাল, নিতম্ব অতি মনোহর ও গাত্রে নীলোৎপল গন্ধ। তিনি পাঁচ প্রধান পুরুষের † চিত্ত প্রমোদ জন্মাইয়াছিলেন। ইহাতে বিবাহের উল্লেখ নাই অথচ ইহা পৌরাণিক মহাভারতের অনুক্রমণিকা।

† "সর্ব্বলক্ষণসম্পূর্ণা বৈদূর্য্য মণি সন্নিভা, পঞ্চানাং পুরুষেন্দ্রানা' চিত্ত প্রমথনীবহঃ।"১৫৯

শ্রীকৃষ্ণ যাদব ও অন্ধকগণকে স্বয়ম্বর বিবাহ অপেক্ষা বলপূর্ব্বক হরণের বিবাহের প্রশংসা করিয়াছেন। অর্জ্জুন সুভদ্রাকে ও শ্রীকৃষ্ণ রুক্মিণীকে বলপূর্ব্বক হরণে বিবাহ করেন। উহাতে পূর্ব্বানুরাগের যেন সম্বন্ধ বর্ত্তমান-কিন্তু দ্রৌপদীর বিবাহে সেরূপ কিছুই নাই, উহা ধর্ম্ম ও প্রেমের বিবাহ, দেশ উদ্ধার ও ধর্ম্মরক্ষার কথা। আদি পর্ব্বের ৯৫ অধ্যায়ে পঞ্চপাণ্ডবের বিবাহ বৃত্তান্তে যুধিষ্ঠির গোবাসনের কন্যা দেবিকাকে স্বয়ম্বরে লাভ করেন ও তাঁহার গর্ভে যৌধেয় নামে পুত্রোৎপন্ন হয়। দ্রৌপদীর গর্ভে তাঁহার প্রতিবিন্ধ্য নামে আর এক পুত্র হয়। ভীমসেন কাশীশ্বর দুহিতা বলন্ধরার গর্ভে সর্ব্বগ নামে এক পুত্র লাভ করেন। অভিমন্যু সুভদ্রার গর্ভে অর্জ্জুনের ঔরসে হয়। নকুল করেনুমতীর গর্ভে শিবামিত্র ও সহদেব মদ্ররাজকন্যা বিজয়ার গর্ভে সুহোত্রনামে পুত্রলাভ করেন। ইহা শতানীকের সময়ের অনুক্রমণিকা কারণ ইহাতে পরীক্ষিতের ঔরসে মাদ্রীর গর্ভে জন্মেজয় রাজা হন ও তাহার পত্নী বসুষ্টমার গর্ভে শতানীক জন্মে এবং শতানীকের ঔরসে বৈদেহীর গর্ভে অশ্বমেধদত্ত নামে পুত্রের কথা উল্লিখিত হইয়াছে। ইহার ফলশ্রুতি পুণ্যলাভ ও বেদস্বরূপ আয়ুষ্কর ও যশস্কর। ইহাতে যে দ্রৌপদীর পঞ্চপাণ্ডবের ঔরসে পঞ্চপুত্রের উল্লেখ আছে উহা সম্পূর্ণ প্রক্ষিপ্ত। কারণ দ্যূতসভায় বরদান কালে দ্রৌপদী কেবল প্রতিবিন্ধ্যের মুক্তি ও দাসপুত্র এই অখ্যাতি না হয়, ইহাই প্রার্থনা করিয়াছিলেন। হিড়িম্বার গর্ভে ঘটোৎকচ নামক পুত্রের উল্লেখ আছে কিন্তু অর্জ্জুনের সহিত চিত্রাঙ্গদ ও উলুপীর বিবাহের কথা নাই। উহাতে উহা যে তৎপরবর্ত্তী কথা ইহা বলিতে হয়। আশ্রমবাসিক পর্ব্বের ২৫ অধ্যায়ে অর্জ্জুনের সুভদ্রা ও চিত্রাঙ্গদার উল্লেখ ও রূপবর্ণনা এবং ভীমসেনের পত্নীর নাম কালী উল্লিখিত হইয়াছে। সহদেবপত্নী জরাসন্ধ দুহিতা উক্ত হইয়াছে। দ্রৌপদীর রূপবর্ণনায় শ্যামবর্ণা পরমাসুন্দরী পদ্মপলাশাক্ষি বলা হইয়াছে। বিরাটপর্ব্বে দ্রৌপদীর রূপ বর্ণনা কবিত্বপূর্ণ ও পরবর্ত্তীকালের পরিচয় দান করে।

দ্রৌপদীর বিবাহের পূর্ব্বে উভয় পক্ষের প্রশ্নোত্তরে সত্যের সন্ধান পাওয়া যায়। তজ্জন্য মূলের বঙ্গানুবাদ হইতে কিয়দংশ উদ্ধৃত করা হইল, উহার মধ্যে প্রবেশ করিতে বুদ্ধিমান লোকের অধিক সময় লাগে না। আদিপর্ব্ব ১৯৪ অধ্যায় :—"বৈশম্পায়ন কহিলেন, অনন্তর রাজা দ্রুপদ আনন্দিত হইয়া পুরোহিতকে এই বলিয়া পাণ্ডবগণের নিকট প্রেরণ করিলেন যে, আপনি তাঁহাদের নিকট গমন করিয়া ইহা কহিবেন যে, তোমরা মহাত্মা পাণ্ডুর সন্তান কি না, আমি তোমাদিগের পরিচয় জানিতে ইচ্ছা করি।" রাজ পুরোহিত রাজাজ্ঞা জ্ঞাত হইয়া পাণ্ডবদিগের নিকট গমনপূর্ব্বক যথাক্রমে তাঁহাদিগের প্রত্যেকের প্রশংসা করিয়া ভূপতির যথাদিষ্ট সমগ্র বাক্য আনুপূর্ব্ব কহিতে আরম্ভ করিলেন "হে বরবীরগণ! বরপ্রদ অবনিপতি পাঞ্চালরাজ আপনাদিগের পরিচয় জানিতে ইচ্ছা করিয়াছেন, তিনি এই বীরকে লক্ষ্যভেদ করিতে দেখিয়া অসীম আনন্দনীরে নিমগ্ন হইয়াছেন, আপনারা আপনাদিগের জ্ঞাতি ও কুল আনুপূর্ব্ব কীর্ত্তন করিয়া পাঞ্চালরাজের ও তদীয় অনুচর বর্গের এবং আমার হৃদয় আহ্লাদিত করত শত্রু সমূহের মস্তকে পদার্পণ করুন, মহারাজ পাণ্ডু রাজা-দ্রুপদের আত্মসম প্রিয়সখা ছিলেন, সেই হেতু দ্রুপদ মহীপালের এই কামনা ছিল যে, তাঁহার তনয়া কৃষ্ণা যেন পাণ্ডুর বধূ হন, হে অনিন্দিত রূপসম্পন্নবীরগণ! রাজা দ্রুপদের মনোমন্দিরে নিত্য এই কামনা জাগরূক ছিল যে, বিশাল দীর্ঘবাহু অর্জ্জুন ধর্ম্মানুসারে তাঁহার

কন্যার পাণিগ্রহণ করেন; যদ্যপি উহা ঘটিয়া থাকে, তাহা হইলে তাঁহার পক্ষে উহা পরম হিত, পুণ্যজনক, যশস্কর ও সুকৃত হইয়াছে।"

যুধিষ্ঠির কহিলেন, "হে পাঞ্চালেশ্বর! আপনি দীনচিত্ত হইবেন না, সন্তোষযুক্ত হউন, আপনার মনোভীষ্ট সিদ্ধ হইয়াছে, তাহাতে সন্দেহ নাই, হে রাজন! আমরা ক্ষত্রিয়কুলজাত মহাত্মা পাণ্ডুরাজার পুত্র, আমি কুন্তীর জ্যেষ্ঠ পুত্র; এই দুইজন ভীম ও অর্জ্জুন; ইঁহারাই রাজসভায় আপনার কন্যাকে জয় করিয়া লইয়াছেন এবং যে স্থানে কৃষ্ণা আছেন, ঐ স্থানে যমজ নকুল, সহদেব ও জননী কুন্তী অবস্থিতি করিতেছেন, অতএব আপনি আমাদিগকে ক্ষত্রিয় বলিয়া নিশ্চয় করুন, হে নরসিংহ! আপনার মনোদুঃখ দূর করুন; পদ্মিনীর ন্যায় আপনার এই কন্যা এক হ্রদ হইতে অন্য হ্রদে নীত হইয়াছেন, হে মহারাজ। আপনি আমাদিগের গুরু ও পরমগতি, অতএব আপনার নিকট—এই সমস্ত তথ্য সত্যরূপে কহিলাম।"

অনন্তর রাজা পুত্রগণের সহিত উৎকণ্ঠাশূন্য হইয়া যুধিষ্ঠিরকে কহিলেন, "অদ্য উত্তম পুণ্য দিবস, অদ্য কুরুনন্দন মহাবাহু অর্জ্জুন বিবাহের কৌলিক কর্ম্ম সমস্ত নির্ব্বাহ করিয়া মৎকন্যা কৃষ্ণার পাণিগ্রহণ করুণ," বৈশম্পায়ন কহিলেন, হে রাজন! অনন্তর ধর্ম্মাত্মা যুধিষ্ঠির তাঁহাকে কহিলেন, "হে হে বিশাম্পতে! আমাকেও দার পরিগ্রহ করিতে হইবে।" দ্রুপদ উত্তর করিলেন "হে বীর! তুমিই যথাবিধানে আমার দুহিতার পাণিগ্রহণ কর, অথবা তুমি যাহার সহিত কৃষ্ণার বিবাহ দিতে অভিলাষ কর, তাহার সহিত দাও।"

ব্যাস কহিলেন, "বেদ ও লোকাচার বিরুদ্ধ-প্রযুক্ত এই ধর্ম্ম রক্ষিত হইয়াছে; পরন্তু এ বিষয়ে তোমাদিগের কাহার কি মত শ্রবণ করিতে ইচ্ছা করি" দ্রুপদ কহিলেন, "হে দ্বিজসত্তম কুত্রাপি বহুব্যক্তির এক পত্নী নাই, সুতরাং এই কর্ম্ম যে লোকাচার ও বেদ বিরুদ্ধ প্রযুক্ত অধর্ম্ম বোধ হইতেছে, পূর্ব্ব পূর্ব্ব মহাত্মারাও কখন এরূপ ধর্ম্ম আচরণ করেন নাই, বিদ্বান ব্যক্তির অধর্ম্ম পথে পদার্পণ করা কোন প্রকারেই বিধেয় নহে, এই নিমিত্ত আমি এই কর্ম্মে প্রবৃত্ত হইতে সাহস করিতে পারি না।"

অনন্তর প্রভু দ্বৈপায়ন ভগবান ব্যাস উত্থিত হইয়া রাজার হস্ত ধারণপূর্ব্বক রাজগৃহে প্রবেশ করিলেন, কুন্তী, পাণ্ডবগণ ও ধৃষ্টদ্যুম্ন তাঁহাদিগের উভয়কে প্রতীক্ষা করিয়া সেই স্থানেই উপবিষ্ট থাকিলেন, অনন্তর মহর্ষি দ্বৈপায়ন বহু পুরুষের এক পত্নী হওয়া যে ধর্ম্মবিরুদ্ধ নয়, ইহা মহাত্মা দ্রুপদের নিকট বর্ণন করিতে আরম্ভ করিলেন, * এইখানেই শিবের বরের গল্পারম্ভ। যাহাই হউক, মহারাজ দ্রুপদ যে কাহার পরামর্শে দ্রৌপদীর স্বয়ম্বর বিবাহায়োজন করেন সেই কথা মূলের মধ্যে যে সন্ধান পাওয়া যায় উহা উদ্ধৃত করা হইল। বিদুর ধৃতরাষ্ট্রের পক্ষে পাঞ্চালরাজ্যে আসিয়া বিবাহে যোগদান ও হস্তিনাপুরে বরযাত্রা লইয়া যাইবার প্রস্তাব করায় দ্রুপদ বলিতেছেন যে "তিনি সে বিষয়ে কোন অভিমত প্রকাশ করিতে পারিবেন না, যাহা কৃষ্ণ বলিবেন, তিনি উহাই করিবেন, আরও পাণ্ডবগণকে বিদায়কালে কি উপদেশ দান করিয়াছিলেন। উহার মধ্যেই যে তিনি কৃষ্ণের পরামর্শে স্বয়ম্বর বিবাহ করিয়াছিলেন ইহা পরিষ্কার প্রকাশ পায় ও উহার সমর্থন কৃষ্ণ ও দ্রুপদের কথোপকথনে হয়। যথা: "যদ্যপি কুন্তীপুত্র যুধিষ্ঠির, ভীম, অর্জ্জুন এবং পুরুষ শ্রেষ্ঠ নকুল

* বর্দ্ধমান মহারাজার মহাভারতানুবাদ।

সহদেব ইহারা গমন করিতে সম্মত হন এবং ধর্ম্মজ্ঞ রাম ও কৃষ্ণ অনুমতি প্রদান করেন, তাহা হইলে ইহাঁরা গমন করুন, কারণ এই পুরুষব্যাঘ্র রাম ও কৃষ্ণ নিরন্তর ইহাঁদিগের প্রিয়ানুষ্ঠান ও হিতসাধনে নিরত আছেন।" যুধিষ্ঠির কহিলেন, "রাজন। এক্ষণে আমি ভ্রাতৃগণের সহিত আপনার অধীন, আপনি সন্তুষ্ট হইয়া আমাদিগকে যাহা বলিবেন, আমরা তাহাই করিব।"

বৈশম্পায়নের কথায় বাসুদেব কহিলেন, "আমার বিবেচনায় পাণ্ডবগণের গমন করা বিধেয় হইতে'ছে, পরন্তু সর্ব্বধর্ম্মজ্ঞ রাজা দ্রুপদের বিবেচনায় যাহা হয়, তাহাই কর্ত্তব্য। দ্রুপদ কহিলেন "এক্ষণকার সময়ানুসারে মহাবাহু পুরুষোত্তম বীর দাশার্হ যাহা বিবেচনা করিলেন, আমার মতে উহাই যুক্তিসঙ্গত মনে হইতেছে, অধুনা মহাভাগ পাণ্ডবগণ যেমন আমার স্নেহাস্পদ, সেইরূপ পুরুষেন্দ্র বাসুদেবেরও স্নেহভাজন, সন্দেহ নাই, **তিনি যেরূপ ইহাঁদিগের মঙ্গল চিন্তা করিয়া থাকেন, কুন্তীনন্দন যুধিষ্ঠিরও সেরূপ করেন না।"**
মূল মহাভারতের অনুবাদে দ্রৌপদীর বিবাহবৃত্তান্ত যেরূপ আছে উহা উদ্ধৃত করা হইল ঃ—
বৈশম্পায়ন কহিলেন, "অনন্তর ভগবান্ মহর্ষি ধর্ম্মরাজকে কহিলেন, হে যুধিষ্ঠির। অদ্য পুণ্য দিবস, চন্দ্রমা পৌষ্টক যোগ প্রাপ্ত হইবেক, অতএব প্রথমত তুমি অদ্য দ্রৌপদীর পাণিগ্রহণ কর। ভগবান্ দ্বৈপায়ন এইরূপ কহিলে সপুত্র রাজা যজ্ঞসেন কন্যার বিবাহ দিতে উদ্যোগী হইলেন। তিনি দানের নিমিত্ত বিহিত বহুসংখ্যক উৎকৃষ্ট দ্রব্য সংগ্রহ ও দ্রৌপদীকে বিবিধ রত্নালঙ্কারে অলঙ্কৃতা করিয়া আনয়ন করাইলেন। অনন্তর মন্ত্রবিদ্ বেদপারগ ধৌম্য অগ্নি স্থাপন করিয়া প্রজ্বলিত হুতাশনে যথাবিধি মন্ত্রপূর্ব্বক আহুতি প্রদান করিতে লাগিলেন; পরে যুধিষ্ঠিরকে আনয়ন করিয়া দ্রৌপদীর সহিত নিয়োগ করিয়া দিলে, বর কন্যা উভয়ে অগ্নি প্রদক্ষিণপূর্ব্বক পাণিগ্রহণ করিলেন। বেদপারগ পুরোহিত তাঁহাদিগের পরিণয় কার্য্য সম্পাদন করিয়া, যুদ্ধবিশারদ যুধিষ্ঠিরের অনুমতি গ্রহণপূর্ব্বক রাজভবন হইতে গমন করিলেন।"
"হে রাজন্। মহর্ষি ব্যাসদেব আমাকে এ বিষয়ে এক অলৌকিক অদ্ভুত ব্যাপার বলিয়াছিলেন যে, সেই মহানুভাবা সুমধ্যমা দ্রৌপদীর এক দিন বিবাহ হইলে পুনর্ব্বার তৎপরদিন তিনি কন্যাবস্থা প্রাপ্ত হইতেন। এইরূপে বিবাহ নির্ব্বাহ হইলে মহানুভব সৌমকি রাজ দ্রুপদ অগ্নি সাক্ষী করিয়া মহারথ পাণ্ডবগণকে পশ্চাদুক্ত নানাপ্রকার ধন যৌতুকস্বরূপ প্রদান করিলেন। তিনি হিরণ্ময়—বল্গান্বিত তুরঙ্গ চতুষ্টয়যুক্ত স্বর্ণমণ্ডিত উত্তম একশত রথ হেমময়শৃঙ্গযুক্ত পর্ব্বত-সদৃশ ও বিন্দুজাল শোভিত একশত হস্তী, নবযৌবনসম্পন্না মহার্হ বসন-ভূষণ-মাল্যাদি দ্বারা সুভূষিতা একশত দাসী, নানাবিধ মহার্হ বস্ত্র ও অলঙ্কার এবং তাঁহাদিগের প্রত্যেককে পৃথক্ পৃথক্ এক লক্ষ করিয়া সুবর্ণমুদ্রা প্রদান করিলেন। অনন্তর বিবাহ নির্ব্বাহ হইলে মহাবল পাণ্ডবগণ প্রভূত রত্নের সহিত সেই শ্রীরূপ স্ত্রীলাভ করিয়া পাঞ্চালরাজের পুরীমধ্যে ইন্দ্রের ন্যায় বিহার করিতে লাগিলেন।" বৈশম্পায়ন কহিলেন, "পাণ্ডবগণের সহিত রাজা দ্রুপদের সৌহৃদ্য হওয়াতে তিনি একেবারে নির্ভয়চিত্ত হইলেন, দেবতা হইতেও তাঁহার কোন ভয় থাকিল না। মহাত্মা দ্রুপদের অন্তঃপুরস্থ মহিলাগণ কুন্তীর নিকট উপস্থিত হইয়া স্ব স্ব নাম কথন পূর্ব্বক তাঁহার চরণতলে নতমস্তকে প্রণাম করিলেন।" মাঙ্গল্যসূত্রাদিধারিণী ক্ষৌম পরিধানা দ্রৌপদী শ্বশ্রূর চরণে নমস্কার করিয়া কৃতাঞ্জলিপুটে নম্রভাবে

দণ্ডায়মানা হইলেন। কুন্তী রূপলক্ষণ-সম্পন্না সুশীলা শুভাচারিণী বধূ দ্রৌপদীকে প্রেমভরে এইরূপ আশীর্ব্বাদ করিলেন যে, "হে কল্যাণি! তুমি কুরুজাঙ্গলের রাষ্ট্র ও নগরে ধর্ম্মবৎসল নৃপতি ধর্ম্মরাজের সহিত অভিষিক্তা হও। সমস্ত অবনীমণ্ডল তোমার মহাবল পতিগণের পরাক্রমে নির্জ্জিত হইয়া অশ্বমেধ মহাযজ্ঞে তোমাকর্ত্তৃক ব্রাহ্মণসাৎ হউক। হে গুণবতি। পৃথিবীমধ্যে যে সমস্ত গুণযুক্ত রত্ন আছে, তুমি সে সমুদায় প্রাপ্ত হও। তুমি পরম সুখে শতবৎসর অতিবাহন কর। হে গুণবতি বধূ! অদ্য তোমাকে ক্ষৌমাসংবৃতা দেখিয়া যাদৃশ আনন্দ প্রকাশ করিতেছি, তোমার পুত্র উৎপন্ন হইলে পুনর্ব্বার এইরূপ আনন্দিতা হইব। অনন্তর বৈশম্পায়ন কহিলেন কৃষ্ণ, কৃতদার পাণ্ডবদিগের নিমিত্ত পশ্চাদুক্ত ধন যৌতুকস্বরূপ প্রেরণ করিলেন। তিনি মুক্তামণ্ডিত বৈদূর্য্যমণিচিত্রিত হিরণ্ময় আভরণ, নানাদেশীয় মহার্হ বস্ত্র, সদৃশ্য সুখস্পর্শ উৎকৃষ্ট উৎকৃষ্ট কম্বল ও অজিন, নানাপ্রকার উত্তম উত্তম শয্যা আসন ও যান বৈদূর্য্য বিচিত্রিত হীরক খচিত শত শত পাত্র, সুশিক্ষিত সুলক্ষণ হস্তী, অলঙ্কারে সুসজ্জিত উত্তম উত্তম অশ্ব, উৎকৃষ্ট বর্ণবিশিষ্ট উচ্চ উচ্চ সুদান্ত অশ্বে অলঙ্কৃত রথ ও আকরজাত বিশুদ্ধ কাঞ্চন, এই সকল সামগ্রী প্রচুররূপে এবং কোটি কোটি সুবর্ণখণ্ড প্রেরণ করিলেন এবং অমেয়াত্মা মধুসূদন পাণ্ডবগণের সেবার নিমিত্ত রূপ, যৌবন ও দাক্ষিণ্যে বিভূষিতা নানাবিধ অলঙ্কারে অলঙ্কৃতা নানাদেশীয় সহস্র সহস্র দাসী প্রদান করিলেন। ধর্ম্মরাজ যুধিষ্ঠির গোবিন্দের প্রীতিনিমিত্ত পরম হৃষ্টচিত্তে সেই সমুদায় গ্রহণ করিলেন।" ( ২০০ অধ্যায় আদিপর্ব্ব )।

পরবর্ত্তী নাটকীয় মহাভারতে ভেদভয়ে ভীত ও মাত্রাজ্ঞার পঞ্চস্বামী হইয়াছিল। এই সম্বন্ধে নাট্যশাস্ত্রে আছে যে, আত্রেয়প্রমুখ মুনিগণকে নাট্যকোবিদ ভরত মুনি বলেন; ত্রেতাযুগে যখন গ্রাম্যধর্ম্মের প্রাদুর্ভাবে লোকে কামের বশীভূত হয় ঈর্ষা, দ্বেষ, ক্রোধ বিমূঢ়েরা লোকপাল প্রতিষ্ঠিত জম্বুদ্বীপ সমাক্রান্ত করে, তখন ইন্দ্রাদি দেবগণ পিতামহকে বলেন যে, আমরা এমন একটি ক্রীড়নীয়ক পাইতে ইচ্ছা করি যে, যাহার দৃশ্য ও শ্রব্য কাব্য পঞ্চমবেদের ন্যায় শূদ্রাদির মনস্তুষ্টি ও ধর্ম্মশিক্ষা দান করিবে। তখন ব্রহ্মা তথাস্তু বলিয়া যোগস্থ হইলেন। এই কথাই মহাভারতের অনুক্রমণিকায় আছে। দ্রৌপদীর পঞ্চস্বামী নাটকীয় ব্যাপার।

# সভাপর্ব্ব।

## ষষ্ঠ অধ্যায়।

### ইন্দ্রপ্রস্থ।

ভারতবর্ষে নবযুগের আবির্ভাবে নূতন রাজা বা সম্রাটের রাজত্বে নূতন রাজধানী পত্তন ও নাম করণ অতি স্মরণাতীত কাল হইতে চলিয়া আসিতেছে। কুরুক্ষেত্র, হস্তিনাপুর অযোধ্যা, প্রতিষ্ঠান আদি উহার উদাহরণ। পাণ্ডবগণের কীর্ত্তি ও গৌরব ইন্দ্রপ্রস্থের সঙ্গে বিজড়িত, সেই ইন্দ্রপ্রস্থের আবির্ভাব কিরূপে হইয়াছিল উহা মহাভারতের কথা। আদিপর্ব্বের ৬১ অধ্যায়ে উল্লিখিত হইয়াছে—"মহারাজ ধৃতরাষ্ট্র অভ্যাগত পঞ্চপাণ্ডবকে বলিলেন যে, "আমি ভ্রাতৃবিরোধ ভয়ে তোমাদিগকে খাণ্ডবপ্রস্থে যাইতে বলিয়াছিলাম, কিন্তু উহাতে তোমরা সম্মত হইলে না, এখন তোমরা কতিপয় গ্রাম লইয়া খাণ্ডবপ্রস্থ সমুদ্ধৃত কর।" পরম ধার্ম্মিক যুধিষ্ঠির ভ্রাতৃগণ, পত্নী ও মাতাকে সঙ্গে করিয়া হস্তিনাপুরে আহূত, অবস্থিত ও খাণ্ডবপ্রস্থে অপসারিত হইলেন।" প্রতিষ্ঠান চন্দ্রবংশ রাজাদের প্রাচীন আদি রাজধানী এবং সূর্য্যবংশ রাজাদের অযোধ্যা সেইরূপ রাজধানী। মগধবঙ্গাদি দেশের রাজার সেই রাজাদের কুটুম্ব ছিল। মগধেশ্বর বসুহোম উপরিচর রাজার কথায় মহাভারতারম্ভ কীর্ত্তিত হইয়াছে। এইরূপে দেখা যায় যে, প্রতিষ্ঠান অর্থাৎ প্রয়াগ হইতে হস্তিনাপুর কুরুক্ষেত্র ইত্যাদি পাঞ্জাবের দিকে সাম্রাজ্য ও রাজধানী বিস্তৃত ও নির্ম্মিত হয়। শেষে ইন্দ্রপ্রস্থ হইতে তক্ষশিলা গান্ধারের দিকে আর্য্য-সভ্যতা ও সাম্রাজ্য বিস্তার রাজা জন্মেজয়ের সর্প যজ্ঞে হইয়াছিল। ইহাতেই মহাভারতে আর্য্যসভ্যতার দিগ্‌দর্শন বর্ত্তমান রহিয়াছে।

"খাণ্ডবপ্রস্থ সমুদ্ধৃত কর" এই কথার মধ্যে অনেক কথা আছে, উহা অতিসংক্ষেপে এই—ধার্ত্তরাষ্ট্ররূপ রাষ্ট্রক্ষমতার দারুণ পীড়ন দূর করিবার সময় ঐশ্বর্য্যের দানব পুরীতে নিশ্চিত হইয়া বসিয়া থাকিলে চলিবে না। আপনার পায়ের উপর ভর দিয়া দাঁড়াইতে শিখিয়াছ, নিজে রাজ্য গড়িয়া রাজধানী করিয়া নিজের শিক্ষা দীক্ষা ও উন্নমের পরিচয় দাও। বৈদিক যুগে একদিন আর্য্যমুনি ঋষিরা বেদগান করিয়া যে আর্য্য হিন্দু-সমাজ গড়িয়াছিলেন, সেই আর্য্যসভ্যতার প্রচার ও অঙ্গসৌষ্ঠব সুন্দর করিবার যুগ আসিয়াছে। কেবল যজ্ঞ করিলে পৃথিবীর সমুন্নতি হইবে না। অগ্নি শ্বেতকি রাজার আহুতি খাইয়া অরুচি রোগাক্রান্ত হইয়াছেন, উহার প্রতিকার করিবার সময় আসিয়াছে। মহাভারতে বসুহোম রাজা যজ্ঞে পশুবধ ত্যাগ করিয়া বীজ দিয়া যজ্ঞ করিবার ব্যবস্থা নারায়ণের উপাসনায় করেন আর পাণ্ডবেরা ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ, খাণ্ডবদাহন সুভদ্রার বিবাহের যৌতুক-স্বরূপ কৃষ্ণার্জ্জুনের সংযোগে করেন। উহার মধ্যে আত্মশক্তির উদ্দীপনার কথা স্পষ্ট রহিয়াছে। ভোগীরাই নব নব ভোগের সঙ্গে রোগ ও পীড়নের বীজ অঙ্কুরিত করে, সেই

বোগ শান্তি ও উৎপীডন নাশই ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ ও খাণ্ডবদাহনেব কথা মহাভাবত কীর্ত্তন কবিয়াছে। যে বন নিবিড তবলতা গুল্মে ভযঙ্কব হিংস্র বন্যপশু ও অসভ্যজাতিব বসবাস ছিল, সেইস্থানকে অগ্নিদ্বাবা শ্রীকৃষ্ণেব পবামর্শে বল ও অর্থ সাহায্যে ধনধান্য পূর্ণ, গ্রাম, সমাজ বাজধানী ও হিন্দুধর্ম্ম সংস্কাব বাজসূয যজ্ঞাদি দ্বাবা কবাই ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণেব গূঢ উদ্দেশ্য। পঞ্চযজ্ঞে দেবতা, ঋষি পিতৃপুরুষ, অতিথি অভ্যাগত পশু পক্ষিব সহিত গার্হস্থ্যজীবনেব মঙ্গল বন্ধন স্থাপন কবাই মূল। ধৃতবাষ্ট্র পাণ্ডবগণকে হস্তিনাপুব হইতে বিদায কবিযা নিষ্কণ্টকে পৈত্রিক বাজ্য ভোগ কবিবে স্থিব কবিয়াছিল, কিন্তু ধর্ম্মে উহা সহিল না। খাণ্ডবপ্রস্থে মণি-কাঞ্চন সংযোগ হইল। সেই যুগেব বিধাতা পুরুষ শ্রীকৃষ্ণ তাঁহাব ভগ্নি সুভদ্রাকে অর্জ্জুনেব সহিত বিবাহ বন্ধনে বদ্ধ কবিযা উহাব যৌতুক দান অর্থাদি মণি কাঞ্চন উপহাবেব সঙ্গে যদুগণকে লইয়া ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ কবাইযা দিলেন। সেই ইন্দ্রপ্রস্থে ভবিষ্যতে যদুবংশাবতংস বজ্র বাজ্য কবিযাছিল। মষ দানব ইন্দ্রপ্রস্থেব বিশ্বকর্ম্মা, কৃতজ্ঞতা অস্ত্রেব নৈপুণ্যে সেই অপূর্ব্ব সভাগৃহ নির্ম্মাণ কবে। আর্য্য হিন্দু ধর্ম্মে রাষ্ট্র গৌবব লাভকে সেকালে জীবনেব চবম লক্ষ্য আদর্শ মুনি ঋষি ও বাজাবা ধার্য্য কবিতেন না। খাণ্ডব দাহনে পবেব বা শত্রুব বিরুদ্ধে আপনাকে প্রতিষ্ঠিত ও গৌববান্বিত কবিবাব কথা নয।

প্রভেদেব মধ্যে যখন ঐক্যতা স্থাপন কবা হয তখন তাহাকে বক্ষা কবা ময দানব ও বিভীষণ উহাব জাজ্বল্যমান উদাহবণ। ঐক্যতা সূত্রে সন্ধি স্থাপনা ও শৃঙ্খলানুসাবে দেবতা ও মানবগণেব মধ্যে সেই আদি মহাপুরুষকে উপলব্ধি কবিবাব চেষ্টায বামায়ণে সীতাহবণ ও হনুমানেব দ্বাবা সোনাব লঙ্কা ছাবখাব হইয়াছিল, আব ভীষণ খাণ্ডব বন দাবানলে দগ্ধ হইযা মানবেব বসবাস ভূমি কবা পাণ্ডব ও শ্রীকৃষ্ণেব কীর্ত্তি। কবি উহাব মধ্যে তাঁহাদেব সঙ্গে ইন্দ্রাদিব যুদ্ধ আবির্ভাব কবাইয়া লোকেব চিত্ত বিনোদন কবিয়াছেন। ইন্দ্রও অগ্নিব বিবাদ মীমাংসায় পৌবাণিক ঘটনার আবির্ভাব হইয়াছে। বরুণ ও অগ্নিব ববে অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ অক্ষয তূণীব ও সুদর্শনাস্ত্র বথাদি লাভ কবেন। অগ্নি বলিতেছেন ঃ "খাণ্ডব বনে ইন্দ্রেব সখা তক্ষক স্বপবিবাবে বাস কবেন, যখনই অগ্নি উহাকে দগ্ধ কবিতে যায, তখনই ইন্দ্র মুষল ধাবে বৃষ্টিব দ্বাবা অগ্নি নির্ব্বাণ কবেন। খাণ্ডব দাহন কালে নাগগণ তক্ষশিলায় অন্তর্হিত হয। বাজা জন্মেজয সেই নাগগণকে তক্ষশিলা হইতে দূবীভূত কবেন, উহাকে কবি সর্প সত্র বলিয়াছেন। এইরূপে দেখা যায যে, ভাবতেব অসভ্য জাতিবা কোন্ দিক হইতে কোন্ দিকে যাইতেছিল ও আর্য্য হিন্দুগণ তাঁহাদেব বাজ্য ও বাজধানী কোথা হইতে কোথায কবিতেছিল। ইন্দ্রেব সহিত যুদ্ধেব সন্ধিতে ইন্দ্র অর্জ্জুনকে সময়ে প্রযোজন হইলে অস্ত্রদান কবিবেন প্রতিশ্রুত হইলেন। এইখানে অর্জ্জুন যে ইন্দ্রেব পুত্র নন, উহা পবিষ্কাব দেখিতে পাওযা যায়। এইরূপ ভবিষ্যতেব সহিত বর্ত্তমানকে সন্নিবদ্ধ কবা পৌবাণিক কল্পনা, কিন্তু কৃষ্ণদ্বৈপাযন ব্যাসেব মহাভাবতে আদর্শ সম্পূর্ণ বিভিন্ন। যুধিষ্ঠির আদর্শ বাজা, যিনি ধর্ম্মাবতাব স্বশবীবে স্বর্গে যান, তিনি আত্ম প্রতিষ্ঠাব প্রতিমূর্ত্তি। তিনি পিতৃপিতামহ প্রদত্ত বাজত্ব বা সম্পদেব জন্য বিবাদ বিসম্বাদ কবেন নাই, তিনি স্বোপার্জ্জিত অর্থে বাজত্ব ও বাজধানী কবিয়াছিলেন। ইন্দ্রপ্রস্থ তাঁহাব বাজধানী, বাজসূযে তিনি আপনাব সাম্রাজ্য প্রতিষ্ঠা কবেন ও হস্তিনাপুব কৌববগণেব বহিল। আত্মঘাতী ক্ষত্রিয় ব্রাহ্মণেব



ইন্দ্রপ্রস্থে বাজসূয যজ্ঞে পাণ্ডবগণেব হস্তিপৃষ্ঠে গমন।

মারামারি কাটাকাটি যুদ্ধ বিবাদ কার্ত্তবীর্য্যার্জ্জুন পরশুরাম বা রাম রাবণের যুদ্ধ মহাভারতের কথা নয়। মহাভারতে খাণ্ডবদাহনের পূর্ব্বেই জলকেলি ও বিহারের কথা আছে। **মানবের অন্তর্দৃষ্টি না থাকিলে দেহ যে দেবতার মন্দির এ জ্ঞান হয় না। মনকে রথস্বরূপ করিয়া আত্মা দেহে পঞ্চভূত ও পঞ্চ ইন্দ্রিয়ে পরিভ্রমণ করিয়া থাকে। অন্তর্দৃষ্টি দ্বারাই আত্মার অধিষ্ঠান যে মনে সম্যক্ উপলব্ধি করিতে পারা যায়। আত্মার চৈতন্যে দিব্যচক্ষু ও দিব্যজ্ঞান লাভ হয়। মানব সেই দিব্যচক্ষু ও দিব্যজ্ঞানে বিশ্বের চেতনা স্বরূপ পঞ্চভূতাত্মক বরলাভ করিয়া থাকে।** প্রাকৃতিক ভূগোলে বিজ্ঞানবিদ্‌গণ বলেন যে, বনের বৃক্ষে জল পতনের কারণ সেই কথাই অগ্নিমুখে ব্যক্ত হইয়াছে। কবি জলকেলি ও বিহারে সেই কথা অবতারণা প্রেমের সহিত করিয়াছেন। **ভগবৎপ্রেম আত্মার সহিত পরমাত্মার সাক্ষাৎকার ও সম্মিলন। ইন্দ্রপ্রস্থে শ্রীকৃষ্ণের অর্ঘদানে সেই কথা আছে।** ভারতের আর্য্য হিন্দুসমাজকে অপূর্ব্ব প্রেমৈশ্বর্য্যে পুনর্জ্জীবিত করিবার জন্যই শ্রীকৃষ্ণ ও ব্যাসের আবির্ভাব হইয়াছিল। সেই ইন্দ্রপ্রস্থ এখনও লুপ্ত হয় নাই। পুরাতন দিল্লীর মধ্যে ইন্দ্রপ্রস্থকে আজও লোকে "ইন্দ্রপত" পাণ্ডবগণের ছিল বলিয়া দেখাইয়া দেয়। হিমালয়ের উখিমঠে মান্ধাতা ও পঞ্চপাণ্ডবের মূর্ত্তি লোকে পূজা করে। সেইখানে বদরিকাশ্রমে শঙ্করাচার্য্যের নির্ম্মিত **নরনারায়ণের** মন্দির আছে যেখানে মহাপুরুষ শঙ্করাচার্য্য দেহত্যাগ করেন। কাশীতে ব্যাসের মূর্ত্তি পূজা রামনগরে রাজার প্রাসাদে গঙ্গার উপরে হয় ও পৌরাণিকগণের অনুকরণে ব্যাস কাশির কথা কবি ভারতচন্দ্র লিখিয়াছেন। মহর্ষি ব্যাস বদরিকাশ্রমেই বাদরায়ণ বলিয়া বিখ্যাত হন। উহা গন্ধমাদন পর্ব্বতে অবস্থিত মহাভারতের শান্তিপর্ব্বের ৩৩৫ অধ্যায়ে ও বনপর্ব্বের ১৪৪ অধ্যায়ে উল্লিখিত হইয়াছে। এই গন্ধমাদন পর্ব্বত হনুমান আনিয়া লক্ষ্মণের শক্তিশেল দূর ঔষধদ্বারা করেন। ইহার মধ্যে শৈব ও বৈষ্ণব উপাসনার গূঢ় রহস্য বর্ত্তমান রহিয়াছে। **খাণ্ডবদাহন ও ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ শ্রীকৃষ্ণ প্রেমের কীর্ত্তি ও উপাসনার কথা।**

**জন্মোৎসব** :— ইন্দ্রপ্রস্থে অভিমন্যুর জন্মোৎসব অতি সমারোহে সম্পন্ন হয়। সুভদ্রা ও দ্রৌপদীর প্রথম সম্মিলন ও কথোপকথনের মধ্যে সত্যের সন্ধান পাওয়া যায়। পরস্পরের সাদরালিঙ্গন অভিবাদনান্তে দ্রৌপদীর আশীর্ব্বাদ-:—"**তোমার পতি নিঃসপত্ন হউন**" যুধিষ্ঠির অভিমন্যুর জন্মোৎসব উপলক্ষে ব্রাহ্মণগণকে অযুত গো ও সুবর্ণরাশি দান করেন। যাদব ও অন্ধকগণ শ্রীকৃষ্ণ বলরামের সহিত ইন্দ্রপ্রস্থে আমোদ প্রমোদে উহাকে স্বর্গোপম করিয়াছিলেন।" *

মহাভারতে অর্জ্জুনের বিবাহোপলক্ষে শ্রীকৃষ্ণ যাদবগণকে অর্জ্জুনের কথা বলিতেছেন :—"কুল, শীল, বিদ্যা বুদ্ধিমান পার্থ সুভদ্রাকে বলপূর্ব্বক হরণ করিয়াছেন বলিয়া সুভদ্রা যশস্বিনী হইবেন। তাঁহাকে তোমরা সামান্য মনে করিও না। তাঁহার জন্মে ভরতকুল অলঙ্কৃত হইয়াছে।

* আদিপর্ব্ব ২২১ অধ্যায়।

মহাদেব ব্যতিরেকে কেহই তাঁহার সহিত যুদ্ধ করিতে পারিবে না। ত্রিভুবন মধ্যে এমন কোন বীরই নাই যে, যিনি রথ অশ্বাদি পৃষ্ঠে আরোহণ করিয়া বা লঘুহস্তে অর্জ্জুনের সম্মুখীন হইতে পারে।" সেই অর্জ্জুনের পুত্র অভিমন্যুর জন্মোৎসবে পাণ্ডবগণ ও কুন্তীর আহ্লাদের পরিসীমা ছিল না। যুধিষ্ঠিরাদির পুত্রের জন্মবৃত্তান্ত আছে কিন্তু উৎসব নাই। দ্রৌপদীর সুভদ্রার আশীর্ব্বাদ নিঃসপত্ন হওয়ার কথার সত্য প্রকাশ হইয়া পড়িয়াছে। হরিবংশ মহাভারতের পরিশিষ্ট বলিয়া উল্লিখিত হয়। উহাতে ভানুমতির সহিত সহদেবের বিবাহ হইয়াছিল আছে। (১৪৭ অধ্যায় হরিবংশ)। উহার ১১৯ অধ্যায় কৃষ্ণপুত্র শাম্ব অর্জ্জুনের ন্যায় বলপূর্ব্বক দুর্য্যোধন কন্যা লক্ষ্মণাকে হরণ করিতে গেলে অবরুদ্ধ হন। পরে বলরাম হলদ্বারা যমুনাকে নগরাভিমুখীন করিলে দুর্য্যোধন ভয়ে হস্তিনাপুরে শাম্বের সহিত লক্ষ্মণার বিবাহ দেন। বলরাম অবতার, তিনি তাহার মুষ্টি আঘাতে প্রলম্বকে ও ধেনুকে বৃক্ষাগ্র দ্বারা বধ করেন। দুর্য্যোধন ও ভীম বলরামের নিকট গদাযুদ্ধ শিখিয়াছিল।

পাণ্ডব কৌরব ও যাদবেরা পরস্পর যৌন সম্বন্ধে বদ্ধ ছিল। ভানুমতি হরণ বৃত্তান্ত হরিবংশে এইরূপ আছে যে, দৈত্যরাজ নিকুম্ভ দ্বারকা হইতে ভানুমতিকে হরণ করে—প্রভাসে যখন যদুবীরগণ জলকেলি করিতেছিল। উহার অনুসরণ সংবাদ পাইয়া শ্রীকৃষ্ণ চক্রাঘাত করিয়া হত করেন। হরিবংশে পৌরাণিকীব্যাসের সন্ধান পাওয়া যায় (১৫৯ অধ্যায়):—"এই পুণ্ডরীকলোচন কেশব বাল্যকালে শিশুগণের মধ্যে থাকিয়া সঙ্কর্ষণের সাহায্যে যে সমস্ত কার্য্য করিয়াছেন সর্ব্বপ্রত্যক্ষদর্শী মহাযোগী ব্যাস তপোদীর্ঘ চক্ষুদ্বারা উহা দর্শন করতঃ পূর্ব্বেই সে সমস্ত বলিয়া গিয়াছেন।" উহাতে ১৭৪ অধ্যায়ে অসতীর কথা এইরূপ আছে যে, যে নারী পূর্ব্ব দুষ্ট মন উৎপন্ন কর্ম্মদ্বারা স্বীয় দোষ প্রতিপন্ন করে সেই অসতী। কাত্যায়নী সংহিতায় ১৯ খণ্ডে গৃহস্থের ও তাহার পত্নীর অগ্নির পরিচর্য্যা করা কর্ত্তব্য কর্ম্ম বলা হইয়াছে। যে স্ত্রী বীর প্রসবিনী, আজ্ঞাকারিনী, প্রিয়া, প্রিয়বাদিনী, কর্ম্মদক্ষা ও শুদ্ধা তাহাকেই অগ্নির পরিচর্য্যা কার্য্যে নিয়োগ করিবে। উহাতে পতিব্রতা রমণী সৌভাগ্য,ধন সম্পত্তি ও অবৈধব্য ইচ্ছা করিলে তাঁহাকে অবিচ্ছেদে বিনীতভাবে অগ্নির পরিচর্য্যা করিতে হইবে উক্ত হইয়াছে। সেই অগ্নির পরিচর্য্যা পাণ্ডবপত্নীরা খাণ্ডবদাহনে করিয়াছিলেন ও পুত্রলাভ করেন। যুধিষ্ঠিরের প্রতিবিন্ধ্য নামে একমাত্র পুত্র দ্রৌপদীর গর্ভে জন্মগ্রহণ করে ও তাহার জাতকর্ম্ম ধৌম্য করিয়াছিলেন। আদিপর্ব্বে ৮৩ অধ্যায় যযাতির সময় অন্যায় কাম প্রবৃত্তি ও চরিতার্থ পাপ ও নারীর ঋতুরক্ষা করা ধর্ম্ম ছিল। দানবরাজ বৃষপর্ব্বা দুহিতা শর্ম্মিষ্ঠা যযাতি পত্নী ও কুরুর মাতা ছিলেন। অন্য পত্নী শুক্রকন্যা দেবযানি যদুর মাতা ছিলেন। সেই দানবরাজ পরিত্যক্ত স্বর্ণগদা ও শঙ্খ পাণ্ডবেরা এতদিন পরে ময়দানব বিন্দু সরোবর হইতে উত্থিত করিয়া প্রদান করেন। ভীমসেন সেই গদাও অর্জ্জুন শঙ্খ ব্যবহার করিতেন।

**ইন্দ্রপ্রস্থ**:—মর্ত্ত্যের ইন্দ্রপুরীই ইন্দ্রপ্রস্থ যেন নভোমণ্ডলস্থ বিদ্যুৎ সমাবৃত মেঘমণ্ডলের ন্যায় অপূর্ব্ব শোভা ধারণ করিয়াছিল। নগর মধ্যে সুবিস্তৃত রাজপথ সকল সুবিভক্ত ও সুন্দর বিবিধ সুধা ধবলিত ভবনে সুশোভিত, চারিদিকে অভ্রভেদী প্রাচীরদ্বারা বেষ্টিত, রাজপ্রাসাদ কুবেরের প্রাসাদ তুল্য ধনসম্পত্তি পরিপূর্ণ ও অস্ত্রশস্ত্রদ্বারা সুরক্ষিত। রাজধানী গরুড়ের দ্বিপক্ষদ্বার দ্বারা

নগরে প্রবেশ ও বহিষ্করণের ব্যবস্থা। গোপুর সমূহ যোদ্ধৃগণ কর্তৃক অস্ত্রশস্ত্র দ্বারা সুরক্ষিত। সেকালে রাজাদের গোধনই প্রধান সম্পত্তি ছিল। * ইন্দ্রপ্রস্থ নামের উৎপত্তি সম্বন্ধে এইরূপ দেখিতে পাওয়া যায়। সৌভরি সংহিতায় ইন্দ্রপ্রস্থ নামে এক পবিত্র তীর্থ আছে সেখানে ইন্দ্র বিষ্ণুর পূজা করেন। ঐ তীর্থে দেহত্যাগ করিলে বিষ্ণুলোক লাভ হয়। মহাভারতে খাণ্ডব দাহন অগ্নি ও ইন্দ্রের উপাসনা বলিয়া বোধ হয়। কারণ উহাতে মহর্ষি মন্দপাল অগ্নির স্তব করিয়াছেন (২২৯ অধ্যায় আদি পর্ব্ব)। উহার ২৩২ অধ্যায়েও অগ্নির স্তব আছে অগ্নি দ্রোণকে বলিতেছেন যে, "তুমি আমাকে বেদবাক্যে স্তব করিলে, অতএব তোমার আর অগ্নিভয় থাকিবে না।" খাণ্ডব দাহনকালে ঋষিরা পক্ষিরূপে অন্তর্হিত হইয়াছিলেন। অনুশাসন পর্ব্বে ইন্দ্রের বরে মতঙ্গ ঋষি ছন্দোদেব নামে খ্যাত হইয়া কামিনীগণের পূজ্য হইবার কথা আছে এবং ঐ প্রসঙ্গে তাঁহার কামাচারী কামরূপী বিহঙ্গম হইবার কথা আছে। খাণ্ডব দাহনে কামাচারী মহর্ষি মন্দপাল পতির সহিত লপিতা ও জরিতার প্রসঙ্গে পতি ও পত্নীর কর্ত্তব্য কি সেই উপদেশ আছে। সত্যবান সাবিত্রীর উপাখ্যানে সত্যবানের মৃত্যুর অব্যবহিত পূর্ব্বদিনে সাবিত্রী প্রদীপ্ত হুতাশনে হোমক্রিয়া সমাধান করেন। সূর্য্যদেব চারিহস্ত মাত্র উত্থিত হইলে তিনি পূর্ব্বাহ্নিক ক্রিয়াকলাপ সম্পন্ন করিয়া বৃদ্ধ ব্রাহ্মণগণের ও বনবাসী তপস্বীগণের এবং শ্বশ্রূ ও শ্বশুরের অবৈধব্য আশীর্ব্বাদ গ্রহণ করিয়াছিলেন। (বন পর্ব্ব ২৯৪ অধ্যায়) ঐ বন পর্ব্বের ২১৫ অধ্যায়ে ধর্ম্মব্যাধের পাতিব্রত্য মাহাত্ম্যেও অগ্নি উপাসনার কথা আছে। কার্ত্তিকের জন্মের সহিত অগ্নির বীর্য্য ও শিশুমঙ্গল সম্বাদ ঐ বনপর্ব্বে স্কন্দষষ্ঠি ষোড়শমাতৃকার কথা নাগমাতা কদ্রু গর্ভনষ্টকারিণী রাক্ষসী পুতনা, শকুনি ও কুক্কুর মাতা সরমার সহিত উক্ত হইয়াছে। শ্রীকৃষ্ণ শিশুমঙ্গলের সৃষ্টিকর্ত্তা, পরিক্ষিতের জন্মে মহাভারতে সূচিত হইয়াছে। পৌরাণিকেরা পুতনা বধ, কালীয় দমন শ্রীকৃষ্ণের শৈশব লীলার প্রকটিত করিয়াছেন (১২৮ অধ্যায়, বনপর্ব্ব)।

সেকালে যেখানে মানবের জন্মভূমি ইহার আদর সেরূপ ছিল না, যেরূপ যেখানে তিনি কর্ম্ম করিয়া বিখ্যাত হন। ঋষিগণের পরিচয় তাঁহাদের আশ্রমের সহিত গোত্রের সহিত দেখিতে পাওয়া যায়। রাজাদের পুণ্যস্মৃতি তাঁহাদের রাজধানী যজ্ঞ যুদ্ধাদি জয়ের সঙ্গে ধর্ম্ম প্রতিষ্ঠার সহিত দেখিতে পাওয়া যায়। প্রতিষ্ঠানের সহিত পুরূরবার, হস্তিনাপুর কুরুক্ষেত্রের সহিত কৌরবগণের, আর ইন্দ্রপ্রস্থের সহিত পাণ্ডবগণের এবং দ্বারকার সহিত শ্রীকৃষ্ণের স্মৃতি বিজড়িত। হস্তিনাপুরে পুত্র বাৎসল্যে মুগ্ধ হইয়া পুত্রগণের জন্য যে রাজ্য রাখিয়াছিলেন আজ উহার চিহ্নমাত্রও নাই। মহাভারত ও বামন পুরাণাদিতে পঞ্চমুখ ও পঞ্চবেদীর কথা আছে প্রয়াগকে ব্রহ্মার মধ্যবেদী, পুস্কর পশ্চিম, গয়া পূর্ব্ব, উড়িষ্যার যাজপুর দক্ষিণ ও সমন্তপঞ্চককে উত্তর বেদী বলে। শল্য পর্ব্বে ৫৪ অধ্যায়ে কুরুক্ষেত্রের সহিত কুরুরাজ ও ইন্দ্রের উপাসনাদির কথা ও বরদানের বিবরণ উক্ত হইয়াছে। ঐরূপ খাণ্ডব দাহনে শ্রীকৃষ্ণার্জ্জুনের সহিত ইন্দ্রের যুদ্ধ ও বরদানের কথার সৌসাদৃশ্য দেখিতে পাওয়া যায়। ইন্দ্রপ্রস্থে রাজা যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞ যে আর্য্যসম্রাটগণের অনুষ্ঠিত রাজসূয় যজ্ঞের শ্রেষ্ঠতম হইয়াছিল একথা আস্তিকপর্ব্বে আস্তিকমুনি রাজা জন্মেজয়কে মুক্তকণ্ঠে স্বীকার করিয়াছিলেন। ময়দানব

* আদিপর্ব্ব ২০৭ অধ্যায়।

নির্ম্মিত ইন্দ্রপ্রস্থের সভাস্থল পঞ্চ সহস্র হস্ত পরিমিত অত্যাশ্চর্য্য কারুকর্ম্মের ও শিল্পনৈপুণ্যের উদাহরণ ছিল। উহার বিজ্ঞান কৌশলে লোকে জলে স্থল ও স্থলে জল ভ্রম করিয়াছিল।

বৃহৎ সংহিতায় দেখা যায় যে, ইন্দ্রাদি দেবতারা অসুর নাশ করিবার নিমিত্ত নারায়ণের স্তব করিয়া তাঁহার নিকট হইতে এক ধ্বজা প্রাপ্ত হন। উহা দ্বারা ইন্দ্র অসুরগণকে বিনাশ করেন। তদবধি রাজারা বেণুময়যষ্টি প্রোথিত করিয়া যথাবিধি নারায়ণের ও ইন্দ্রের পূজা করিয়া থাকেন। উহা দ্বারা রাজ্যে প্রজাবৃদ্ধি ও শস্যাদি উৎপন্ন হইয়া সকলের সমৃদ্ধিলাভ হইত। খাণ্ডবদাহন ঐরূপ ইন্দ্র পূজার সহিত নারায়ণোপাসনা সংশ্লিষ্ট। সেকালের রাজারা ভাদ্র মাসের শুক্ল দ্বাদশীতে শস্যোৎপত্তি বর্ষার জন্য ইন্দ্র দেবতার ধ্বজারোপণ পুরদ্বারে উড্ডীয়মান করিতেন। পৈলের ছাত্র ইন্দ্রপ্রমতি মার্কণ্ডেয় ঋষির গুরু ও ঋগ্বেদের আচার্য্য ছিলেন। শবর জাতির রাজা উদয়নের পুত্র ইন্দ্রবল ছিল। রামায়ণে ত্রিকালজ্ঞ শবরী শ্রীরামচন্দ্রকে আতিথ্যে পরিতুষ্ট করিয়া অগ্নিকুণ্ডে দেহত্যাগ করিয়া স্বর্গে মহর্ষি লোকে গমন করেন। ঐরূপ শবরী মতঙ্গ মুনির আশ্রমে পরিচারিকা ছিল। শবর ও নাগ জাতির বাসত্যাগ খাণ্ডবদাহনে বিবৃত হইয়াছে। ইন্দ্রকীল পর্ব্বত মহেন্দ্র বা মন্দর পর্ব্বতের নাম সেখানে শ্রীকৃষ্ণ শিশুপালকে বধ করিবার পূর্ব্বে অনেক ক্রীড়াকৌতুক দেখাইয়াছিলেন, সেইখানে অর্জ্জুন কিরাতবেশী মহাদেবের সহিত তপস্যা করিয়া যুদ্ধ করিবার জন্য অস্ত্র লাভ ও উহার ত্যাগ ও সংহার কৌশল তাঁহার নিকট প্রকৃত প্রস্তাবে কার্য্যতঃ শিক্ষা করেন। কবি উহাকে যুদ্ধ বলিয়া বর্ণনা করিয়াছেন। সেইখানে যে সত্য দুবে পড়িয়াছে দেখা যায়।

ইন্দ্রপ্রস্থের ধ্বংসাবশেষ এখনও আছে, কিন্তু রাজা জন্মেজয়ের পৌত্র নিচক্ষু হস্তিনাপুর গঙ্গার স্রোতে ধ্বংস হইলে কৌশাম্বীতে রাজধানী করিয়াছিলেন উহা বর্ত্তমান এলাহাবাদের ত্রিশমাইল পশ্চিমে অবস্থিত। প্রতিষ্ঠান 'প্রয়াগ' যেখানে চন্দ্রবংশের প্রথম রাজধানী সেইখানেই আবার রাজধানী ফিরিয়া আসিল, কিন্তু রাজা হিন্দু নাই।*

**বিদায়ঃ**—বাসুদেব শ্রীকৃষ্ণ পিতৃদর্শনাকাঙ্ক্ষায় খাণ্ডবপ্রস্থে কিয়ৎকাল বাস করত আপনার কর্ম্ম সমাধা করিয়া যথাবিধি কুন্তী, সুভদ্রা, দ্রৌপদী প্রমুখের নিকট বিদায় গ্রহণ করিলেন। পাণ্ডবেরা যেরূপে শ্রীকৃষ্ণকে বিদায় করিলেন উহা প্রেমের পূজা বলিলেই চলে। শ্রীকৃষ্ণ যথারীতি মাঙ্গলিক দান ধ্যান স্বস্তি বচনান্তে যাত্রা করিতে উদ্যত হইলে যুধিষ্ঠির তাঁহার রথে দারুক সারথির নিকট হইতে বলগা গ্রহণ, অর্জ্জুন স্বর্ণদণ্ডমণ্ডিত শ্বেতচামর বীজন ও ভীমাদি ভ্রাতৃগণ ঋত্বিক পুরোহিতগণের সহিত তাঁহার অনুগমন করিতে লাগিলেন। পরে এইরূপে অর্দ্ধ যোজন পথ গমন করিলে শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে আমন্ত্রণ করত ও প্রতিনিবৃত্ত হইবার অনুরোধ করিলেন। ধর্ম্মরাজ যুধিষ্ঠির তাঁহার চরণাশ্রিত শ্রীকৃষ্ণকে উত্থাপিত করিয়া তাঁহার মস্তকাঘ্রাণ পূর্ব্বক দ্বারকায় গমন করিতে অনুমতি দিলেন। ভীমসেনকে পূজা, অর্জ্জুনকে সাদর সম্ভাষণ আলিঙ্গন ও নকুল সহদেবকেও সেইরূপে সম্বর্দ্ধনা করিয়া গমন করিলেন। শ্রীকৃষ্ণ তাঁহাদিগকে "আবার আসিব" এইকথা

* সেইখানে ব্রিটিশ সাম্রাজ্যের ভিত্তি স্থাপন দিল্লীর মোগল সম্রাট লর্ড ক্লাইভকে বাঙ্গলা, বেহার, উড়িষ্যার দেওয়ানি সনন্দ দান করেন। স্থান মাহাত্ম্য যে নাই একথা বলা যায় না। ]

বারম্বার বলিয়া আশ্বাস দিতে লাগিলেন, আর পাণ্ডবেরা যতদূর চক্ষু যায়, ততদূর অবধি সতৃষ্ণনয়নে শ্রীকৃষ্ণকে দেখিতে লাগিলেন, কিন্তু কিছুতেই তাঁহাদের মনের তৃপ্তি হইল না। শ্রীকৃষ্ণ তদ্গতচিত্ত, পাণ্ডবেরা ইচ্ছার বিরুদ্ধে ইন্দ্রপ্রস্থে ফিরিয়া আসিল। ময়দানব ইন্দ্রপ্রস্থের বিচিত্র রাজার সভাগৃহ চতুর্দ্দশ মাসে সম্পন্ন করিয়া বিদায় প্রার্থনা করে।

**সভাবর্ণন**:—ঐ সভাগৃহের চতুর্দ্দিকে পুষ্পিত, নীলবর্ণ, শীতলছায়াময় নানাবর্ণের স্থলজ ও জলজ কমলাদি পুষ্পের সৌগন্ধ পাণ্ডবেরা উপভোগ করিত। কোথাও সরোবরে মণিময় মৃণালে, বৈদূর্য্যময় পত্রে, স্বর্ণময় কহ্লার কদম্বে বিহঙ্গমগণ ইতস্তত কেলি করিতেছে, কোথাও প্রফুল্ল পঙ্কজ সুবর্ণময় মৎস্যকূর্ম্মাদি পরিবেষ্টিত, কোথাও বিচিত্র স্ফটিক সোপানবদ্ধা মনিরত্নবিভূষিতা নির্ম্মল সরসীতে ভ্রমক্রমে রাজপুরুষেরা পতিত হইতেছেন। সেই মহতী সভাগৃহের উদ্বোধন ক্রিয়ার উৎসব করিবার আয়োজন হইল। যে রাজসিক উৎসবের সময় শ্রীকৃষ্ণ দ্বারকার দিগদিগান্তর আগত বিপ্রগণ নিমন্ত্রিত হইয়া চর্ব্ব চোষ্য লেহ্য পেয় অপরিমিত দক্ষিণার পরিতুষ্ট হইতেছে। সাধারণের আনন্দ ধ্বনিতে আকাশ মণ্ডল বিদীর্ণ হইতেছে। মল্ল ঝল্ল নট, সূত মাগধেরা যুধিষ্ঠির ও পাণ্ডবগণের গুণগানে তাঁহাদের উপাসনা করিতেছে, আর যুধিষ্ঠির যথারীতি দেবতাতিথি পিতৃগণের পূজা করিয়া আগত মুনিঋষিগণের সম্বর্দ্ধনা ও পূজা করিতেছেন। নিমন্ত্রিত রাজা ও রাজপুত্রগণ সেই সভার শোভাবর্দ্ধন করেন।

**নারদাগমন**:—ভীমার্জ্জুনের বন্ধু ও শিষ্যেরা যুধিষ্ঠিরের উপাসনার রত, কিন্নর, অপ্সরা, ও গন্ধর্ব্বগণ তাঁহাদের রাজা তুম্বুরু চিত্রসেনাদির সহিত নৃত্য সঙ্গীতে সকলের মনস্তুষ্টি করিতেছিল এমন সময়ে দেবর্ষি নারদের শুভাগমন হইল। তিনি পাণ্ডবগণ কর্তৃক যথারীতি সম্পূজিত হইয়া কুশল অনাময় প্রশ্ন জিজ্ঞাসা করিলেন। সেই প্রশ্নের মধ্যে মহাভারতের সাবিত্রী উল্লিখিত হইয়াছে!—"অর্থের নিমিত্ত ধর্ম্মের হানি বা ধর্ম্মের জন্য অর্থের ক্ষতিকর নাইত? কিম্বা আত্মপ্রীতিদায়ক কামসেবার ধর্ম্ম ও অর্থ উভয় বিষয়ের প্রতিপক্ষতাচরণ করনাত? তুমি যথারীতি সামঞ্জস্য করিয়া ধর্ম্ম, অর্থ, কাম সেবা করিয়া থাকত? তোমার অর্থ সমস্ত সঞ্চিত ও বিহিত কার্য্যে ব্যয়িত হয়ত? তোমার মন ধর্ম্মে রত থাকেত? তুমি সুখানুভব কর'ত ও উহাতে তোমার মন'ত বিচলিত হয় না? তোমার পূর্ব্বপুরুষেরা উত্তম মধ্যম অধম প্রজাগণের পালন শাসন যেরূপ ধর্ম্মানুযায়ী মহত্ত্বরভাব দ্বারা করিতেন তুমিও'ত সেইরূপ কর? বক্তৃত্ব প্রগল্ভত্ব আদি ষড়বিধ রাজগুণ দ্বারা সামদানাদি সপ্তবিধ উপায়ে এবং বলাবল দ্বারা রাজাদিগের নাস্তিকাদি চতুর্ব্বিধ দোষসমূহ পরীক্ষা করিয়া থাক'ত? হে জয়শীল। তোমার ও অপরের অবস্থা সম্যক পর্য্যালোচনা করিয়া অগ্রপশ্চাৎ ভাবিয়া কর্ম্ম কর'ত? শত্রু মিত্র ও উদাসীনেরা কি করিবার সংকল্প করে, উহা তুমি ছদ্মবেশী অপরিশঙ্কিত দূতগণকর্তৃক অবগত হইয়া বিজ্ঞ মন্ত্রীগণের সহিত পরামর্শ কর'ত? তোমার দুর্গাধ্যক্ষ প্রভৃতি সপ্তবিধ প্রকৃতি শত্রু কর্তৃক মোহিত বা আঢ্য হইয়া বাসনযুক্ত হয় নাই'ত? তাহারা সকলে তোমার অনুরক্ত আছে'ত? তোমার মন্ত্রণা'ত প্রকাশ কার্য্যসিদ্ধির পূর্ব্বে হয়না'ত?" শৌর্য্য ও প্রজ্ঞাসম্পন্ন পঞ্চব্যক্তি পৌরপালন, দুর্গপালন, বণিক্ পালন, কৃষিপর্য্যবেক্ষণ ও দুষ্টলোকের শাসন এই পঞ্চবিধ কর্ম্মে নিযুক্ত হইয়া ঐক্যমতে তোমার জনপদের মঙ্গলবিধান করিয়া থাকে'ত? ইহার মধ্যেই পঞ্চ-

পাণ্ডবের ও দ্রৌপদীর প্রণয়ে ঐক্যতা স্থাপনের কথা। দ্রৌপদীর পঞ্চস্বামীর রহস্য। বর্ত্তমান আর তাঁহার প্রশ্নের মধ্যে আর একটি কথা আছে যাহা উল্লেখ করা অত্যন্ত আবশ্যক যথা ঃ—"তুমি ধর্ম্মার্থ প্রদর্শক অর্থজ্ঞ বৃদ্ধগণের ধর্ম্মার্থ পুণ্যবাক্য সকল গ্রহণ কর'ত? নবান্নের উৎপত্তির সময়ে নবোদকনিমিত্ত পুত্রের সংস্কারার্থ এবং বিশুদ্ধ ধর্ম্মের নিমিত্ত পিতৃলোকের উদ্দেশে দ্বিজাতিগণকে ঘৃত মধুপর্ক দান করিয়া থাক'ত? তুমি অগ্নি, সর্পাদি হিংস্রজন্তু, রোগ ও রাক্ষসগণ হইতে প্রজাগণকে রক্ষা করিয়া থাক'ত? নিদ্রা, আলস্য, ভয়, ক্রোধ, মৃদুতা ও দীর্ঘসূত্রতা এই ছয়টি অনর্থকরী দোষকেও পরিত্যাগ করিয়াছ'ত?" ইহার মধ্যেই খাণ্ডবদাহন ও হিংস্র পশু নাগাদির নাশের সঙ্গে রাজার কর্ত্তব্য কর্ম্মের যে সম্বন্ধ বর্ত্তমান উহা দেখিতে পাওয়া যায়। মনুর ৫র অধ্যায় ৩০ শ্লোকে বলেন যে, যেমন বসন্তাদি ঋতু আপন অধিকার কালে চ্যুতমঞ্জরী প্রভৃতি আপন চিহ্ন প্রকৃতিগত প্রাপ্ত হইয়া থাকে, তদ্রূপ মানব সমাজ আপন আপন কর্ম্ম হিংসা প্রবৃত্তি ও বর্ণাশ্রম ধর্ম্মানুসারে করিতে বাধ্য, অর্থাৎ রাক্ষস সিংহাদির হিংসা, হরিণাদির অহিংসা, ব্রহ্মচর্য্যাদির গুরুশুশ্রূষা ও ক্ষত্রিয়াদির যুদ্ধ ধর্ম্ম প্রকৃতিগত হয়।

**সিদ্ধান্ত** ঃ—কুরুরাজা কুরুক্ষেত্রে হল চালনা আরম্ভ করেন, ইন্দ্রের বরে উহা তীর্থক্ষেত্রে পরিণত হইয়াছিল এই কথা মহাভারতে আছে ও সেই কুরু রাজার আরব্ধকর্ম্ম যুধিষ্ঠিরের সময় সম্পূর্ণ হইল। দাবানল ও অতিবৃষ্টি দূর করিয়া মানবের বাসস্থান ও কৃষিকার্য্যের উন্নতির জন্য খাণ্ডবদাহন করিয়া হিংস্র পশু আদি বধ করিয়া ইন্দ্রপ্রস্থ রাজধানী ও কৃষ্ণের সম্মাননা করা মূল উদ্দেশ্য। নাগাদি অসভ্য জাতিকে সভ্য করার কথা মহাভারত ও রামায়ণে দেখিতে পাওয়া যায়। নাগজাতি তক্ষশিলায় গমন করে সেই তক্ষশিলা হইতে বহিষ্করণ রাজা জন্মেজয় যুদ্ধ করিয়া করেন, উহাকেই কবি সর্পসত্র বলিয়াছেন; * আর তক্ষশিলার নামকরণ শ্রীরামচন্দ্রের ভ্রাতুষ্পুত্র তক্ষ হইতেই হইয়াছিল এবং নাগপুরের নামকরণ অনেকেই নাগজাতির সম্পর্কে হইয়াছিল মনে করেন। যুগাবতার বলরাম হলধররূপে বর্ত্তমান। হলচালনা হইতে লক্ষ্মীলাভ সীতার উৎপত্তি ও যজ্ঞাদি হইতে লক্ষ্মীলাভ, দ্রৌপদীর উৎপত্তি, মহাভারতে কীর্ত্তিত হইয়াছে। সেই যজ্ঞ করিবার জন্যই খাণ্ডবদাহন ও ইন্দ্রপ্রস্থের আবির্ভাব।

* উত্তরাকাণ্ড রামায়ণ ১১৪ ও ২০১ সর্গ।

# সভাপর্ব্ব।

## সপ্তম অধ্যায়।

### রাজসূয় যজ্ঞ।

পৃথিবীর সকল ধর্ম্মপুস্তকে দেবদূতের উল্লেখ আছে এবং হিন্দু ধর্ম্মশাস্ত্রে ও সেই দেবদূতের কার্য্য নারদ করেন বলিয়া তাঁহাকে দেবর্ষি বলা হয়। যজ্ঞানুষ্ঠানে ও কর্ম্মফলের কথায় স্বর্গ-গমনের কথা সূচিত হইয়াছে। মহাত্মা পাণ্ডু স্বর্গে রাজর্ষি হরিশ্চন্দ্রের ন্যায় সুখভোগ করিবার নিমিত্ত যুধিষ্ঠিরের নিকট নারদকে পাঠাইয়াছিলেন। শান্তিপর্ব্বে নারদের নিকট নারায়ণ পিণ্ডদান বৃত্তান্ত কীর্ত্তন করিয়াছেন। কর্ম্মফলে স্বর্গ ও নরক প্রাপ্তির কথা ব্রহ্মণ্য-ধর্ম্মের কথা, নারদ সেখানে ব্রহ্মর্ষির কার্য্য করিতেছেন। দেবযান ও পিতৃযান এই দুই উপাসনার পক্ষপাতী রাজারা সূর্য্যবংশ ও চন্দ্রবংশ বলিয়া বিখ্যাত। যুধিষ্ঠির কেমন করিয়া পিত্রাজ্ঞা পালন করিবেন উহার পরামর্শ করিবার জন্য শ্রীকৃষ্ণকে ইন্দ্রপ্রস্থ সভায় আনয়ন করিবার জন্য দূত পাঠাইয়াছিলেন। হরিবংশের ভবিষ্যপর্ব্বের প্রথমাধ্যায়ে রাজর্ষি হরিশ্চন্দ্রের রাজসূয় যজ্ঞ করিয়া ক্ষত্রিয়নাশক আড়ীবক মহাযুদ্ধ করিয়াছিলেন। সোম ও বরুণ ঐ যজ্ঞ করিয়া মহাযুদ্ধ উপস্থিত করেন। রামায়ণের উত্তরকাণ্ডের ৯৬ সর্গে শ্রীরামচন্দ্রকে তাঁহার সুযোগ্য ভ্রাতা ভরত বলিতেছেন :—"রাজন! আপনি রাজসূয় যজ্ঞ করিতে ইচ্ছা করিতেছেন কিন্তু উহার প্রয়োজন নাই, কারণ সমস্ত রাজারাইত আপনার বশীভূত, তবে কেন তাঁহাদিগকে গর্ব্বাহঙ্কারে উন্মত্ত করিয়া নষ্ট করিবেন।" শ্রীরামচন্দ্র সেই পরামর্শের অনুমোদন করিয়া অশ্বমেধ যজ্ঞ করেন। হরিবংশে রাজসূয় যজ্ঞকে কুরুক্ষেত্র মহাযুদ্ধের কারণ নির্দ্ধারিত করা হইয়াছে, উহা সত্য নয়। যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞ করিবার বিশেষ কারণ ছিল :— **জিতেন্দ্রিয় হইয়া আত্ম পরাজয় পূর্ব্বক ইন্দ্রিয় পরতন্ত্র বিপক্ষ-গণকে পরাজয় করা উচিত।** কৃষিকার্য্য দৈবায়ত্ত না করিয়া নিজায়ত্ত করা কর্ত্তব্য ইহা খাণ্ডবদাহনে সিদ্ধ করিয়া বিপক্ষ দমন ও ধর্ম্মানুষ্ঠান যজ্ঞ দ্বারা আর্য্যধর্ম্ম প্রচার ও শিক্ষাদান আর্য্য রাজার কর্ত্তব্যকর্ম্ম। পৌরাণিক মার্কণ্ডেয় ঋষি বনপর্ব্বে ২০৩ অধ্যায়ে যুধিষ্ঠিরকে ইহা বলিয়াছেন,—"পিতামাতা পুত্র হইতে যশ, কীর্ত্তি, ঐশ্বর্য্য, সন্তান ও ধর্ম্ম আকাঙ্ক্ষা করেন। যে পুত্র সেই আশা পূর্ণ করে, সেই যথার্থ ধর্ম্মজ্ঞ।" যুধিষ্ঠিরের ধর্ম্মরাজ নাম পৌরাণিক কথা বলিয়া বোধ হয়। যে ব্যক্তি পিতামাতাকে সন্তুষ্ট রাখে তাহার ইহকালে ও পরকালে শাশ্বতধর্ম্ম ও কীর্ত্তিলাভ হইয়া থাকে। নারীগণের পতিসেবা ভিন্ন যজ্ঞ, শ্রাদ্ধ ও উপবাসাদি সকলই বিফল হয়। পরবর্ত্তী অধ্যায়ে পতিব্রতা মাহাত্ম্যে ধর্ম্মব্যাধ যজ্ঞ, দান, তপস্যা, বেদ ও সত্য এই পাঁচটিকে শিষ্টাচারের পবিত্রাঙ্গ নির্ণয় করিয়াছেন। ব্রাহ্মণগণ যজ্ঞে মন্ত্র সংস্কৃত পশুসকল বধ করিয়া স্বর্গে গমন করিয়াছেন।

পূর্ব্বে অগ্নি যদি মাংসকাম না হইতেন, তবে মাংস কদাপি লোকের ভক্ষ্য হইত না। শ্রাদ্ধে দেবতা ও পিতৃগণের উদ্দেশ্যে ব্যক্তিরা মাংস প্রদান করিয়া ভক্ষণ করে। উহাতে শ্রুত্যানুসারে তাহাদিগকে অমাংসী বলা হয়। বিধিবোধিত মাংসভক্ষণ ও ব্রহ্মচারী ব্রাহ্মণ স্বীয় পত্নীর ঋতুরক্ষা করিলে তাহাকে কোন ক্রমে পাপ স্পর্শ করিতে পারে না, এই সিদ্ধান্ত বনপর্ব্বে ২০৫ অধ্যায়ে আছে।

যুধিষ্ঠিরের সহিত শ্রীকৃষ্ণের পরামর্শে রাজসূয় যজ্ঞের মূল উদ্দেশ্য স্বার্থচিন্তা নয় ইহা দেখিতে পাওয়া যায়। মগধাধিপতি জরাসন্ধ ভারতবর্ষের সম্রাট হইবার জন্য একশত জন রাজাকে বলিদান আকাঙ্ক্ষায় ৮৬ জনকে কারারুদ্ধ করিয়াছিলেন। তাঁহাদিগকে উদ্ধার ও তৎপরিবর্ত্তে জরাসন্ধকে বধ করিয়া আর্য্য হিন্দুধর্ম্মের পুনরুদ্ধার করাই শ্রীকৃষ্ণের পরামর্শ সিদ্ধান্ত হইয়াছিল সেই সকল মুক্ত রাজাগণকে দিয়া সাধুগণের সৎকার ও সৎকর্ম্মের প্রশংসা করাই রাজসূয় যজ্ঞের মূল উদ্দেশ্য। যুধিষ্ঠিরের রাজসূয়যজ্ঞ মহাযুদ্ধের সৃষ্টি করে নাই। উহাতে দুষ্টের দমন ও শিষ্টের পালন এবং ধর্ম্মোপদেশ দ্বারা ধর্ম্মপ্রবৃত্তি সাধনই মুখ্য উদ্দেশ্য ছিল, স্পষ্ট দেখিতে পাওয়া যায়।

**জরাসন্ধ** :—যে জরা যযাতির সময় শুক্রাচার্য্যের শাঁপে রাজাকে তাহার কন্যার নিমিত্ত আক্রমণ করিয়াছিল সেই জরা রাক্ষসীরূপে কাক্ষীবান গৌতমের পুত্র তপস্বী চণ্ডকৌশিকের বরে রাজা বৃহদ্রথের দুই পত্নীর গর্ভোৎপন্ন পরিত্যক্ত অর্দ্ধাঙ্গ শিশুদেহ একত্রিত করিয়া মহাপ্রবল প্রতাপান্বিত জরাসন্ধের প্রাণদান করে। রামায়ণে ব্রহ্মণ্যধর্ম্মের প্রতিষ্ঠা শ্রীরামচন্দ্রের মূল উদ্দেশ্য একথা উত্তরাকাণ্ডের ৯৬ সর্গে ৩ শ্লোকে আছে। ব্রাহ্মণের বরে পুত্রলাভ জরা রাক্ষসীর প্রসঙ্গেই হয় ও উহাকে গৃহদেবী করিয়া পূজা করিবার ব্যবস্থা ও অনুষ্ঠান করান হয়। ( সভাপর্ব্ব ১৭ অধ্যায় ) দশরথ প্রতীপ, পাণ্ডু, যজ্ঞ ও তপস্যা করিয়া দেবতার বরে পুত্রলাভ করেন, কিন্তু ব্রহ্মণ্যধর্ম্মের প্রাদুর্ভাবে উহার ব্যতিক্রম হইল। ইউরোপে পোপের একদিন যেরূপ প্রতিপত্তি ও প্রাদুর্ভাব ছিল সেইরূপ কেন তদপেক্ষা অনেকাংশে অধিক ভগবানের ন্যায় দুর্ব্বাসা, অগস্ত্য, বশিষ্ঠ ও ভৃগুর ক্ষমতার কথা, মহাভারতে স্থান পাইয়াছে। ব্রহ্মা ধর্ম্মের প্রতিষ্ঠার জন্যই দুর্ব্বাসার বরে কর্ণ ও পাণ্ডবগণে জন্ম বৃত্তান্ত এক অস্বাভাবিক গল্পের অবতারণা করিয়াছে। এইসকল কবি কল্পনা ভিন্ন আর কি হইতে পারে? অগস্ত্যের সমুদ্রপান, চ্যবনের ইন্দ্রের বাহুস্তম্ভন, ভৃগুর শাঁপে নহুষের স্বর্গচ্যুতি কবির কাব্য ব্রহ্মণ্যধর্ম্মে ব্রাহ্মণই স্বর্গ ও নরকের প্রেরণকর্ত্তা যমরাজস্বরূপ হইলেন। ব্রাহ্মণই দেবতা ও মানবের পুরোহিত ও গুরু বলিয়া পরিচিত হবেন। জরা ব্যাধরূপে শ্রীকৃষ্ণের নাশ করিল। ব্রাহ্মণের শাঁপে, কখন সতী গান্ধারীর শাঁপে, যদুবংশ ধ্বংস হইল। এইসকল কাব্য ভিন্ন আর কিছুই নয়। জরাসন্ধের বধ শ্রীকৃষ্ণের আলৌকিক পরিণাম দর্শিতার পরিচয় দান করে। জরাসন্ধের শক্তি ও সামর্থ্য তাঁহার সঙ্ঘবদ্ধ বন্ধু ও সেনাপতিগণের সাহায্যেই হইয়াছিল। তিনি কংসকে আপনার দুইকন্যা দান করিয়া বাধ্য করেন। শিশুপালের সহিত রুক্মিণীর বিবাহ সম্বন্ধ করিয়া শ্রীকৃষ্ণের সহিত শত্রুতা ঘনীভূত ও উহাকে আপনার সেনাপতি করেন। করুষাধিপতি বক্র, হংস, ডিম্বক দন্তবক্রাদি অনেক যোদ্ধা পরাক্রান্ত রাজাগণকে বাধ্য করেন

শ্রীকৃষ্ণ কৌশলে ও বলে জরাসন্ধের প্রধান সহায় ও বল দুর্জ্জয় হংস ও ডিম্বককে পরস্পরের মিথ্যা মৃত্যুসংবাদে আত্মহত্যা করান।

**সম্রাট নির্ব্বাচন**:—প্রাচীন ভারতে একাধিপত্য সহজে হইত, মহারাজ যৌবনাশ্ব করত্যাগে, ভগীরথ প্রজাপালনে, কার্ত্তবীর্য্য তপোবলে, মরুত্ত অর্থবলে ও ভরত বাহুবলে সম্রাট বা চক্রবর্ত্তী রাজা হইয়াছিলেন। যুধিষ্ঠিরের সময় অন্যরূপ ব্যাপার, জরাসন্ধের হিংসা যজ্ঞ নষ্ট করিয়া প্রাচীন রাজসূয় যজ্ঞ করাই উচিত, এই পরামর্শই শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে দান করিলেন ও তদনুসারে কার্য্য হইয়াছিল। মহাভারতের ব্রহ্মণ্যধর্ম্মের প্রতিষ্ঠার জন্য যে সংস্করণ প্রচারিত হয় উহাতে শাস্ত্র অবিশ্বাস করিলে ব্রহ্মহত্যাপাপ নির্দ্দিষ্ট হয় ও ব্রাহ্মণের বরে কন্যারা পুত্রোৎপত্তি করিবার পর পুনর্ব্বার কন্যাভাব প্রাপ্তিতে ধর্ম্মহানি হয় না। মাধবী ও কুন্তী উহার উদাহরণ হইল। ব্রাহ্মণকে দিয়া পুত্রোৎপত্তিতে বংশরক্ষা ধর্ম্ম হইল। মনুর কথা দূরে পড়িয়া গেল অর্থাৎ ব্রাহ্মণাদি জাতির নিয়োগ ব্যবস্থা নাই। বেদের পুরুষসূক্তে ব্রহ্মার মুখাদি অঙ্গ হইতে চারিবর্ণের উৎপত্তি স্বীকৃত হইল। মহাভারতের মূলে ব্রাহ্মণ স্থান পাইল। শ্রীকৃষ্ণ ব্রাহ্মণের সেবা ও উপাসনা রাজসূয় যজ্ঞে করিয়াছিল। পৌরাণিকেরা ভাগবত ভীষ্মের মুখ দিয়া ভগবান, গো ও ব্রাহ্মণগণের মর্য্যাদা রক্ষা ও হিতের জন্য মর্ত্ত্যে আগমন করেন, বলাইলেন। ব্রাহ্মণগণকে দেবতাস্বরূপ গ্রহণ করাইবার জন্য ব্রাহ্মণগণকে দিয়া দেবতার কার্য্য করান হয়। ছদ্ম স্নাতক ব্রাহ্মণবেশে শ্রীকৃষ্ণ ও ভীমার্জ্জুন মগধরাজ জরাসন্ধের রাজধানীতে প্রবেশ করিয়া তাঁহাকে বধ করেন।

**উদ্বোধন**:— যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞ প্রকৃত প্রস্তাবে পুরুরবার কথা এবং পিতৃযান ও দেবযান উপাসনার বিষয়। পিতা প্রসন্ন হইলে প্রজাপতি, মাতা ঐরূপ হইলে বসুমতী ও উপাধ্যায় প্রসন্ন হইলে ব্রহ্মকে প্রীত করা যায়। আর্য্যা কুন্তী উদ্যোগপর্ব্বের ১৩৫ অধ্যায়ে বলিয়াছেন যে, ক্ষত্রিয় রমণীরা পুত্রাকাঙ্ক্ষা যুদ্ধ জয় ও যজ্ঞ করিবার জন্যই করে। প্রাচীন উন্নতিশীল ভারতে যুধিষ্ঠিরকে ধর্ম্মের রূপ করিয়া লোকের মতিগতির স্রোত ফিরাইবার চেষ্টা মহাভারতে করা হয়। ধার্ম্মিক রাজা পাণ্ডু পৈতৃক রাজ্যোদ্ধার করিয়া সেই রাজ্য তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতা অন্ধ ধৃতরাষ্ট্রের হস্তে বিদুরের মন্ত্রীত্বে ত্যাগ করিয়া বনে তপস্যা করেন। উহার ফলে কয়েকটী পুত্ররত্ন লাভ করেন। তাঁহারাই সৎপ্রবৃত্তি উদ্দীপক আদর্শ ধর্ম্মানুশীলনে মহাভারতের অঙ্গ পুষ্টি করিয়াছে। সেই জন্মান্ধ পিতৃব্য পুত্রবাৎসল্যে পাণ্ডবগণের উপর যে অমানুষিক অত্যাচার করিয়াছিলেন উহা তাঁহারা অবনত মস্তকে সহ্য করিয়া সর্ব্বসাধারণের অন্তঃকরণে কাহারও প্রতি অন্যায় অত্যাচার করা অতি ঘৃণার ও পাপের কার্য্য ইহা জাজ্বল্যমান করিয়াছিলেন। সেই নিগৃহীত পাণ্ডবগণের উত্তরোত্তর উন্নতি ও সাম্রাজ্য লাভ ধর্ম্ম ইতিহাসের উদ্বোধন। জরাসন্ধের বধ রাজসূয় যজ্ঞের পথ পরিষ্কার করা ভিন্ন আর কিছুই নয়। উপাসনার সঙ্গে ধর্ম্মেরও সাম্রাজ্যের সম্বন্ধ বিচার স্বয়ং শ্রীকৃষ্ণ রাজসূয় যজ্ঞের সহিত করিয়াছেন। জরাসন্ধ পশুপতির উপাসক ছিলেন ও সেই জরাসন্ধকে শ্রীকৃষ্ণ বলিতেছেন: "নিরপরাধ ভূপতিগণের হিংসাচরণ করা কি ধর্ম্ম, না রাজার কর্ত্তব্যকর্ম্ম? আমরা কখন'ত নরবলির কথা শুনি নাই। যদি উহা করিতে দিই তবে আমাদিগকে তৎকৃত পাপে পাপী হইতে হইবে, কারণ আমাদের প্রতিকার করিবার ক্ষমতা সত্ত্বেও উহার প্রতিকার করিলাম না। হে মূর্খ!

তুমি ভিন্ন আর কে আপনার সবর্ণের ব্যক্তিগণকে পশুবৎ পশুপতির উদ্দেশে বলিদান বাসনা করে ? তোমাকে পশুবৎ বধ করাই ধর্ম্ম, ক্ষত্রিয় জাতির রক্ষা ও ধর্ম্মের সমৃদ্ধি করাই কর্ম্ম।" জরাসন্ধকে ভীমসেন মল্লযুদ্ধে বধ করেন। ভীমসেন সেই জরাসন্ধকে বধ করিবার জন্য যাত্রাকালে কি বলিয়াছেন উহা উল্লেখ করা উচিত :—"কৃষ্ণে নীতিবল ও অর্জ্জুনে জয় নির্দ্ধারিত, তবে ভয়ের আশঙ্কা কোথায় ?" শ্রীকৃষ্ণ বলিতেছেন :—সুসাধ্য মন্ত্রণায় ধর্ম্মলাভ, অর্থ ও নীতির সহিত সাম্রাজ্য স্থাপন করা যায়, কিন্তু জরাসন্ধ উহা করে নাই বলিয়া নষ্ট হইবে। যে একমাত্র বলপ্রয়োগে উহা করিতে যায়, সে সহজেই নষ্ট হইয়া যায়। ইহাতেই রাজ্যলাভ ও রাজসূয় যজ্ঞের মূল কারণ সম্যক জানিতে পারা যায়।

**উদ্দেশ্য বিচার** :—যুধিষ্ঠির বলিতেছেন, "হে কৃষ্ণ ! আমি স্বার্থের বশীভূত হইয়া কেমন করিয়া আমার মন স্বরূপ তোমাকে ও ভীমার্জ্জুন আমার দুই চক্ষু স্বরূপ, এই তিনজনকে বিপদ সঙ্কুল স্থানে প্রেরণ করিব, আমি আর রাজসূয় যজ্ঞানুষ্ঠান করিতে চাই না। আমি কখনই সুস্থির হইয়া থাকিতে পারিব না, আর লোকেই বা আমাকে কি বলিবে ? তোমরা তিনজনে গিয়া কেমন করিয়া সেই জরাসন্ধকে জয় করিবে ? যাহার সৈন্যবলে ভারতবর্ষের রাজারা বন্দি ও তাঁহাকে যমের মত ভয় করে ?" অর্জ্জুন তদুত্তর দান এইরূপে করিয়াছিলেন :— "জরাসন্ধকে ভয় করা উচিত নয়। বীর্য্যবান কুলে জন্মগ্রহণ করিয়া দুর্ব্বলের ন্যায় ভীত হওয়া উচিত নয়। **অভিনিবেশই জয়ের মূল কারণ, কারণ কর্ম্ম ও দৈব উহারই আয়ত্তাধীন**। উৎসাহশীল বলবান ব্যক্তিই প্রশংসার্হ, যদি যজ্ঞোপলক্ষে জরাসন্ধকে বধ করিয়া কারারুদ্ধ নৃপতিগণকে মুক্ত করিতে পারা যায়, তবে তদপেক্ষা যশস্কর বিষয় আর কি আছে ? সর্ব্বগুণান্বিত বীর্য্যহীন ব্যক্তি দ্বারা কর্ম্মসিদ্ধি হয় না। বীর্য্যবান জয়শীল ব্যক্তিই সম্ভ্রমাস্পদ হয়।" যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে বলিতেছেন যে, "এই ভূমণ্ডলে বহু রাজারা আপনার ভোগে প্রিয় কার্য্যে রত, কেহই **সম্রাট** হইয়া জগতের হিত কামনা করেন না। আমি তোমারই বাহুবলে জরাসন্ধকে জয় করিতে পারি, কিন্তু তুমিই যখন তাহার ভয়ে ভীত তখন আমরা আর কোথায় ? লোকে অভিজ্ঞতা ব্যতিরেকে কখনই কোন শ্রেয়োলাভ করিতে পারে না। যে ব্যক্তি পরের মর্য্যাদা জানে, সে কখনও আত্মপ্রশংসা করে না, কারণ অন্যে যাহার প্রশংসা করে সেই যথার্থ প্রশংসার্হ ও পূজ্য।" শ্রীকৃষ্ণ তদুত্তরে বলিলেন —"রাজন্ ! আপনি কেবল নীতিজ্ঞের কথা বলিয়াছেন অর্থাৎ যে বলবান বহু সৈন্যের অধীশ্বর তাহার সহিত যুদ্ধ জয় হয় না, কিন্তু আপনি কি জানেন না যে, শত্রুরন্ধ্রানুসন্ধান দ্বারা আপনাদের রন্ধ্রাবরণ করিয়া শত্রুকে আক্রমন করিলে জয় **অবশ্যম্ভাবী**। তজ্জন্যই আমরা শত্রুগৃহে গোপনে প্রবেশ করিয়া মনোভিষ্ট সিদ্ধ করিব। যদি অকৃতকার্য্য হই, উহাতেই বা ক্ষতি কি, জ্ঞাতিগণের উদ্ধারের নিমিত্ত দেহত্যাগে দুঃখ নাই, উহা যে ক্ষত্রিয়ের শ্লাঘা ও স্বর্গের পথ। তন্নিমিত্তই ভরতবংশের কুলগৌরবানুযায়ী ভীমার্জ্জুনের বাক্য আমি সর্ব্বান্তঃকরণে সমর্থন করি। আমি নীতিবলেই শস্ত্রাঘাতে অবধ্য হংস, ডিম্বকের বিনাশ ও কংশের বধ যজ্ঞাগারে করি। উপযুক্ত সময় উপস্থিত না হইলে কেহ কৃতকার্য্য হয় না। অন্ধকাদি সকলেই তন্নিমিত্ত উপযুক্ত সুযোগের অপেক্ষা করিতেছিল। এখন জরাসন্ধ ৮৬জন রাজাকে বন্দী করায় সেই সুযোগ হইয়াছে। সাম্রাজ্য লাভ

হউক, আর নাই হউক, উহাতে কি আসে যায়, তবে জরাসন্ধকে বধ মুখ্য ও রাজ্যলাভ গৌণ উদ্দেশ্যে আমাদের কার্য্য করা উচিত। জরাসন্ধকে একান্তে আক্রমণ করিলে দ্বৈরথ যুদ্ধ হইবে। জরাসন্ধ অপমান, লোভ ও বাহুবীর্য্যে উত্তেজিত হইয়া ভীমের সহিতই যুদ্ধ করিবে। যম যেমন উদ্ধতব্যক্তিকে নাশ করেন, তদ্রূপ ভীম তাহাকে বধ করিবে। অর্জ্জুন অস্ত্রাদিদ্বারা ভীমকে রক্ষা করিবে এবং আমি নীতিদ্বারা দুরূহ কার্য্য সমূহ সুসম্পন্ন করিব। **আপনার যদি আমার উপর বিশ্বাস থাকে ও আমার আন্তরিকতার উপর নির্ভর করিতে পারেন, তবে ভীমার্জ্জুনকে ন্যাস স্বরূপ আমার হস্তে অর্পন করুন।"** রামায়ণে দশরথ একদিন যেমন বিশ্বামিত্রের হস্তে পুত্রগণকে হরধনু ভঙ্গ করিবার জন্য সমর্পণ করেন, তদ্রূপ যুধিষ্ঠির ভীমার্জ্জুনকে শ্রীকৃষ্ণের হস্তে অর্পণ করিলেন। এইখানেই তিনি রাজসূয় যজ্ঞের সংকল্প ও ব্রতী হইলেন দেখা যায়। শ্রীকৃষ্ণই রাজসূয় যজ্ঞের ঋত্বিক স্বরূপ সেই গুরুতর কার্য্যের ভার গ্রহণ করিয়া ভীমার্জ্জুনকে লইয়া গমন করিয়াছিলেন।

**জরাসন্ধ বধ** :—যুধিষ্ঠির এইরূপে শ্রীকৃষ্ণকে উপায়সম্পন্ন বরণ করিয়াছিলেন:— "হে যদুবংশাবতংস! তুমি প্রজ্ঞা, নীতি, বল, ক্রিয়া অতএব তোমাকে অগ্রসর করিয়া ভীমার্জ্জুন কার্য্য সিদ্ধির জন্য ব্রতী হইল। তাঁহারা তিন জনে অতঃপর স্নাতক ব্রাহ্মণের ছদ্মবেশে মগধ রাজ্যে যাত্রা করিলেন। রামায়ণে নিকুম্ভিলা যজ্ঞাগারে লক্ষ্মণ যেরূপ মেঘনাদকে বধ করেন ও বিভীষণ তাঁহার পথপ্রদর্শক হন, তদ্রূপ মহাভারতে পাশুপত যজ্ঞ ভঙ্গ করিয়া রাজসূয় যজ্ঞানুষ্ঠান শ্রীকৃষ্ণ ভীম দ্বারা জরাসন্ধকে নিহত করাইয়াই করেন। যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞ যেন দ্বিতীয় দক্ষযজ্ঞ বলিলেই হয়। শ্রীকৃষ্ণ জরাসন্ধকে বলিয়াছিলেন যে, হয় তুমি কারারুদ্ধ ভূপতিগণকে মুক্ত কর, নয় যুদ্ধ কর। তিনি শুধু উহা বলিয়াই ক্ষান্ত হন নাই, মহারাজ কার্ত্তবীর্য্য, উত্তর, বৃহদ্রথ প্রমুখসকলেই আপনার মঙ্গলাকাঙ্খা করেন নাই, কেবল অত্যন্ত গর্ব্বাহঙ্কারে সসৈন্যে নষ্ট হইয়াছে, অতএব তুমি সাবধান হও। আমাদের তিন জনের মধ্যে যাহার সহিত তোমার যুদ্ধ করিবার বাসনা হয় উহা কর, কোন আপত্তি নাই। তিনি স্বীয় পুত্র সহদেবকে সিংহাসনে বসাইয়া ভীমের সহিত যুদ্ধে প্রবৃত্ত হন। যুদ্ধ বহুদিন ব্যাপী হয় ও শেষে ভীম জরাসন্ধকে দ্বিধা বিভক্ত করিয়া নিহত করে। সেই নিষ্পেষিত বীরের মুমূর্ষু আর্ত্তনাদে মেদিনী মণ্ডল কম্পিত হইয়াছিল, তাঁহারা ইন্দ্রের নিকট প্রাপ্ত উপরিচর বাসুহোম রাজার গগন বিহারী ব্যোমযান গ্রহণ, কারারুদ্ধ রাজাগণকে মুক্ত ও তাঁহাদিগকে যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞের কর্ম্মভার গ্রহণের আমন্ত্রণ করিয়াছিলেন। শ্রীকৃষ্ণের কৌশলে বন্দি রাজাগণের আত্মীয় স্বজন সৈন্য সমভিব্যাহারে দেখা করিতে আসে এবং প্রয়োজন হইলে শ্রীকৃষ্ণের ইঙ্গিতে তাঁহার সাহায্য করিবার জন্য প্রস্তুত ছিল। এই সকল কারণে জরাসন্ধ পুত্র বলবান পাণ্ডবগণের বশ্যতা স্বীকার ও যৌন সম্বন্ধে আবদ্ধ হন। মুক্ত রাজারা কৃতজ্ঞতায় শ্রীকৃষ্ণের কথা শিরোধার্য্য করিল ও নানা রত্নোপহার লইয়া যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে যোগদান করিয়াছিল। ভীমার্জ্জুন শ্রীকৃষ্ণের সহিত সেই ব্যোম যানে ইন্দ্রপ্রস্থে ফিরিয়া আসিলেন। ইহাতে শ্রীকৃষ্ণ ও পাণ্ডবগণের যশঃগৌরব ভারতে ব্যাপ্ত হইয়া পড়িল। অতি স্বল্পায়াসেই ভীমার্জ্জুন পাণ্ডবেরা দিগ্বিজয় করিয়া রাজসূয় যজ্ঞারম্ভ করিলেন। ভীম জরাসন্ধ তনয়ের সাহায্যে কর্ণাদি বীরগণকে পরাজিত করেন।

**যজ্ঞারম্ভঃ**—নকুল হস্তিনাপুরে গিয়া পিতৃব্য ধৃতরাষ্ট্রাদিকে আনয়ন করাইয়া গৃহপতির আসনে প্রতিষ্ঠিত করিয়াছিলেন। যজ্ঞের কর্ত্তব্য নির্দ্ধারণের ভার ভীষ্ম ও দ্রোণের হস্তে অর্পিত হয়, কৃপ রজত স্বর্ণাদি নানাবিধ রত্নাদি দান কর্ম্মে, অশ্বত্থামা বিপ্র সেবায়, সঞ্জয় রাজাগণের সেবায়, দুঃশাসন ভোগ দ্রব্যের তত্ত্বাবধানে এবং দুর্য্যোধন যুধিষ্ঠিরের প্রতিনিধি স্বরূপ করোপঢৌকন প্রতিগ্রহ গ্রহণে নিযুক্ত হইয়াছিলেন। শ্রীকৃষ্ণ জরাসন্ধ বধ করিবার পূর্ব্বে গিরিব্রজে গৌতম মুনির আশ্রমের কথায় বলেন যে, সেই শংসিত ব্রত মহাত্মা গৌতম ক্ষত্রিয়গণের প্রতি অনুগ্রহ প্রকাশ পূর্ব্বক কাক্ষীবান প্রমুখ পুত্রগণকে উৎপন্ন করেন। তজ্জন্য মহাবল পরাক্রান্ত অঙ্গবঙ্গাধিপতি রাজারা সেইখানে গিয়া তাঁহার উদ্দেশে বা স্মৃতি রক্ষার জন্য প্রতি বৎসর মহোৎসব করিয়া থাকেন। মহাভারতে দীর্ঘতমার জন্মান্ধতা শ্রীকৃষ্ণের অনুগ্রহে দূর হইয়াছিল, উল্লিখিত আছে। মনুর ১০ অধ্যায়ের ৪৩ শ্লোকে গৌতম ভক্ত অঙ্গ বঙ্গাদির প্রতি কটাক্ষপাত আছে ও বর্ণাদির জাত্যুৎকর্ষ প্রাপ্তির কথায় কর্ণ কুন্তী পুত্র নহেন, প্রমাণ হয়। রাজসূয় যজ্ঞে শ্রীকৃষ্ণ পাণ্ডবগণকে শুদ্ধ ক্ষত্রিয় কুন্তীগর্ভজাত মর্য্যাদান্বিত ও **ক্ষত্রিয় নিয়মী হইলে সম্পত্তিশালী হয়** বলিয়াছিলেন। সমাগত রাজন্যবর্গের কেহই সহস্রের ন্যূন উপঢৌকন দান করেন নাই। সকলেই প্রচুর রত্নোপহার দ্বারা যুধিষ্ঠিরের সম্মান নিজের সম্মান রক্ষার সহিত করেন। ব্রাহ্মণেরা অপরিমিত ও আশাতীত দক্ষিণা লাভ করিয়া মুক্ত কণ্ঠে মহারাজের জয়ধ্বনি করিয়াছিল ও সমাগত সকলেই আদর অভ্যর্থনা ও অভিলষিত বস্তু দ্বারা পরিতুষ্ট হইয়াছিল। ভারতবর্ষের রাজাগণের আত্মীয় স্বজন রক্ষিগণের জন্য আবাসস্থান দ্বারা ইন্দ্রপ্রস্থের চারিদিক সুশোভিত হয়। যজ্ঞস্থল বেদগানে যেমন মুখরিত, তদ্রূপ ইন্দ্রপ্রস্থের চতুর্দ্দিক সকলেই নৃত্যগীতাদি নানা আনন্দোৎসবে আনন্দিত হইয়া সম্রাটের জয়গান করিতেছিলে। সেই রাজসূয় যজ্ঞে দ্রৌপদী সম্রাট যুধিষ্ঠিরের বামে সম্রাজ্ঞী হইয়া অভিষিক্ত হইয়াছিলেন। ময় দানবের নির্ম্মিত সভাগৃহে দ্রৌপদী যুধিষ্ঠিরের পার্শ্বে ইন্দ্র ও শচীর ন্যায় স্বর্গের সভার মতন দশদিক আলো করিয়াছিল, এমন সময়ে অর্ঘাভিহরণ লইয়া তুমুল আন্দোলন উপস্থিত হইল।

**অর্ঘাহরণঃ**—আচার্য্য, ঋত্বিক, সম্বন্ধী, স্নাতক, নৃপতি ও প্রিয় ব্যক্তি এই ছয় জনই অর্ঘার্হ ও যজ্ঞ কর্ম্ম নির্দ্ধারক ভীষ্ম শ্রীকৃষ্ণকে অর্ঘার্হ নির্দ্দেশ করিলেন। শিশুপাল উহার প্রতিবাদ আরম্ভ করেন। তখনই যুধিষ্ঠির সত্বরে শিশুপালের নিকট গিয়া মধুর বাক্যে সান্ত্বনা পূর্ব্বক বলিতে লাগিলেন যে, আপনার পরুষ বাক্য প্রয়োগ করা উচিত হয় নাই। শ্রীকৃষ্ণের শৌর্য্য, বীর্য্য, কীর্ত্তি ও বিজয়াদি পরিজ্ঞাত হইয়াই সকলে তাঁহার পূজা ধার্য্য করিয়াছেন, আপনি তাঁহাকে যথার্থরূপে অবগত হউন। তাঁহার পূজ্য হইবার দুইটী কারণ প্রধান, একটি তিনি নিখিল বেদবেদাঙ্গ পারদর্শী ও সমধিক বলশালী, এখানে তাঁহার ন্যায় দ্বিতীয় ব্যক্তি দৃষ্টিগোচর হয় না। অনন্তর সহদেব অতি স্পর্দ্ধার সহিত কৃষ্ণদ্বেষীর মস্তকে পদার্পণ করিলেন। দেবর্ষি নারদ উহার সমর্থন কৃষ্ণদ্বেষীকে জীবন্মৃত বলিয়া করেন। এইরূপে শ্রীকৃষ্ণ অর্চ্চিত হইলে সুনীথ নামে এক মহাবল পরাক্রান্ত বীর সমবেত রাজাগণকে বলেন যে, যাহাতে যুধিষ্ঠিরের অভিষেক এবং কৃষ্ণের পূজা না হয় তদ্বিষয়ে আমাদের সকলের চেষ্টা করা উচিত। আমি পূর্ব্বে সেনাপতি ছিলাম তজ্জন্য সমর সাগরে অবগাহন করিতে ইচ্ছুক। রাজারা যখন শিশুপালাদির সহিত যুদ্ধ করিবার

জন্য পরামর্শ করিতেছিলেন, তখন শ্রীকৃষ্ণ উঠিয়া বলিলেন যে, আমি এই আত্মীয় শিশুপালের শতাপরাধ ক্ষমা করিয়াছি, কিন্তু এখন আর করিব না। সেই কথায় শিশুপালের মস্তক সন্ন্যাস রোগাক্রান্ত হয়, রক্ত মাথায় উঠিয়া গেল, হঠাৎ পড়িয়া মরিল। সকলেই মনে করিল শ্রীকৃষ্ণ তাঁহাকে মারিয়া ফেলিল। সেই কাকতালীয়বৎ ঘটনায় শ্রীকৃষ্ণের গৌরব বৃদ্ধি হইল। উহাতে সকলের যুদ্ধ করিবার সাধ শেষ হইল। জরাসন্ধ ও শিশুপাল বধ হইবা রাজসূয় যজ্ঞ শেষ হয় নাই।

রাজসূয় যজ্ঞে রাজারা জলে স্থলজ্ঞান ও স্থলে জলজ্ঞান করিয়া নানারূপে অপ্রস্তুত হন! যুধিষ্ঠিরের অতুল ঐশ্বর্য্য ও সম্রাট পদবীতে দুর্য্যোধনের বক্ষে শেল বিদ্ধ করে। দুর্য্যোধন কিরূপ দৌরাত্ম্য ও অসদ্ব্যবহার করিয়াছিল উহা মহাভারতে অপেক্ষা শ্রীমদ্ভাগবতে ১০ম স্কন্ধ ৭৫ অধ্যায়ে আছে। উহার কিঞ্চিৎ উদ্ধৃত করা হইল:—"ঋত্বিকেরা পত্নী সংযাজ ও যজ্ঞান্ত স্নান সম্বন্ধীয় কার্য্য সকল অনুষ্ঠান করিবা আচমন পূর্ব্বক মহারাজকে দ্রৌপদীর সহিত গঙ্গায় স্নান করাইলেন। অনন্তর মহারাজা ক্ষৌমযুগল পরিধানপূর্ব্বক সুন্দররূপে অলঙ্কৃত হইয়া ঋত্বিক ও সদস্যবর্গকে আভরণ বস্ত্রাদির দ্বারা পূজা করিলেন। দুর্য্যোধন সেই রাজসূয় যজ্ঞে মহারাজ যুধিষ্ঠিরের প্রশংসা শ্রবণ করিয়া যারপর নাই দুঃখিত ও ক্ষুব্ধ হইলেন। অন্তঃপুরে দ্রৌপদী পতির সহিত শ্রীকৃষ্ণ ও তাঁহার মহিষীগণের সহিত কনকময় মণিমুক্তাখচিত নানা আসনে উপবিষ্ট হইয়া কথোপকথন করিতেছেন, আর বন্দিগণ তাঁহাদের স্তব স্তুতি করিতেছেন। দুর্য্যোধন ভ্রাতৃগণ সমভিব্যাহারে খড়্গহস্তে ক্রোধে প্রবেশ করিয়া যুধিষ্ঠিরকে তিরস্কার করিতে লাগিলেন। ময়ের অত্যাশ্চর্য্য রচনা কৌশলে জলে স্থল ও স্থলে জল ভ্রমে দুর্য্যোধনাদি ভ্রাতারা নারীগণ কর্ত্তৃক যৎপরোনাস্তি উপহসিত হইতেছিলেন। সভাপর্ব্ব ৪৬ অধ্যায়ে দুর্য্যোধনকে উত্তমোত্তম বস্ত্র প্রদান করিয়া আর্দ্র বস্ত্র ত্যাগ করাইলেন। যুধিষ্ঠির নারীগণকে ও অন্যান্য সকলকে ঐরূপ উপহাস করিতে নিবারণ করিলেও শ্রীকৃষ্ণের অনুমোদন ক্রমে ভীমাদি সকলে স্ত্রীগণের সহিত দুর্য্যোধনকে ইতঃস্তত স্থল ভ্রমে জলে ও স্থলে জল মনে করিবা, দ্বার মনে করিয়া উহা উন্মোচন করিতে গিবা মস্তকে আঘাত প্রাপ্তে যারপর-নাই লাঞ্ছিত হইবা ক্রোধে লজ্জায় অধোমুখে হস্তিনায় প্রস্থান করিলেন। যুধিষ্ঠির উহাতে কিঞ্চিৎ বিমন হইলেত।" ঐ শ্রীমদ্ভাগবতে দ্রৌপদী পরিবেশনে ও ভীম মহানসের অধ্যক্ষ ছিলেন। কর্ণ দানের ভার গ্রহণ করায় উহার নাম দাতা কর্ণ হয়। শ্রীকৃষ্ণ রাজসূয় যজ্ঞে অর্ঘ লাভ করিলেন আর তিনিই কিনা ব্রাহ্মণগণের পদসেবা করিলেন? ইহা কি অসম্ভব ও অলৌকিক নয়? ইহার মূল উদ্দেশ্য কেবল ব্রাহ্মণগণের মর্য্যাদাবৃদ্ধি করা ভিন্ন আর কিছুই নয় অথবা স্বয়ং শ্রীকৃষ্ণ ব্রাহ্মণগণের পদসেবা রাজসূয় যজ্ঞে করা শ্লাঘা ও গৌরবের কথা মনে করিয়াছিলেন। ইহাই ব্রহ্মণ্যধর্ম্মের কীর্ত্তি মহামান্য শ্রীকৃষ্ণ ইহাতে ব্রাহ্মণগণকে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ করিলেন।

---

# সভাপর্ব্ব।

## অষ্টম অধ্যায়।

### দ্যূত সভা।

মহাভারতে দ্যূতক্রীড়া যেন মহা পরীক্ষার জন্য হইয়াছিল। পাণ্ডব ও কৌরবগণের চরিত্র ও কর্ম্ম দ্যূত সভায় অভিব্যক্ত হইয়াছিল। উহা যেন মহাভারতের মেরুদণ্ড স্বরূপ, কোথায় সত্য মিথ্যা, মিথ্যা সত্য ও সংসারে কেমন করিয়া প্রতিপন্ন হয়, উহাই দেখান হয়। মহাভারতে দ্যূতক্রীড়ার পূর্ব্বে যে সকল কথা আছে উহার মধ্যে কোথায় কি হইয়াছে, সর্ব্বাগ্রে উহাই দেখিলে সেকালের সত্য ঘটনা প্রকাশ হইয়া পড়িবে। যেরূপ জ্যামিতির স্বতঃসিদ্ধাদি অবলম্বন করিয়া উহার প্রতিজ্ঞা প্রমাণ যেরূপে হয়, তদ্রূপ দ্যূত সভা প্রতিষ্ঠার মূলে সর্ব্বপ্রথম পাণ্ডবগণের সমৃদ্ধি ও সাম্রাজ্যৈশ্বর্য্য লাভই দুর্য্যোধনের চক্ষুশূল হইয়াছিল, এই কথা অস্বীকার করিবার উপায় নাই। পাণ্ডবগণের রাজসূয় যজ্ঞ আর কৌরবগণের দ্যূত সভা, পরস্পর উন্নতির জন্যই অনুষ্ঠিত হইযাছিল, ইহাতেও কোন মত ভেদ নাই। অন্ধরাজা ধৃতরাষ্ট্র প্রাজ্ঞ মন্ত্রীর উপদেশ মতে পুত্র দুর্য্যোধনকে প্রাচীন পন্থানুসারে লক্ষ্মী লাভের উপদেশ দিয়াছিলেন; কিন্তু কোন ফলোদয় হয় নাই।

**সন্ধান** ঃ—বৈশম্পায়নোক্ত মহাভারতে শকুনি ও কর্ণের নামগন্ধও নাই, উহারা সৌতিপ্রোক্ত মহাভারতে অধর্ম্ম বৃক্ষের শাখা ও স্কন্ধ।* এই দুই সংস্করণে ভীষ্ম ও দ্রোণের নাম নাই ও তৎপরবর্ত্তী সংস্করণে ভীষ্ম পর্ব্বের ত্রয়োদশ অধ্যায়ে সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিয়াছেন যে, আপনার পুত্র দুর্য্যোধন ভীষ্মের বীর্য্যাশ্রয় করিয়া দ্যূতক্রীড়া করিয়াছিল। উদ্যোগ পর্ব্বের ১৫২ অধ্যায়ে শ্রীকৃষ্ণ বলিয়াছেন যে, দুর্য্যোধন যখন তাঁহাকে বন্ধন করিবার আদেশ করে, তখন বিদুর ভিন্ন ভীষ্ম দ্রোণাদি অন্য কেহই কোন যুক্তিযুক্ত প্রতিবাদ করেন নাই। সেইখানে যুধিষ্ঠির ভ্রাতৃগণকে দুঃখ করিয়া বলিতেছেন, "হে ভ্রাতৃগণ! আমরা যুদ্ধ পরিহার করিবার জন্য অরণ্য বাস প্রভৃতি যে অশেষবিধ ক্লেশ স্বীকার করিলাম সে সকলই ব্যর্থ হইল। যুদ্ধের হস্ত হইতে নিষ্কৃতি লাভ করা গেল না। আমরা অবধ্য আর্য্যগণের সহিত কিরূপে যুদ্ধে প্রবৃত্ত হইব এবং কিরূপেই বা বয়োবৃদ্ধ গুরুলোকগণকে সংহার পূর্ব্বক জয় লাভ করিব।" ইহাতেই যুধিষ্ঠির কেন যে দ্যূত ক্রীড়া করিযাছিলেন, উহার সন্ধান পাওয়া যায়। সূতগণের মহাভারতে তাঁহাদের বীর কর্ণ ই যেন সর্ব্বেসর্ব্বা, অর্জ্জুনাপেক্ষা শ্রেষ্ঠতর, তিনি ব্রাহ্মণ ও গুরুর শাঁপে যুদ্ধে পরাস্ত হইযা নিহত হন। কর্ণ পর্ব্বের ৯২ অধ্যায়ে শ্রীকৃষ্ণ কর্ণকে তিরস্কার করিয়া বলিতেছেন, "যখন তুমি বারণাবতের জতুগৃহে প্রসুপ্ত পাণ্ডবগণকে দগ্ধ করিবার পরামর্শ দান করিয়াছিলে, তখন তোমার ধর্ম্মবুদ্ধি কোথায় ছিল? যখন তোমার অনুমোদনে দুষ্ট শকুনি দুরভিসন্ধি পরতন্ত্র হইয়া অক্ষক্রীড়ায় নিতান্ত অনভিজ্ঞ রাজা যুধিষ্ঠিরের

---

* অনুক্রমণিকা ৯৯।১০০ শ্লোক।

সর্ব্বস্বাপহরণ করে, তখন তোমার ধর্ম্মবুদ্ধি কোথায় ছিল ?" স্ত্রীপর্ব্বের ২৩ অধ্যায়ে ধৃতরাষ্ট্রের বিলাপে আছে :—"নির্ব্বোধ শকুনি আমার পুত্রগণের বিনাশ সাধনের জন্যই শঠতা শিক্ষা করাইয়াছিল। ঐ ধূর্ত্তই পুত্রগণের ও বীর সমুদায়ের প্রাণনাশের জন্য পাণ্ডবগণের সহিত বৈরানল প্রজ্বলিত করিয়াছিল।" বর্ত্তমান মহাভারতে সত্য ঘটনাগুলির সন্ধান স্থানভ্রষ্ট হওয়ায় দুরূহ হইয়াছে, যথা ধৃতরাষ্ট্রের পুত্রকে উপদেশ দানাদি বিবর। শান্তিপর্ব্বের ১২৪ অধ্যায়ে সন্নিবিষ্ট ও তৎপরবর্ত্তী অধ্যায়ে আছে। সভা পর্ব্বের ৪৯ অধ্যায়ে শিশুপাল বধে দুর্য্যোধন ভীত হইয়াছিল দেখা যায়, কারণ তিনি বলিতেছেন যে, "ক্রোধ প্রকাশ করিলে আমাদিগকেও শিশুপালের পদানুসরণ করিতে হইবে সন্দেহ নাই।" তজ্জন্যই রাজসূয় যজ্ঞস্থল যুদ্ধ ভূমিতে পরিণত হয় নাই। রাজসূয় সভার প্রত্যুত্তর ও যুধিষ্ঠিরের সাম্রাজ্য হরণের জন্যই কৌরবেরা দ্যূত সভার সৃষ্টি করে।

দুর্য্যোধন প্রতারিত হইয়াছিল, এই কথার সন্ধান দ্যূত ও উদ্যোগ পর্ব্বে শ্রীকৃষ্ণের প্রত্যুত্তর-দানে পরিষ্কার প্রকাশ পায়। দ্যূতে দ্রৌপদীর পণে ও তৎপরবর্ত্তী দুর্য্যোধন ও কর্ণের শ্লেষপূর্ণ বাক্যে উহা স্পষ্ট প্রকাশ হইয়াছে। সে রাজসূয় যজ্ঞে দ্রৌপদী যে পঞ্চ পাণ্ডবের পত্নী নন, এ কথা পরিষ্কার হইয়াছিল, কারণ রাজসূয় যজ্ঞে দ্রৌপদীই সম্রাজ্ঞী বলিয়া অভিষিক্ত হইলেন। যুধিষ্ঠিরের ধর্ম্ম পত্নী ভিন্ন অন্য কেহই ঐ যজ্ঞে সম্মানিত হইতে পারেন না। রামায়ণে শ্রীরামচন্দ্রের অশ্বমেধ যজ্ঞে স্বর্ণ সীতার কথা আছে। শান্তি পর্ব্বের ২২৮ অধ্যায়ে লক্ষ্মীবাসব সম্বাদে আছে যে, লক্ষ্মী দৈত্যগণকে তাহাদের নাস্তিকতা, কৃতঘ্নতা ও পরস্বাপহরণাদির জন্য ত্যাগ করেন। কুরু-কুল ধ্বংস দ্যূত ক্রীড়ায় পাণ্ডবগণের সাম্রাজ্য হরণ অপরাধে হয়, **ইহাই ধর্ম্ম ইতিহাসের কথা**। কুরুগণের মধ্যে দুষ্ট মন্ত্রীর অভাব ছিল না। তন্মধ্যে কনিক, পুরোচন, শকুনি, কর্ণ প্রমুখের নাম উল্লেখ যোগ্য। মহাভারতে দ্রোণ ও কৃপ অশ্বত্থামার জন্যই দুর্য্যোধনের বশীভূত হয়, ইহা দুর্য্যোধন স্বয়ং বলিয়াছেন। কর্ণ সূত পুত্র বলিয়া নিবারিত হইলে তিনি ক্ষত্রিয় পরিচয় দিয়া পরশুরামের নিকট অস্ত্রশিক্ষা ও তাঁহাকে কুন্তীর কানীন পুত্র বলিয়া সূত মহাভারতে সন্নিবিষ্ট করা দুষ্ট মন্ত্রীগণের পরামর্শেই হইয়াছিল।

**প্রতিশোধ :**—কর্ণকে অঙ্গদেশের অধিপতি করিয়া দ্রৌপদীর স্বয়ম্বরে লক্ষ্যভেদ করিতে গিয়া অপমানিত হওয়ার প্রতিশোধ দ্যূত সভায় হইয়াছিল। দ্রৌপদীর স্বয়ম্বর সভায় কর্ণ তাহার হাতের ধনু হাতে করিয়া দাঁড়াইয়া রহিল, আর অর্জ্জুন লক্ষ্য ভেদ করিল, সে বন্ধুর প্রত্যুপকার করিতে পারিল না, সেই দুঃখ যে কি ভয়ানক মর্ম্মান্তিক হইয়াছিল, উহা লিখিয়া বোঝান যায় না। কর্ণ অপেক্ষা দুর্য্যোধনের দুঃখ আরও শতগুণ অধিক হইয়াছিল, ইহা বলা বাহুল্য। সেই দারুণ দুঃখের প্রতিশোধ লইবার জন্য দ্যূত ক্রীড়া হইয়াছিল। দ্যূত ক্রীড়ায় যে যুধিষ্ঠির সম্পূর্ণ অনভিজ্ঞ ছিলেন, ইহাই দ্যূত সভার মুখবন্ধ। রাজসূয় যজ্ঞ সমাপন হইলে মহাবল ভীমসেন যথারীতি ধৃতরাষ্ট্রাদি কৌরবগণের প্রত্যানুগমন করিয়া বিদায় করেন। উহাতে তাঁহাদের কোনরূপ ত্রুটী হয় নাই, তবে ব্যাস ও শ্রীকৃষ্ণের বিদায় বর্ণনার মধ্যে দ্যূত সভার কারণ আছে। যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে বলিতেছেন যে, তোমাকে দ্বারকায় যাইতে হইবে, কিন্তু আমার তোমাকে ছাড়িয়া এক মুহূর্ত্ত থাকিতে ইচ্ছা হইতেছে না, তুমিই হৃদয়ের সর্ব্বোত্তম উপহার লইয়া যজ্ঞ কর্ম্ম শেষ করিয়া যাইতেছ।

তোমার প্রভাবেই ক্ষত্রিয়গণ আমার বশীভূত হইল। আমি পদব্রজে তোমার অনুগমন করিব। শ্রীকৃষ্ণ কুন্তী, সুভদ্রা ও দ্রৌপদী আদির সহিত বিদায় গ্রহণ করিয়া স্বরাজ্যে যাত্রা করিলেন। যুধিষ্ঠির মহর্ষি ব্যাসকে জিজ্ঞাসা করিলেন "প্রভো। দেবর্ষি নারদ বলিয়াছিলেন যে, রাজসূয় যজ্ঞের পর ত্রিবিধ উৎপাত হইবে, উহা কি শিশুপালের বধে শেষ হইল?" একথা জিজ্ঞাসা করিবার সময় তিনি তাঁহার দুঃস্বপ্ন দর্শনের উল্লেখ করিয়াছিলেন। তদুত্তরে ব্যাস বলিলেন :— "পৌরুষ দ্বারা দৈবশক্তি অতিক্রম করা যায় না, যাহা হইবার উহা ঘটিবে, তজ্জন্য বিলাপ করিলে কোন ফলোদয় হয় না। ত্রয়োদশ বর্ষপরে ভীমার্জ্জুনের বলে দুর্য্যোধনের অপরাধে তোমাকে উপলক্ষ্য করিয়া সমস্ত ক্ষত্রিয়গণ নষ্ট হইবে। তুমি অতি সাবধানে পৃথিবী পালন কর, কোনরূপে বিচলিত হইও না। অপ্রমত্ত, স্থিতিমান ও দম পরায়ণ হও।" যুধিষ্ঠির ভ্রাতৃগণকে ব্যাসের বিদায় বাণী ও আপনাকে ক্ষত্রিয় জাতি নাশের কারণের কথা বলেন, আর তিনি যেন ব্যাসের উপদেশানুসারে সাম্রাজ্য মধ্যে তাঁহার রাজ্যাভিষেকের এক ঘোষণা পত্র প্রচার করিলেন। সাধুরা প্রতিশোধ পরায়ণ হন না। আর ভগবানের প্রতিশোধ মুক্তি, ইহাই পুরাণের কথা ও পৌরাণিক মহাভারতে বর্ত্তমান।

**ঘোষণা** :—"আমি অদ্যাবধি কাহারও প্রতি কখনও কোনরূপ পরুষবাক্য প্রয়োগ করিব না। কি ভ্রাতৃগণ, কি পুত্রগণ, কি অন্য সাধারণ সকলের সহিত একরূপ ব্যবহার করিব। বিগ্রহকে দূরে রাখিব, জ্ঞাতিগণের আজ্ঞানুসারে যোগসাধনা করিব ও সকলের প্রিয়কার্য্য করিব। যাহাতে নিন্দাভাজন বা সুহৃদ্ভেদ হয় সেরূপ কোন কার্য্যই করিব না। ইহাই আমি প্রাণপণে চেষ্টা করিব।" **এই ঘোষণা প্রচারই দ্যূত সভার ভিত্তিস্থাপনা করিল।** কেন তিনি দ্যূত ক্রীড়া করিলেন, কেন তিনি সম্রাট হইয়া ভ্রাতৃগণের অসৌজন্য অশিষ্টাচারের প্রতিবিধান করিলেন না, মৌনাবলম্বন করিয়া তিনি কোন প্রতিবাদ করিলেন না, ইহা সম্যক বুঝিতে পারা যায়। **ব্যাসের মুখে সেই ভবিষ্যৎ ঘটনার বিষয় বর্ত্তমানে ব্যক্ত হওয়ায় মহাভারত যেন পুরাণে রূপান্তরিত হইয়াছে,** একথা অস্বীকার করিবার উপায় নাই। জগতে মানব সুমতি ও কুমতির দাস হইয়া কার্য্য করে। কবি কাব্যে সেই কথাই দেখাইয়া থাকেন। ইন্দ্রপ্রস্থের রাজসূয় যজ্ঞ সভা ভঙ্গ হইলে কৌরবগণের হস্তিনাপুরে সভা আরম্ভ হইয়াছিল। সেই সভার সৃষ্টি কিরূপে হইল উহা দুর্য্যোধনের পরশ্রী কাতরতা বিলাপে প্রকাশ পাইয়াছে।

**দুর্য্যোধনের বিলাপ** :—"পিত। কি কুক্ষণে আমি পাণ্ডবগণের রাজসূয় যজ্ঞে গিয়াছিলাম, সেইদিন হইতে আমার আর বাঁচিবা সুখ নাই, জীবন যেন গলগ্রহ হইয়াছে। যুধিষ্ঠিরের সেই সভা, সেই ঐশ্বর্য্য, সেই গৌরবের কীর্ত্তনের কথা মনে হইলে আমার মৃত্যুকে আলিঙ্গন করিতে ইচ্ছা হয়। সেই সহস্র সহস্র ব্রাহ্মণাদিগণের ভোজনান্তে আশাতীত অর্থলাভে তাঁহাদের আশীর্ব্বাদ ধ্বনি আমার কর্ণ বধির করিয়াছিল। সেই শান্তস্বভাব নৃপতিগণ বৈশ্যের ন্যায় করদান করিয়া যুধিষ্ঠিরের উপাসনা করিতেছে, আর আমিই কিনা যুধিষ্ঠিরের পক্ষে সেই সকল বহুমূল্য মণিরত্ন উপঢৌকন গ্রহণ করিতেছিলাম। কি দুরদৃষ্ট। আমাকেই স্বহস্তে শত্রুর ধনগ্রহণ করিতে হইল। সেই সভাস্থল যেন স্বর্গের ইন্দ্রপুরী অপেক্ষাও অধিকতর

মনোহর ও সুশ্রী মনে হইয়াছিল, বাসুদেব শ্রীকৃষ্ণ স্বয়ং বহুমূল্য শৈক্য ও প্রধান প্রধান শঙ্খ লইয়া যুধিষ্ঠিরের অভিষেক ক্রিয়া করিলেন, আর পার্থিবগণ যেন তারকা রাজির ন্যায় সেই বিমল নভোমণ্ডলের মধ্যস্থিত চন্দ্রের ন্যায় শোভা বিবর্দ্ধন করিয়াছিল। সেই শ্রী, সেই সম্পদ, সেই সভা, সেই অভিষেক দেখিয়া অবধি আর আমার প্রাণে শান্তি নাই। কেবলই একমাত্র চিন্তা যে কিসে ও কবে আমি তদপেক্ষা অধিকতর সমৃদ্ধিশালী সম্রাট হইব।" পিতা পুত্রকে প্রহ্লাদের উপদেশ শুনাইলেন, সচ্চরিত্র হইবার কথা বলিলেন। সচ্চরিত্রতায় তিনি যুধিষ্ঠিরকে অতিক্রম করিতে পারিবেন বলিলেন। মান্ধাতা, জন্মেজয়, নাভাগ প্রমুখের কথা উদাহরণ দান করিলেন, কিন্তু সেকথা তাহার অন্তরে স্থান পাইল না। পিতাকে মুগ্ধ করিবার জন্য রাজসূয় যজ্ঞে ময় দানবের কৌশলে তাহার নিগ্রহাদি কীর্ত্তন করিতে লাগিলেন ও পাণ্ডবগণের প্রতারণার কথাও উল্লেখ করিতে লাগিলেন। দ্বারবৎ প্রতীয়মান অদ্বার দ্বারা নির্গত হইতে গিয়া তাঁহার ললাট ক্ষত বিক্ষত হইয়াছে, আর পাণ্ডবেরা দুঃখের-সহিত সহানুভূতির ভাণ করিয়া এদিক ও ওদিক বলিয়া চিৎকার ও হাস্য করিতেছিল, এই সকল অত্যাচারের কথা শুনিয়াও কি আপনি উহার প্রতিশোধ লইবার জন্য দ্যূত সভা করিবার অনুমতিদান করিবেন না? আপনি কি বিদুরের উপদেশানুসারে আমাকে লাঞ্ছিত ও অপমানিত করিবেন? আমার এমন প্রাণ রাখিবার প্রয়োজন নাই ইত্যাদি বিলাপে অন্ধ রাজাকে বিমুগ্ধ করিয়া দ্যূত সভা করিবার অনুমোদন ও বিদুরকে ইন্দ্রপ্রস্থ হইতে পাণ্ডবগণকে আনয়ন করিবার অনুমতি দান করাইলেন।

**কর্ত্তব্য নিরূপণ** :—বিদুর রাজাকে দ্যূতে কুলক্ষয় ও সুহৃদভেদ আদি অত্যন্ত অন্যায় কার্য্যে হস্তক্ষেপ করিতেছেন বলিয়া বারম্বার নিষেধ করিলেন, কিন্তু ধৃতরাষ্ট্র অদৃষ্টে যাহা আছে উহাই হইবে, এই কথা বলিয়া বিদুরের উপদেশ অগ্রাহ্য করিলেন। শকুনির পরামর্শে দুর্য্যোধন কৃতকার্য্য হইল। যুধিষ্ঠির বিদুরকে ইন্দ্রপ্রস্থে সাদরাহ্বানে সন্তুষ্ট করিয়া তাঁহার মুখে সমস্ত বৃত্তান্ত অবগত হইলেন। তিনি ভ্রাতৃগণসহ বিদুরের সহিত পরামর্শ করিয়া কর্ত্তব্য নির্দ্ধারণ করিলেন। তিনি ভাবিলেন পিতৃব্যকে যুক্তি দেখাইয়া নিরস্ত করাইবেন। যদি তিনি ভীত হইয়া তাঁহার আহ্বানে সভায় উপস্থিত না হন তাহা হইলে আর্য্য শিষ্টাচার রক্ষা করা হয় না এবং সম্রাটদের গৌরবের হানি হয়। তিনি ভাবিয়াছিলেন যে, দ্যূতের ছলে ভ্রাতৃগণকে অর্থদানে সংতুষ্ট করিলে বিবাদ শেষ হইয়া যাইবে, যুদ্ধ হইবে না, তিনি সম্রাট হইয়াই ভ্রাতৃবিরোধে বিরত হইতে চাহেন নাই। সম্রাটের কর্ত্তব্য কর্ম্ম সকলের দুঃখ দূর ও প্রতিপালন করা, সেই কর্ম্ম যাহা অবশিষ্ট আছে উহা শেষ করিবার জন্যই তিনি ঘোষণাপত্র প্রকাশ করিয়াছিলেন। রাজারা ও ঋষিরা যাঁহারা যজ্ঞে আগমন করিয়াছিল তদ্ব্যতীত বনস্থিত ঋষিগণের দ্বারা উপদিষ্ট ও সম্মানিত হইবার জন্য তাঁহার বনগমন আবশ্যক হইয়া পড়ে।

**ধর্ম্ম** ঃ—সম্রাটের ধর্ম্ম রক্ষা করা প্রধান কর্ম্ম। মহাভারতে ব্রাহ্মণের গোধন রক্ষা করিবার নিমিত্ত অর্জ্জুন বনে গমন করিয়াছিলেন ( আদিপর্ব্ব ২১৩ অধ্যায় )। আর যুধিষ্ঠিরের যক্ষের নিকট বরলাভ প্রকাশ পায় যে, তিনি ( ধর্ম্ম ) মৃগবেশে ব্রাহ্মণের অরণী সহিত মন্থনদণ্ড অপহরণ করিয়াছিলেন। যুধিষ্ঠির উহা উদ্ধার করিয়াছেন ( বনপর্ব্ব ২১৩ অধ্যায় )। শান্তি-

পর্ব্বের ২৮৩ অধ্যায়ে দক্ষযজ্ঞে যজ্ঞ মহাদেবের অনুচরগণ কর্তৃক নিপীড়িত হইয়া মৃগরূপ ধারণ করিয়া প্রস্থান করে। মৃগের অনুসরণ ও শীকার লইয়া মহাদেবের কিরাত বেশে অর্জ্জুনের সহিত যুদ্ধ হয়, ইহা বনপর্ব্বের কথা। ধর্ম্মের মৃগমূর্ত্তি ( শান্তিপর্ব্বের ২৭২ অধ্যায় ) সত্যনামা উঞ্ছবৃত্তি ব্রাহ্মণের কথায় নারদের উক্তিতে আছে। উহাতে সত্যবাদীরা অহিংসা ধর্ম্মকেই সাদরে অবলম্বন করিয়া থাকেন, এই উপদেশ আছে। রাজসূয় যজ্ঞের পর সেই দ্যূতের অন্যায় অপহরণে ধর্ম্ম পরীক্ষার কথা বর্ত্তমান। ঐ মৃগ যজ্ঞকারী ব্রাহ্মণের সহচররূপে উপস্থিত হইয়াছিল ও তাঁহাকে বলেন :—তুমি অঙ্গহীন যজ্ঞের অনুষ্ঠান করিয়া অতি দুষ্কর্ম্ম করিতেছ। অতএব দ্যূতক্রীড়া রাজসূয় যজ্ঞের পূর্ণাহুতি দান স্বরূপ বলিলে দোষ হয় না। কারণ দেখা যায় যে, শান্তিপর্ব্বে উপদেশ আছে যে, রাজার রাজ্য রক্ষার তুল্য পরম ধর্ম্ম আর কিছুই নাই, ইহাই রাজধর্ম্মানুশাসন পর্ব্বের শেষ কথা। পশু, যজ্ঞ ও চিত্ত সংস্কার এই তিনটি মোক্ষসাধনের সেইরূপ উপযোগী, যেরূপ কোষ, বল ও জয় এই তিনটি রাজ্যের পুষ্টির প্রধান কারণ হয়। রাজা ও রাজ্য ইহারা পরস্পর পরস্পরকে রক্ষা করিয়া থাকে অর্থাৎ রাজা যেমন আপদকালে ধনাদি দ্বারা রাজ্য রক্ষা করে তদ্রূপ প্রজারাও রাজার বিপদকালে তাঁহাকে রক্ষা করে। উহারা পরস্পর যেন কি এক অপূর্ব্ব ওতপ্রোত সম্বন্ধ সূত্রে সন্নিবদ্ধ দেখিতে পাওয়া যায়। ধর্ম্মলাভের জন্যই যজ্ঞানুষ্ঠান ও উহা দ্বারাই প্রজাগণের সমৃদ্ধি লাভ হয়। ঐ কার্য্য করিয়া যুদ্ধারম্ভ পূর্ব্বক উহার সুফল নষ্ট করা কোন বুদ্ধিমান রাজার কর্ত্তব্য নয়, তজ্জন্য দ্যূতে রাজা যুধিষ্ঠিরের এই পরীক্ষা হইয়াছিল যে, তিনি সম্রাট পদবীর যোগ্য পাত্র কিনা। ইহাই মহাভারতে আর্য্য হিন্দু সম্রাটের লক্ষণ ও কর্ত্তব্য কর্ম্মের পরিচয় দান করে। অসচ্চরিত্র ব্যক্তিরাই পরনিন্দা ও পরের প্রতি ক্রূরাচরণ করে, উহাই দ্যূত সভার কর্ম্মে জাজ্বল্যমান রহিয়াছে। যে সভায় পরকুৎসা হয় সাধুরা উহা কর্ণে হস্ত দান করিয়া ত্যাগ করেন, ইহা মহাভারতের শান্তিপর্ব্বে ১৩২ অধ্যায় ১২।১৩ শ্লোকে আছে।

**ত্যাগ** :—মহারাজ যুধিষ্ঠির রাজসূয় যজ্ঞ সাম্রাজ্যের সুখৈশ্বর্য্য ভোগ করিবার জন্য করেন নাই, এই কথা প্রকাশ করিবার জন্যই দ্যূত সভা ও দ্যূতক্রীড়া মহর্ষি ব্যাসের মহাভারতে অপূর্ব্ব রচনা। উহাকে পরবর্ত্তীকালে শ্রীকৃষ্ণের ঐশী শক্তির পরিচয় দানের সঙ্গে দ্রৌপদীর ভক্তি ও প্রেমের উদাহরণ করা হইয়াছে। পত্নী ভর্ত্তৃ দুঃখে দুঃখিতা হয় বলিয়া বাসিতা এবং অবশ্য ভরনীয়া বলিয়া ভার্য্যা নামে খ্যাত। উহা দ্যূতে ও গৌতম চিরকারিকোপাখ্যানে আছে :—

"ঈর্ষ্যয়াত্বহমাক্ষিপ্তো মগ্নো দুষ্কৃত সাগরে, হত্বা সাধ্বীং চ নারীং
ব্যসনিত্বাচ্চ বাসিতাম্ভর্ত্তব্যত্বেন ভার্য্যাং চ কোঽহমু মাং তারয়িষ্যতি।" *

প্রজাগণকে সৎপথে আনয়ন ও প্রবৃত্তি দান করা রাজার প্রধান ও অবশ্য কর্ত্তব্য কর্ম্ম। যখন রাজারা দুর্য্যোধনাদির ন্যায় দুষ্কর্ম্মে ব্রতী ও অন্যান্য রাজারা ও তাঁহার গুরুজন উহার প্রশ্রয়দাতা হন, তখন উহার প্রতিবিধান যুদ্ধে করা যায় না। মহাভারতে দ্যূতক্রীড়া উহার মূলোচ্ছেদনের ব্যবস্থার জন্যই একটি প্রধান ঘটনা। যুধিষ্ঠির সম্রাট হইয়াছেন এবং প্রতিজ্ঞা করিয়াছেন; এই উভয়ের মধ্যে সামঞ্জস্য রক্ষা করিয়া কার্য্য করিবার জন্য তিনি

* ২৬৫ অধ্যায় শান্তিপর্ব্ব ৫১ শ্লোক।

দ্যূত ক্রীড়ার পর বনে গমন করেন। সেই খানে রাজর্ষি, ব্রহ্মর্ষি ও মহর্ষিগণের সৎপরামর্শ গ্রহণ ও অন্যান্য সমৃদ্ধিশালী শ্রীকৃষ্ণ প্রমুখ আত্মীয় রাজাগণের সহিত গোপনে যুক্তি করিয়া কার্য্য করিবার সুবিধার জন্য বনে গমন করেন। উহার সঙ্গে দ্যূতের পণের কল্পনা অদ্ভুত পর্ব্বে করা কবি কল্পনা ভিন্ন আর কিছুই নয়। এই মূল সিদ্ধান্তের পর দ্যূত ক্রীড়ার বিবয় উল্লেখ করা আবশ্যক।

আপত্তি ঃ—যুধিষ্ঠির পিতৃব্যের আজ্ঞা শিরোধার্য্য করিয়া হস্তিনাপুরে কুরু সভায় দ্যূতক্রীড়া করেন। উহাতে তিনি সম্পূর্ণ আপত্তি করিয়াও বিরত হইতে পারেন নাই। একজন অপরের প্রতিনিধি হইয়া দ্যূত ক্রীড়া করে, ইহা নিতান্ত অসঙ্গত। পাশা ক্রীড়া পাপজনকও অন্যায় করিয়া আমাকে পরাজয় করিও না, এই কথা বলিয়া তিনি তখন পিতৃব্যের আজ্ঞাপালন করেন। আরও তিনি শাস্ত্রোল্লেখ করিয়া সমস্ত জনসমাজদর্শী অসিতদেবলের কথায় বলেন যে, **ধূর্ত্তের সহিত কপট দ্যূত ক্রীড়া করা নিতান্ত পাপজনক কর্ম্ম, ধর্ম্মতঃ যুদ্ধে জয় লাভ অপেক্ষা দ্যূত ক্রীড়া করা কদাচ প্রশংসনীয় নহে।** (সভাপর্ব্ব ৫৮ অধ্যায়) ইহাতেই তিনি যে সমস্ত বিষয় জানিতে পারিয়াছিলেন, উহা বুঝিতে পারা যায়। দ্যূত ক্রীড়ায় আপনাকে, ভ্রাতৃগণকে ও পত্নী দ্রৌপদীকে পণ রাখিলেন ও পরাজিত হইলেন, ইহাতেও যে কৌরবগণের মনস্তুষ্টি হইল না। তাঁহারা দ্রৌপদীকে কৌরব সভায় আনয়ন করাইলেন ও তাঁহার প্রশ্নোত্তর অযথা ইতরোচিতভাবে করিতে লাগিলেন। ইহাতে যুধিষ্ঠির ও দুর্য্যোধনের মধ্যে কি ভয়ানক প্রভেদ আর্য্য হিন্দু সাধু সমাজ অনায়াসে উপলব্ধি করিতে পারে। ধর্ম্মরাজ দ্রৌপদীকে দূত মুখে বলিয়া পাঠান যে, শ্বশুরের সম্মুখে দ্রৌপদীকে আসিতে বল, কোন ক্ষতি নাই। তখন দুর্য্যোধন দুঃশাসনের প্রতি আরক্ত নয়নে দ্রৌপদীকে আনয়ন করিবার জন্য আজ্ঞা দিলেন। যে কুন্তল কলাপ রাজসূয় যজ্ঞে অবভৃত স্নান কালে মন্ত্রপূত জলে অভিষিক্ত হইয়াছিল সেই কেশস্পর্শ দুঃশাসন করিল, ধার্ত্তরাষ্ট্রগণের স্ত্রীগণের নিবারণ সে পাপিষ্ঠ গ্রাহ্য করিল না। বল দ্বারা দ্রৌপদীকে আকর্ষণ করিয়া সভাস্থলে লইয়া গেল। তখন অগ্নি স্ফুলিঙ্গবৎ তাঁহার বাক্যবাণ সকলকে যেন দগ্ধ করিতে লাগিল। **তিনি সেইখানে সর্ব্বাগ্রে স্বামীর বাক্যে গুণ পরিত্যাগ পূর্ব্বক দোষারোপ করিতে ইচ্ছা করেন নাই। তিনি সজ্জনসেবিত ধর্ম্ম পথই অবলম্বন করিয়া আছেন।** দ্রৌপদীর প্রশ্নের উত্তর মীমাংসা ভীষ্ম এইরূপ করিলেন ঃ—"**হে সুভগে! আমি তোমার প্রশ্নের মীমাংসা করিতে অক্ষম, কারণ স্ত্রী স্বামীর অধীন, কিন্তু আবার পরবশ ব্যক্তি পরের ধন পণ রাখিতে পারে না। আবার যুধিষ্ঠির আপনার মুখেই স্বীকার করিয়াছেন যে, আমি পরাজিত, তখন তোমার প্রশ্নের মীমাংসা করা যায় না। যুধিষ্ঠির নিজেই উহা করুন।**" এই **ভীষ্মকে** দিয়া শান্তি ও অনুশাসন পর্ব্বে যুধিষ্ঠিরকে উপদেশ দেওয়া কি অত্যাশ্চর্য্য ব্যাপার নহে? কোন বুদ্ধিমান্ সত্যপ্রিয় ব্যক্তি উহা বিশ্বাস করিতে পারে? দ্যূতে দ্রৌপদীকে পণ রাখা ও তাঁহার বস্ত্রাকর্ষণ বা কেশাকর্ষণ করা আদৌ সত্য বলিয়া বিশ্বাস হয় না উহা ঔপন্যাসিক, সভাস্থলাত্র করা হইয়াছিল ও দুর্ব্বাক্যাদি দ্বারা হাস্য কৌতুক করা হইয়া-

থাকিবে। কারণ উদ্যোগ পর্ব্বে ৮৯ অধ্যায় আর্য্যা কুন্তীর কথায় উহার প্রমাণ জাজ্জ্বল্যমান রহিয়াছে ঃ—"হে বাসুদেব ক্ষত্রধর্ম্মনিরতা দ্রুপদনন্দিনী সনাথা হইয়াও অনাথার ন্যায় রজস্বলাবস্থায় কৌরব সভায় আনীত ও নানা পরুষ বাক্যে মর্ম্মাহত হওয়ায় আমার যেরূপ দুঃখ হইয়াছে ঐরূপ পুত্রের দ্যূতে পরাজয় বা বনবাসে হয় নাই। যে পতিব্রতা কামিনী স্বামীর সঙ্গে বনে গিয়াছিলেন অন্যান্য পুত্রবধুগণের ন্যায় পুত্র সহ পিত্রালয়ে গমন করেন নাই, তাঁহাকে এত কষ্ট ও অপমান সহ্য করিতে হইল তবে কি পুণ্যাত্মারা সুখ ভোগ করেন না?" শ্রীকৃষ্ণ তদুত্তরে যাহা বলিয়াছেন উহা যুধিষ্ঠিরের কথাই সমর্থন করে ঃ—

কুন্তী ঃ—"আপনি বীর মাতা, বীরপত্নী ও সর্ব্বগুণসম্পন্না ; আবশ্যক হইলে আপনার সদৃশ কামিনীগণকে সুখ ও দুঃখ উভয়ই সমানভাবে ভোগ করিতে হয়। পাণ্ডবগণ নিদ্রা, তন্দ্রা, ক্রোধ, হর্ষ, ক্ষুধা, পিপাসা, হিম ও রৌদ্র জয় করিয়া বীরোচিত সুখে নিরত রহিয়াছেন। তাঁহারা ইন্দ্রিয়সুখ পরিত্যাগ করিয়া বীরোচিত সুখভোগে সন্তুষ্ট আছেন, সেই মহাবল পরাক্রান্ত মহোৎসাহসম্পন্ন বীরগণ কদাচ অল্পে সন্তুষ্ট হন না। বীর ব্যক্তিরা হয় অতিশয় ক্লেশ, না হয় অত্যুৎকৃষ্ট সুখ সম্ভোগ করিয়া থাকে ; আর ইন্দ্রিয় সুখাভিলাষী ব্যক্তিরাই মধ্যবিত্তাবস্থাতেই সন্তুষ্ট থাকে, কিন্তু উহা দুঃখের আকর, তাহাদের রাজ্যলাভ বা বনবাস সুখের নিদান।"*

রহস্যভেদ ঃ—যুধিষ্ঠির কেন বনে গমন করেন ইহাতে স্পষ্ট জানিতে পারা যায়। তিনি ভাবিয়াছিলেন যে, দুর্য্যোধন রাজত্ব রক্ষা করিতে পারিবেনা, বা সাম্রাজ্য লইয়া অপরের সহিত বিরোধ করিয়া নিগৃহীত হইবে, তখন সে তাহার ভ্রম সম্যক বুঝিতে পারিবে। যুধিষ্ঠির অতুল সাম্রাজ্যলাভেও উহাতে লিপ্ত হন নাই ও উহা অবলীলাক্রমে ত্যাগ করিয়া শত্রুর অভিলাষ পূর্ণ করিয়াছিলেন, তজ্জন্য যুদ্ধ বিবাদাদি করেন নাই। যুধিষ্ঠিরের মহত্ত্ব দ্যূত ক্রীড়ায় প্রকাশিত হয়। যুধিষ্ঠির সম্রাট হইয়া পুরুষকার দ্বারা অর্জ্জিত সম্পত্তি ও সাম্রাজ্যাদির লোভে দ্যূত ক্রীড়ায় বিমুখ হইলেন না, যদি হইতেন, তবে তাঁহার উহাতে আসক্তি আছে প্রমাণ হইত। তাঁহার প্রাণপ্রিয়া গুণশালিনী দ্রৌপদীর ন্যায় পত্নীতেও কোন আসক্তি নাই, উহা ভীমের কথায় ব্যক্ত হইয়াছে "দ্যূতপ্রিয় ব্যক্তিরা স্বগৃহাস্থিত বেশ্যাগণকেও পণ রাখিয়া দ্যূত ক্রীড়া করে না, আর আপনি দ্রৌপদীকে পণ রাখিয়া ঐরূপ ক্রীড়া করিয়া সর্ব্বনাশ করিলেন, ইচ্ছা করে আপনার বাহুদ্বয় ভস্ম করি।" অর্জ্জুন অমনি ভীমসেনকে সাবধান করিলেন "শত্রুগণের মনোবাঞ্ছা পূর্ণ করিও না। মহারাজা যাহা করিয়াছেন উহার গূঢ় রহস্য ভেদ করিয়া দেখুন, তিনি কোনরূপ অন্যায় করেন নাই।' দুর্য্যোধন দ্রৌপদীকে বলেন "পাণ্ডবেরা এই সভায় সকলের মধ্যে ধর্ম্মরাজকে মিথ্যাবাদী প্রমাণ করুন, তোমার নিমিত্ত তাঁহারা যুধিষ্ঠিরের প্রভুত্ব অস্বীকার করুন, তাহা হইলে তুমি দাসত্ব শৃঙ্খল হইতে মুক্ত হইবে।" অর্জ্জুন উহার উত্তর শ্লেষপূর্ণ বাক্যে বলিয়াছিলেন যে, যিনি রাজসূয় যজ্ঞে সম্রাট হইয়াছিলেন, তিনি যে কেবল

* উদ্যোগ পর্ব্ব ৮৯ অধ্যায়।

পাণ্ডবগণের অধিশ্বর উহা নয়, কৌরবগণেরও ঐরূপ হইয়াছিলেন। সেই আধিপত্য অস্বীকার পূর্ব্বক এই কপট দ্যূত ক্রীড়ায় সেই গৌরব মহিমা নষ্ট করিতে যাওয়া মূর্খতা ভিন্ন আর কি হইতে পারে, তজ্জন্য তিনি বলেন "যুধিষ্ঠির পাশা খেলিবার অগ্রে আমাদের সকলেরই অধীশ্বর ছিলেন, কিন্তু এখন পরাজিত হইয়া তিনি এখন কাহার অধীশ্বর উহা কুরুগণই বিচার করুন।" বিদুর কহিলেন "যদ্যপি যুধিষ্ঠির আত্ম পরাজয়ের পূর্ব্বে দ্রৌপদীকে পণ রাখিতেন ও পরাজিত হইতেন, তবেই তোমা-দের উদ্দেশ্য সিদ্ধ হইত, কিন্তু অনীশ্বরের নিকট বিজিত ধন আমার মতে স্বপ্ন নির্জ্জিত ধনের ন্যায় গণ্য করা উচিত। অতএব হে কৌরবগণ! তোমরা শকুনির বাক্যে ধর্ম্মচ্যুত হইও না!" দ্রৌপদী বলিলেন :—‡ "আমি সতী, ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের সবর্ণা ভার্য্যা, আমি জিতা কি অজিতা, আপনারা ইহার মীমাংসা করুন।" অমনি দুর্য্যোধন হাসিতে হাসিতে গর্ব্বাহঙ্কারে উন্মত্ত হইয়া কর্ণের দিকে তাকাইলেন, তিনি বলিলেন যে, দ্রৌপদী তোমার পঞ্চপতি এখন ত' পরাজিত, অতএব এমন একজনকে পতিনির্ব্বাচন কর যে, এখন যিনি তোমাকে এই ভীষণ বিপদ হইতে মুক্ত করিতে পারেন।" দুর্য্যোধন তখন হাসিতে হাসিতে তাঁহার উরুর বস্ত্র উত্তোলন করিলেন আর অমনি ভীমসেন যেন সুপ্তোত্থিত সিংহের ন্যায় বলিয়া উঠিলেন, "যদি আমি এই দুর্ব্বৃত্তের উরু ভঙ্গ না করি, তবে আমার পিতৃগণের সদ্গতি হইবে না।" অর্জ্জুনও অমনি বলিলেন যে, "আমিও কর্ণকে এই বধ করিয়া ঐ পাষণ্ডের দুর্ব্বাক্যের প্রতিবিধান করিব।" তখন সভাস্থলে সকলেই বিচলিত হইল। ঘোরতর দুর্নিমিত্ত সকল শুনিয়া ও দেখিয়া ব্রাহ্মণেরা 'স্বস্তি', 'স্বস্তি' বলিয়া ভগবানকে ডাকিতে লাগিলেন, তখন অন্ধ ধৃতরাষ্ট্রের নিদ্রা ভঙ্গ হইল ও বিদুর বরদান করিতে বলিলেন।

**বরদান**:—ধৃতরাষ্ট্র তখন দুর্য্যোধনকে তিরস্কার পূর্ব্বক বলিতে লাগিলেন:— দ্রৌপদী! "তুমি আমার বধূগণের মধ্যে শ্রেষ্ঠ ও পতিব্রতা, আমি তোমাকে তোমার অভিলষিত বর প্রদান করিব, তুমি উহা প্রার্থনা কর"। তখন দ্রৌপদী যুধিষ্ঠির ও তাঁহার পুত্র প্রতিবিন্ধ্যকে মুক্ত করিলেন, অন্য কোন পাণ্ডবকে ঐ বরে মুক্ত করিলেন না। যদি তিনি পঞ্চ পাণ্ডবের পত্নী হইতেন, তবে সকলকেই ঐরূপ করিতেন। যদি তিনি লোভী হইতেন, তবে তিনি এক বরে সমস্ত চাহিতেন, কিন্তু তিনি ঐরূপ ছিলেন না। তিনি পরীক্ষায় উত্তীর্ণ হইলে রাজা ধৃতরাষ্ট্র বলেন, "তুমি একবরের উপযুক্তা নও অন্য বর প্রার্থনা কর তখন তিনি যে অন্য বর পাইবেন ইহাও তিনি পূর্ব্বে জানিতেন না, অনন্তর তিনি সশস্ত্র সমস্ত পাণ্ডবগণকে মুক্ত করিলেন কিন্তু তাঁহাদের কল্পিত ঔরসজাত পুত্রগণের মুক্তির কোন উল্লেখ নাই। উহা সত্য হইলে প্রতিবিন্ধ্যের মুক্তির সহিত সকল পুত্রগণের কথাও উল্লিখিত হইত। রাজা ধৃতরাষ্ট্র তৃতীয় বরদান করিতে গেলে দ্রৌপদী বলিলেন আমি লোভী নহি, ক্ষত্রিয়-পত্নীর দুইবরই যথেষ্ট, তদধিক প্রার্থনা

‡ "তামিমাং ধর্ম্মরাজস্য ভার্য্যাং সদৃশবর্ণজাং" ৬৯ অধ্যায় সভা পর্ব্ব।

করিতে পারে না ও উহা প্রার্থনা করিব না। ইহাতে পরমশত্রু কর্ণ পর্য্যন্তও চমকিত হন ও বলেন যে, "আমরা যে সকল অসামান্য রূপবতী কামিনীগণের কথা শ্রবণ করিয়াছি তন্মধ্যে কোন স্ত্রীলোক এতাদৃশ কর্ম্মশীলা শ্রুত হই নাই, দ্রৌপদীই পাণ্ডবগণকে বিপদ হইতে মুক্ত করিলেন।" অর্জ্জুন বিচলিত ভীমসেনকে বলিলেন "হীন ব্যক্তি পরুষবাক্য বলে বলুক ক্ষতি নাই কিন্তু উত্তম পুরুষেরা উহা লইয়া কখন আলোচনা করেন না।"

আর্য্যলক্ষণ ঃ—যুধিষ্ঠির ভীমসেনকে নিরস্ত করিয়া তখন কৃতাঞ্জলিপুটে পিতৃব্য ধৃতরাষ্ট্রকে বলিলেন ঃ—"পিতঃ। আমরা সকলেই চিরকাল আপনার আজ্ঞানুবর্ত্তী, এখন আমর। কি করিব বলুন।" ধৃতরাষ্ট্র কহিলেন ঃ—"বৎস! দুর্য্যোধনের নিষ্ঠুর ব্যবহারে কিছু মনে করিও না। তুমি জননী গান্ধারী ও আমার প্রতি দৃষ্টিপাত কর। এই দ্যূতক্রীড়া আমার উপেক্ষিত ছিল, কেবল মিত্রগণকে পরীক্ষা ও পুত্রগণের বলাবল বুঝিবার জন্য উহা আমি অনুমোদন করিয়াছিলাম। সদাশয় ব্যক্তিরা সকলের প্রিয়দর্শন হন এবং কাহারও অর্থ বা মর্য্যাদা অতিক্রম করেন না, তুমি তদ্রূপ আচরণ দ্বারা আপনার আর্য্যতা প্রমাণ করিয়াছ। তোমার কল্যাণ হউক, আমি অনুজ্ঞা করিতেছি যে, তোমরা সমস্ত ধন লইয়া সাম্রাজ্য শাসন কর। আশীর্ব্বাদ করি তোমার মতি ধর্ম্মে অচলা হউক ও ভ্রাতৃগণের সহিত সৌভ্রাত্র দৃঢ় হউক।" ধর্ম্মরাজ যুধিষ্ঠির তদনন্তর যথারীতি অভিবাদনাদি শিষ্টাচার প্রদর্শনপূর্ব্বক স্ত্রী ও ভ্রাতৃগণের সহিত ইন্দ্রপ্রস্থে গমন করিলেন।

কাব্য ঃ—অনুদ্যূতপর্ব্ব কাব্য, সত্য ঘটনা নয, উহা মহাভারতেই আছে। রামায়ণে যেমন শ্রীরামচন্দ্র বনে হেমময় মৃগের অনুসরণ করিয়া সীতাকে হারাইয়াছিলেন, তদ্রূপ আসন্নকালে লোকের বুদ্ধির ব্যতিক্রম ঘটে, কবি যেন উহাই অনুদ্যূত পর্ব্বে বৈশম্পায়নের মুখ দিয়া আরম্ভ করিতেছেন এই উপমা বা কথা একেবারেই সঙ্গত হয় না। কারণ শ্রীরামচন্দ্র সীতার মনস্তুষ্টির জন্য স্বর্ণমৃগ গ্রহণ করিতে যান কিন্তু সেরূপ অনুদ্যূত পর্ব্বে কোন কিছুই নাই। একবার পাণ্ডবগণকে পরাস্ত করিয়া আবার দ্যূতে আহ্বান করা কখন সঙ্গত হয় না, উহাতে যোগদান করা যুধিষ্ঠিরের ন্যায় ধার্ম্মিক রাজার কর্ত্তব্য কর্ম্ম নয়। তবে যতদূর বুঝিতে পারা যায় যে, ধর্ম্মরাজ যুধিষ্ঠির দ্যূতক্রীড়া ও রাজসূয়ে শিশুপাল বধ যোগ্য সুযোগ অনুসন্ধান বৃত্তান্ত মনে হয়। বিশেষতঃ ধনরত্নের মোহ কি ভয়ানক! তিনি দ্যূতক্রীড়াকালে স্বচক্ষে দেখিয়াছেন, তাঁহার পিতৃব্য বৃদ্ধ ধৃতরাষ্ট্র দ্যূতে কাহার জয় পরাজয় হইতেছে উহার পরিণাম জানিবার জন্য কিরূপ ঔৎসুক্য দেখাইয়াছিলেন।

বলাবলপরিক্ষা ঃ—ধৃতরাষ্ট্র উভয়পক্ষের বলাবল জানিবার জন্য দ্যূতক্রীড়া করা হয বলিয়াছিলেন, অতএব পরীক্ষার কথা। যুধিষ্ঠির দেখিলেন যে, কৌরব সভার উপস্থিত রাজারা ও ভীষ্ম দ্রোণাদি ধর্ম্মরাজের পক্ষাবলম্বন করেন নাই। লোভ দুর্দ্দমনীয় শত্রু, লোকে উহার বশীভূত হইয়া অন্ধ হয়। কৌরবেরা ভাবিয়াছিল যে, পাণ্ডবেরা খাণ্ডবপ্রস্থের ভীষণ জঙ্গলে অস্বাস্থ্যকর

জলবায়ুতে, দ্রৌপদীকে লইয়া ভ্রাতৃগণ পরস্পর বিবাদ করিয়া নষ্ট হইবে, কিন্তু তাহারা সকলে এক হইয়া ইন্দ্রপুরীর ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ ও রাজসূয় যজ্ঞ করিল, অর্জ্জুন সুভদ্রাদি, ভীম, নকুল, সহদেব সকলকেই সুন্দরী রাজকন্যা বিবাহে লাভ করিল। প্রতিবিন্ধ্য, অভিমন্যু আদির জন্ম হইল, তাহাদের জন্মোৎসবে দান ধ্যানে দশদিক মুখরিত হইল। এই সকল উন্নতি ও ঐশ্বর্য্যে কুরুগণ যারপর নাই বিচলিত ও ক্ষুব্ধ হয়। সেই ধন রত্ন ও ঐশ্বর্য্য হরণ করিবার জন্যই দ্যূতাদির অনুষ্ঠান হইয়াছিল। ধনরত্নের মোহ অগ্নির ন্যায় পতঙ্গগণকে আকর্ষণ করে। সেই অমূল্য ধনরত্নে বা রাজত্বে যুধিষ্ঠির আদৌ মুগ্ধ ছিলেন না, ইহা দ্যূতে কৌরবসভায় সবিশেষ দেখাইয়াছিলেন, কিন্তু তাঁহাদের কর্ম্ম যে শেষ হয় নাই। উহা সম্রাটের সিংহাসনে বসিয়া প্রজাশাসন করিলে হইতে পারে না, ইহা যুধিষ্ঠির বুঝিয়াছিলেন। তিনি যে সাম্রাজ্য তাঁহার পুরুষকার দ্বারা অর্জ্জন করিয়াছিলেন, উহা দ্যূতে ত্যাগ করিয়াছিলেন। উহা পিতৃব্যের দয়ায় পত্নীর বরে তাঁহার দাসত্ব মোচন যে এই কথা জগতের ইতিহাসে লিপিবদ্ধ হইবে, ইহা তিনি করিতে সম্মত হইলেন না। তিনি তাঁহার আত্মজ্ঞানের উৎকর্ষলাভ জন্য বনে তপস্যা করিবার অভিপ্রায় করেন ও তিনি ধৃতরাষ্ট্রের রাজ্যবিভাগ গ্রহণ করিয়া উহার সবিশেষ উন্নতির ভার তাঁহারই হস্তে ন্যস্ত করিয়া ভারতবর্ষের পতিত বন ও অসভ্য জাতিকে সমুন্নত করিয়া তাহাদের শ্রীবৃদ্ধিসাধন করা তখন তাঁহার ধ্যান ও ধারণার বিষয় হইল। তজ্জন্য তাঁহাকে বনে গিয়া সূর্য্যোপাসনা করা ও তাঁহার আজ্যস্থলী লাভের কথা আছে। যাহাতে তিনি শতসহস্র ব্রাহ্মণ ভোজন করাইতেন অর্থাৎ বনসমূহ রবিশস্যাদি ধান্যাদিতে সমৃদ্ধিশালী হয়। খাণ্ডবদাহন ও ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণের অভিজ্ঞতা তিনি পূর্ণমাত্রায় ভারতবাসী প্রজাগণকে উপহার দান করেন। সেই কর্ম্মে ব্রতী হইয়া ত্রয়োদশ বৎসর পরে তাঁহার সাম্রাজ্য প্রত্যর্পণের কথা হইয়াছিল। ব্যাসের কথা তাঁহার হৃদয়ে নিবদ্ধ হইয়াছিল। তিনি বুঝিয়াছিলেন যে, ইন্দ্রপ্রস্থে থাকিলে যুদ্ধ অবশ্যম্ভাবী, অতএব সেই ত্রয়োদশ বৎসর বনে অতিবাহিত করিলে তাঁহার আর সে শঙ্কা নাই। তিনি দেখিয়াছিলেন যে, সাম্রাজ্যের মধ্যে বিপ্লববাদির অভাব নাই, যতদিন না তাহাদের অন্তর্দ্ধ্যান বা সংস্কৃত না হয় ততদিন শান্তি হইতে পারে না। তিনি ভাবিয়াছিলেন যে, সদ্ব্যবহারে দুর্য্যোধনকে বশীভূত করিবেন কিন্তু ফলে বিপরীত হইল। তিনি তাঁহার অর্জ্জিত সাম্রাজ্য ও ধনরত্ন স্বপ্নলব্ধ বস্তুর ন্যায় ত্যাগ করিয়া বনে তপস্যা করা কর্ত্তব্য মনে করিলেন। তাঁহার কর্ম্ম সঙ্কল্পও তাঁহার ঘোষণানুসারে হইল। উহা কবি অনুদ্যূতে গ্রথিত করিয়া কেবল মহাভারতের মর্য্যাদা হানি করেন নাই সেই ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের চরিত্র ও মহিমা ক্ষুণ্ণ করিয়াছেন। তিনি অধর্ম্ম ও শঠতার উচ্চ সীমা দেখাইবার জন্য যে সাম্রাজ্যের জন্য দুর্য্যোধন দ্যূতক্রীড়াহ্বান করে, উহা পিতৃব্যকে দিয়া বনে প্রস্থান করেন। তিনি পদব্রজে গমন করেন নাই, তাঁহার সারথি তাহার রথে তাঁহাদিগকে কাম্যকবনে লইয়া যায়। কেবল বিরাট রাজ্যে গমনকালে সারথিকে রথ লইয়া দ্বারকায় যাইতে বলেন। তিনি বনবাসকালে আপনার প্রয়োজনীয় অর্থ লইয়া যান।

**পরামর্শ** :—ক্ষত্রিয় সমাজ সংস্কার করিবার জন্য যুধিষ্ঠিরের আবির্ভাব, তিনি রাজসূয়ে

* বনপর্ব্ব ২৩ অধ্যায়

ধর্ম্মবাজ্যে অভিষিক্ত হইয়া শঠতায় দ্যূতে পবাজিত হইযাছিলেন, উহা শাসন না কবিতে পাবিলে তবে তাঁহাব অভিষেকেব ও বাজসূয়েব ফল কি ? সেই কথার সঙ্কেত শ্রীকৃষ্ণেব কুন্তীব নিকট বিদায কথায় উদ্যোগপর্ব্বে বর্ত্তমান। আস্তিক পর্ব্বেব বিভাবসু ও সুপ্রতীকেব উপাখ্যানে সূচিত। যেরূপ অবস্থায একদিন পাণ্ডবেবা হস্তিনাপুবে পিতাব মৃত্যুব পবে উপস্থিত হইয়াছিল, দ্যূতেব পব ধর্ম্মসাম্রাজ্য প্রতিষ্ঠা কবিবাব জন্য আর্য্য মুনি ঋষি ও শ্রীকৃষ্ণাদি সুহৃদগণেব সহিত বিবলে পবামর্শ কবিবাব জন্য হস্তিনাপুব ও ইন্দ্রপ্রস্থ ত্যাগ কবিয়া বনে গমন কবেন। উহা অনুদ্যূতেব পবাজয় বৃত্তান্ত নয়, উহাব প্রমাণও আছে। ইন্দ্রপ্রস্থ ত্যাগ কবিবাব সময পুববাসিগণকে অর্জ্জুন স্পষ্ট বলিতেছেন যে, তাঁহাবা শত্রু দমন কবিবাব জন্য বনগমনে যাত্রা কবিতেছেন। উপযুক্ত সময়ে আবাব তাহাবা উপস্থিত হইবেন। ধর্ম্মবাজ্য স্থাপন কবা কেবল যজ্ঞ কবিযা সম্রাট হইলেই হয় না, আর্য্য মুনিঋষিগণেব সহিত পবামর্শ কবিয়া কিরূপে বাজ্যশাসন ও ধর্ম্মানুষ্ঠান কবিতে হইবে, উহা স্থিব কবা আবশ্যক, উহা শান্তি বা অনুশাসন পর্ব্বেব বিষ্ণুশর্ম্মাব পঞ্চতন্ত্রেব হিতোপদেশেব ন্যায় ভীষ্মেব মুখেব কথা নয়, ইহা মনে বাখিতে হইবে।

**দ্বাদশবার্ষিকী ব্রত** :—মহাভাবতে উক্ত হইযাছে যে, দেবলেব মতে মৃতপুরুষ অপবিত্র ও জ্ঞাতিগণ কর্ত্তৃক পবিত্যক্ত হইলে অপত্য, কর্ম্ম ও বিদ্যা এই ত্রিতয় জ্যোতিঃদ্বাবা তাহাব সাহায্য কবে ; মহাভাবতেব ধর্ম্মকাহিনী সেইরূপ। পাণ্ডুব অবর্ত্তমানে পাণ্ডবেবা পাণ্ডুব গৌবব ও কীর্ত্তি তাঁহাব বংশেব খ্যাতি সমুজ্জ্বল কবিয়াছিল। যুধিষ্ঠিব দেবর্ষি নাবদেব মুখে পিত্রাজ্ঞা শুনিয়া বাজসূয় যজ্ঞানুষ্ঠান কবিলেন, আব পিতৃব্যেব আজ্ঞায় দ্যূতে সেই বাজ্য তাঁহাকে দিয়া বনে গমন কবিলেন। ঐরূপ তপস্যাব কথা মহাভাবতে পার্ব্বতী ও শঙ্কব সম্বাদে উল্লিখিত হইযাছে যে, "যদি কেহ দ্বাদশ বৎসবকাল সংযমে থাকে, তবে তিনি পৃথিবীব সাম্রাজ্য লাভ কবিতে পাবেন।" পৃথিবীতে সকলকেই সুযোগ প্রতীক্ষা কবিতে হয, সঙ্কল্প মাত্রেই কার্য্য হয না। স্বয়ং শ্রীকৃষ্ণকেও জবাসন্ধেব বধেব জন্য দ্বাবকায যাইতে হইযাছিল। উপযুক্ত সময না হইলে ফল হয় না, বীজ বপন মাত্রেই অঙ্কুব ও ফলোদ্গম হয় না। যোগ্য পাত্র, স্থান ও কাল মাহাত্ম্য আছে। বনপর্ব্বেব পঞ্চমাধ্যায়ে বিদুব যুধিষ্ঠিবকে কালপ্রতীক্ষা কবিতে বলেন ; কৌববেবা দ্রৌপদীব বস্ত্রহবণ কবিতে পাবে নাই বলিযা শ্রীকৃষ্ণেব মাহাত্ম্য কীর্ত্তন, দুর্ব্বাসাব পাবণে শ্রীকৃষ্ণেব শাকেব কণা ভক্ষণ, আদি মহাভাবতেব কথা নয়, উহা কথক মহাপ্রভুদেব বা নাটকেব কথা বলিতে হয। যে মহাভাবতে কপিল, ব্যাস ও পাতঞ্জলেব দর্শন শাস্ত্রেব মীমাংসা, বেদেব ও উপনিষদেব ধর্ম্ম ও ঈশ্ববেব জ্ঞান ও কর্ম্মেব কথা এবং জীবেব সহিত পবমাত্মাব সম্বন্ধ বিচাবাদি আছে, সেখানে কি শ্রীকৃষ্ণেব ঈশ্ববত্ব যাদুকবেব কার্য্যে প্রতীয়মান হইতে পাবে? মানবগণ, আপনাব স্ব স্ব জ্ঞান অনুযাযী দেবতা ও পুতুল দুইই প্রস্তুত কবে। মহাভাবত—যে সে মানবেব বচনা নয়, স্বয়ং মহর্ষি বেদব্যাস ও তাঁহাব শিষ্যবর্গ, যাঁহাবা সকলেই বজ্রবাবক বৈদিক ঋষি ছিলেন, তাঁহাবা প্রাচীন আর্য্য হিন্দু-সমাজেব গৌববান্বিত জ্ঞানী ব্যক্তিগণেব উদাহবণ দ্বাবা বেদেব ও ধর্ম্মেব বহস্যভেদ কবিযাছিলেন।

• ১৪২ অধ্যায় অনুশাসন

• বিদুরকে মহাভারতে বিভীষণের মত করিয়া নির্ব্বাসন ও পুনরানয়ন করা হইয়াছে। বিদুরের পরামর্শে দ্রৌপদীকে বরদান উক্ত হইযাছে। বিদুর ও বিভীষণে আকাশ পাতাল প্রভেদ।

তাঁহাদের সময় সমাজ উন্নত, ঈশ্বরের মহত্ত্ব ঐরূপে প্রমাণ করিতে যাওয়া উপহাসের কথা। শান্তিপর্ব্বে ২৩৭ অধ্যায়ে দেবতা ও ব্রাহ্মণের সংজ্ঞা স্বয়ং বেদব্যাস তাঁহার পুত্র শুকদেবকে বলিতেছেন "দেবতারা বেদজ্ঞ ও ব্রহ্মপরায়ণ ব্যক্তিগণকেই ব্রাহ্মণ বলিয়া থাকেন, আর যে ব্রাহ্মণেরা বাহ্য ও অন্তঃস্থিত আত্মারে অবলোকন করেন, তাঁহারাই দেবতা।"

ঈশ্বরত্ব :—শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব কোথায় ও কিসে প্রতিষ্ঠিত, উহা শ্রীমদ্ভাগবতের কথা, মহাভারতে সেরূপ হয় নাই, অনুক্রমণিকাধ্যায়ে এইরূপ আছে :—"পুত্রবৎসল ধৃতরাষ্ট্র দুর্য্যোধনের অভিমত অবগত হইয়া তাহার মনোদুঃখ দূর করিবার নিমিত্ত দ্যূতক্রীড়ার অনুজ্ঞা দিলেন। ইহা শুনিয়া শ্রীকৃষ্ণের অন্তঃকরণে ক্রোধের সঞ্চার হইল। উহাতে তিনি অত্যন্ত অসন্তুষ্ট হইলেও বিবাদের অনুমোদন করিয়া দ্যূত প্রভৃতি দুর্নীতির উপেক্ষা করিলেন, উহা নিবারণ করিবার কোন উপায় অবধারণ করিলেন না।" "যখন দ্যূতের পরাজয় কালে পাণ্ডবেরা অসহ্যাপমানে বিচলিত হইয়া যুধিষ্ঠিরের বশবর্ত্তী রহিল, তখন আর জয়ের আশা নাই, যখন বনপ্রস্থানকালে জ্যেষ্ঠভ্রাতার প্রতি ভ্রাতৃগণের অস্বাভাবিক ভক্তিপরায়ণতার লক্ষণ অশেষ ক্লেশসহ্য করায়ও তাঁহার বিবিধ হিত চেষ্টায় বিক্রমান ও ভিক্ষোপজীবি মহাত্মা স্নাতক ব্রাহ্মণগণ ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের অনুগত আছে, তখন আর জয়ের আশা নাই।" স্বর ইতিহাসের মধ্যে রাজা ধৃতরাষ্ট্রের বিলাপের মধ্যেও দ্যূতক্রীড়ার মূল উদ্দেশ্য কি, উহা জানিতে পারা যায় এবং অনুদ্যূত যে হয় নাই, উহা বুঝিতে পারা যায়। বনে যুধিষ্ঠির দ্রৌপদীকে ও ভ্রাতৃগণের সহিত জয়লাভের জন্য কথোপকথন করেন। উহাতে তিনি ভারত সাম্রাজ্যের মধ্যে যে ধর্ম্মবিপ্লব উপস্থিত হইয়াছে, কিরূপে উহার সংস্কার করিবেন প্রবীণ ঋষিগণের নিকট হইতে উপদেশ ও শ্রীকৃষ্ণাদি সুহৃদগণের সহিত একান্তে উহার পরামর্শ করিবার জন্য যান। তিনি রাজত্বে থাকিয়া অন্ধ রাজা ধৃতরাষ্ট্রের অত্যাচার ও আবদার সহ্য করা অপেক্ষা কিরূপে তাঁহাকে ও তাঁহার পুত্রগণকে শাসন ও ধর্ম্মপথাবলম্বী করিতে পারা যায়, সেই পথানুসন্ধান করিবার জন্যই বনে গমন করেন। সাম্রাজ্য লাভ ও ভোগের জন্য পাণ্ডবগণ জন্মগ্রহণ করেন নাই। সেইখানেই কুরু ও পাণ্ডবগণের মধ্যে যে কি আকাশ পাতাল প্রভেদ, উহা দেখিতে পাওয়া যায়।

সত্যধর্ম্ম :—সভাপর্ব্বের ৭২ অধ্যায়ে দুর্য্যোধন পিতাকে বলিতেছেন যে, "যদি পাণ্ডবেরা ত্রয়োদশ বৎসর ব্রত সাধন করে, তবেই আমরা আপনার ইচ্ছানুসারে তাঁহাদিগকে পরাজয় করিতে পারিব।" ইহাতেই সত্য ঘটনা যে কি, উহা জানিতে পারা যায়। বনপর্ব্বের ৩৩ অধ্যায়ে ভীম বলিতেছেন যে, "দুরাত্মা দুর্য্যোধন ধর্ম্ম আর্জ্জব বা তেজঃ প্রভাবে আমাদের রাজ্য গ্রহণ করেন নাই, উহা কেবল কপট দ্যূতে অপহরণ করিয়াছে।" ঐ পর্ব্বের ৩৪ অধ্যায়ে যুধিষ্ঠির বলিতেছেন, কোন্ ব্যক্তি সাধুগণের সমক্ষে প্রতিজ্ঞা করিয়া উহা উল্লঙ্ঘন করিয়া রাজ্য লাভ করিতে পারে? আমি ধর্ম্মকে দেবত্ব ও জীবন অপেক্ষা প্রিয়তম জ্ঞান করি। রাজ্য, ধন, পুত্র ও যশঃ এই সমস্ত বস্তু সত্যের এক কণারও সদৃশ হইতে পারে না। কৃষকগণ যেমন বীজ বপন করিয়া ফলপ্রাপ্তির নিমিত্ত কাল প্রতীক্ষা করে, তদ্রূপ সুখোদয়ের জন্য ধৈর্য্যাবলম্বন

করা উচিত। ঐ অধ্যায়ের বিবরণ পাঠ করিলে অনুদ্যূত পর্ব্ব যে আদৌ হয় নাই, ইহাই স্থির বিশ্বাস হয়।

**কারণ** ঃ—দ্যূতকালে যুধিষ্ঠিরের নীরবে অপমান সহ্য করিবার কারণ বনপর্ব্বে ৩৬ অধ্যায়ে আছে। তিনি বলেন, "আমরা যে সকল রাজাদিগকে পূর্ব্বে উৎপীড়িত করিয়াছি, এক্ষণে তাহারা সকলেই দুর্য্যোধনের পক্ষে গিয়াছে, ভীষ্ম, দ্রোণ ও কৃপাচার্য্য রাজপ্রদত্ত গ্রাসাচ্ছাদনের জন্য উভয় পক্ষের উপর সমান স্নেহশীল হইলেও তাঁহারা কুরুগণের জন্য প্রাণপণে যুদ্ধ করিবে, বিশেষতঃ দুর্য্যোধন যেরূপ **বীরপুরুষগণের প্রতি সম্মান প্রদর্শন** করে, উহাতে তাঁহারা সকলেই নিশ্চয়ই প্রাণপণ করিয়া তাহার পক্ষে যুদ্ধ করিবে।" ইহাতে ভীষ্ম যে শান্তনুর পুত্র নয়, উহা জানিতে পারা যায়। কবি যেন মহাত্মা ব্যাসকে দিয়া সেই সকল বীরকে পরাজয় করিবার পরামর্শ প্রতিস্মৃতি নাম্নী বিদ্যা দানে করান ও উহা যেন ব্যাসেরই উপদেশানুযায়ী কার্য্য করার জন্য পারিতোষিক লাভ বলিয়া মনে হয়। দ্রোণপর্ব্ব ৭৪ অধ্যায়ে আছে যে, পাণ্ডবগণ ও অর্জ্জুন বনে যোগ ও দুঃখাবস্থান নিবন্ধন অস্ত্র, গদা ও ধনুর্ব্বিদ্যায় বিশেষ পারদর্শিতা লাভ করিয়াছিল। যুধিষ্ঠির বনে গিয়া উভয় পক্ষের বলাবল বিচার করিয়া বল সঞ্চয় সৈন্যাদি প্রস্তুত ও অর্থ সংগ্রহ করেন। অর্থ চিন্তাও উহার প্রধান অঙ্গ, কারণ অর্থ ব্যতিরেকে যুদ্ধ করা যায় না। সিংহের পরিত্যক্ত মাংস যেমন শৃগাল কুকুর ভক্ষণ করে, তদ্রূপ যুধিষ্ঠিরের পরিত্যক্ত রাজ্য, ধন ও সিংহাসন দুর্য্যোধন গ্রহণ করে। উহাতে তাহার পৌরুষ নাই, বরং কলঙ্কই আছে। বনপর্ব্ব যে পরে সন্নিবিষ্ট হইয়াছে, ইহার সন্ধান আশ্রমবাসিক পর্ব্বের পঞ্চত্রিংশ অধ্যায়ের শেষে জানা যায়। যথা ঃ—"আস্তিক কহিলেন, হে কুরুকুলশ্রেষ্ঠ! তপোনিধি পুরাণঋষি দ্বৈপায়ন যাঁহার যজ্ঞে অধিষ্ঠিত হন, তাঁহার উভয়লোক জিত হইয়া থাকে। হে পাণ্ডবনন্দন! আপনি বিচিত্র আখ্যান শ্রবণ, সর্প সকলকে ভস্মীভূত এবং পিতার পদবীপ্রাপ্ত হইলেন।" * * * "সৌতি কহিলেন ঃ—রাজা জন্মেজয় বৈশম্পায়নের নিকট এই সকল শ্রবণ করতঃ সেই ঋষিকে পুনঃপুনঃ সম্মানিত করিয়া পূজা করিলেন। পরে ধর্ম্মজ্ঞ সত্তম জন্মেজয় ঋষিবর অচ্যুত বৈশম্পায়নকে **বনবাসের কথার অবশিষ্ট বিষয় জিজ্ঞাসা করিলেন।**"

এতদ্ভিন্ন 'ক' ক্রোড়পত্রে মনুসংহিতায় ৬ষ্ঠ অধ্যায় ৪৭।৪৮ শ্লোকে যুধিষ্ঠিরের বনগমনের মূল কারণের সন্ধান যাহা পাওয়া যায় উহা দেওয়া হইয়াছে। দ্যূতক্রীড়ায় ধর্ম্মরাজ যেন ধৃতরাষ্ট্রের সম্বন্ধ হইতে মুক্ত হইলেন ও মনুর ৪র্থাধ্যায় ১৬০ শ্লোকানুসারে কার্য্য করিলেন। পরের নিকট প্রার্থনা করিয়া সাম্রাজ্যভোগ দুঃখের হেতু, যাহা আপনার অধীন, উহাই সুখ – এই খানেই সুখ ও দুঃখের লক্ষণ নিরূপিত হইয়াছে। যথা ঃ—

"সর্ব্বং পরবশং দুঃখং সর্ব্বমাত্মবশং সুখং এতদ্বিদ্যাৎ সমাসেন লক্ষণং সুখ দুঃখয়োঃ।"

১৬০। ৪র্থ অধ্যায় মনু।

---

* বর্দ্ধমান রাজার অনুবাদ।

# সভা পর্ব্ব।

## নবম অধ্যায়।

### জয় যাত্রা।

**বনযাত্রা** :—পাণ্ডবগণের বনগমনে কৌরবগণের মধ্যে দুর্য্যোধন, দুঃশাসন, শকুনি ও কর্ণ ভিন্ন সকলেই দুঃখ প্রকাশ করিতেছিল। প্রজাগণ যুধিষ্ঠির ও পাণ্ডবগণকে যেন পুত্রের ন্যায় অশ্রুজলে ভাসিয়া বলিতেছে যে :—"হা নাথ! হা ধর্ম্ম। আপনি কোথায় পুত্রসম প্রজা, পৌর ও জনপদবাসীগণকে ত্যাগ করিয়া যাইবেন? নৃশংস বুদ্ধি দুর্য্যোধন, শকুনি ও পাপিষ্ঠ কর্ণকে ধিক! সেই পাপাত্মারা ভিন্ন ঈদৃশ ধর্ম্মাত্মার অনিষ্টচিন্তা আর কে করিতে পারে? সৎকর্ম্মশীল ধর্ম্মাত্মা মহারাজ এই কৈলাস সদৃশ অনুপম ইন্দ্রপ্রস্থ ও দেব রক্ষিত ময়দানব নির্ম্মিত সুরসভা ত্যাগ করিয়া কোথায় যাইতেছেন?" তখন মহাতেজা অর্জ্জুন তাহাদিগকে উচ্চৈঃস্বরে বলিলেন :—"হে দ্বিজাতিগণ! হে ধর্ম্মার্থবিদ্ তপস্বীগণ! আপনারা প্রসন্ন হইয়া একবাক্যে আশীর্ব্বাদ করুন যে, যাহাতে মহারাজ যুধিষ্ঠিরের মনোভিলাষ সিদ্ধ হয়। **তিনি অরণ্য মধ্যে বাস করিয়া শত্রুগণের যশোরাশি বলপূর্ব্বক গ্রহণ করিবার জন্য যাত্রা করিয়াছেন।** তখন তাঁহারা পাণ্ডবগণকে যথারীতি প্রদক্ষিণ ও প্রিয় সম্ভাষণ পূর্ব্বক বিষন্ন বদনে মহারাজ যুধিষ্ঠিরের নিকট বিদায় গ্রহণপূর্ব্বক স্ব স্ব স্থানে প্রস্থান করিলেন।* কৌরবরাজ্যে সকলে ভীষণ অমঙ্গল ধ্বনিতে ব্যাকুল হইল। দুর্য্যোধনের অগ্নিহোত্র গৃহমধ্যে শৃগালগণ চিৎকার করিতেছিল, গর্দ্দভগণ চতুর্দ্দিকে বিকট শব্দ করিতেছিল, প্রজারা মুহুর্মুহু উল্কাপাতাদি দুর্নিমিত্ত সকল দেখিয়া রোদন করিতেছিল। দেবর্ষি নারদ প্রমুখ মহর্ষিগণ নানামতে কৌরবগণকে সদুপদেশ দান করিলেন, কিন্তু কোন ফলোদয় হইল না দেখিয়া মৈত্রেয় ঋষির অভিশাপ ও নারদের ভবিষ্যদ্বাণী ব্রহ্মণ্য পৌরাণিক মহাভারতে উক্ত হইল :—"**অদ্য হইতে চতুর্দ্দশ বর্ষ মধ্যে দুর্য্যোধনের অপরাধে ভীমার্জ্জুনের বলে কুরুকুল নির্ম্মূলিত হইবে।**"

**দুরভিসন্ধি** :—তখন দ্রোণাচার্য্য বলিলেন যে, দ্বিজাতিগণ পাণ্ডবগণকে অজেয় ও অবধ্য বলিলেও আমি শরণাগত ধার্ত্তরাষ্ট্রগণকে ত্যাগ করিতে পারিব না। দুর্য্যোধন তাঁহার বাক্যে হৃদয়ে বল পাইয়া দেবর্ষি নারদাদির কথা উপেক্ষা এবং পাণ্ডবগণের সাম্রাজ্য দ্রোণাচার্য্য, কর্ণ ও শকুনিকে বিভাগ করিয়া দান করিলেন। তাঁহারাই দুর্য্যোধনের পক্ষে প্রধান অবলম্বন হইলেন। পৌরাণিক মহাভারতে ভীষ্ম ও দ্রোণই কুরুগণের প্রধান মূলস্বরূপ এবং দ্রোণাচার্য্যের পুত্রবাৎসল্যেই তাঁহার অধঃপতনের মূল কারণ। দুর্য্যোধনের ন্যায় অশ্বত্থামার জন্মকালে অমঙ্গল হ্রেষারব জন্য উহার ঐ নামকরণ হইয়াছিল। উহা কোন কবির কীর্ত্তি কি না, ইহার সত্য নির্দ্ধারণ করিতে বুদ্ধিমান লোকের বিলম্ব হয় না। মহারাজ যুধিষ্ঠির যেরূপ রাজসূয় যজ্ঞ করিয়া অভিষিক্ত

---

* বনপর্ব্ব ২৩ অধ্যায়।

হইয়াছিলেন, সেইরূপ দুর্য্যোধন রাজ্যাভিষিক্ত হইবার বাসনা করিল, কিন্তু যুধিষ্ঠির জীবিত থাকিতে অন্য কেহ আর রাজসূয় করিতে পারিবে না, ইহা স্থির হওয়ায় দুর্য্যোধন বৈষ্ণব যজ্ঞানুষ্ঠান পূর্ব্বক যুধিষ্ঠিরের পরিত্যক্ত রাজ মুকুট শিরে গ্রহণ করিয়া অহঙ্কারে মুগ্ধ হইলেন। সেই যজ্ঞে যুধিষ্ঠিরকে দূত দ্বারা আমন্ত্রণ করিলে ভীমসেন উহার উত্তরদান এইরূপে করিয়াছিলেন :—"ধর্ম্মরাজ যুধিষ্ঠির ত্রয়োদশ বৎসর পরে দুর্য্যোধনের সহিত সাক্ষাৎ করিবেন, তিনি তখন যুদ্ধ যজ্ঞে অস্ত্রাগ্নি মধ্যে দুর্য্যোধনকে নিক্ষেপ করিবেন।" ইহাতেই দেখা যায় যে, বন গমন অনুদ্যূতের পণে গমন করা হয় নাই ; উহা জয় যাত্রা ভিন্ন আর কিছুই নয়।

**উপদেশ** :—মহাভারতে দ্যূতের পূর্ব্বে প্রজ্ঞা চক্ষু ধৃতরাষ্ট্র পুত্রকে যে উপদেশ দান করেন উহার উত্তর প্রত্যুত্তর, উল্লেখযোগ্য ও স্মরণ করিবার বিষয়। উহাতে ধর্ম্ম, আর্য্য সভ্যতা ও রাজনীতির ক্রমোন্নতির আদর্শ সম্পূর্ণরূপে দেখা যায়। ধৃতরাষ্ট্র বলিতেছেন যে, "বৎস দুর্য্যোধন। যদি তুমি নিরবচ্ছিন্ন সুখ ভোগ করিতে চাও, তবে স্বধনে সন্তুষ্ট হইয়া ধর্ম্মানুষ্ঠান কর। **পণ্ডিতেরা আত্মকর্ম্মে উৎসাহ, স্বোপার্জ্জিত ধন রক্ষা ও পরস্বাপহরণ অনিচ্ছাকেই বিভব লক্ষণ বলে। ধনের নিমিত্ত মিত্রদ্রোহ করা উচিত হয় না।"** এই কথা দুর্য্যোধন শুনিল না বটে, উহা কিন্তু যুধিষ্ঠিরের বন গমনে সম্পূর্ণরূপে প্রমাণিত হইল। দুর্য্যোধন তদুত্তরে যাহা বলিয়াছিল দ্যূতে সে উহার তদ্বিপরীত কার্য্য করিয়াছিল। "পিতঃ! **বলপূর্ব্বক রাজ্য সম্পত্তি হরণ করা রাজার ধর্ম্ম।** দেবরাজ ইন্দ্র নমুচির শিরশ্ছেদন দ্বারা আপনার প্রতিশ্রুতি রক্ষা করেন নাই, তিনি তাঁহার অপকার করিবেন না বলিয়াছিলেন। তাঁহার মত শত্রুর সহিত ব্যবহার করা উচিত, কারণ শত্রু ও ব্যাধি, এই দুইকে কোন মতে উপেক্ষা করা উচিত নয়। বিদুর দুর্য্যোধনের রাজত্বকালে নির্ব্বাসিত হইয়াছিলেন ও পাণ্ডবগণের নিকট বনে গমন করেন, কিন্তু ধৃতরাষ্ট্র আবার তাঁহাকে ফিরাইয়া আনেন। অন্ধরাজা ও কৌরবগণ বিদুরের সৎমন্ত্রণার ক্ষমতা সম্পূর্ণ হৃদয়ঙ্গম করিয়াছিল এবং সেই ভয়ে ভীত হইয়া তাঁহারা এইরূপ করেন অর্থাৎ পাণ্ডবেরা তাঁহার মন্ত্রণায় কৌরবগণের বিলক্ষণ ক্ষতি করিতে পারেন এই চিন্তায় উদ্বিগ্ন হইয়াছিলেন। বিদুর বিভীষণ নহেন, এইখানেই রামায়ণ ও মহাভারতের মধ্যে প্রভেদ দেখিতে পাওয়া যায়। শ্রীমদ্ভাগবতের ৩য় স্কন্ধে বিদুরের বিলাপ আছে, উহার অনুকরণ করিয়াই বোধ হয় যেন অনুক্রমণিকায় ধৃতরাষ্ট্রের বিলাপ সন্নিবিষ্ট। **যযাতি** পৃথিবীকে ভৌম নরক বলিয়াছেন ও সাধু সঙ্গকেই স্বর্গ বলিয়াছেন ; তজ্জন্যই বিদুর কৌরব রাজত্বে নরক ভোগ করিতেন, কারণ অণিমাণ্ডব ঋষির শাপফলে উঁহার ঐ দুর্দ্দশা মহাভারতে বর্ণিত হইয়াছে ও মৈত্রেয় ঋষির শাপে দুর্য্যোধনের উরু ভঙ্গ ও দুর্ব্বাসার পারণাদি ব্রহ্মণ্য ধর্ম্মের কীর্ত্তিস্বরূপ, উহা মহাভারতে স্থান পাইয়াছে।

**মন্ত্রণা** :—যাহাই হউক, বন গমন ও বনপর্ব্ব যে মহারাজা যুধিষ্ঠিরের তপস্যা ও সাধু সঙ্গ দ্বারা সংসার জয় করিবার কথা, উহা তাঁহার রাজসূয় যজ্ঞে অর্থাগম ও ধন দান করার নিমিত্ত হয়। উহাতে যে মহারাজার কোন গর্ব্বাহঙ্কার নাই, তাঁহার ধনে, স্ত্রী ও রাজত্বে কোনরূপ আসক্তি নাই, অপমান ও অপহরণে কিছুমাত্র সন্তাপ হয় নাই, ইহাই প্রকাশ হয় ও উহা করিবার জন্যই তাঁহার দ্যূতক্রীড়া ও বনগমন যে পরীক্ষা ও জয়যাত্রার কথা। তিনি পণ্ডিতাভিমানী ছিলেন না, স্বীয় বিদ্যাবলে

অন্যের বশঃ, মান ও জ্ঞান লোপ করিতে চান নাই, তজ্জন্য দ্যূতের সভায় মৌনাবলম্বন করিয়াছিলেন। যদি তিনি উহা করিতেন, তবে অধ্যয়ন ফলে যে তাঁহার ব্রহ্মজ্ঞান হয় নাই, উহাই প্রকাশ হইত। যযাতি অষ্টককে সেই কথাই বলিয়াছেন, মহাভারতে আছে। অত্যধিক দান, অধ্যয়ন, ব্রতানুষ্ঠান ও যজ্ঞাদি দ্বারা যাহাতে অহঙ্কার না জন্মে উহার প্রতি লক্ষ্য রাখা উচিত। যযাতির স্বর্গ হইতে পতন ঐ কারণেই হইয়াছিল। যুধিষ্ঠির অলৌকিক মান ও অপমান তুল্যজ্ঞান করিয়াছিলেন। তিনি বিলক্ষণ বুঝিয়াছিলেন যে, সাম্রাজ্য শাসন করিতে গেলে জ্ঞাতিবধ অবশ্যম্ভাবী, তবে তদপেক্ষা সৎসঙ্গে সৎপরামর্শে কিসে ধর্ম্মরাজ্য সংস্থাপন করিতে পারা যায়, উহার উপায় উদ্ভাবন করা সম্রাটের প্রধান কর্ত্তব্য কর্ম্ম। ঐ মন্ত্রণার জন্য তিনি বনে গমন করেন। উহা শত্রুগণের অসাক্ষাতে হওয়া উচিত, কারণ **মন্ত্রণা ও উপায়ই কর্ম্মসিদ্ধির মূলমন্ত্র।**

**বিদায় ঃ**—অনুদ্যূতের পণে যে, যুধিষ্ঠির বন যাত্রাদি অজ্ঞাত বাস করেন নাই, ইহার প্রমাণ স্ত্রীপর্ব্বের ২৬ অধ্যায়ে ১৯ হইতে ২৩ শ্লোকে দেখিতে পাওয়া যায়। যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রকে বলিতেছেন ঃ—"আমি পূর্ব্বে আপনার আজ্ঞানুসারে বনবাসী হইয়া দেবর্ষি লোমশের সাক্ষাৎ লাভ ও তীর্থ যাত্রাদি করি ও তাঁহারই অনুগ্রহে জ্ঞানযোগে দিব্য চক্ষু লাভ করিয়াছি"। কুন্তী তৎ পুত্র ও পুত্র বধূ দ্রৌপদীকে বিদায় দান কালে বলিতেছেন ঃ—"হা মহারাজ পাণ্ডো! এখন তুমি কোথায়? একবার দেখ, শত্রু পক্ষ তোমার নিরপরাধী পুত্রগণকে কপট দ্যূতে পরাজিত ও নির্ব্বাসিত করিতেছে! হা নাথ! এমন সময়ে তুমি উহা কেমন করিয়া উপেক্ষা করিতেছ? হে পুত্রগণ! আমি তোমাদিগকে বহু কষ্টে লাভ করিয়াছি, তোমরা আমার প্রাণ অপেক্ষাও প্রিয়তর, তোমাদিগকে কেমন করিয়া বনে যাইতে বলিব? বৎস সহদেব! তুমি নিবৃত্ত হও, তোমাকে না দেখিলে আমি ক্ষণকালও জীবিত থাকিব না। যদি তোমার ভ্রাতারা সত্যকে পরম ধর্ম্ম বলিয়া বিবেচনা করেন, তবে তাঁহারা যান, তুমি আমার নিকট থাকিয়া আমাকে রক্ষা কর।" **এখানে মাতৃআজ্ঞা কোথায় রহিল?** ইহা যেন উত্তর রাম চরিতের সীতার বনবাস বলিয়া মনে হয়। তিনি আরও বলিতেছেন, "হা বৎসে দ্রৌপদি! তুমিও কি আমাকে পরিত্যাগ করিয়া যাইবে? বৎসে! তুমি সর্ব্বদা যত্ন পূর্ব্বক সহদেবের রক্ষণাবেক্ষণ করিও, দেখিও বনে সে যেন কোন দুঃখ না পায় ও বিপন্ন না হয়। বৎসে! কৌরবেরা পরম ভাগ্যবান, কারণ তাহারা যে তোমার কোপানলে দগ্ধ হয় নাই। **তুমি সাধ্বী, সুশীলা ও স্ত্রীধর্ম্মাভিজ্ঞা** তোমার গুণে উভয় কুল অলঙ্কৃত, তোমার ন্যায় বুদ্ধিমতী স্ত্রীর চিত্ত বিকার হইতে পারে না। তোমাকে আর আমি স্বামার সহিত কিরূপ ব্যবহার করিতে হয়, সে উপদেশ কি দিব। বৎসে! তুমি শোক করিও না, তুমি গুরুজন ও ধর্ম্ম কর্ত্তৃক পরিরক্ষিত হইয়া অচির কাল মধ্যেই শ্রেয়োলাভ করিবে।" তখন বিদুর শোকাতুরা কুন্তীকে নানা প্রকার আশ্বাস প্রদান করিয়া আপনার গৃহে লইয়া যান। কুন্তীর বিদায়ে মহারাজ যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞের ঘোষণার সত্যপালন কথারই প্রতি অঙ্গুলি নির্দ্দেশ করে। উহা অনুদ্যূতের পণের কথা নয়, তাহা হইলে তিনি উহা স্পষ্ট করিয়াই বলিতেন ও আরও অধিকতর দুঃখ করিতেন।

**সংসার জয় ঃ**—যুধিষ্ঠিরাদি পাণ্ডবেরা রাজসূয় যজ্ঞাদির পরে সেই মহাযজ্ঞের ত্রয়োদশ-বর্ষব্যাপী যজ্ঞসিদ্ধি ও ফল কামনার ব্রত উদ্যাপন বনে গিয়াই করেন। মায়ামুগ্ধ মানবগণ সম্পত্তি

রাজ্য ভোগ লালসায় ছল চাতুরী করিয়া যাহা কিছু লাভ করে, উহা তাহাদের মৃত্যুর কারণ হয়, আর যাঁহারা উহা উপার্জ্জন করিয়া আসক্ত না হইয়া অবলীলাক্রমে উহাকে ত্যাগ করেন ও ধর্ম্ম উদ্ধারের জন্য সাধুসঙ্গ ও তপস্যা করেন, তাঁহারাই সংসার জয় করেন। মহাভারতের মধ্যে সংসার জয়কামীর মুখ্য উদ্দেশ্য যে কি, উহা ইহাতেই দেখা যায় এবং চণ্ডীতেও সেই কথা। বনপর্ব্বে সরস্বতীতার্ক্ষ্য সম্বাদেও সেই কথা স্বয়ং সরস্বতী বলিতেছেন "হে তার্ক্ষ্য। স্বধ্যায় সম্পন্ন বেদবেদান্ত পারদর্শী মহর্ষিগণ বীতশোক ও বিষয় বাসনাবিহীন হইয়া ব্রত ও পুণ্য কর্ম্মের অনুষ্ঠান এবং যোগসাধন দ্বারা যে **পুরাতন পুরুষকে প্রাপ্ত হয়েন তিনিই পরমাত্মা**, তাঁহাকে যে অবস্থাতে তাঁহারা প্রাপ্ত হন, উহাকেই মুক্তি বলে" (১৮৫ অধ্যায় বনপর্ব্ব)। মহর্ষি ব্যাস দেখাইয়াছেন যে, কেবল রাজ্য সম্পদ ও অর্থলাভ যজ্ঞাদি করিয়া জ্ঞান, ধর্ম্ম ও মোক্ষলাভ হয় না। উহার জন্য ঐকান্তিক তপস্যার প্রয়োজন, ত্যাগের দ্বারা আসক্তিকে দমন করা আবশ্যক, সংসারের মানাপমানে যাহাতে মন বিচলিত না হয়, উহা প্রমাণ করা প্রয়োজন, তজ্জন্যই মহর্ষি ব্যাস ধৃতরাষ্ট্রের মুখে বিলাপ করাইয়া বলাইতেছেন **"দুশ্চরিত্র দুর্য্যোধন সর্ব্বদা গ্রাম্যধর্ম্মে প্রমত্ত, সে শীঘ্রই রাজ্যচ্যুত হইবে। কারণ যে মহাত্মা স্বভাবতঃ সকল বিষয়ে সত্যকথা কহিয়া থাকেন ও ধনঞ্জয় যাঁহার যোদ্ধা, তিনিই ত্রৈলোক্যের অধিকারী হইবেন, ইহাতে আর কোন সন্দেহ নাই। ত্রৈলোক্যনাথ বাসুদেব যাঁহাদের মন্ত্রী, রক্ষক ও সুহৃদ, তাঁহাদের অজেয় কি আছে? অতএব ভীম, ধনঞ্জয়, বাসুদেব রণে রোষে সমাবিষ্ট হইলে আমার পুত্রগণ কিছুতেই জয়লাভ করিতে পারিবে না।"** সেই কথাই যেন অনুক্রমণিকায় পুনরুল্লিখিত ও স্থানভ্রষ্ট হইয়াছে বলিয়া বোধ হয়।

**কৌরব ও পাণ্ডব**:—পাণ্ডুরাজার স্বর্গকামনায় যুধিষ্ঠির ইন্দ্রপ্রস্থে রাজসূয় যজ্ঞ করিয়াছিলেন, আর ধৃতরাষ্ট্র বিদুরকে পাঠাইয়া পুত্রের রাজ্যপ্রাপ্তির জন্য যুধিষ্ঠিরাদিকে হস্তিনাপুরে আনাইয়া দ্যূতক্রীড়ায় সর্ব্বস্বাপহরণ করেন—সেইখানেই কৌরব ও পাণ্ডবগণের মধ্যে যে কি আকাশ ও পাতাল প্রভেদ, উহা দেখিতে পাওয়া যায়। বনপর্ব্বে যুধিষ্ঠিরের ধৈর্য্য ও দ্যূতসভায় মৌনাবলম্বনের কারণ তিনি স্বয়ং দ্রৌপদীকে বলিতেছেন, উহা স্বর্ণাক্ষরে লিখিয়া রাখা উচিত,—"বলশালী বিদ্বান ব্যক্তি যদি দুঃখভোগ করিয়াও অশেষ ক্লেশদাতাকে বিনাশ করিতে উদ্যত না হন, তবেই তিনি সুখে কালযাপন করিতে পারেন। মহাত্মা কশ্যপের ক্ষমার গাথা শ্রবণ করিয়া তুমি ক্রোধ সম্বরণ কর **"মূর্খেরাই ক্রোধকেই তেজস্বিতার লক্ষণ মনে করে"**, কিন্তু তত্ত্বদর্শীরা বলেন যে, **"যিনি বুদ্ধি ও ধৈর্য্যবলে উহাকে জয় করিতে পারেন, তিনিই যথার্থ তেজস্বী"**। "ক্ষমাবান সজ্জন ব্যক্তিরাই জয়লাভ করে। ক্ষমা তেজস্বীগণের তেজস্বরূপ, তেজস্বীগণের ব্রহ্মস্বরূপ, সত্যবাদিদের ক্ষমাই সত্য, যজ্ঞ এবং শান্তি। ক্ষমা এবং অনৃশংসতা মহাত্মাগণের যেন চরিত্রস্বরূপ ও সনাতন ধর্ম্ম।" ইহাতে ক্ষমাগুণেরই আদর্শস্বরূপ যুধিষ্ঠির বনে গমন করিয়াছিলেন প্রমাণ হয়। দ্রৌপদী তাঁহাকে বলিতেছেন যে "আপনি 'ধর্ম্ম' 'ধর্ম্ম' করিয়া এই যে যজ্ঞ করিলেন ও

উহাতে যাহা লাভ করিলেন সে সমস্তই যে পাপিষ্ঠ দুর্য্যোধন অনায়াসে অন্যায় করিয়া হরণ করিল, ইহা দেখিয়াও কি আপনি এখনও 'ধর্ম্ম' 'ধর্ম্ম' করিতেছেন। আমি জানি, আপনি ধর্ম্মের নিমিত্ত আমাকে ও আপনার ভ্রাতৃগণকে পর্য্যন্ত ত্যাগ করিতে অনুমাত্র কুণ্ঠিত হইবেন না।" যুধিষ্ঠিরের উত্তর কি অপূর্ব্ব! "আমি ধর্ম্ম বণিক নহি, কর্ম্মফল লোভে আমি কখনই ধর্ম্মানুষ্ঠান করি না, উহাতে যে ধর্ম্মের বাণিজ্য করা হয়। আমি তোমাকে ও কাহাকেও উহা করিতে উপদেশ দান করি না। স্বর্গাদি লাভের ফলে মুগ্ধ হইয়া কর্ম্ম করা ধর্ম্মবণিকের কর্ম্ম, উহাতে সনাতন ধর্ম্মের হানি হয় ও সুখ নাই। সাধুজন আচরিত শাস্ত্রানুসারে কর্ত্তব্যজ্ঞানে কার্য্য করাই আর্য্য হিন্দুজাতির লক্ষ্য ও ধর্ম্ম।"

**মোহ** ঃ—দ্রৌপদী ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে বুঝাইলেন যে, তাঁহার ক্ষমাকে শত্রুপক্ষীয়েরা যে তাঁহার অক্ষমতার পরিচয় বলিয়া ঘৃণা করিতেছে, অতএব তাঁহার যুদ্ধ করা কর্ত্তব্য ; কিন্তু উহা নিষ্ফল হইল। অন্যান্য পাণ্ডবেরা জ্যেষ্ঠকেও ঐরূপ যুদ্ধ করিবার জন্য নানা যুক্তিতর্কের অবতারণা করিয়াছিল কিন্তু তাঁহারা কিছুতেই কৃতকার্য্য হইলেন না। কি আশ্চর্য্য। তদ্বিপরীতে যুধিষ্ঠিরের মুখে বনপর্ব্বের ৩৪ অধ্যায়ে বলাইয়াছেন যে, তিনি দ্যূতক্রীড়ায় ক্রোধের বশীভূত হইয়া কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়াছিলেন। ইহা প্রক্ষিপ্ত ভিন্ন আর কি হইতে পারে ? যুধিষ্ঠিরের মোহ !!!

**আদর্শ** ঃ—মহাভারতে যুধিষ্ঠির নিষ্কাম ধর্ম্মানুশীলনের উদাহরণ, তিনি তাঁহার কর্ম্মে উহার পরিচয় দিয়াছেন, যেখানে উহা হয় নাই, সেখানে উহাকেই প্রক্ষিপ্ত বলিতে হইবে। বনে গমন করিবার পূর্ব্বে যুধিষ্ঠির তাঁহার পত্নী দ্রৌপদী ও ভ্রাতৃগণের সহিত যুদ্ধ করা কিম্বা বন গমন করা কর্ত্তব্য এ কথার তর্কবিতর্ক করাই স্বাভাবিক, উহা হস্তিনাপুর হইতে ইন্দ্রপ্রস্থে গমন কালেই হইয়াছিল অর্থাৎ ইন্দ্রপ্রস্থ হইতে বনে যাত্রার পূর্ব্বে হওয়াই সম্ভব বলিয়া মনে হয়। বনে দ্রৌপদীর দুঃখ ক্রন্দন শ্রীকৃষ্ণের ও তাঁহার ভ্রাতৃগণের সমক্ষে হওয়াই সেইরূপ স্বাভাবিক। কাম্যক বনেই মহাভারতের সভাপর্ব্বের শেষ সভা হয় ; উহা যেন সভাপর্ব্বের শেষ ও বনপর্ব্বের আরম্ভের সন্ধিক্ষণে হইয়াছিল। শ্রীকৃষ্ণাদি বন্ধু সুহৃদ্বর্গের সহিত পরামর্শ ব্যতীত যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণ বনে বাসকালে তাঁহাদের কর্ত্তব্য নির্দ্ধারণ করেন নাই, উহাতেই শ্রীকৃষ্ণ যে মহাভারতের ধর্ম্মবৃক্ষের মূলে অবস্থিত ও দ্যূতক্রীড়ার সময় শ্রীকৃষ্ণ দ্বারকায় ছিলেন না, বলেন। তিনি দ্বারকায় আসিয়া যুযুধানের মুখে দ্যূতক্রীড়ার ঘটনা সকল অবগত হন ও তাঁহাদের সঙ্গে দেখা করিতে গিয়াছিলেন। ভারতবর্ষের যে সকল রাজারা পাণ্ডবগণের সহিত যৌন সম্বন্ধে বা বন্ধুতা সূত্রে বদ্ধ ছিলেন তাঁহারাই আত্মীয়তা করিতে গিয়াছিলেন ; কিন্তু শ্রীকৃষ্ণ নির্লিপ্ত, কি রাবণারতে, কি দ্যূতকালে, তিনি পাণ্ডবগণের কোন সাহায্যই করিতে পারেন নাই, কিন্তু তৎপরে তাঁহাদের সঙ্গে দেখা ও মন্ত্রণা হয়। বনপর্ব্বের বিরাটদেহের মধ্যে অনেক প্রক্ষিপ্তাংশ আছে, উহা বুদ্ধিমান ব্যক্তির পক্ষে আবিষ্কার করা দুরূহ ব্যাপার নহে।

**সঙ্কেত** ঃ—জননতামণ্ডপের মধ্যে রাজাগণের আগমন ও সভা মহাভারতের বিশেষত্ব, রামায়ণে সেরূপ সভার কথা নাই। বনে গমন করিয়া পাণ্ডবেরা কির্ম্মীরাদির

বধ ও পূর্ব্বের খাণ্ডবপ্রস্থের সমুদ্ধৃত করিবার শিক্ষাদীক্ষা অভিজ্ঞতার সদ্ব্যবহার পূর্ণমাত্রায় করিয়াছিলেন, উহার সন্ধান সূর্য্যোপাসনায় পাওয়া যায়। তাঁহার স্তবে বৈজ্ঞানিক ক্রিয়ার সন্ধান ও উপদেশ বর্ত্তমান। পাণ্ডবেরা সূর্য্যের বরে প্রতিদিন অতিথিসেবা ও ব্রাহ্মণভোজন করাইতেন ও **দ্রৌপদী সেইখানে অন্নপূর্ণা মূর্ত্তি**। পাণ্ডবেরা বনে গিয়া অসভ্যজাতিগণকে সুসভ্য করিয়া পশুমাংস ভক্ষণ ত্যাগ করান, কৃষিকার্য্য ও অস্ত্রশস্ত্র বৈজ্ঞানিক মতে অভ্যাস-ও-শিক্ষাদান করিয়াছিলেন। ভগবান যেমন সূর্য্যকে কৃষিকার্য্যের ও জগতের হিতের জন্য উত্তাপাদি দানের ব্যবস্থা করিয়াছেন, তেমনি মহারাজ যুধিষ্ঠিরকে সম্রাট করিয়া বনবাসীগণের দুঃখদারিদ্র্য দূর করিবার জন্য বনে পাঠাইয়াছিলেন। উহাতে বনগমন যে জয়যাত্রার কথা সে বিষয়ে আর সন্দেহ নাই। শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরের সহিত বনে দেখা করিলে তাঁহাকে তাঁহার সৌভরাজ শাল্বকে জয় করিবার জন্য যাত্রা ও জয়ের বিবরণ ব্যক্ত করেন। তিনি বলেন যে, শিশুপালের বধবৃত্তান্ত শ্রবণ করিয়া শাল্ব দ্বারকাক্রমণ ও তরুণ বয়স্ক যোদ্ধৃগণের প্রাণ সংহার ও নগর ও উপবন ধ্বংস করে। উহাকে শাস্তি দিবার জন্য তিনি উহার সংহার ও যুদ্ধজয় করিয়া ফেরেন। তিনি যদি তখন দ্বারকায় থাকিতেন, তবে কোনক্রমেই দ্যূতক্রীড়া করিতে দিতেন না, উহাতে শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব প্রমাণ হয় না। তাঁহার নিকট দ্রৌপদীর বিলাপে তাঁহার বস্ত্রহরণের সময় তিনি যে তাঁহার সম্মান রক্ষা করিয়াছিলেন সে কথাও নাই। সেখানে তাঁহাকে তিনি রক্ষা করুন এই সঙ্কেতই আছে, যথা:—"হে কৃষ্ণ। তুমি কেবল সম্বন্ধ, গৌরব, সখ্যভাব ও প্রভুত্ব এই কারণ চতুষ্টয়ের নিমিত্ত আমাকে রক্ষা কর। আমার এখন বোধ হইতেছে যে, আমি সম্পূর্ণ অসহায়া, পতি, পুত্র, পিতা ও তুমিও নাই। কর্ণ যে বিদ্রূপাত্মক বাক্যবাণে আমাকে বিদ্ধ করিয়াছিল উহাতে যে সে লক্ষ্যভেদের সময়ের অপমানের শতগুণ প্রতিশোধ লইয়াছে, বোধ হইতেছে। দুষ্ট দুঃশাসন! আমার বস্ত্রাকর্ষণ করিল, তখন কেহই কিছু করিতে পারিল না। ধিক্! আমার মহৎ বংশে জন্মগ্রহণ করায়। ধিক! আমার পাণ্ডুরাজার পুত্রবধূ হওয়ায়। ধিক আমার জীবনে! আমি আর এক্ষণে আর্য্যা কুন্তীদেবীকে দর্শন করিতে পাই না! তিনি কোথায়, আর আমিই বা কোথায়! হায়! এখন আমাকে পুরোহিত ধৌম্যকে আশ্রয় করিয়া কালাতিপাত করিতে হইতেছে।"

**অভয়বাণী**:—সেই আর্ত্তনাদের প্রত্যুত্তরে শ্রীকৃষ্ণ সেই বীর সভায় যাহা বলিলেন উহাতে অবশ্য প্রতিধ্বনিত হইয়াছিল:—"আমি সত্য করিয়া বলিতেছি যে, তোমার এ দশা থাকিবে না * **তুমি ধর্ম্মরাজের রাজ্ঞী হইবে, আর শোক করিও না, আমি ক্ষমতানুসারে পাণ্ডবগণের উদ্দেশ্য সিদ্ধি করিব।** হে কৃষ্ণে! আকাশ যদি পতিত হয়, হিমালয় যদি বিদীর্ণ হয়, সমুদ্র যদি শুষ্ক হয়, তথাপি আমার বাক্য কদাচ মিথ্যা হইবে না। হে ভামিনী। তুমি যাহাদের উপর এখন রুষ্ট হইয়াছ পরে তাহাদের পত্নীরা স্ব স্ব পতিগণকে যুদ্ধক্ষেত্রে অর্জ্জুন-শরবিদ্ধ শোণিত পরিপ্লুত বিস্তীর্ণ ধরাতলে পতিত দেখিবে তোমার মত তাহাদের নয়নজলে মেদিনী আর্দ্র করিবে।" উহাতেই জয়যাত্রার অভয়বাণী প্রতিধ্বনিত, উহাতে দ্রৌপদী যে মহারাজ যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী উহার জাজ্জ্বল্যমান প্রমাণ হয়, কারণ শ্রীকৃষ্ণ সত্যের উপর নির্ভর করিয়াই তাঁহার অভয়বাণীর ঘোষণা করিতেছেন। তিনি উহ

* "সত্যং তে প্রতিজানামি রাজ্ঞাং রাজ্ঞী ভবিষ্যসি।" ১৩০ শ্লোক ১২ অধ্যায় বনপর্ব্ব।

দৈববাণী বা ঈশ্বরের কথা শ্রীকৃষ্ণের ন্যায় গীতায় বলেন নাই। অর্জ্জুন ব্যাসের কথায় বলিতেছেন যে, **লোকপ্রবৃত্তি উদ্দীপিত করাই শ্রীকৃষ্ণের একমাত্র লক্ষ্য** যথা :— **"লোক প্রবৃত্তি হেতোস্তমিতি ব্যাসো মমব্রবীৎ" ১৬ শ্লোক ১২ অধ্যায় বনপর্ব্ব।** ইহার বিরুদ্ধ যাহা আছে উহাকে প্রক্ষিপ্ত বলিতে কাহারও কোন বাধা নাই। জয়যাত্রা ও সত্যপালন যে কি, উহারই গূঢ়রহস্য ভেদ করা হইল। বনপর্ব্বের ৫১ অধ্যায়ে শ্রীকৃষ্ণের আশ্বাস দান বৃত্তান্ত কুরুগণের গুপ্তচরেরা কৌরব সভায় দ্রৌপদীর ক্রোধই দুর্য্যোধনের মৃত্যুর কারণ হইবে বলেন। ধৃতরাষ্ট্র বলিলেন, বিদুরের কথাই কি তবে সত্য হইবে?

**ভবিষ্যদ্বাণী** :—তখন শ্রীকৃষ্ণ যেমন দ্রৌপদীকে বলিয়াছেন, তদ্রূপ যুধিষ্ঠিরকেও বলিতেছেন :—"হে ধর্ম্মরাজ। পৃথিবী অবশ্যই দুর্য্যোধন, কর্ণ, দুঃশাসন, শকুনি এই চতুষ্টয়ের শোণিত পান করিবে। তাহারা রণশায়ী হইলে আমরা আবার আপনাকে রাজপদে অভিষিক্ত করিব, মহারাজ। যে ব্যক্তি ঘৃণিত লোকের অনুগামী হয়, সেও বধ্য, ইহাই সনাতন ধর্ম্ম", ইহাতে ভীষ্ম দ্রোণাদির নামোল্লেখ নাই, কিন্তু ধর্ম্মযুদ্ধের সঙ্কেত আছে।

**বিদায়** :—ভীম কাম্যকবনের কর্ম্মীর আদি নিশাচরকে বধ করিয়া উহা নিষ্কণ্টক করেন। শ্রীকৃষ্ণ সেই কাম্যকবন হইতে যথারীতি কিঞ্চিৎকাল মন্ত্রণা ও আশ্বাস দান করিয়া ভগ্নী সুভদ্রা ও অভিমন্যুকে সঙ্গে করিয়া দ্বারকায় গমন করিলেন, চেদীরাজ ধৃষ্টকেতু ভগ্নী রেণুমতী নকুল ভার্য্যাকে লইয়া শক্তিমতী নগরে, ধৃষ্টদ্যুম্ন আত্মীয় সজ্জন সমভিব্যাহারে স্বপুরে এবং কেকয়েরা স্ব স্ব স্থানে প্রস্থান করিলেন। কাম্যকবনে এই সুহৃদ সম্মিলনী হয়, তৎপরে তাঁহারা দ্বৈতবনে গমন করেন। তাঁহাদের সঙ্গে সারথি ইন্দ্রসেন রথ লইয়া ও অন্যান্য অনুচরবর্গ এবং জনপদবাসীরা সঙ্গে সঙ্গে গমন করিয়াছিল, পাণ্ডবেরা সেই সকল রথারোহণে এক বন হইতে অন্য বনে যাতায়াত করিতেন। এইরূপে কিয়ৎকাল অতীত হইলে মহাত্মা যুধিষ্ঠির মহর্ষি ব্যাসের বাক্য স্মরণ করিয়া অর্জ্জুনকে রহস্য বিদ্যা অধ্যয়ন করাইলেন এবং ব্যাস বিহিত নিয়মানুসারে দীক্ষিত করিয়া কায়মনোবাক্যে সংযত হইয়া দৈবাস্ত্র লাভের জন্য তপস্যা করিতে বলিলেন। দ্রৌপদী অর্জ্জুনকে আশীর্ব্বাদ করেন :—**"আর্য্যা কুন্তী তোমার জন্মকালে যেরূপ দৈববাণী শ্রবণ করিয়া অভিলাষ করিয়াছিলেন, তাঁহার সেই মনোভিলাষ পূর্ণ হউক। তুমি জ্যেষ্ঠের অর্চ্চনা ও আজ্ঞা প্রতিপালন কর, অতএব আমি তোমার শান্তিলাভার্থ বসু, রুদ্র, আদিত্য প্রভৃতি বিশ্বদেব ও সাধ্যগণকে আরাধনা করিব। তুমি ধাতা ও বিধাতাকে নমস্কার করিয়া যাত্রা কর, তোমার মঙ্গল হইবে। লক্ষ্মী সরস্বতী আদি দেবতারা তোমাকে পথিমধ্যে রক্ষা করিবেন। অন্তরীক্ষচর, পার্থিব, দিব্য ও অন্যান্য বিঘ্নকর ভূতগণ তোমার মঙ্গল বিধান করুন"** এইরূপ দ্রৌপদীর আশীর্ব্বাদ গ্রহণ করিয়া মহাবীর অর্জ্জুন ধৌম্য পুরোহিত ও ভ্রাতৃগণকে যথারীতি প্রদক্ষিণ অভিবাদনাদি করিয়া প্রস্থান করিলেন।

"দিব্যভৌমেভ্যস্তেভ্যো যে চান্যে পরিপন্থিনঃ" বৈশম্পায়নোবাচ' "এবমুক্তাশিষঃ কৃষ্ণা বিররাম যশস্বিনী।" ৩৬-৩৭ অধ্যায়, বনপর্ব্ব।

**মীমাংসা** :—দ্রৌপদী যদি অর্জ্জুনের পত্নী হইতেন, তবে কি তিনি এইরূপ আশীর্ব্বাদ করিতে পারিতেন, না, জ্যেষ্ঠের আজ্ঞাবহ বলিয়া ঐরূপ আশীর্ব্বাদ ও তাঁহার জন্য আরাধনা করিবেন বলিতেন ? আরও তিনি মাতা আর্য্যা কুন্তীর আশাপূর্ণ হউক এই কথায় আশীর্ব্বাদারম্ভ করিয়াছেন। দ্রৌপদী যে মহারাজ যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী সে বিষয়ে কোন সন্দেহ নাই। ভবিষ্যৎ যুদ্ধে অর্জ্জুন যাহাতে জয়ী হয় সেইজন্যই তিনি তপস্যা করিতে যান ও তাঁহাকে উৎসাহিত করিবার জন্যই দ্রৌপদী আশীর্ব্বাদ করিলেন। রামায়ণে যেমন রামের ও সীতার প্রিয় লক্ষ্মণ, তেমনি মহাভারতে অর্জ্জুন ছিলেন। ভরতের সহিত পাণ্ডবগণের মধ্যে কাহারও তুলনা করা যায় না। মহাভারতের বনপর্ব্ব ও যুধিষ্ঠিরের বনগমন যেজন্য হইয়াছিল, রামায়ণে শ্রীরামচন্দ্রের বনবাস সেজন্য হয় নাই, তবে উভয়ের মধ্যে সত্যপালন করা উদ্দেশ্য ছিল সে বিষয়ে কোন সন্দেহ নাই। সেই সত্যপালন হইতেই বনপর্ব্ব আরম্ভ করা হইল। বনের মধ্যে আত্মীয়স্বজন লইয়া সভা করা মহাভারতেই আছে ও উহাতেই বিশেষত্ব। উহা বনবাসের আরম্ভেই হয় ও তখন প্রকৃত প্রস্তাবে বনবাসের কার্য্যারম্ভ হয় নাই বলিয়াই উহা সভাপর্ব্বের অন্তর্গত করা হইল। সেকালের রাজারা সভা করিয়া মন্ত্রণায় কর্ত্তব্য নির্দ্ধারণ করিতেন। বনপর্ব্বে যুধিষ্ঠির অভীষ্টসিদ্ধির জন্য দ্বাদশ বার্ষিকী ব্রতারম্ভ করেন। হিন্দুর ব্রত পত্নী ব্যতিরেকে হয় না, তজ্জন্য দ্রৌপদীকে বনে থাকিতে হয়। বনের মধ্যে শান্তি স্থাপনের জন্য ভীম নকুল সহদেব নিযুক্ত হইয়াছিলেন। তজ্জন্য এক দ্রৌপদী ভিন্ন পাণ্ডবগণের কাহারও কোন পত্নী বনে ছিল না। রামায়ণে সীতাহরণ বনবাসকালে প্রধান ঘটনা ও তাঁহাকে উদ্ধার করার জন্য যেমন শ্রীরামচন্দ্র বিলাপ ও করিয়াছিলেন, তেমনি সুগ্রীব হনুমানাদির সহিত সন্ধি ও বন্ধুতা করিয়াছিলেন। সেরূপ কোন কিছু পাণ্ডবগণকে করিতে হয় নাই, বরং ঘোষযাত্রায় পাণ্ডবগণ কৌরবগণকে শত্রুহস্ত হইতে মুক্ত করিয়াছিলেন। সেইখানে তাঁহাদের বিশেষত্ব আছে ও জয়দ্রথ দ্রৌপদী হরণ করিতে পারে নাই। ঘটোৎকচ হনুমানের মত ভক্তবাহন ছিলেন। নকুল সহদেব কনিষ্ঠ দেবরের ন্যায় দ্রৌপদীর সেবা শুশ্রূষা করিতেন। ভীম রাক্ষসাদি বধ ও অসভ্য জাতিগণকে অস্ত্রশিক্ষা দ্বারা সৈন্যসামন্ত করিতেন। ইহাই বনবাসকালে পাণ্ডবগণের কর্ম্মের অনুক্রমণিকা নির্দ্ধারিত হইয়াছিল। যুধিষ্ঠির অর্জ্জুন বিরহে কাতর হইয়াছিলেন ও তাঁহার জন্য বিলাপ করিয়াছিলেন। বনপর্ব্বে পৌরাণিক ইতিহাস, ভূগোল যেমন আছে, তেমনি আবার কাব্য নাটকও আছে।

নৈষধ, মাঘ, ভারবির মহাকাব্য ও বেণীসংহার নাটকের কথা ও মহাভারতের বনপর্ব্বে স্থান পাইয়াছে, প্রকৃত প্রস্তাবে বনপর্ব্ব আধুনিক। উহা প্রাচীন মহাভারতের অন্তর্গত নয়, উহা মহাভারতেই * দেখিতে পাওয়া যায়। অনুক্রমণিকায় নায়িকার মধ্যে দ্রৌপদীর নাম নাই, কুন্তী ও গান্ধারীর নাম আছে। বর্ত্তমান মহাভারতে দ্রৌপদীই প্রধান নায়িকা সে সম্বন্ধে দুইমত নাই। প্রাচীন মহাভারত ও রামায়ণ সমসাময়িক ছিল।

---

* ৩৫ অধ্যায়ের শেষ বর্দ্ধমান রাজার অনুবাদ।

# বন পর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### সত্যপালন।

**সত্যনির্ণয়ঃ**—যুধিষ্ঠির বনে গমন করিয়া সদ্ব্যবহার দ্বারা তদ্গত সাম্রাজ্য ভোগে দুর্য্যোধনাদি কৌরবগণের দুর্ম্মতি ও দুষ্প্রবৃত্তির শেষ ও তাঁহাদের প্রতি হিংসা দূর করিবারই বৃথা প্রয়াস করিয়াছিলেন, দুর্য্যোধন গ্রাম্য ধর্ম্মানুষ্ঠানে উন্মত্ত, আর যুধিষ্ঠির সত্য ধর্ম্মানুষ্ঠানে ও সত্য পালনে উদ্বুদ্ধ, তিনি দ্যূতক্রীড়ায় যুক্ত হইয়া সাম্রাজ্যত্যাগ দ্বারা তাঁহার জ্ঞাতিগণের সহিত যুদ্ধ বিপ্লব অতিক্রম করিবারই চেষ্টা করেন এবং রাজসূয় যজ্ঞান্তে তাঁহার ঘোষণায় তিনি যে প্রতিজ্ঞা করিয়াছিলেন, উহার সত্য প্রতিপালন করা তাঁহার প্রধান কর্ত্তব্য কর্ম্ম ও ধর্ম্ম। বর্ত্তমান মহাভারতে দুর্য্যোধনকে কলির অবতার ও ক্রোধময় বৃক্ষ স্বরূপ বলা হইয়াছে। স্ত্রীপর্ব্বে ১৭ অধ্যায়ে গান্ধারী শ্রীকৃষ্ণকে বলিতেছেন যে, যখন জ্ঞাতি বিনাশক ঘোর সংগ্রাম সমুপস্থিত হয়, তখন দুর্য্যোধন মাতার জয় আশীর্ব্বাদ প্রার্থনা ও আকাঙ্ক্ষা করিলে তিনি তাঁহাকে বলেন,—"বৎস! যেখানে ধর্ম্ম, সেইখানে জয়", উহাতেই গান্ধারীর ধর্ম্মশীলতার পরিচয় পাওয়া যায়। তিনি আরও বলেন যে, তিনি পুত্রের জন্য শোক করিতেছেন, কিন্তু পতি ধৃতরাষ্ট্রের জন্য বিলাপ করিতেছেন। "হে বাসুদেব! যদি বেদ ও শাস্ত্র সমুদায় সত্য হয়, তবে আমার পুত্র যে, স্বর্গলোকে গমন করিয়াছে, উহাতে সন্দেহ নাই," মহাভারতের জয়, সংসার জয়ের কথা, যুদ্ধ জয়ের কথা নয়—যুধিষ্ঠিরাদি পাণ্ডবেরা রাজসূয় যজ্ঞাদি করিয়া সেই সংসার জয়ের প্রতিষ্ঠা বনে গিয়া ত্রয়োদশ বৎসর ব্রত সাধনা দ্বারা উদ্‌যাপন করেন, আর দুর্য্যোধন সেই সময় যুধিষ্ঠিরের পরিত্যক্ত সিংহাসনে বসিয়া মাতার আশীর্ব্বাদে ও তাহার অপূর্ব্ব ধর্ম্মশীলতায় স্বর্গে গমন করা, যেন নিজের কর্ম্মফলের কথা নয়, সেইখানেই যুধিষ্ঠির ও দুর্য্যোধনের মধ্যে যে কি আকাশ পাতাল প্রভেদ উহা দেখিতে পাওয়া যায়। দুর্য্যোধন যুধিষ্ঠিরের সত্যপালনের ফলে যুদ্ধক্ষেত্রে একাদশ অক্ষৌহিনী সৈন্য সমানীত করেন ও ত্রয়োদশ বৎসর রাজত্ব করেন, তিনি সেই রাজত্বলাভ বাহুবলে বা ধর্ম্মানুসারে করেন নাই, উহাতে অধর্ম্মানুষ্ঠান দ্বারা রাজ্য ভোগ ও তাঁহার মৃত্যুর কারণ হয়। জননী গান্ধারীর আশীর্ব্বাদ দ্বারা দুর্য্যোধনকে স্বর্গে প্রেরণ করার কথা আর্য্য হিন্দু পতিব্রতা রমণীর ধর্ম্মশীলতার ফল দেখান, যেন কি এক অলৌকিক কীর্ত্তি ও উপন্যাস বলিলেই হয়।

**উদ্দেশ্য ঃ**—দ্রোণপর্ব্বে ৮৬ অধ্যায়ে সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিতেছেন যে, আপনার বিলাপ বাক্য যেন বিষ মিশ্রিত মধুর ন্যায় বোধ হইতেছে, আপনি বিজ্ঞতম হইয়া কি নিমিত্ত সনাতন ধর্ম্ম ত্যাগ করিয়া দুর্য্যোধন, কর্ণ ও শকুনির মতাবলম্বী হইলেন? স্বয়ং বেদব্যাস সৌপ্তিক পর্ব্বের

১৪ অধ্যায়ে বলিলেন যে, **রাজর্ষি যুধিষ্ঠির কখনই অধর্ম্মানুসারে বিজয় বাসনা করেন না**। বনপর্ব্বে পাণ্ডবগণের ও দ্রৌপদীর শোক দুঃখ দূর করিবার জন্য নল ও রামের উপাখ্যান বলা হইয়াছিল, উহাতেও সত্যপালনের কথা আছে, রাজা দশরথের সত্যপালনে তাঁহার মৃত্যু ও শ্রীরামচন্দ্রের বনবাস, আর যুধিষ্ঠিরের সত্যপালনে পাণ্ডবগণের বনবাস ও রাজ্যত্যাগ এবং কলির প্রভাবে দ্যূতক্রীড়ায় নল দময়ন্তীর দুর্দ্দশা হয়। দময়ন্তীর স্বয়ম্বর দুইবার হয়, প্রথমবারে পঞ্চপতির কথা দেবতার বরের সঙ্গে সন্নিবদ্ধ, দ্বিতীয় বারে নিরুদ্দিষ্ট স্বামীর সন্ধান ও দময়ন্তীর চরিত্র সংশয় দূরীকরণে করা হয়, কিন্তু শ্রীবৎস্য চিন্তার কথা মহাভারতে নাই। উহা শণি ও লক্ষ্মীর বিবাদ মীমাংসার কথা, এইরূপ চিত্র সমূহ দ্বারা হিন্দুর দেব দেবীর সঙ্গে উপাসনা এবং শণি ও কলির উপদ্রব শান্তির কথা এক যুগের সাধনা ছিল, উহাও মহাভারতে স্থান পাইয়াছে।

**ধর্ম্মযুদ্ধ** ঃ—সংসারে ধর্ম্মযুদ্ধের মন্ত্রণা করিতে হইলে সাধুসঙ্গ, সত্যপালন ও ধর্ম্মজ্ঞান উপলব্ধি করা আবশ্যক। এইখানেই মহাভারতের সহিত রামায়ণের যে কি প্রভেদ বর্ত্তমান, উহা দেখিতে পাওয়া যায়। যুধিষ্ঠিরের অত্যন্ত প্রিয় পত্নী ও ভ্রাতৃগণের দুঃখ কষ্ট, অনুনয়, বিনয় ও যুক্তি সমূহ তাঁহাকে সত্য হইতে বিচলিত করিতে পারিল না। যুধিষ্ঠির ভীমের মস্তক আঘ্রাণ পূর্ব্বক সান্ত্বনা করিয়া বলিতেছেন "হে মহাবাহু! তুমি যুদ্ধের উপযুক্ত কাল আসিয়াছে বলিতেছ, কিন্তু আমার হৃদয়ে উহা আমি সত্য বলিয়া অনুভব করিতে পারিতেছি না। তুমি কি অর্জ্জুনের সহিত একত্রে কোনরূপ ছল চাতুরী না করিয়া দুর্যোধনকে রাজ্যচ্যুত ও বিনাশ করিতে পারিবে?" ইহার মধ্যেই বনগমনের মূল উদ্দেশ্য যে কি, উহা বুঝিতে পারা যায়। ভগবানের নিয়মেই সৃষ্টি, স্থিতি ও লয় হইয়া থাকে, বিজ্ঞান ও ধর্ম্ম উহার মধ্যে আর যে সত্য আছে উহা মানব জ্ঞানের দ্বারাই উপলব্ধি করিয়া থাকে এবং শাস্ত্র উহা প্রচার করে। প্রাচীনকালে শাস্ত্র ছিল না, তখন লোকে বৃদ্ধসেবার ফলে অভিজ্ঞতাতেই ধর্ম্ম ও জ্ঞানলাভ করিত, যুধিষ্ঠিরের বনগমন সেই অভিজ্ঞতা লাভের জন্যই হইয়াছিল, যে সাম্রাজ্য দুর্য্যোধন দ্যূতে পিতার মূর্খতায় ও শকুনির ছলনায় লাভ করিয়াছিল, সেই সাম্রাজ্য যুধিষ্ঠির বৃদ্ধ সেবা, অভিজ্ঞতা, তপস্যা ও শাস্ত্রাভ্যাসের দ্বারা জয়ী হইবার জন্য বনে গিয়াছিলেন। বনপর্ব্বের ৭৪ অধ্যায়ে দ্রোণাচার্য্য বলিতেছেন "অর্জ্জুন! যোগ ও দুঃখাবস্থান নিবন্ধন জয়দ্রথাদি বীরগণ অপেক্ষা সমান গুরুউপদিষ্ট ও শিক্ষিত হইলেও সমধিক উৎকর্ষতালাভ করিয়াছে। আত্মকার্য্য সাধন তৎপর পাণ্ডবেরা বনে গমন করিয়া কির্ম্মীরাদি অসভ্যজাতির দলপতিগণকে নিহত বা বশীভূত করিয়া সেই সকল পরিশ্রমী বলশালী ব্যক্তিগণকে অস্ত্র শস্ত্র প্রয়োগাদি শিক্ষা করাইয়া কার্য্যক্ষম সৈন্যদল প্রস্তুত করেন। পাণ্ডবেরা এইরূপে অসভ্য হিংস্র বন্য মানবগণকে সুসভ্য ও বলবান যোদ্ধা সৈন্য সংগ্রহ করেন। প্রাচীন আর্য্য মুনি ঋষিগণের দুঃখ দূর করিয়া তাঁহাদিগের যজ্ঞাদি অগ্নিহোত্রাদি ধর্ম্ম কর্ম্মের বাধা বিঘ্ন দূর করেন।

**স্বর্গ ও নরক** ঃ—শান্তি পর্ব্বের ৮৬ অধ্যায়ে দেখিতে পাওয়া যায় যে, রাজারা বিপৎকালে তপস্বীগণের শরণাপন্ন হইলে, তাঁহাদিগের মনোভিলাষ পূর্ণ হইত, তদনুসারেই যুধিষ্ঠির বনে গমন করেন। ইন্দ্রপ্রস্থের রাজসূয় যজ্ঞের সম্রাট একদিন ময়দানব নির্ম্মিত নানা কারুকর্ম্ম খচিত

**সত্যমূর্ত্তি** ঃ—পাণ্ডবেরা ইন্দ্রাদি দেবতার বরে উৎপন্ন, তাঁহারা সকলেই পরমাত্মা স্বরূপ শ্রীকৃষ্ণকে চিন্তা করেন ও জতুগৃহে অগ্নিদান করিয়া দ্রৌপদীর স্বয়ম্বরে সেই শ্রীকৃষ্ণকে দেখিতে পান, খাণ্ডবদাহন ও জরাসন্ধকে বধ করিয়া রাজসূয় যজ্ঞে সেই শ্রীকৃষ্ণকে অর্ঘদান শিশুপালকে বধ করাইয়া করে। আর যুধিষ্ঠির দ্যূতে পরাজিত হইয়া অতুল ধন সাম্রাজ্য পরিত্যাগ করিয়া আপনার জয় ঘোষণা সত্য করিবার নিমিত্ত, যাহাতে জ্ঞাতিনাশ মূলক সংগ্রাম না হয়, তজ্জন্য বনে শ্রীকৃষ্ণের সহিত সাক্ষাৎ করিয়া ও তাঁহার অভয়বাণী গ্রহণ ও ব্যাসের মন্ত্র শিখা হন। সেই মহর্ষি ব্যাস বারণাবতে এক বৎসরকাল থাকিবার সময় পাণ্ডবগণকে উপদেশ দান ও একচক্রা গ্রামে ব্রাহ্মণের গৃহে বেদাভ্যাস শেষ হইলে পুরোহিত নির্ব্বাচন করিয়া বিবাহ করিবার উপদেশ দান করেন। চিরকাল মহর্ষি, রাজর্ষি ও দেবর্ষিরা সেই সত্য ধারণা ও পালন করিতেছেন, তাঁহারা উহার বক্তা, ধর্ম্মরাজ যুধিষ্ঠির, তাঁহার ভ্রাতৃবর্গ ও পত্নী উহার শ্রোতা ও অভিনেতা উহাতেই ত্রয়োদশ বর্ষের ব্রত গৃহীত হয়। মহাভারত সত্যধর্ম্ম কীর্ত্তন করিয়াছে, মহারাজা যুধিষ্ঠির উহা পালন করিয়াছেন ও তজ্জন্যই অনুক্রমণিকায় তাঁহাকে ধর্ম্মময় বৃক্ষ স্বরূপ বলিয়া উক্ত করা হইয়াছে। সেই ধর্ম্মবৃক্ষের ফলোপধারণ ইন্দ্রপ্রস্থে হইতে পারে না, সেখানে ধর্ম্মরাজার অভিষেকই হইয়াছিল কিন্তু তাঁহার পরিণতি বনবাস কালেই হয়।

**কলঙ্কভঞ্জন** ঃ—শান্তিপর্ব্বের ৮৪ অধ্যায়ে বাসুদেব ও নারদ সম্বাদের মধ্যে নারদ বলিতেছেন যে, "হে কৃষ্ণ! তোমার কর্ম্মদোষেই অক্রূর ও আহুক হইতে এই আসুরিক আপদ সমুৎপন্ন হইয়াছে। তুমি যে স্বয়ং ঐশ্বর্য্য লাভ করিয়াছিলে উহা অন্যকে ভাগ করিয়া দিয়া আপনিই আপনার বিপদের কারণ হইয়াছ। আহুক শ্রীকৃষ্ণের প্রমাতামহ ও কংসের পিতামহ। সত্রাজিৎ ভ্রাতা প্রসেনজিৎ স্যমন্তকমণি ধারণ করিয়া মৃগয়ায় গমন করিলে সিংহ ঐ মণি হরণ করে, জাম্বুবান সিংহকে বধ করিয়া উহা গ্রহণ করিলে সত্রাজিৎ সন্দিগ্ধ হইয়া প্রকাশ করেন যে, শ্রীকৃষ্ণই মণির লোভে তাঁহার ভ্রাতাকে হত্যা করিয়াছেন ও উহা তাঁহারই নিকটই আছে। শ্রীকৃষ্ণ সেই অপবাদ হইতে নিজেকে মুক্ত করিবার জন্য জাম্বুবানকে পরাজয় করিয়া সেই মণি উদ্ধার ও তাঁহার কন্যা জাম্বুবতীকে বিবাহ করেন। তিনি সেই মণি সত্রাজিৎকে প্রত্যর্পণ করিয়াছিলেন ও সত্রাজিৎ উহা লাভ করিয়া আপনার কন্যা সত্যভামাকে শ্রীকৃষ্ণকে সমর্পণ করেন। উহাতেই অক্রূরের ক্রোধের সৃষ্টি হয়। কারণ তিনি সত্যভামাকে লাভ করিবার জন্য সতত প্রার্থনা করিতেন, শেষে সেই সত্যভামার সহিত শ্রীকৃষ্ণের বিবাহ হইল। অবশেষে অক্রূর আপনার ভগ্নী সুশীলাকে দিয়া শ্রীকৃষ্ণের প্রীতিলাভ করেন। অক্রূরই কংসের ধনুর্যজ্ঞে কৃষ্ণ বলরামকে লইয়া যান ও উহাতে কংস বধ হয়। শ্রীকৃষ্ণ তাঁহাকে হস্তিনায় প্রেরণ করিয়া পাণ্ডবগণের প্রতি ধৃতরাষ্ট্রের কিরূপ মনোভাব অবগত হন। অক্রূরের উৎসাহেই শতধন্বা কৃষ্ণপত্নী সত্যভামার পিতা সত্রাজিতের ভ্রাতাকে হত্যা করিয়া স্যমন্তক মণি গ্রহণ করেন। তিনি উহা অক্রূরকে দিয়া পলায়ন করিয়া শ্রীকৃষ্ণের হস্ত হইতে আপনাকে রক্ষা করেন। অক্রূর উহা শ্রীকৃষ্ণকে দিতে চাহিলে তিনি উহা গ্রহণ করেন নাই।

**জ্ঞাতিমঙ্গল** ঃ—শ্রীকৃষ্ণের এইরূপ পরিচয় দিয়া যাহা পূর্ব্বোক্ত মহাভারতে আছে, যাহার উত্তর নারদ দিয়াছেন ঃ—"আমি আহুক ও অক্রূর দুই দ্যূতমগ্ন প্রতিদ্বন্দ্বীর

মাতার ন্যায় একের জয় ও অপরের পরাজয় আকাঙ্ক্ষা করিতেছি। হে নারদ। আমি উভয় পক্ষ হইতেই সর্ব্বদা ক্লেশ পাইতেছি, এক্ষণে আমার ও জ্ঞাতিবর্গের কিসে মঙ্গল হয় সেই উপদেশ দান করুন। উহাতে নারদ বলিতেছেন যে, সামর্থ্য অনুসারে অন্নদান, তিতিক্ষা, সরলতা, মৃদুতা ও যথাযোগ্য প্রতিপূজা এই সকলই অনায়স (অলৌহনির্ম্মিত) শস্ত্র অর্থাৎ জ্ঞাতিবর্গের দুরভিসন্ধি ক্রূরতা শান্তির জন্য মধুর বাক্য প্রয়োগাদি করিবে। জ্ঞাতিভেদ উপস্থিত হইলে সকলের বিনাশ হইবে, অতএব যাহাতে তোমার দ্বারা তাহাদের উৎসন্ন না হয় উহার উপায় কর। বুদ্ধি, ক্ষমা, ইন্দ্রিয় নিগ্রহ ও বিনাশ পরিত্যাগ ভিন্ন প্রাজ্ঞ ব্যক্তির গতি নাই।" মহাত্মা যুধিষ্ঠিরেরও সেই কথা, যাহাতে জ্ঞাতিনাশ না হয়, তিনি তজ্জন্যই অর্থত্যাগ করিয়া বনে গমন করেন। ধর্ম্মরাজ্য কেমন করিয়া প্রতিষ্ঠা করিবেন, উহারই পরামর্শ করিবার জন্য মহর্ষি দেবর্ষি ও রাজর্ষিগণের সহিত সম্মিলিত হওয়া সংসারতত্ত্বের অঙ্গ বলিলেই চলে। কেবল শস্ত্র প্রয়োগ বল বীর্য্য দ্বারা রাজ্যসম্পত্তি লাভ করিলেই সেকালে ধর্ম্ম সম্রাট হইত না। সেই সম্রাটের অভিষেকের পর কর্ম্মক্ষেত্রে ত্যাগধর্ম্মের পরীক্ষা দিতে হইত ও সেই পরীক্ষা দ্যূতে হয়।

**ধর্ম্মলক্ষণ** :—মনু দশটী ধর্ম্মলক্ষণের মধ্যেও সত্যকেই ধর্ম্মলক্ষণ বলিয়াছেন :—

"ধৃতি ক্ষমা দমোঽস্তেয়ং শৌচমিন্দ্রিয় নিগ্রহ। ধীর্বিদ্যা সত্যমক্রোধো দশকং ধর্ম্ম লক্ষণং॥"

সত্য নির্ণয় করিবার জন্যই বেদ বেদাঙ্গ উপনিষদ দর্শন বিরত এবং ভগবানই সত্য ও জগৎ মিথ্যা, এই কথা জ্ঞানীরা বলিয়া থাকেন; অর্থাৎ সত্য নিত্য, যাহা অসত্য তাহা মিথ্যা। নিত্যই সত্যধর্ম্মেই চন্দ্র ও সূর্য্য উদয়াস্ত হ্রাসবৃদ্ধি পক্ষ অনুসারে প্রকাশ ও রাহুগ্রস্ত হয়। আর সত্য ধর্ম্মেই জলে শৈত্য, অগ্নিতে তাপ, বায়ুতে গতি, ক্ষিতিতে উৎপাদিকা শক্তি ও ব্যোমে শব্দ ও মেঘ জল বর্ষণ করে। জীবের পঞ্চভূতাত্মক দেহ পরম সত্যকে লুক্কায়িত করিয়া রাখে, জ্ঞানই উহাকে প্রকাশ করিয়া দেয়, সেই কথা পঞ্চস্বামী দেহাধারকে আশ্রয় করিয়া প্রকৃতিকে কর্ম্মশীল করান।

**সত্যধর্ম্ম** :—মহাভারতে এইরূপে কীর্ত্তিত হইয়াছে যে, সাক্ষ্যদানকালে, বিচারস্থলে মিথ্যা কহিলে মহাপাপ, কিন্তু লোকের পরিহাস প্রসঙ্গে, স্ত্রীর মনোরঞ্জনের জন্য, বিবাহকালে, প্রাণ সঙ্কটে ও সর্ব্বনাশকালে মিথ্যা ব্যবহার করা ততদূর দোষের হয় না অর্থাৎ সেরূপ করিলে পাপ হয় না। যুধিষ্ঠির তাঁহার সর্ব্বনাশ নিজেই করিয়াছিলেন, পূর্ব্বোক্ত নারদের কথায় যাহা তিনি বাসুদেব শ্রীকৃষ্ণকে বলিয়াছিলেন উহা আছে দেখা যায়। কারণ যুধিষ্ঠির যদি ধৃতরাষ্ট্রের অন্যায় বিভাগ শিরোধার্য্য করিয়া খাণ্ডবপ্রস্থে না যাইতেন, তবে তাঁহার বিরুদ্ধে দুর্য্যোধনের ষড়যন্ত্র করিবার সুবিধা হইত না।

**অবান্তর বিষয়** :—বাল্মিকীর রামায়ণ, শ্রীহর্ষের নলোপাখ্যান, ভারবীর কিরাতার্জ্জুনীয় ও মাঘের শিশুপালবধ প্রবন্ধ মহাভারতের ঘটনা ও উপাখ্যান অবলম্বনে হইয়াছে এবং ঐ সকল কাব্যের সারাংশ সংসার বিষবৃক্ষের অমৃতফল আস্বাদনের নিমিত্ত যেন বনপর্ব্বে সন্নিবিষ্ট রহিয়াছে। কিরাতার্জ্জুনীয় শৈব উপাসনা ত্যাগ করিবার কথা, কারণ মহাভারতের কুরুক্ষেত্র মহাযুদ্ধে পশুপাত দৈবাস্ত্র ব্যবহৃত হয় নাই। উদ্যোগপর্ব্বের ১৯৪ অধ্যায়ে আছে যে, **অর্জ্জুন আর্জব যুদ্ধ করিয়া শত্রুগণকে পরাজয় করেন।** আরও মহাভারত যে সংসার জয় করিবার

ধর্ম্মশাস্ত্র, উহাতে রণকৌশল দ্বারা যুদ্ধজয় করিবার বিষয় পুরাণ ইতিহাস বা কাব্যের ন্যায় নলোপাখ্যানে দময়ন্তীর পঞ্চস্বামী বৃত্তান্তের সহিত দ্রৌপদীর পঞ্চস্বামীলাভ সম্বন্ধ যে মহাদেবের বরদানের কথা শোভা পায় না।

**অমর ঋষিগণ** :—পাশ্চাত্য মনীষিগণ রামায়ণ ও মহাভারতে প্রাচীনত্ব ও নবীনত্ব লইয়া বহু তর্কবিতর্ক করিয়া থাকেন, কিন্তু হিন্দুর পুরাণে ব্যাস ও বাল্মিকী সমসাময়িক ছিলেন উল্লিখিত হইয়াছেন যথা, দেবী ভাগবতের ৯ম স্কন্ধে ৫ম অধ্যায়ে নারায়ণ বলিতেছেন যে, "ব্যাস যখন মহর্ষি বাল্মিকীকে পুরাণ সূত্রের কথা জিজ্ঞাসা করিলেন তখন মুনীশ্বর বাল্মিকী ক্ষণকাল মৌনাবলম্বন করিয়া জগদম্বিকাস্বরূপা সরস্বতীকে স্মরণ করিলেন ও তাঁহার বর মহিমায় সে বিষয়ের সিদ্ধান্ত করিতে সমর্থ হইলেন।" শ্রীকৃষ্ণই **সরস্বতীর পূজা** প্রবর্তিত করেন ও তাঁহার প্রণাম এইরূপ আছে:—"যিনি ভ্রমসিদ্ধান্তরূপিণী আমি তাঁহাকে প্রণাম করিতেছি" বনপর্ব্বের সরস্বতীতার্ক্ষ্য সম্বাদ আছে। উহাতে মহাভারতের বনপর্ব্বের মূল উদ্দেশ্য যে কি, উহা পরিষ্কার করিয়া বলা হইয়াছে। রাজসূয় যজ্ঞান্তে যে সকল মুমুক্ষু মহর্ষি রাজর্ষি ব্রহ্মর্ষিরা আশ্রম ত্যাগ করিয়া কোথাও গমন করেন না তাঁহাদের দর্শন, তাঁহাদের নিকট ধর্ম্ম ও উপদেশ শ্রবণ এবং তীর্থ পর্য্যটন করা আবশ্যক। তার্ক্ষ্য কশ্যপাত্মজ সরস্বতীকে জিজ্ঞাসা করিয়াছিলেন যে, মানব কিরূপ আচার ব্যবহার দ্বারা শ্রেয়োলাভ করিতে পারে। তদুত্তরে তিনি উপদেশ পান যে, স্বাধ্যায় সম্পন্ন বীতশোক ও বিষয় বাসনাহীন হইয়া ব্রত ও পুণ্যকর্ম্মের অনুষ্ঠান ও যোগ সাধনা দ্বারা পুরাতন পুরুষ পরমাত্মাকে প্রাপ্ত হওয়া যায়। বনপর্ব্বের ৩১ অধ্যায়ে যুধিষ্ঠির বলিতেছেন:—"দ্রৌপদি। তুমিতে স্বচক্ষে প্রত্যক্ষ করিয়াছ যে, মহাতপা **মার্কণ্ডেয় ধর্ম্মপ্রভাবে অমর ও ব্যাস, বশিষ্ঠ, মৈত্রেয়, নারদ, লোমশ, শুক ও অনান্য বিশুদ্ধচেতা ঋষিগণ ধর্ম্ম-প্রভাবে দিব্য যোগসম্পন্ন** হইয়া শাপ ও বর দান করিতে পারেন। তাঁহারাই অমরবৎ বিখ্যাত বেদার্থবেত্তা ঋষিগণ সর্ব্বপ্রথমে মানবের কর্ত্তব্যধর্ম্ম কীর্তন করেন। অতএব হে রাজ্ঞি। তোমার ভ্রান্তিবশতঃ ধর্ম্মের প্রতি অশ্রদ্ধা ও ধাতাকে তিরস্কার করা উচিত নয়।" জ্ঞানানুশীলন ও ধর্ম্মশিক্ষা ব্যতীত মোহ দূর হয় না, সেই শিক্ষা দ্বারা যুধিষ্ঠির ভ্রাতৃগণকে এক করিবার জন্য বনে গিয়াছিলেন ও দ্যূতকালে উহার প্রয়োজনীয়তা সম্যক উপলব্ধি করেন।

**অপূর্ব্বদান** :—যুধিষ্ঠির ইচ্ছা করিয়া যে দুর্য্যোধনকে রাজ্য দান করিয়া আসেন সেই কথার সন্ধানও ভীমের কথায় রহিয়াছে:—( বনপর্ব্ব ৩৩ অধ্যায় ) "মহারাজ! কুক্কুর চর্ম্মে ক্ষীর, শূদ্রমুখে বেদ, চোরের সত্য, নারী বলবীর্য্যশালিনী যেরূপ ঘৃণার্হ ও দুঃখকর হয়, তদ্রূপ আপনি দুর্য্যোধনকে রাজ্যভার দান করিয়া মহাদুঃখের সৃষ্টি করিয়াছেন। আবালবৃদ্ধবনিতা এই কথাই বলিতেছে যে, আপনি আপনার বুদ্ধির দোষে রাজ্যভ্রষ্ট হইলেন ও আমাদিগকে দুঃখে মগ্ন করিলেন।" ( ৮৩ শ্লোক ৩৩ অধ্যায় বনপর্ব্ব) মহাপ্রাজ্ঞ যুধিষ্ঠির তদুত্তরে উপযুক্ত সুযোগের পক্ষপাতী ছিলেন ও তিনি সেই কথা বলিয়া কাল প্রতীক্ষা করার উপদেশ দিয়াছিলেন।

বনপর্ব্বের ৫৪ অধ্যায় যুধিষ্ঠিরের বন গমন যে জয়যাত্রা ও সত্যপালনের কথা উহা পরিষ্কার ভাবে ব্যক্ত হইয়াছে :—

"শক্যং নিরন্থমভবিষ্যদাত্মা মন্যাস্ত্বাহন্তাৎ পুরুষস্য ধৈর্য্যম,
যস্তুং নাত্মা শক্যতে পৌরুষেণ মানেন বীর্য্যেণ চ তাত নন্ধঃ" ।৫।

আর্য্যব্যক্তির পক্ষে ধর্ম্মপথ ত্যাগ করা অপেক্ষা মৃত্যুই ভাল, তদপেক্ষা অধিকতর ক্লেশকর আর কিছুই নাই। কোন্ ব্যক্তি সাধুগণের সমক্ষে যে কথা বলিয়াছে উহা রাজ্য লোভে প্রত্যাহার করিতে পারে ? আরও বলিয়াছেন যে আমি রাজ্য, ধন, পুত্র ও যশ, এই সমস্ত বস্তুকে সত্যের এক কণারও সদৃশ জ্ঞান করি না, আমি ধর্ম্মকে দেবত্ব ও জীবন অপেক্ষাও অধিক প্রিয়তম জ্ঞান করি। বনপর্ব্ব। ৩৪ অধ্যায় :—

"মম প্রতিজ্ঞাঞ্চ নিবোধ সত্যাং বৃণে ধর্ম্মমমৃতাজ্জীবিতাচ্চ,
রাজ্যঞ্চ পুত্রাশ্চ যশো ধনঞ্চ সর্ব্বং ন সত্যস্য কলামুপৈতি" ।২২।

রাজা যুধিষ্ঠির ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠা দ্বারা জননী ও জন্মভূমি উদ্ধার করেন ও আর্য্য রাজাদের ঐরূপ করা কর্ত্তব্য, ইহা মহর্ষি বেদব্যাস তাঁহার মহাভারতে লিখিয়া গিয়াছেন। মহারাজ যুধিষ্ঠির প্রাচীন ভারতের আদর্শ রাজা ছিলেন।

জন্মভূমি :—ভারতবর্ষের উচ্চধবলা গিরিই শ্বেতদ্বীপ তুষারাবৃত উহার জলধারাই নদনদীরূপে মৎস্য ও শস্যাদি উৎপন্ন দ্বারা ভারতবাসীর ধর্ম্মাদি যজ্ঞক্রিয়া ও প্রাণরক্ষা করিয়াছিল। নদী তীরেই পিতৃকৃত্য করিবার জন্য ভীষ্ম মুনিগণের সহিত বাস করেন এবং পুলস্ত্য তাঁহার পিতৃভক্তি দেখিয়া তাঁহাকে পিতৃপুরুষ অষ্টবসুর মধ্যে গণ্য করিয়া গৌরবান্বিত করেন। পিতৃ-তর্পণের ব্যবস্থা গঙ্গাদ্বারে দেখিতে পাওয়া যায়। সেই ভাগীরথি তীরে অবগাহন করিয়া যুধিষ্ঠিরাদি পাণ্ডবরা বনে যাত্রা করেন। উহাতে যেন নদীমাতৃক আর্য্যজাতির আদিম বাসস্থানের কথা উক্ত হইয়াছে। জননী ও জন্মভূমিকে আর্য্যহিন্দুরা স্বর্গাপেক্ষা অধিক মান্য করিতেন ও উহা ত্যাগ করিয়া মহাভারতে অন্যত্র যাইবার উপদেশ নাই ও যুধিষ্ঠির যক্ষরূপী ধর্ম্মের উত্তরে প্রবাসীকে দুঃখী বলিয়াছেন। আর্য্য হিন্দুজাতির জন্মভূমি ভারতবর্ষ ভিন্ন অন্য কোন স্থান নয়, ইহা মুক্তকণ্ঠে উচ্চৈঃস্বরে বলা যাইতে পারে। উহা মহাভারতের বনপর্ব্ব প্রমাণ করে।

"সত্যায় হি যথা নেহ জহ্যাদ্ধর্ম্মফলং মহৎ
ভূতানামনুকম্পার্থং মনুঃস্বায়ম্ভুবোঽব্রবীৎ"।

অর্থাৎ স্বায়ম্ভুব মনু প্রাণিগণের হিতার্থে বলিয়াছেন যে, তত্ত্বজ্ঞান ব্যতীত ব্রহ্ম লাভ হয় না। তত্ত্বজ্ঞানের সহিতই মহত্ত্ব ও অমরত্বের সম্বন্ধ বর্ত্তমান।

* ৩৬।২৬৬ অধ্যায়, শান্তিপর্ব্ব।

# বনপৰ্ব্ব।

## দ্বিতীয় অধ্যায়।

### মহত্ত্ব ও অমরত্ব।

**মনুষ্যত্ব**ঃ—মানবেব মনুষ্যত্ব কোথায, দেবত্বই বা কিসে হয়, এই কথাই মহাভাবতেব বিষয়। মানবেব মহত্ত্ব ও অমবত্ব লাভ কিসে হয়, সেই কথাই যেন স্বর্গেব সেতু; লোক সমাজে কিরূপে দুষ্প্রবৃত্তি দূব ও সৎপ্রবৃত্তিব প্রসাব লাভ কবে, তন্নিমিত্তই মহাভাবতেব সৃষ্টি। সেকালে কেবল পার্থিব সুখ সাম্রাজ্য সম্ভোগেব জন্য বাজসূয় যজ্ঞাদিতে বাজাব অভিষেক হইত না। পৃথিবীব মধ্যে বাজাবা কিসে সাত্ত্বিক ধর্ম্মেব প্রচাব কবিতে পাবেন ও সেইরূপ আদর্শ বাজাকে সম্রাট কবাই বাজসূয় যজ্ঞেব মূল উদ্দেশ্য। সেইখানে সাধু সমাগম, সৎসঙ্গ, ও পূজ্য ব্যক্তি নির্ব্বাচনে অর্ঘদান কবা ও দুষ্টেব দমন ও শিষ্টেব সম্মানদান যজ্ঞেব প্রধান কর্ম্ম হয়। যতদিন মানব হৃদয়ে ভোগ আকাঙ্ক্ষা ও মর্য্যাদাহঙ্কাব থাকে, ততদিন মনে শান্তিব বা জ্ঞানেব আবির্ভাব হয় না। সংসাবেব দুঃখ ও শোক দূব কবিতে গেলে, উহাব যৎকিঞ্চিৎ অভিজ্ঞতা লাভ কবিতে হয। মহর্ষি বেদব্যাস মহাত্মা যুধিষ্ঠিব যে যোগ্য সম্রাট উহাব প্রমাণ তিনি যে কৌবব সভায় তাঁহাকে সর্ব্ব বকমে অপদস্থিত কবাইযাও কোনরূপ বিচলিত হইলেন না, উহা দেখাইয়া কবিলেন। তাঁহাব ধর্ম্মপত্নী দ্রৌপদীব সম্বন্ধে ও সেই কথা—তিনি কেবল ধর্ম্মকে আশ্রয় করিয়া কৌবব সভাব সকলকে তাঁহাব ধর্ম্মবলে চমৎকৃত কবিলেন। শক্র ও মিত্র সকলেই বলিল যে, ধর্ম্মবাজ ধর্ম্মপত্নীকে আশ্রয় কবিয়া পাণ্ডবগণকে দাসত্ব শৃঙ্খল হইতে মোচন কবিলেন। দ্রৌপদীব পঞ্চ স্বামী কলঙ্ক যেন তখন গৌরব ও দেবতাব বব হইল, এবং তাঁহাব পাতিব্রত্যেব কলঙ্ক প্রচাব কবিতে গিয়া কৌববগণেব মুখে চূণকালী পডিল। পঞ্চভূতেব স্বামী অন্তর্যামী যেন দ্রৌপদী ও পাণ্ডবেব দুঃখে জীবজন্তু পক্ষিগণেব আর্ত্তনাদে ব্রাহ্মণগণকে ও কৌববগণকে শঙ্কিত কবিল, তখন ধর্ম্মমন্ত্রী বিদুব অন্ধ বাজাব চৈতন্যোদয কবাইল; উহাতেই তিনি দ্রৌপদীকে ববদান কবিলেন।

**পুত্রত্যাগ**ঃ—ভীষ্মব তীর্থযাত্রা প্রসঙ্গে বনপর্ব্বে ৮১ অধ্যায়ে পিতৃবান উপাসনাব সৃষ্টি হইয়াছে। শান্তনুব সঙ্গে গঙ্গাব পত্নী সম্বন্ধ হবিবংশেব ৫৩ অধ্যায়ে **বাঙ্গালার 'ব' দ্বীপ উৎপত্তির কথা**। সেই সাগব সঙ্গমে মৃতবৎসা দোষ দূবীকবণেব জন্য পুত্রত্যাগ প্রাচীন প্রথা ছিল। উহা ব্রিটিশ গবর্ণব জেনাবেল আইন কবিয়া বহিত কবেন। সেই কথাই যেন মহাভাবতে গঙ্গাব সাতপুত্র ত্যাগেব কথায আছে, দেখিতে পাওয়া যায়। শান্তনুব সহিত সত্যবতীব বিবাহ যেন ভীষ্মেব প্রতিশ্রুতি ও তাঁহাব ব্রহ্মচর্য্যে হয়, কিন্তু তাঁহাদেব পুত্রেব মধ্যে বংশ বক্ষা হয় নাই। কাবণ, চিত্রাঙ্গদ যুদ্ধে হত, তখন ভীষ্মেব বলবীর্য্য কোথায় ছিল? আব নানা বৈচিত্র কামেব ভোগে বোগে যে পুত্র জীবন হাবায উহাব নাম বিচিত্রবীর্য্য, সেই ভাবতে প্রণয়েব আধাব পত্নী

কখন অপ্সরা, কখন নদী, কখন সূর্য্যাদির কন্যা ঋষি ও রাজাদের মাতা উক্ত হইয়াছেন। উহাতে ভগবান যে, নরনারীকে সৃষ্টি কেবল ইন্দ্রিয়ভোগ চরিতার্থতার জন্য করেন নাই, বোধ হয়। কারণ ইতর জীবগণও উহা পূর্ণমাত্রায় করিয়া থাকে।

**সাবিত্রীতত্ত্ব** ঃ—কবি ভবভূতি তাঁহার উত্তর রামচরিতের সূচনার শ্লোকে দুঃখ করিয়া বলিয়াছেন যে, সতী স্ত্রী ও উত্তম গ্রন্থের দোষ কীর্ত্তন প্রায়ই যেন স্বতঃসিদ্ধস্বরূপ, সংসারে পতিব্রতা নারী ও ধার্ম্মিক ব্যক্তির নিগ্রহ হয়, দেখিতে পাওয়া যায়। চলিত কথায় উহাতেই ব'ল দেবতারাও নারীর সতীত্ব জানেন না। সত্যবতী শান্তনুর পত্নী, সত্যবান সাবিত্রীর পতি, সত্যভামা শ্রীকৃষ্ণের পত্নী, আর সত্যব্রত যুধিষ্ঠিরের পত্নী দ্রৌপদী সত্যভামাকে তিনি কি উপায়ে পাণ্ডবগণকে বশীভূত করেন ও তাঁহার সতীত্ব রক্ষা করেন, সেই সত্যযুক্ত কথা বনপর্ব্বে বলেন। ধর্ম্মের গতি অতি সূক্ষ্ম, উহা পাতিব্রত্য ধর্ম্মে বর্ত্তমান। যম ধর্ম্মরাজরূপে মানবগণের মৃত্যুর পরে ইহলোকের কর্ম্ম বিবেচনা করিয়া পরলোকের ব্যবস্থা করেন, সেই কথা যেন পতিব্রতা সাবিত্রী তাঁহার সতীত্বে যমের সম্মুখে ইহলোকেই পরলোকের বিচার যেন সত্য নামে নষ্ট করেন ও পতি সত্যবান হন।

**ধর্ম্মসম্রাজ্ঞী** ঃ—পঞ্চরাত্র হইতে মহাভারতের সৃষ্টি, আর পুরাণ পঞ্চলক্ষণাযুক্ত, এবং পঞ্চযজ্ঞ ও পঞ্চোপচারে পঞ্চদেবতার পূজার **এক ভগবানেরই পূজা করা হয়।** আর্য্য ধর্ম্ম সমাজে পত্নী ভিন্ন কোন ধর্ম্মযজ্ঞ হয় না। শ্রীরামচন্দ্র অগ্নিপরীক্ষিতা ধর্ম্মপত্নী সীতাকে গ্রহণ ও প্রজারঞ্জনের জন্য ত্যাগ এবং স্বর্ণসীতা লইয়া অশ্বমেধ যজ্ঞ করিলে সীতার দেহত্যাগ রামায়ণের কথা, সেরূপ কিছুই কিন্তু মহাভারতে নাই। দ্রৌপদীর পঞ্চস্বামী কলঙ্ক না হইয়া গৌরবের কথা, তখনকার বিজ্ঞ উন্নত প্রজারা ও স্বামীর মহত্ত্বের মাহাত্ম্য ও আত্মার অমরত্বের তত্ত্ব সিদ্ধান্ত করে। তখন হিন্দুরা লৌকিক আচার, ব্যবহার ও সমাজ লইয়া ধর্ম্মবিচার করিত না, এই কথাই প্রমাণ হয়। তখন সমাজে মন ও আত্মার সঙ্গেই ধর্ম্মের সম্বন্ধ ও বিচার ছিল, শরীরের সঙ্গে ছিল না। তখন কামের রূপ চিত্তবৃত্তির সংযমাগ্নিতে ভস্ম হয়। আর সেই যজ্ঞবেদীর অগ্নি হইতে উত্থিতা দ্রৌপদী মানস সরোবরে পঞ্চজনের শিক্ষা দীক্ষার জন্য পঞ্চাঙ্গ সহায় সাধনোপায়, দেশ, কাল, বিপত্তি প্রতিকার ও সিদ্ধি রাজ্যোদ্ধার ও শাসনের সঙ্গে ধর্ম্ম সম্রাজ্ঞীর পরিচয় দান করেন। শ্রীকৃষ্ণ পাঞ্চজন্য শঙ্খে সেই সাম্রাজ্ঞীর বিশ্বপ্রেম নিনাদিত করেন। তজ্জন্যই রামায়ণে রাজসূয় হয় নাই, অশ্বমেধ হইয়াছিল। রামায়ণে সাধ্বী সীতা অপবাদ ভয়ে অগ্নি পরীক্ষার পর নির্ব্বাসিতা ও অশ্বমেধে তাঁহার স্থান নাই, সেইখানে সীতা ও দ্রৌপদীর মধ্যে যে কি আকাশ পাতাল প্রভেদ বর্ত্তমান উহা দেখা যায়। মহাভারতে আর্য্য হিন্দুসমাজ যে কত উন্নত ও উদার উহা দ্রৌপদীর পঞ্চ স্বামীর কথায় জানিতে পারা যায়।

**সূক্ষ্মবিচার** ঃ—যুধিষ্ঠির যক্ষরূপী ধর্ম্মের প্রশ্নোত্তরে বলিতেছেন যে, বেদপাঠ দেবভাব, তপস্যা সাধুধর্ম্ম, তদনুসারে মৃত্যু মনুষ্যভাব ও পরীবাদ অসাধুভাব, ক্ষত্রিয়গণের অস্ত্রশস্ত্র দেবভাব, যজ্ঞ সাধুভাব, ভয় মনুষ্যভাব ও পরীবাদ অসাধুভাব; ইহাতেই ধর্ম্মের সূক্ষ্ম বিচারের সূত্রপাত হইয়াছে দেখা যায়। সাধুভাববিহীন যজ্ঞ বা চরিত্র হইলে ধর্ম্মহীন বলিতে হয় সেই কথা দুর্য্যোধনের বৈষ্ণব যজ্ঞে মূর্ত্তিমান—সেখানে ধর্ম্ম বাণিজ্যে পরিণত হইয়াছে। বনপর্ব্বে যুধিষ্ঠিরের ত্যাগ ও ধর্ম্ম মাহাত্ম্য কীর্ত্তন যেমন অপূর্ব্ব, তেমনি দ্রৌপদী ও সত্যভামা সম্বাদে পাতিব্রত্য ও গার্হস্থ্য ধর্ম্ম বর্ণনা

# বনপর্ব্ব।

## তৃতীয় অধ্যায়।

### রাজা ও রাজধর্ম্ম।

* **কলিরাজাঃ**—শান্তিপর্ব্বের ৯০ অধ্যায়ে ব্রহ্মবেত্তা উতথ্য বলেন যে, **ধর্ম্মরক্ষার্থে রাজার সৃষ্টি হয়** অর্থাৎ ধর্ম্মানুসারে প্রজাপালন করার জন্য রাজাকে ধর্ম্ম স্বরূপ স্বীকার করা হয়, রাজা না থাকিলে কাহারও ভার্য্যা, পশু, ক্ষেত্র, অর্থ ও আবাসে অধিকার থাকে না; উহারই জাজ্জল্যমান উদাহরণ দ্যূতে যেন প্রকটিত করা হইয়াছে। কারণ কৌরবগণের রাজ্যে যিনি রাজা তিনি অন্ধ, অবাধ্য পুত্রেরা অধর্ম্ম ধর্ম্মরাজকে সর্ব্বস্বান্ত ও লক্ষ্মীস্বরূপা দ্রৌপদী অপমানিতা ও রোরুদ্যমানা করে, সেইখানে সাক্ষাৎ কলির মূর্ত্তি দুর্য্যোধনের প্রভুত্ব বর্ত্তমান। যুধিষ্ঠির শ্রীকৃষ্ণের পরামর্শে নৃশংস বলবান্ জরাসন্ধ রাজার হস্ত হইতে আর্য্যরাজা ও রাজপুত্রগণকে উদ্ধার করিয়া জরাসন্ধ, শিশুপালকে যেন বলিদান দিয়া রাজসূয় যজ্ঞে ধর্ম্মপ্রতিষ্ঠ ও মহারাজা হন। সেই সম্রাটকে অন্ধরাজ আনাইয়া শকুনিকে দিয়া যখন দ্যূতে পরাজিত করাইয়া বনবাসী করাইলেন, তখনই কলির প্রভাব ও আবির্ভাব সূচিত হইয়াছিল। ধর্ম্মের নাম বৃষ, যিনি উহা নষ্ট করেন তাঁহাকে বৃষল বলে। কৌরব সভায় দ্যূতে ধর্ম্মনষ্ট হওয়ায় **ধৃতরাষ্ট্র বৃষলত্ব** প্রাপ্ত হন। শান্তিপর্ব্বের ২৬২ ও ২৬৮ অধ্যায়ে ও মহারাজ নহুষকে তত্ত্বদর্শী স্বষ্টা কপিলাদিকে মধুপর্ক দান সময়ে গোবধ করিতে দেখিয়া বলেন: "হা বেদ। মহারাজ। তুমি মাতৃতুল্য গাভী ও প্রজাপতি সদৃশ বৃষকে নষ্ট করিয়া যার পর নাই গর্হিত কার্য্য করিয়াছ, অতএব তোমার যজ্ঞে হোম করিতে আমাদের প্রবৃত্তি নাই। **তোমারা কেবল পূর্ব্বাপর আচার দৃষ্টে কর্ম্ম কর, উহা উচিত হয় নাই। পণ্ডিতেরা** বলেন **যে সমুদয় কার্য্য জীবকে অভয়দান করে, উহাকেই ধর্ম্ম বলে।** মহর্ষিগণ লোকের যাহাতে ইহকাল ও পরকালের প্রতি দৃষ্টি থাকে, তজ্জন্যই ধর্ম্মস্বরূপ রাজাকে সৃষ্টি করেন। রাজার প্রজার অর্থে রাজ্যে কোনরূপ পাপের প্রশ্রয় দেওয়া কর্ত্তব্য নয়। ধর্ম্মপ্রভাবেই প্রাণীগণের জীবন রক্ষা হয়, সেই ধর্ম্মকে রক্ষা করা রাজার প্রধান কর্ত্তব্য কর্ম্ম, তজ্জন্য বলে যে, **ধর্ম্ম** রাজাকে আশ্রয় করিয়া প্রজাগণকে রক্ষা ও পালন করে। শ্রুতিতে দেখিতে পাওয়া যায় যে, লক্ষ্মীর গর্ভে **দর্প নামে** এক পুত্রোৎপন্ন হয়, অসুরেরা উহার বশীভূত হন, আর যিনি সেই দর্পকে বশীভূত করিতে পারেন তিনিই **রাজা** ও **আর্য্য** পদবাচ্য; আর যিনি দর্পের বশীভূত হইয়া কার্য্য করেন তিনিই **অসুর** ও **দাস** পদ বাচ্য। এইখানে কলির রাজা সুর, কি অসুর, আর্য্য, কি অনার্য্য উহার পরিচয় পাওয়া যায়।

---

* "তথা কলিযুগে প্রাপ্তে রাজ্ঞো দুশ্চরিতেন হ, ভবেৎ কাল বিশেষেণ কলা ধর্ম্মস্ত ষোড়শী"।

৩৪।২৬৬ অধ্যায়, শান্তিপর্ব্ব।

পাণ্ডব ও কৌরব কোন্ সংজ্ঞান্তর্গত উহা উপলব্ধি করিতে আর বিলম্ব হয় না। লোকাচার বা কুলাচার ধর্ম্ম নয় ও রাজারা উহার সংস্কার করিয়াই ধর্ম্মকে উজ্জ্বল করিয়া থাকেন।

**ধর্ম্মমতি** :—মহারাজ নহুষ মহর্ষি চ্যবনের নিকট ধর্ম্মে মতি থাকে এই বর লাভ করিয়াছিলেন * ও উহাতেই তাঁহার স্বর্গলাভ হয়। মহাভারতে সমর্থ ও অসমর্থের পক্ষে স্বর্গগমন যজ্ঞ ও গোদান এবং গোপুচ্ছাদি ধারণাদি বা শক্তুদানের কথায় সন্নিবিষ্ট হইয়াছে। সেই গর্ব্বিত নহুষের পতন ইন্দ্রানী-আকাঙ্ক্ষায় ব্রহ্মশাপে হয় এবং বনপর্ব্বে সেই সর্পরূপী নহুষের মুক্তি যুধিষ্ঠির তাঁহাকে ব্রহ্মজ্ঞান দানে করেন। মহাভারতে দাম্ভিক পুরুষের স্বর্গে স্থান নাই, এইকথা নহুষ ও যযাতির কথায় বিবৃত হইয়াছে। দাম্ভিক লোকেরা কোন যজ্ঞেরই অধিকারী হন না, তজ্জন্যই বনপর্ব্বে যুধিষ্ঠির দুর্য্যোধনের বৈষ্ণব যজ্ঞে আহুত হইয়াও গমন করেন নাই। উহাতে তাঁহার শিষ্টাচারের প্রতি কোনরূপ দোষারোপ করা যাইতে পারে না। যাঁহারা সমর্থ তাঁহারা ঘৃত দধি আদি দ্বারা শ্রদ্ধার সহিত যজ্ঞানুষ্ঠান করেন, আর যাঁহারা অসমর্থ তাঁহারা গোপুচ্ছ গোশৃঙ্গক্ষালিত সলিল ও গোপাদ রজ দ্বারা গোতীর্থোদকাদির পরিবর্ত্তে সম্পন্ন করিয়া থাকে, এইরূপ ব্যবস্থা দেখিতে পাওয়া যায়। যাঁহারা এইরূপ ঘৃত পায়সাদি দ্বারা যজ্ঞানুষ্ঠান করেন, **তাঁহাদের একমাত্র শ্রদ্ধাই সহধর্ম্মিণীর কার্য্য করে। বনে পঞ্চ পাণ্ডবের যজ্ঞকার্য্যের সহায়তা একমাত্র দ্রৌপদীই সহধর্ম্মিণীর ন্যায় করিয়াছিলেন।** পাণ্ডবগণের অন্যান্য পত্নীরা উহা করিবার যোগ্যা ছিলেন না বলিয়াই তাঁহারা পিত্রালয়ে পুত্রগণ সমভিব্যাহারে গমন করিয়াছিলেন।

**মহাভারত** :—রাজার বংশাবলীর, রাজত্বের বা তাঁহাদের সবিশেষ পরিচয় বা কীর্ত্তি স্মরণ করাইবার জন্য সূতমাগধের গাথা বা ইতিহাস নয়। প্রকৃত আদি **মহাভারত ধর্ম্মইতিহাস**, —রাজারা সংসার জয়ের জন্য কিরূপ সাধনা করিবে সেই শিক্ষা ধর্ম্মাচরণ দ্বারা করিবে। উহা সেকালের আদর্শ ধার্ম্মিক রাজা যুধিষ্ঠির তাঁহার ধর্ম্মপত্নী দ্রৌপদী এবং অনুগত শিষ্ট ভ্রাতৃগণের চরিত্র ও গুণাদিতে দেখাইয়াছেন। ধর্ম্মের মহত্ব ও গুরুত্ব প্রকাশই মহাভারতের লক্ষ্য ও মূল উদ্দেশ্য। সেকালের লোকেরা যজ্ঞকে ফলপ্রদ ও আপনাকে ফলভোগী মনে করিত না, তাঁহারা নিষ্কাম ধর্ম্মের পৃষ্ঠপোষক ছিলেন। ধর্ম্মানুষ্ঠান নিষ্কাম ও সকাম অর্থাৎ নিষ্কাম ধর্ম্মে ইন্দ্রিয় সংযমই প্রধান যজ্ঞ, প্রণব ও সমস্ত বেদ এবং ব্রহ্মাই সমস্ত দেবতা ছিলেন। শেষে মুনি ঋষিরা সকাম ধর্ম্মে বৈদিক যজ্ঞে বিবিধ ধনবস্ত্রাদি বা কন্যাদানের দ্বারা স্বর্গলাভ কামনায় উৎসাহ দান করিতেন। যুধিষ্ঠিরের যজ্ঞে সে-সব কথা নাই, যজ্ঞ করিয়া সাম্রাজ্য উপভোগ তাঁহার যে কামনা ও লক্ষ্য ছিল না, এই কথাই তাঁহার রাজ্য ত্যাগ ও বনে বাস করায় মহর্ষি বেদব্যাস জগতকে যেন দেখাইয়াছেন। তিনি কর্ত্তব্য বোধে নিষ্কাম যজ্ঞ ধর্ম্মানুষ্ঠান করেন। বনবাসকালে তিনি কর্ম্ম দ্বারা আত্মাকে বুদ্ধিমধ্যে চিদাভাসময় পুরুষ স্বরূপ অবলোকন করেন। তিনি উহাকে সর্ব্বাপেক্ষা প্রিয়তম জ্ঞান করেন, তিনি বনে এইরূপ উপলব্ধি করিয়াছিলেন বলিয়াই কোনরূপ বিলাপ বা দুঃখপ্রকাশ করেন নাই। তিনি স্বর্গফল কামনা করিয়া যজ্ঞ ও সাম্রাজ্য লাভ করেন নাই অথবা ধন ঐশ্বর্য্যদান করিয়া পরম ব্রহ্মকে সন্তুষ্ট করিতে বাসনা করেন নাই। স্বয়ং তিনি

* অনুশাসনপর্ব্ব ৫১ অধ্যায়।

অকাতরে বনে দুঃখকষ্ট সহ্য করেন। পিতৃব্যের অমানুষিক অত্যাচার ও শাসন সহ্য করেন। উহা তিনি অমান্য করিলে তাঁহার নিষ্কাম ধর্ম্মোপাসনা প্রমাণ হইত না। তিনি সূর্য্যোপাসনা সর্ব্বসাধারণের উপকারের জন্য করিয়াছিলেন, উহা নিজের রাজ্যোদ্ধারের জন্য করেন নাই। তাঁহার পূর্ব্বপুরুষ রাজা সম্বরণও সেইরূপ করিয়াছিলেন। হুতাশনে আহুতি দ্বারা আদিত্যমণ্ডলকে সংক্রামিত করে, উহাতে বৃষ্টি ও শস্যোৎপন্ন হয়, তদ্দ্বারা প্রজাদের প্রাণ রক্ষা হয়। সেকালে ধার্ম্মিক রাজারা কামনা ত্যাগ করিয়া যজ্ঞাদির অনুষ্ঠান করিতেন ও যজ্ঞে কাহারও হিংসা করিতেন না। তাঁহাদের মনোরথ যেন ধর্ম্মের আনুসঙ্গিক স্বরূপ পরিপূর্ণ হইত। নভোমণ্ডলে যেরূপ নীলবর্ণ মেঘের মধ্যে নির্ম্মল শুভ্র সলিল বর্ত্তমান আছে, তদ্রূপ রাজারা নিষ্কাম যজ্ঞে প্রজাগণের মঙ্গল ও ধর্ম্মের উন্নতি করিতেন। **যুধিষ্ঠির ভ্রাতৃগণ ও পত্নীর সহিত বনে গিয়া ঐকান্তিক ধর্ম্মোপাসনা ও ব্রতাচারণ করেন। উহা সংসার জয়ের কথা, উহা রাজ্যলাভের কথা নয়।** রাজার ধর্ম্ম ও কর্ম্ম যে, লোকে যাহাতে সংসারকে জয় করিতে শিক্ষা করে, মহাভারতকার সেই শিক্ষাদীক্ষা রাজার কর্ত্তব্যকর্ম্ম ও তাঁহার ধর্ম্মকীর্ত্তন করিয়া তাঁহাকে অমর করিয়াছেন। উদ্যোগপর্ব্বে উহার সন্ধান শ্রীকৃষ্ণের কৌরবসভায় যেন পঞ্চগ্রাম ভিক্ষার শ্লেষমধ্যে আছে। দক্ষসংহিতার সপ্তমাধ্যায়ে ১৫ হইতে ২০ শ্লোকের অনুবাদ উদ্ধৃত করা হইল :—

**পঞ্চগ্রাম** :—যাঁহার পঞ্চ জ্ঞানেন্দ্রিয় ও ষষ্ঠ মন বশীভূত, তিনিই জিতেন্দ্রিয় ও বীর অর্থাৎ মনকে বৃত্তিহীন করিয়া জীবাত্মাকে পরমাত্মার সহিত সম্মিলিত করিলে যোগ সিদ্ধ হন। অনুরাগ, মোহ, বিক্ষেপ, লজ্জা ও আশঙ্কা আদি চিত্তবৃত্তিকে বশীভূত করিয়া যখন পঞ্চগ্রাম্য কুটুম্বের সহিত ষষ্ঠ মনকে জয় করিতে পারা যায়, তখনই তিনি সুরাসুর মানবগণের অজেয় হন। **বলপূর্ব্বক পররাজ্য গ্রহণ করিলেই বীর বলিয়া খ্যাত হয় না।** ইহাই শ্রীকৃষ্ণের পঞ্চগ্রাম ভিক্ষায় সেকালের **রাজনৈতিক দ্বৈধাভাস,** ইহাতেই শ্রীকৃষ্ণ কৌরবসভায় যুধিষ্ঠিরের গৌরব করিয়াছিলেন। তখন সেই পঞ্চগ্রাম জয় করিলে তবে সম্রাট পদবীর যোগ্যতা লাভ হয়। যুধিষ্ঠির সংসার জয় করিবার জন্যই বনে বাস করেন। মহর্ষি ও রাজর্ষিগণের উপদেশ অনুসারে ধর্ম্মানুশীলন রাজার ধর্ম্ম ও কর্ম্ম। কৌরবগণের মধ্যে কাহারও যুধিষ্ঠিরের ন্যায় সম্রাটের যোগ্যতা ও জিতেন্দ্রিয়তা নাই, ইহাই শ্রীকৃষ্ণ পঞ্চগ্রাম ভিক্ষার ছলে শ্লেষোক্তি দ্বারা কৌরবগণের মর্ম্মস্থল ভেদ করিয়াছিলেন। দ্যূতে তস্করাপহৃত সাম্রাজ্য যে লাভ হয়, উহা হয় সন্ধি, না হয় শাসন দ্বারা উদ্ধার করা, রাজার ধর্ম্ম। তজ্জন্যই রাজা যুধিষ্ঠির সাবধান হইয়া কাল প্রতীক্ষা করেন, দূত প্রেরণ করেন, শেষে দুর্য্যোধন যদি তাহার দুর্ব্বুদ্ধি ত্যাগ করিতে না চায়, তবে তাহাকে যুদ্ধ ভিন্ন শাস্তিদানের অন্য পথ নাই।

**মনোবৃত্তি** :—সুবুদ্ধি ও দুর্ব্বুদ্ধিই যথাক্রমে মানবজাতির মহত্ত্ব ও রাজত্বের এবং নীচত্ব ও মৃত্যুর কারণ হইয়া থাকে, উহাতে ভগবানের কোন হাত নাই। ধর্ম্মশিক্ষা ও অনুশীলন মানবের মনোবৃত্তির স্ফূর্ত্তি ও পুষ্টি দ্বারাই হয়, তজ্জন্য বনপর্ব্বকে যেন মহাভারতের পূর্ণাঙ্গ করিবার চেষ্টা বলিলেই চলে। মনুর ৪ অধ্যায় ১৭৪ শ্লোকে দেখা যায় যে, **লোকে অধর্ম্মের দ্বারা নানাবিধ গ্রাম ও ধনাদি লাভ করে ও শত্রুগণকে জয় করে, কিন্তু শেষে সেই সকল অধার্ম্মিক ব্যক্তিরা**

**শাস্ত্র** ঃ—রাজারা ধর্ম্মরক্ষার নিমিত্ত মুনি ঋষিগণের পরামর্শানুসারে ধর্ম্মশাস্ত্র প্রণয়ন করান ও দুষ্টকে দণ্ডবিধান করিয়া থাকেন। বৈদিক ক্রিয়াকাণ্ড পুরোহিতগণের পরামর্শানুসারে করিতেন ও সুফল প্রাপ্ত হইলে যজ্ঞকর্ত্তা তাঁহাদিগকে পুরোহিত পদে নিযুক্ত করিয়া সম্মানিত করিতেন। বশিষ্ঠ, বিশ্বামিত্র, অত্রি, গৌতম ও কশ্যপ প্রভৃতির মধ্যে ধর্ম্মকর্ম্ম ও মীমাংসা লইয়া রাজাদের সহিত পরস্পর বিবাদ হইয়াছিল। শ্রদ্ধা দ্বারা যে কর্ম্ম বৃদ্ধিপ্রাপ্ত হয় না সেই কর্ম্ম কখনই বাক্য মনকে ত্রাণ করিতে পারে না, ইহাই ব্রহ্ম গীতা, সকল শাস্ত্রের আদি। শান্তিপর্ব্ব ২৬৩ অধ্যায় ৯।১০ শ্লোক।

রাজারা ও ব্রাহ্মণেরা সমাজ ও ধর্ম্মের প্রতিষ্ঠাতা শাস্ত্রকর্ত্তা। তাঁহারা পতিব্রতা ধর্ম্ম ও বিবাহ সম্বন্ধ রক্ষা করিবার জন্য সন্ধি ও যুদ্ধ বিগ্রহ করিত। চন্দ্র বৃহস্পতি পত্নী তারাকে হরণ করিলে দেবতা ও অসুরগণের মধ্যে বিবাদ উপস্থিত হয়। তখন ব্রহ্মা মধ্যস্থ হইয়া বৃহস্পতিকে তারা প্রত্যর্পণ করান ও উহাতেই বিবাদ নিষ্পত্তি হইয়াছিল। সেই চন্দ্রের ঔরসে তারার গর্ভে বুধের জন্ম হয়, যিনি পুরুরবার পিতা ও চন্দ্রবংশের আদিপুরুষ। বশিষ্ঠ পুরোহিতগণের মধ্যে শ্রেষ্ঠ, তাঁহার উপাস্য দেবতা তারা। শিষ্যকে মন্ত্রদানকালে মন্ত্রের শুভাশুভ ফল বিচার তারা চক্রেই হইয়া থাকে।

**কাব্য** ঃ—আর্য্য হিন্দুসমাজে গৌতম তাঁহার পত্নীকে ঈর্ষাপরবশ হইয়া ত্যাগ করেন ও পুত্রকে জমদগ্নির মত তাহার মাতাকে হত্যা করিবার আজ্ঞা করিয়াছিলেন, কিন্তু পুত্র সে আজ্ঞা পালন করে নাই। গৌতমকে তপস্যা করিয়া সেই ঈর্ষার হস্ত হইতে আপনাকে রক্ষা করিতে হয় ও পুত্রকে তিনি তাঁহার আজ্ঞা পালন না করায় শাঁপ না দিয়া প্রশংসাই করিয়াছিলেন। ইহা মহাভারতে আছে। স্কন্দ পুরাণের মাহেশ্বর খণ্ড কেদার খণ্ডে ২৩ অধ্যায়ে দেখা যায় যে, মহাদেব গুহ্যোক্ত বিধি অনুসারে দক্ষকন্যা সতীকে বিবাহ করেন নাই, ঐরূপ বিবাহ পার্ব্বতীর সঙ্গেই হয় ও উহাতে মহাদেব স্বয়ং পার্ব্বতীর নিকট 'আমাকে পতিত্বে বরণ কর' এই প্রার্থনা করিবার কথা আছে ; কিন্তু মহাকবি কালিদাসের কুমারসম্ভবে সেরূপ হয় নাই, বরং পার্ব্বতীই মহাদেবকে পাইবার জন্য তপস্যা করিতেছেন। ধর্ম্মশাস্ত্রের সহিত কাব্যের কি প্রভেদ, এইখানেই বুঝিতে পারা যায়। আরও বিবাহে জামাতাকে বিষ্ণু জ্ঞানে বরণ করা হয়। আর্য্য হিন্দুশাস্ত্রে সামাজিক ক্রিয়ার সহিত ধর্ম্ম সম্বন্ধ বর্ত্তমান আছে। হিন্দু ধর্ম্মশাস্ত্রে ও মহাভারতে রাজাকে অগ্নি, সূর্য্য, কুবের, মৃত্যু ও যম এই পাঁচটি দেবতার মূর্ত্তি বলিয়া প্রতিপন্ন করা হইয়াছে। উহার অর্থ এইরূপ আছে যে, রাজা যমের ন্যায় লোকের দুষ্কর্ম্ম ও সৎকর্ম্ম বিচার করিয়া শাসন ও পুরস্কার দান, ভাস্কররূপে প্রজার মঙ্গল, অগ্নিরূপে পাপের ধ্বংস, যুদ্ধে রাজা মৃত্যুরূপী দুরাচারের দণ্ড বিধান ও কুবের রূপে বন্ধুর পুরস্কার করিয়া থাকেন, উহাতে রাজার ধর্ম্ম কীর্ত্তিত হইয়াছে।

**পুরাণ** ঃ—স্কন্দ পুরাণের কাশী খণ্ডের পূর্ব্বার্দ্ধ ৪৯ অধ্যায় দ্রৌপদীই সূর্য্যোপাসনা করিয়া আজ্যস্থালী প্রাপ্ত হন ও যে পর্য্যন্ত তিনি অভুক্ত থাকিতেন সেই পর্য্যন্ত তাঁহার অতিথি ভোজনের অন্নের অপ্রতুল হইত না, এইরূপ আছে। আর স্বয়ং পঞ্চানন আপনাকে পঞ্চধা বিভক্ত করিয়া পাণ্ডুর পঞ্চ পুত্ররূপে জন্ম গ্রহণ করেন, আর দক্ষ কন্যা সতী পতি বিরহে দগ্ধ হইয়া অগ্নিকুণ্ড হইতে দ্রুপদ রাজার কন্যারূপে আবির্ভূতা হন। বাল্যের সঙ্গে দেবতার সম্বন্ধ পৌরাণিক ব্যাপার। ঐ স্কন্দ পুরাণের ৫৪ অধ্যায়ে সূর্য্যোপাসনা প্রসঙ্গে সম্বরণের তপতী লাভ ও গরুড়ের মাতৃ

প্রসাদে অমৃতাহরণ বৃত্তান্ত উক্ত হইয়াছে। রাজাদের জন্মের সহিত পূর্ব্ব জন্মের কর্ম্ম ফলের কথা গীতাতে উক্ত হইয়াছে। রাজা ও রাজধর্ম্ম, কর্ম্ম ফলের সঙ্গে সম্নিবদ্ধ। ধর্ম্মের সঙ্গে কর্ম্মফলের সৃষ্টি রাজা ও তাঁহার ধর্ম্মশাস্ত্রকারগণ দণ্ড নীতির পরিবর্ত্ত সূত্র যেন ধর্ম্মশাস্ত্রে গ্রথিত করেন। উহা মহাভারতের বিষয় নয়, উহা করিলে ধর্ম্মরাজ যুধিষ্ঠির স্পষ্টই ধর্ম্মবাণিজ্য করা হয় বলিয়া উহা সঙ্কীর্ণ ও কাহারও কর্ত্তব্য কর্ম্ম নয় বলিয়াছেন। **ক্ষত্রিয়ের হিংসা করা ধর্ম্ম নয়, ক্ষমাই কর্ত্তব্য** ইহাই দেখাইয়াছেন। **রাজ্য করা অপেক্ষা ধর্ম্মানুশীলন প্রধান কর্ত্তব্য কর্ম্ম ও ধর্ম্ম।**

**ধর্ম্ম** :—প্রাচীন আর্য্য হিন্দুধর্ম্মে আদৌ সঙ্কীর্ণতা নাই। প্রজাপতি মনু রাজা ও ধর্ম্মশাস্ত্রকর্ত্তা, তিনিই ধর্ম্মের সৃষ্টি করেন বলিয়া তাঁহারই অপত্যস্বরূপ মানব নাম আজও বর্ত্তমান রহিয়াছে। প্রকৃতির কার্য্য কাল ধর্ম্মানুযায়ী ঋতুর সঙ্গে হয় এবং ঋতুধর্ম্ম রক্ষা করা মানব ও রাজার ধর্ম্ম, উহা রবাতির কথায় আছে। সেই ঋতুকালেই মানবের উৎপত্তি ও মানবকে কালধর্ম্মের বশবর্ত্তী হইয়া শৈশব, যৌবন ও বার্দ্ধক্যে জরা ভোগ করিতে হয়। যুগে যুগে ভিন্ন ভিন্ন মনু রাজা ও সপ্তর্ষির কথা বর্ত্তমান। ভোগের মধ্যেই অন্যায় অত্যাচারের উৎপত্তি, তজ্জন্যই স্বর্গের রাজা ইন্দ্র অহল্যার লোভে সংসারে জার ভাব আনয়ন করেন। সেই জার ভাবেই মহাভীরের পতন গঙ্গার সঙ্গে হয়। দেবতা ও অসুরগণের পার্থক্য জননীকে লইয়া হয়, যথা দিতি ও অদিতির সন্তান দৈত্য ও আদিত্য সৃষ্টি করে। **জননী ও জন্মভূমির দুঃখ দূর করা হিন্দুর ধর্ম্ম** ও মহাভারতের আরম্ভে পৌলমপর্ব্বে ঔর্ব্বোৎপত্তির কথায় বর্ত্তমান। **রাজাই দেশের ও দশের দুঃখ দূর করিবার জন্য সমাজের নেতা ও ধর্ম্মের আদর্শ।** আস্তিক পর্ব্বে গরুড় জননীর দুঃখ দূর করিবার জন্য অমৃতাহরণ করে ও মাতার আশীর্ব্বাদে দেবরাজ ইন্দ্রকে পরাজিত ও বিষ্ণুর বাহন হয়। **পিতামাতাই আত্মার দ্বারোদ্‌ঘাটন করেন বলিয়া সাক্ষাৎ ভূদেব ও দেবী** বলিয়া তাঁহারা আর্য্য হিন্দু সমাজে সম্মানিত। আত্মায় আত্মায় সাক্ষাৎ না হইলে পুত্র লাভ হয় না, সেইখানে পরমাত্মার ইচ্ছাশক্তির কথা আসিয়া পড়ে ও পুত্রকে দেবদূত বলা হয়। তজ্জন্যই আর্য্য মুনি ঋষিরা মহাভারত রামায়ণে, যজ্ঞে ও তপস্যায়, দেবতার বরে পুত্রোৎপত্তির কথা বলিয়াছেন। কন্যা ও গো ধনস্বরূপ, যজ্ঞাদির ঘৃত ও দক্ষিণা দানের বলিয়া বড়ই আদরের ধন ছিল। কন্যা ও পুত্র সেইরূপ ধর্ম্ম ও বংশরক্ষা করিবার জন্য সকলে লাভ করিত। দ্রৌপদী সে কন্যা নন, তিনি পঞ্চাল রাজার দেশোদ্ধার করিবার জন্য জন্ম গ্রহণ করেন। রাজার ধর্ম্ম দেশোদ্ধার করা। পবন দেব কুশনাভের কন্যাগণের ধর্ম্ম নষ্ট করিতে পারেন নাই বলিয়া তাঁহাদের অঙ্গ ভঙ্গ করিয়া দেন, ইহাতেই কান্যকুব্জদেশের নাম হয়। কুন্তী, রাজা কুন্তী ভোজের দুহিতা এবং গান্ধারী, গান্ধার রাজার কন্যা কতকগুলি পতিভক্তির শুদ্ধ নিয়ম প্রতিপালন করায় ও তাঁহার কোনরূপ পরীক্ষা হয় নাই, উহাতেই তিনি পতিব্রতা বলিয়া খ্যাত। দেশের রাজা ও রাজধর্ম্মের পরিচয় যৎকিঞ্চিৎ উল্লেখ করা হইল।

জয় ইতিহাসের মেরুদণ্ড স্বরূপ রাজধর্ম্ম মহাভারতে আছে উহা এই:- ৬৯ অধ্যায় শান্তি পর্ব্ব

"আত্মা জেয়ঃ সদা রাজ্ঞা ততোজেয়াশ্চ শত্রবঃ অজিতাত্মা নরপতির্বিজয়েতে কথং রিপূণ্। ৪·
এতাবানাত্মবিজয়ঃ পঞ্চবর্গ বিনিগ্রহঃ জিতেন্দ্রিয়ো নরপতির্বাধিতুং শক্নুয়াদীরন্"। ৬।

অর্থাৎ ভূপতি প্রথমে আপনার চিত্তবৃত্তিকে পরাজয় করিয়া অবশেষে শত্রু জয় করিবেন কারণ উহা না করিলে শত্রু জয়ের সম্ভাবনা নাই। পাঁচটি জ্ঞানেন্দ্রিয়কে জয় করিলে সহজে মনকে আয়ত্ত করা যায়। যুধিষ্ঠির পত্নী ও ভ্রাতৃগণ সহ বনে সেই কর্ম্মে সিদ্ধি লাভ করিয়া শত্রু জয় করিবার সঙ্কল্প করেন।

**পুণ্যশ্লোক** ঃ—শান্তি পর্ব্বের ৭৮ অধ্যায়ে যুধিষ্ঠির ও জনার্দ্দনের নাম পুণ্যশ্লোক হইবার কারণ কি উহা দেখিতে পাওয়া যায় যথা ঃ—

"যে তত্র যুদ্ধং কুর্ব্বন্তি ত্যক্ত্বা জীবিতমাত্মনঃ ব্রাহ্মণান্ পরিরক্ষন্তো ধর্ম্মমাত্মানমেব চ। ২৬
মনস্বিনো মন্যুমন্তঃ পুণ্যশ্লোকা ভবন্তি তে ব্রাহ্মণার্থং হি সর্ব্বেষাং শস্ত্র গ্রহণ মিষ্যতে॥" ২৭

অর্থাৎ এখানে রাজারা কখন যুদ্ধ করিবেন ও কিসের জন্য উহা করা উচিত সেই কথাই মনুর ব্যবস্থানুযায়ী বলা হইয়াছে। **যে সকল রাজারা সাধারণের রক্ষার জন্য যুদ্ধরূপ যজ্ঞে স্ব স্ব দেহকে আহুতি দান করেন এবং ব্রাহ্মণ দ্বেষী-গণের দণ্ড বিধান করনে তাঁহাদিগকে নমস্কার, তাঁহারাই পুণ্যশ্লোক বলিয়া কীর্ত্তিত হন।** ইহাতে আদি শ্লোক নরোত্তম যে নমস্কার করা হইয়াছে উহা যে রাজার কথা উহা পরিষ্কার বোঝা যায়। যজ্ঞাদির অবভৃত স্নানে মানবগণ যেমন পাপ মুক্ত হন, তদ্রূপ যুদ্ধে শস্ত্রহত পুরুষেরাও পাপ মুক্ত হন। **ধর্ম্মরক্ষার্থে যুদ্ধ করিলে মানব স্বর্গলোক জয় করিতে পারে। সেই ধর্ম্মযুদ্ধের অবতারণা মহাভারত বন পর্ব্বে করিয়াছে।** পাশ্চাত্য খৃষ্টান রাজারা পালেষ্টাইন উদ্ধার করিবার জন্য বহুবর্ষ ব্যাপী যুদ্ধ করিয়াছিল, তদ্রূপ ধর্ম্মযুদ্ধের কথা মহাভারতে কুরুক্ষেত্রে হইয়াছিল। সে ধর্ম্মযুদ্ধের সহিত কুরুক্ষেত্রের যুদ্ধের প্রভেদ বিস্তর। একেবারেই উপমারযোগ্য নহে, তবে কেবল সাধারণের উপলব্ধির জন্য উল্লেখ করা হইল। বন পর্ব্বে সেই ধর্ম্ম যুদ্ধের উপদেশ লাভ হয়।

**অর্জ্জুন** ঃ—মহর্ষি বেদ ব্যাস প্রতিস্মৃতি মন্ত্রদান ও অর্জ্জুন অনুসারের তপস্যা করেন। মহাভারতে তিনিই কুরুক্ষেত্রের জয়শীল যোদ্ধা বলিয়া বিখ্যাত। তিনিই নরের আদর্শ স্বরূপ গীতায় বর্ত্তমান, রাজা নহেন, কেবল রাজার ভ্রাতা ও সেনাপতি, কিন্তু তাঁহার পৌত্র পরীক্ষিতই উত্তরাধিকারী ও রাজা হইয়াছিলেন। **রাজার আদর্শ যুধিষ্ঠির ও পরীক্ষিত**—তাঁহারাই রাজ্যপালন ও শাসন করিয়া বিখ্যাত হইয়াছেন। তখন রাজা ধর্ম্মমার্গের পথ প্রদর্শক ও সকলের ঈশ্বর, নরোত্তম ও দেবতুল্য (১৮০ অধ্যায় বন পর্ব্ব)। কবির কাব্যে অর্জ্জুনই নায়ক ও সুভদ্রা নায়িকা, অর্জ্জুনের যুদ্ধ জয়ের পুরস্কার তাঁহার রাজ্য প্রাপ্তি, যেন তাঁহার প্রিয় পুত্র অভিমন্যুর শোকনিবারণার্থেই হইয়াছিল ও শ্রীকৃষ্ণ তাঁহাকে যদুবংশের অন্ত্যেষ্টি ক্রিয়ার ভারার্পণ করিয়া-ছিলেন। অর্জ্জুনের বিবাহের যৌতুক স্বরূপ খাণ্ডব দাহন, ইন্দ্রপ্রস্থ নির্ম্মাণ ও সেইখানে রাজসূয় যজ্ঞ ও তথায় যদুবংশাবতংশ বজ্রের রাজধানী এবং পরীক্ষিত হস্তিনাপুরে রাজত্ব করেন। যযাতির নির্ব্বাসিত যদুবংশ ও পুরুর বংশধর অর্জ্জুনের পৌত্রে সম্মিলিত হইল। রাজা যুধিষ্ঠির ধর্ম্মে পাণ্ডু রাজার রাজত্ব উদ্ধার করেন, আর অর্জ্জুন রণকৌশলে যুদ্ধ জয় করেন, শ্রীকৃষ্ণ সত্যবলে ভগ্নীর পৌত্রকে জীবিত করেন; সেইখানে প্রেমের সহিত রাজার ধর্ম্ম ও অর্জ্জুনের বলবীর্য্যের সম্বন্ধ পরিষ্কার দেখিতে পাওয়া যায়।



দ্যূতক্রীড়াব পব দ্রৌপদীকে ধৃতবাষ্ট্রেব ববদান।

# বনপর্ব্ব।

## চতুর্থ অধ্যায়।

### রহস্যভেদ।

মহাভারতে প্রাচীন রাজনীতি, ধর্ম্মনীতি ও জ্ঞানের রহস্যভেদ যেরূপ অতি সংক্ষেপে হইয়াছে, সেরূপ আর কোথাও হয় নাই। রাজসূয় যজ্ঞ করিবা রাজা হওয়া অতি প্রাচীন পদ্ধতি, **তদনুসারে যুধিষ্ঠির রাজা হইয়াছিলেন, কিন্তু শ্রীরামচন্দ্র সেই-রূপ রাজা হন নাই।** সেইখানেই মহাভারত ও রামায়ণের প্রাচীনত্ব ও নবীনত্বের সন্ধান পাওয়া যায়। যযাতির সময় হইতে যোগ্যতানুসারে রাজা নির্ব্বাচন দেখিতে পাওয়া যায়, ভারতবর্ষের রাজাগণের মধ্যে সম্রাট যোগ্যতায় নির্ব্বাচন রাজসূয় যজ্ঞে দিগ্বিজয় যুদ্ধে স্বীকৃত হইত। কর গ্রহণ করিয়া রাজা হওয়া ও একজনকে পূজা করিবার জন্য অর্ঘদান করার মধ্যে ধর্ম্মের রহস্যভেদের কথা আছে। সেই ধর্ম্ম ও জ্ঞানের কথা রাজনীতির অন্তর্ভুক্ত দেখিতে পাওয়া যায়।

**কল্পনা:—** শ্রীকৃষ্ণ ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠার জন্য জরাসন্ধ ও শিশুপালকে অন্তর্হিত করাইয়া অর্ঘলাভ করেন। তিনিই কংস, হংসডিম্বক আদিকে বুদ্ধি ও শৌর্য্যবলে শমন সদনে প্রেরণ করেন। ভীমাদি বলবান ভ্রাতারা মহাভারতের মধ্যে প্রধান হইলেও যেন কবি কল্পনার মত কোথায় চলিয়া গিয়াছেন। তাঁহার পুত্র ঘটোৎকচ অর্জ্জুনের প্রাণ রক্ষার জন্য একাঘ্নিবাণে নষ্ট হইল। দুঃশাসনের রক্তপান ও দুর্য্যোধনের উরুভঙ্গ, জরাসন্ধের সন্ধি বিচ্ছেদ, ভীমের কীর্ত্তি। মহাভারতে কৌরবগণের ভীষ্ম ও দ্রোণ যেরূপ, মহাবীর ভীম তদ্রূপ পাণ্ডবগণের পক্ষে যেন যম ছিলেন, আর কর্ণ যেন দুর্য্যোধনের বাহন বলিলেই চলে। মহাভারতে রামায়ণের মত কাব্যাংশ পৃথকভাবে নাই। রামায়ণের যোগবাশিষ্ঠ ও অধ্যাত্ম নামে দুইটি পৃথক রামায়ণ বর্ত্তমান আছে। ঐরূপ নাই বলিয়া মহাভারত জটিল। উহাতে রামায়ণের টীকা নাই, মহাভারতের একাধিক আছে। তন্মধ্যে বিরাট ও উদ্যোগ পর্ব্বের টীকাকারের সংখ্যা সর্ব্বাপেক্ষা অধিক কিন্তু যুদ্ধকাণ্ডের টীকা নাই, কারণ উহা কাব্য সদৃশ। নীলকণ্ঠের টীকাই সর্ব্বাপেক্ষা প্রচলিত দেখিতে পাওয়া যায়। তিনি বনপর্ব্বকে যোগের কথা বলিয়াছেন, ইহ সংসারে জীব জাতমাত্রেই ক্ষুৎপিপাসায় কাতর, বয়সের সঙ্গে সঙ্গে শোক মোহে অভিভূত হয় এবং বৃদ্ধাবস্থায় জরা ও মৃত্যু কর্ত্তৃক আক্রান্ত হয়। তিনি উহা কিরূপে জয় করা যায় উহার সাধনাই বনপর্ব্বের অন্তর্গত বিষয় বলিয়াছেন। ইহাতে শ্রুতি নির্দ্দিষ্ট ষটপদীনামক ছয়টি দ্বন্দ্বকে জয় করার কথা রহিয়াছে, সেইখানেই মহাভারতের ব্যাসকূট বর্ত্তমান।

**আত্মজ্ঞান:—** যুধিষ্ঠির যেন প্রতিকারের কোনরূপ চেষ্টা না করিয়া সকলপ্রকার

দুঃখ বনে ভোগ করিতেছেন। তিনি কৌরব সভায় যেমন লাঞ্ছিত, তেমনি বনে ভ্রাতৃগণও পত্নীকর্তৃক সত্যত্যাগ পূর্ব্বক যুদ্ধ করিবার জন্য উত্যক্ত; কিন্তু কিছুতেই বিচলিত হন নাই। সেইখানেই তিনি যে মনকে বশীভূত করিয়াছেন, উহার প্রমাণ দেখিতে পাওয়া যায়। অন্যান্য পাণ্ডবেরা উহাতে সিদ্ধ হন নাই বলিয়া ধর্ম্মরূপী যক্ষের প্রশ্নোত্তর করিতে পারে নাই। **বিমল বুদ্ধি ও জ্ঞানের প্রভাবেই আত্মার স্বরূপ দর্শন ও জ্ঞান সমাধিতে** হয়। যুধিষ্ঠিরের উহা হইয়াছিল বলিয়া যক্ষের মধ্যে ধর্ম্মের মূর্ত্তি তিনিই কেবল দেখিতে পাইয়াছিলেন। ষটপদীকে জয় করিয়া গোপনে বাস করিতে হয়, তজ্জন্য তাঁহার ধর্ম্মের বরের আবশ্যকতা হয়। বিরাট পর্ব্বে আন্তরিক কৃতকার্য্যতার পরেই আত্মপ্রকাশের যোগ্য সময় হয়। বিরাট পর্ব্বে অজ্ঞাতবাস করিবার পূর্ব্বে ধর্ম্মের আবির্ভাব ও আশীর্ব্বাদ যেন অধ্যাত্ম দর্শনের এক রূপ প্রধান রূপক অলঙ্কার স্বরূপ এবং উহা শ্রাদ্ধকালে প্রেতাত্মার স্বর্গার্থ এখনও পঠিত হয়। নীলকণ্ঠ টীকাকার বলেন যে, বনপর্ব্বে কাম্যধর্ম্মের নিন্দা ও যোগের প্রশংসা আছে, ধর্ম্মভীরু রাজা রাজ্যোদ্ধারের জন্য ব্যস্ত ছিলেন না, দ্যূতপরাজিত পাণ্ডবেরা বনে বন্ধুগণের সহিত পরামর্শ করা গৌণ উদ্দেশ্য বটে, কিন্তু মুখ্য উদ্দেশ্য ছিল যে, যাহাতে বিখ্যাত রাজর্ষি ও মহর্ষিগণের নিকট হইতে আত্মতত্ত্বের জ্ঞানলাভ হয় সেই উপদেশ গ্রহণ এবং সৎসঙ্গ করা। স্বধর্ম্মানুষ্ঠান ও তীর্থ পর্য্যটন দ্বারা জ্ঞান ও ভক্তিলাভ হয় তদ্দ্বারা মনুষ্যত্ব লাভ ও ক্রমে দেবত্বে উন্নীত হইতে পারে। উহার সঙ্কেত মহাভারতের কাব্যাংশে অর্জ্জুনের স্বর্গগমন ও উর্ব্বশীর প্রত্যাখানে বর্ত্তমান আছে। বনপর্ব্বের ১৮৩ অধ্যায়ে কশ্যপ অরিষ্টনেমি সম্বাদে যেন পাণ্ডুর মৃগ ভ্রমে ঋষিবিনাশের কথা আছে। কশ্যপ অরিষ্টনেমি ( তার্ক্ষ্য ) বলিতেছেন, আপনারা যাঁহারে বিনষ্ট করিয়াছিলেন ইনিই আমার পুত্র, সেই ব্রাহ্মণ। আমাদের নিকট মৃত্যু পরাজিত—**আমরা দান্ত, শান্ত, বদান্য, ক্ষমাশীল, তীর্থসেবী ও পুণ্যস্থান নিবাসী, তখন আমাদের মৃত্যুভয় কোথায়?** আপনাদের ব্রহ্মহত্যাজনিত পাপ ভয় নাই, অতএব আপনারা প্রস্থান করুন। যোগীর মৃত্যু নাই, যোগীর মৃত্যুতে পাণ্ডুর ব্রহ্মশাপ যেন সোনার পাথরবাটী সদৃশ আকাশকুসুম।

বনপর্ব্বে সনৎকুমারাদি মহর্ষিগণ কৌরব সভায় ধৃতরাষ্ট্রকে সদুপদেশ দান করিয়াছিলেন কিন্তু উহা মৃৎপিণ্ডে স্ফটিক মণির ন্যায় প্রতিফলিত হয় নাই। যুধিষ্ঠির শুনক, বৃহদশ্ব, মার্কণ্ডেয় লোমশাদির উপদেশ সম্পূর্ণ হৃদয়ঙ্গম ও তদ্দ্বারা দিব্য চক্ষু লাভ করেন। সেই যুগব্যাপী পাণ্ডবগণের উদ্যম অধ্যবসায়ের সহিত ধর্ম্মানুশীলন ও আত্মোন্নতি ধর্ম্ম সাম্রাজ্য স্থাপনের সম্পূর্ণ সহায়তা করে। দুর্য্যোধনের বিষ্ণুযজ্ঞ দ্বারা শ্রীকৃষ্ণের বন্ধুত্ব লাভ, আন্তরিকতা ও জ্ঞানের অভাবে পণ্ড হইয়া যায়।

**ধর্ম্ম মূর্ত্তি** :—ভগবান ধর্ম্মের চার মূর্ত্তি, ইহা মহাভারতে শান্তি ও দ্রোণ পর্ব্বের ২৮ অধ্যায় ২৬ ২৮ শ্লোক আদিতে উক্ত হইয়াছে। ভগবানের একমূর্ত্তি তপশ্চরণে, দ্বিতীয় লোকসাক্ষী, তৃতীয় মানুষকর্ম্ম সাধক ও চতুর্থ অনন্তশয্যায় নিদ্রাসুখানুভব কর্ম্মে ব্রতী, হইয়া থাকেন। শান্তি-পর্ব্বে উহাই বাসুদেব, অনিরুদ্ধ, প্রদ্যুম্ন ও সঙ্কর্ষণ উক্ত হইয়াছে। **নরনারায়ণ এক, উহা দুই মূর্ত্তি কখনই নয়, যেখানে উহা দুই মূর্ত্তিরূপে বর্ত্তমান**

সেখানে মহাভারতের রূপ যেন কাব্য হইয়াছে। মহাভারতের কাব্য ও পুরাণাংশ, মহর্ষি বেদব্যাসের কৃতগ্রন্থ নয়। বেদের অর্থ ধারণা করিবার জন্য যে গ্রন্থ মহর্ষি বেদব্যাস করেন, উহাই মহাভারত। বেদ তিনভাগে বিভক্ত যথা ব্রাহ্মণ, সূত্র ও মন্ত্র। ব্রাহ্মণ ভাগে বৈদিক যজ্ঞবিধি, আরণ্যক ও উপনিষদ উহারই অন্তর্গত বিষয়, আর বৈদিক দেবদেবীর উদ্দেশে স্তব স্তুতি যাহাতে উক্ত হইয়াছে উহাকে সংহিতা বলে। আদি ভারত সংহিতা হইতে মহাভারতের উৎপত্তি, উহাতে গৃহীর উপাসনা—পিতৃযান, দেবযান, ও ধর্ম্মযান আত্মার তৃপ্তির উদ্দেশেই হইয়াছিল। শ্রাদ্ধ তর্পণের সঙ্গে আত্মজ সন্তানের পিতৃযান উপাসনার সম্বন্ধ, যজ্ঞাদির সঙ্গে দেবযান এবং তপস্যাদি জ্ঞানলাভের সঙ্গে ধর্ম্মযান উপাসনার সম্বন্ধ, বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। শ্রাদ্ধ, তর্পণ ও যজ্ঞাদি গৃহীর শান্তি স্বস্ত্যয়নের রক্ষাবন্ধনী। দর্শনাদির আবির্ভাবে নাস্তিকতা দূর করিবার জন্য আস্তিক মুনি ও আস্তিকতার আবশ্যক হইয়া পড়ে, তখনই আস্তিক পর্ব্বে রাজা জন্মেজয়ের সময় পরীক্ষিতের ব্রহ্মশাপ ও প্রেমধর্ম্ম প্রচার শ্রীমদ্ভাগবত করে। পুত্রই তখন পিতার সদ্গতির মূল, এই কথাই আস্তিকপর্ব্বে বালখিল্য ঋষিগণ বলেন। মনুর সপ্তম অধ্যায়ের ৪৪ শ্লোকে বলে যে, রাজা জিতেন্দ্রিয় না হইলে প্রজাগণকে বশীভূত রাখিতে পারেন না এবং ৪২ শ্লোকে বলে যে, বিনয় ও আচার রাজার ভূষণস্বরূপ, উহার উদাহরণ স্বরূপ মনু, কুবের ও পৃথুর নামোল্লেখ হইয়াছে এবং তদ্বিপরীতাচরণে বেণ, নহুষ, নিমি, সুদাস ও সুমুখ রাজ্যচ্যুত হইয়াছিল। পরাশরের রাক্ষস যজ্ঞ পুলস্ত্যপ্রমুখ ঋষিরা আসিয়া নিবারণ করেন। সেই পুলস্ত্যের পৌত্র রাবণাদি রাক্ষসগণ হইয়াছিলেন। পুলস্ত্যের পত্নী, হবির্ভূ তৃণবিন্দু রাজার কন্যা, বিশ্রবার মাতা ছিলেন। বিশ্রবার ঔরসে ভরদ্বাজের কন্যার গর্ভে রাবণ, কুম্ভকর্ণ, বিভীষণ ও শূর্পনখার জন্ম হয়। ইহাতেই রামায়ণ ও মহাভারতের নায়ক ও নায়িকাগণের কাল নির্ণয়ের সহায়তা করে। মহাভারত রামায়ণ অপেক্ষা অনেক গুরুতর বিষয়ের আলোচনা করিয়াছে। মহাভারত ও রামায়ণে জারভাব দূর করিয়া সমাজকে সংস্কৃত করা এক উদ্দেশ্য ছিল। বৈদিক ঋষি শ্বেতকেতু ও উদ্দালক প্রসঙ্গে অতি প্রাচীনকালে জারভাব অতিথি সৎকারে দূর হইত, সেই কথা রামায়ণে অহল্যার কথায় শ্রীরামচন্দ্রের অতিথি সৎকারে হইয়াছিল। উহা বৈদিক শ্বেতকেতু সভ্যতার অনুরোধে নিবারণ করিলেন।

**স্তুতি ও নিন্দা** ঃ- যখন শত অপবাদেও মহতের মহত্ত্বলোপ হইত না, যখন গুণী লোকে গুণের আদর ও শ্রদ্ধা করিতে শিক্ষা করে, **তখনই দ্রৌপদীর পঞ্চস্বামী গৌরবের হইয়াছিল।** আর যখন সেরূপ ছিল না, সীতার রাবণ গৃহে বাস কলঙ্ক অগ্নি পরীক্ষা সত্ত্বেও বনবাস দণ্ড হয়, এবং অশ্বমেধ যজ্ঞে স্বর্ণ সীতা প্রতিষ্ঠিত হইলে সতী সীতার অন্তর্দ্ধানের কারণ হয়। মহর্ষি বেদব্যাস মহাভারতে নিন্দিত দ্বিজ ও শূদ্রগণকে বেদ ও ধর্ম্মোপদেশ দান করিবার জন্যই রচনা করেন। বনপর্ব্বে সেই নিন্দিত দ্বিজের সন্ধান পাওয়া যায় এবং অন্যত্রও আছে। হরিবংশের ১৯ অধ্যায়ে এইরূপ আছে যে, ভরদ্বাজ সন্তানেরা দুশ্চরিত্রতা নিবন্ধন যোগধর্ম্মাবলম্বনপূর্ব্বক ভ্রষ্ট হইয়াছিল। ভরদ্বাজ তনয় যবক্রীত তপস্যায় বিদ্যা লাভ করেন, ইন্দ্র উহা নিবারণ করিলেও

তিনি গ্রাহ্য করেন নাই। পিতা পুত্রের মুখে উহা শুনিয়া বলেন যে, তোমার দর্পাহঙ্কার মৃত্যুর কারণ হইবে। গুরুগৃহে সংযম শিক্ষা ও চরিত্র গঠন না হওয়ায় মহর্ষি রৈভ্যের পত্নীর সতীত্ব নাশাপরাধে তিনি মৃত্যুদণ্ডে দণ্ডিত হন। উহাতেই ভরদ্বাজ রৈভ্যকে পুত্র কর্ত্তৃক নিহত হইবে এই অভিসম্পাত দিয়াছিলেন। সেই অভিসম্পাতের ফলে মৃগ ভ্রমে পিতৃবধ, পুত্র পরাবসু কর্ত্তৃক হইয়াছিল। শেষে তাঁহার ভ্রাতা অর্ব্বাবসু এক সূর্য্যমন্ত্র প্রকাশক বেদ রচনা করিয়া সূর্য্যের বরে অভিশপ্ত সকলকে পুনর্জ্জীবিত করেন। বনপর্ব্বের ১৩১ অধ্যায়ে শ্বেতকেতু তপস্যায় সরস্বতীর সাক্ষাৎকার করেন আছে। উদ্দালক মুনিই যাজ্ঞবল্ক্যের গুরু ছিলেন।

**যোগমায়া** ঃ—উদ্দালক ঋষি কামশাস্ত্রকার ও তাঁহার পুত্র শ্বেতকেতু নাচিকেতের পিতা ছিলেন। **নাচিকেতই মৃত্যুকে অতিক্রম করিয়া যমালয়ে গমন করেন ও ফিরিয়া আসেন।** উহাও যোগের কথা, বনপর্ব্বে আছে। যোগনিদ্রায় নারায়ণের অনন্ত শয্যা ও যোগমায়াই শ্রীকৃষ্ণের জন্ম ও তাহার গোকুলে অবস্থিতি ঘোষণা করেন। পাণ্ডুর যোগাভ্যাসে বনেই পাণ্ডবগণের জন্ম হয়। যোগী মুনি ঋষিরাই সেই পাণ্ডবগণকে অক্ষার লবণাশি অবস্থায় পিতার প্রেতকার্য্য করিবার জন্য কৌরব রাজধানীতে ধৃতরাষ্ট্রের হস্তে সমর্পণ করিয়াছিলেন।

**পরীক্ষা** ঃ—সেই সময় হইতেই পাণ্ডবগণের ভীষণ পরীক্ষারম্ভ হয়। বনবাস পাণ্ডবগণের আত্মোন্নতির জন্য হইয়াছিল। আত্মোন্নতি করিয়া ধর্ম্মবলে রাজ্যোদ্ধার করা পাণ্ডুপুত্র যুধিষ্ঠিরের লক্ষ্য ছিল, সংসারে দুঃখ কষ্টের মধ্যেই স্বর্গের সোপান বর্ত্তমান। কবিরা কাব্যে কল্পনায় স্বর্গ ও নরকের সৃষ্টি করেন, আর ধর্ম্মপুস্তকে ধার্ম্মিকের অলৌকিক কষ্ট সহিষ্ণুতায় ও স্বার্থত্যাগে স্বর্গের চিত্র দেখিতে পাওয়া যায়। অষ্টাবক্র ভগীরথের অঙ্গবিকার দূর, শাঁপ বরে পরিণত হয়। অষ্টাবক্রের অঙ্গবিকারে পিতৃ শাঁপে ও উহার সংস্কার পিতৃ উদ্ধারে হয়। তাঁহারা ভোগীর ন্যায় রোগ ভোগ করেন নাই, তাঁহারা লোক শিক্ষাদান করিবার জন্য সৎপ্রবৃত্তির অনুশীলন দ্বারা ধর্ম্মোপার্জ্জন কেমন করিবা সুখভোগ তুচ্ছ, কেমন করিয়া দুঃখে আত্মার তৃপ্তি ও উহার দীপ্তিপ্রকাশ করিতে হয়, উহাই দেখাইয়া থাকেন। কি রামায়ণ, কি মহাভারত উভয় গ্রন্থের প্রধান নায়ক ও নায়িকাকে বনবাস করিতে হইয়াছিল এবং উহার আরম্ভ ভাগীরথি তীরেই হয়। বন্দী বরুণের পুত্র যিনি কহোড়কে জলমগ্ন করেন, সেই কহোড়কে তাঁহার পুত্র অষ্টাবক্র উদ্ধারে সংস্কৃত হন, উহাও পিতৃযানের কথা। অষ্টাবক্র যোগশাস্ত্র রচয়িতা ও রাজর্ষি জনকের উপদেষ্টা ছিলেন। মহর্ষি বেদব্যাস পাতঞ্জলির যোগের টীকাকার সুতরাং বন ও বিরাট পর্ব্বকে যোগের দ্বারা উপাসনা ও কর্ম্ম সিদ্ধির কথা বলিয়াই মনে হয়।

**উপাসনা** ঃ—প্রাচীন ভারতবর্ষ কিছুই ত্যাগ করে নাই, সকলকেই আদর করিয়া আপনার করে বলিয়াই উপাসনার ইতিহাসের নাম মহাভারত, বড় আদরের ধর্ম্মশাস্ত্র। প্রাচীন আর্য্য হিন্দু সমাজে চিরদিনই গুণের আদর ও মর্য্যাদা ছিল। পৃথিবীর সর্ব্বত্রই আদিম যুগে লিঙ্গোপাসনা শিবারাধনায় হইয়াছিল, দেখিতে পাওয়া যায়। শান্তি পর্ব্বের ৩২৯ অধ্যায়ে সূর্য্য ও চন্দ্রবংশীয় রাজারা যথাক্রমে আদিত্য দেবযান ও চন্দ্র পিতৃযান উপাসনায় পরিচিত দেখিতে পাওয়া যায়। উহার পরবর্ত্তী ৩৪৩ অধ্যায়ে নারায়ণ উপাসনা প্রবর্ত্তিত হইবার কথা

আছে। তৎপূর্ব্ববর্ত্তী ২৮০ অধ্যায়ে বৃত্রাসুর বধের কথায় বলে যে, ইন্দ্র নারায়ণভক্ত বৃত্রাসুরকে বধ করিয়া ব্রহ্মহত্যা পাপে লিপ্ত হন। আর সনৎকুমার বলিতেছেন যে, বেদে নারায়ণকে এই বিবিধ ভূতগ্রামের একমাত্র কারণ ও জগতের অদ্বিতীয় ভগবান বলিয়াছেন। যখন মানবগণ জ্ঞান প্রভাবে সমুদয় নারায়ণময় দেখেন, তখনই তাঁহাদের ব্রহ্ম জ্ঞানের আবির্ভাব হয়, জানা যায়। অনুশাসন পর্ব্বের ২৩ অধ্যায়ে ব্রাহ্মণ বিনাশ ভিন্ন মহর্ষি প্রণীত শাস্ত্র ও শ্রুতিকে অবিশ্বাস করিলে ব্রহ্মহত্যা পাপ হয়, বলা হইয়াছে।

**আদি শাস্ত্রকার** :—আদিম সৃষ্টির সঙ্গে সঙ্গেই সর্ব্বপ্রথমে ধর্ম্ম, উপাসনা ও সমাজ সংগঠিত হয় নাই। উহা অভাব মোচনের সঙ্গেই অভিজ্ঞতা ও জ্ঞানের বিকাশ হয়। মনেই হিতাহিত চিন্তার মধ্যেই জাতি, সমাজ ও ধর্ম্ম সৃষ্টির কথা ব্রহ্মার মানস পুত্রগণের কথায় বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। মহাভারতে সনৎকুমারাদি সাতজন ঋষিরাই ব্রহ্মার মানস পুত্র ও আদি শাস্ত্রকার চিত্র শিখণ্ডী নামে পরিচিত। ভগবান নারায়ণের মূর্ত্তির সঙ্গে অনন্তকাল স্বরূপ অনন্তনাগের শরীরে নিদ্রিত থাকেন, কারণ সলিলের উপরে সেই অনন্তনাগ অবস্থিত, সেখানে মহামায়া লক্ষ্মীরূপে নারায়ণের চরণতলে তাঁহাকে জাগ্রত করিতেছেন, আর পদ্মোপরি ব্রহ্মা অসুর বিনাশ করিবার জন্য তাঁহার স্তব করিতেছেন। মার্কণ্ডেয় মুনির **চণ্ডীতে সে স্তবেই মহামায়া যেন নারায়ণকে প্রবুদ্ধ করিতেছেন, ইহা উল্লিখিত হইয়াছে।** বনপর্ব্বে সেই মার্কণ্ডেয় ঋষির কথা রহিয়াছে। আদ্যাশক্তি কালীই কালের শাসন করিয়া মহাযোগী মহেশ্বরকে অমর যেন করিয়াছেন ও তাঁহার নাম মৃত্যুঞ্জয় হইয়াছে। সমুদ্র মন্থনে সেই সংসারী দেবতার ভাগ্যে যেন অমৃতলাভ হয় নাই, কেবল গরলই উঠিয়াছিল, তিনি উহা কণ্ঠে ধারণ করিয়া নীলকণ্ঠ হন, আর মহাভারতে শান্তিপর্ব্বে নারায়ণের হস্তের আঘাতে তাঁহার কণ্ঠ নীল হওয়ায় ঐ নামোৎপত্তির কথা আছে। উহা যেন নারায়ণ উপাসনা প্রবর্ত্তিত করিবার কথা ও বনপর্ব্বের কিরাতার্জ্জুনীয় ও যেন ঐরূপ ভাবের কবিত্বের ছায়াপাত বলিয়া বোধ হয়। সমুদ্র মন্থনে, গরল ও অমৃত গ্রহণ সংযম ও প্রেমের কথা ভিন্ন আর কিছুই নয়। মহাদেব পরম যোগী সংযমী, আর বিষ্ণু, নারায়ণ ও শ্রীকৃষ্ণ, যেন প্রেমের মূর্ত্তি। শান্তিপর্ব্বের ৩৩২ অধ্যায়ে বৃহস্পতির জারভাবে দীর্ঘতমার অন্ধত্ব শাপ দূর কেশবের নামেই হইয়াছিল, উক্ত হইয়াছে। সেই দীর্ঘতমাই আদিপর্ব্বের ১০৪ অধ্যায় নারীর একপতি ধর্ম্ম বিধি নিয়ম স্থাপন করিয়াছিলেন। সেকালে গো ও স্ত্রী যেন রত্ন স্বরূপ অর্থ বলিয়া বিবেচিত হইত ও যজ্ঞে ঐ সকল দক্ষিণার স্বরূপ দান করা হইত।

**মদন ভস্ম** :—জগতে মহাযোগী মহাদেব মদনকে ভস্ম করিয়া জার ভাবের সম্বন্ধ যেন মনের সঙ্গে দেখাইয়াছেন, মহাকবি কালিদাস উহা রতি বিলাপে দেখাইয়াছেন, মহাভারতে বনপর্ব্বে উহার ছায়াপাত যেন দ্রৌপদীর বিলাপে দেখিতে পাওয়া যায়, উহা যেন তাঁহার স্বামীর উপর প্রণয়ের প্রগাঢ় অভিমান বোধ হয়। সে বিলাপে দ্রৌপদী নিজের কষ্ট স্বামী যুধিষ্ঠিরের কাছে ও তাঁহাদের ভ্রাতৃগণের দুর্দ্দশাব্যঞ্জক স্বরূপ বলিয়াছেন; দ্রৌপদী উহা ভীমার্জ্জুনাদির নিকট করেন নাই। উহাতে যুধিষ্ঠির যে তাঁহার **একমাত্র স্বামী** পরিষ্কার প্রমাণ হয়। তাঁহার কনিষ্ঠ ভ্রাতৃগণের প্রতি দেবরের ন্যায় যেরূপ ব্যবহার ও বাক্যপ্রয়োগ করিয়া বিলাপ করা সমীচিন, তিনি উহাই করিয়াছেন। দ্রৌপদী শ্রীকৃষ্ণের নিকট আন্তরিক বিলাপ করিয়াছেন,

সেখানে প্রেম উপাসনার কথা রহিয়াছে। শ্রীকৃষ্ণের মহত্ত্ব ও কীর্ত্তি, আন্তরিক রাসলীলা, আর মহাদেব কীর্ত্তি, মদন ভস্ম, তিনিই যোগীর পদস্খলনের পথ বন্ধ করিতে গিয়াছিলেন, আর রাসলীলায় প্রেমের সেবা দ্বারা জগতে নারীগণের জারভাব দূর করিবার অমোঘ উপায় শ্রীকৃষ্ণ আবিষ্কার করেন। সেই অপূর্ব্ব প্রেমের অঙ্গ বিন্যাস ও সম্বন্ধ যেন একপতির সঙ্গে হয় নাই। **জগৎপতির বিকাশ পঞ্চজনের মধ্যে সম্রাজ্ঞীর সার্ব্বজনীন প্রেমের মধ্যে বর্ত্তমান, সেই কথাই শ্রীকৃষ্ণ পাঞ্চজন্য শঙ্খ দ্বারা দ্রৌপদীর বিবাহে যেন নিনাদিত করেন, মহর্ষি বেদব্যাস উহার ঘটক ও দিব্য চক্ষুদাতা।** বনপর্ব্বে প্রেম উপাসনার চিত্র বর্ত্তমান—সেখানে অর্জ্জুন নাই, ধর্ম্মরাজের সঙ্গে অন্যান্য পাণ্ডবেরা আছেন। পঞ্চভূতাত্মক মানবদেহের অধিষ্ঠাত্রী দেবী লক্ষ্মীই **প্রেম**, মহাভারতে তিনিই দ্রৌপদীতে মূর্ত্তিমতী! রামায়ণে সীতা যাহা করিতে পারেন নাই, মহাভারতে উহা দ্রৌপদী করিয়াছিলেন।

**প্রেমচিত্র**ঃ—প্রাচীন ভারতে প্রণয়ের আধার পত্নী যেন প্রেমের নদী, মোক্ষদাতৃ গঙ্গা যমুনা ও সরস্বতীরূপে প্রবাহিতা ও পূজিতা। এখনও সেই কথা যেন উপাসনাকালে সপ্তনদীর নাম গ্রহণ করিয়া তীর্থ আবাহন করা হয়। সংসারে প্রেমময় বৃক্ষ পতিপত্নী নদনদীর জলে পরিপুষ্ট উহারা পুত্রকন্যা ফল প্রসব করে। **সেইখানেই বহু বা নানাকে এক করিবার লক্ষ্যই যে প্রেমের মূলমন্ত্র, উহা দেখিতে পাওয়া যায়।** ভারতবর্ষে সভ্যজাতির রাজারা ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের সামঞ্জস্য স্থাপনের জন্য রাজসূয় যজ্ঞে যাঁহাকে সকলের আদর্শ করিয়া সম্রাটপদে সম্মানিত করেন, সেই যুধিষ্ঠিরের ধর্ম্ম সাধনা বনবাসে হয়। সেই আদর্শ রাজা যুধিষ্ঠির যখন এ বিশ্বের প্রাণ প্রতিষ্ঠাতা—**আদি এককে** মহাপুরুষগণের প্রসাদে স্বীয় জ্ঞানের দ্বারা আবিষ্কার ও জীবনের কর্ম্মদ্বারা প্রচার করিতে যান, তখন তিনি তাঁহার আত্মার মধ্যে যেন উঁহাকে অনুভব করিবার প্রয়োজন হয়, তখনই তাঁহার দ্যূতে পরাজয় ও রাজ্যত্যাগ করা বনবাস যেন স্বতঃসিদ্ধ বিষয়, সিদ্ধান্ত হয়। তিনি তখনই অনার্য্যগণকে আর্য্যজাতির অঙ্ক মধ্যে প্রবিষ্ট করান, উহাতেই যেন ঘটোৎকচ ও বভ্রুবাহনের উৎপত্তি দেখিতে পাওয়া যায়। তিনি কাহাকেও ঘৃণা করিতেন না, কাহাকেও ত্যাগ করেন নাই। তিনি গুণের আদর ও প্রণয়ের মর্য্যাদা সততই একমনে করিয়াছিলেন। ক্ষুদ্রকে মহৎ করিবার কথাই মহাভারতের বিষয় ও প্রেমের গৌরব ও কীর্ত্তি। দ্রৌপদী গার্হস্থ্য-ধর্ম্মের সম্রাজ্ঞী স্বরূপা, তিনি বনে পশুহিংসা ত্যাগ করাইয়া প্রেমের অন্নব্যঞ্জনাদি অকাতরে দান কর্ম্মে ব্রতী। ব্রহ্মণ্যধর্ম্মের অন্যতম প্রতিষ্ঠাতা দুর্ব্বাসা পাণ্ডবগণকে নিগৃহীত করিতে গিয়া সশিষ্য রোগগ্রস্ত হন। সেইখানে প্রেম যে রাজসিক, সামাজিক ও আধ্যাত্মিক ধর্ম্মের অভিব্যক্তি ও উহার সামঞ্জস্য যে দ্রৌপদীর করেন, প্রমাণিত হয়। প্রেম যেন আদ্যাশক্তি, উহার শক্তির দ্বারা অসুরগণের ইন্দ্রিয়শক্তির দমন করিয়াছিলেন সেই কথা চণ্ডীতে ও বনপর্ব্বে দ্রৌপদীতে প্রমাণ হয়। অনুশাসন পর্ব্বের ৯৩ অধ্যায়ে জার সংসর্গে গর্ভধারণ করা যে মহাপাতক উক্ত হইয়াছে।

**প্রেমোপাসনা**ঃ—বনে সেই জার ভাব দূর করিবার জন্য দ্রৌপদীর উপাসনা হইয়াছিল। বনপর্ব্বের ১৪৩ অধ্যায়ে আছে যে, দ্রৌপদী বনভ্রমণের পথশ্রমে ক্লান্তা ও পতিতা, আর নকুল মহারাজ যুধিষ্ঠিরকে শীঘ্র আসিয়া তাঁহাকে ধারণ করিয়া আশ্বাস দান করিতে বলিলেন। তখন

যুধিষ্ঠির দ্রৌপদীকে ক্রোড়ে ধারণ করিয়া বড়ই বিলাপ করিতেছেন। যুধিষ্ঠির যে পাষাণে নির্ম্মিত ছিলেন না, তাঁহার প্রাণে যে প্রণয় ছিল—উহাই যেন কাব্যাংশ বলিয়া বোধ হয়। পঙ্কেই পদ্ম উৎপন্ন হয়, কাজেই প্রেমের জন্ম, এ কথা স্বীকার্য্য। আহা! সেই প্রেমমূর্ত্তি ধর্ম্মরাজার অঙ্কে শায়িতা, ভীম জলার্দ্র পত্র দ্বারা বীজন করিতেছে, যুধিষ্ঠিরের করস্পর্শ অচৈতন্য দ্রৌপদীর বিবর্ণবদনে যেন চেতনা সঞ্চার করিতেছে, নকুল সহদেব কিণাঙ্কিত হস্ত দ্বারা অল্পে অল্পে দ্রৌপদীর চরণ সংবাহন করিতেছে, ধৌম্যাদি দ্বিজাতিরা রক্ষোঘ্ন মন্ত্র জপ ও স্বস্ত্যয়ন কার্য্যের অনুষ্ঠান দ্বারা যুধিষ্ঠিরকে আশ্বস্ত করিতেছেন। তখন ধর্ম্মরাজ যুধিষ্ঠির যেন ভ্রাতৃগণ ও পুরোহিতগণের সহিত সেইখানেই প্রেমের উপাসনা করিতেছেন ও উহাতে ক্রমে ক্রমে দ্রৌপদীর চেতনা সঞ্চার হইল।

**জারভাব :**—ধর্ম্মরাজ দ্রৌপদীকে আশ্বস্ত করিয়া ভীমসেনকে বলিলেন "বল দেখি, এক্ষণে দ্রৌপদীকে লইয়া এই ভীষণ ও দুর্গম পর্ব্বতাদি কে অতিক্রম করিবে? ভীমসেন বলিলেন, তিনি উহা করিতে প্রস্তুত আছেন, কিন্তু যুধিষ্ঠির তাঁহাকে উহা করিতে অনুমতি দান করিলেন না। তৎপরে ভীমপুত্র ঘটোৎকচকে সেই কার্য্য করিবার জন্য মনোনীত করা হয়। সেইখানেই ধর্ম্মরাজ ভ্রাতৃগণ সহ দ্রৌপদীর প্রেমোপাসনা ব্যাপারে তিনি যে যুধিষ্ঠিরের পত্নী সে বিষয়ে যেন সকলের সংশয় সম্পূর্ণ দূর করিলেন, অর্থাৎ হিন্দু পতি কখন পত্নীর পাদ সংবাহন করিতে পারে না। যুধিষ্ঠির ভীমকে দ্রৌপদী বহন করিতে না দেওয়ায় তিনি যে তাঁহার দেবর, ইহাই প্রমাণিত হয়। তাঁহার সন্তান ঘটোৎকচই দ্রৌপদীকে মাতা স্বরূপ বহন করে। আর্য্য হিন্দুসমাজে আদিমাবস্থায় জাতি বিচার ছিল না, চণ্ডীতে মহামায়ার স্তবে তাঁহাকে জাতিরূপে স্তব করা হয়, তদ্রূপ সমাজে জার ভাব প্রেমের দ্বারা দূর করিবার জন্য দশমুণ্ড রাবণের বধ রামায়ণে হইয়াছে ও মহাভারতে দ্রৌপদীর পঞ্চস্বামী কীর্ত্তন যেন প্রেমের উদাহরণ স্বরূপ করা হইয়াছে।

**জাতি :**—তখন আর্য্য হিন্দুর জাতি যে, জ্ঞান ও কর্ম্মানুসারে নির্দ্ধারিত হইত, জন্মানুসারে হইত না। নিষাদ, সূত, মাগধ জাতির পরিচয় কর্ম্মানুসারে দেখিতে পাওয়া যায়, প্রাচীন ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র ও সেইরূপ। আর্য্য ও অনার্য্য পরিচয় ও সেইরূপ সভ্য ও অসভ্য জাতির আখ্যা মাত্র। জাতির সহিত ধর্ম্ম ও উপাসনার সম্বন্ধ বর্ত্তমান, ব্রাহ্মণগণ ব্রহ্মোপাসনা করিত, ক্ষত্রিয়েরা ইন্দ্রের পূজা, বৈশ্যগণ বিষ্ণু ও লক্ষ্মীর পূজা ও শূদ্রেরা শিবপূজা করিত। অর্থ ও কামকে দমন করিয়া ধর্ম্ম ও মোক্ষের পথ সরল করাই বনপর্ব্বের মুখ্য উদ্দেশ্য। আর শ্রীকৃষ্ণের জন্ম বৃত্তান্তে শিশু মঙ্গলের কথা পুতনাদির বধে সূচিত হইয়াছে। আর্য্য হিন্দুসমাজে যাঁহাদের দুইবার জন্ম হয়, তাঁহাদিগকে দ্বিজ বলিয়া সম্মানিত করা হইত। উহাতে সেকালে ব্রাহ্মণাদি আদি চারি জাতির আবির্ভাব যেন জ্ঞান ও প্রেমের কথা—কারণ যাঁহারা জ্ঞানের অনুশীলনে পরম ব্রহ্মকে জানিতে পারিতেন, তাঁহারাই ব্রাহ্মণ, তাঁহারাই ভগবানের সৃষ্টির মুখপাত্র হইয়া ক্ষত্রিয়গণকে রাজার সর্ব্বোচ্চ আসনে ধর্ম্ম রক্ষার্থ উপবিষ্ট করান ও তাঁহাদের পুরোহিত ও মন্ত্রী হইয়াছিলেন। তখন দেশের ও দশের অভাব ও দুঃখ মোচন বৈশ্যগণ কৃষি বাণিজ্য ও গোপালন আদি দ্বারা করিত। আদিম পণি নাম হইতেই বণিক শব্দ বৈশ্য উপাধি পরিগণিত হয়। এই তিন জাতিই ধর্ম্ম সংস্কারে দ্বিজত্ব লাভ করিত। যাহারা তাঁহাদের অধীন বাধ্য হইয়া কার্য্য করিত তাহারাই শূদ্র বলিয়া পরিচিত ছিল।

**বিবাদ :**—আর্য্য হিন্দু সমাজে সেই দ্বিজ জাতিগণের মধ্যে বিবাদ উপস্থিত হইলেই

পরশুরাম, দ্রোণ, কৃপাদিরা শাস্ত্র ত্যাগ করিয়া শস্ত্রগ্রহণে রাজত্বাভিলাষী হন। সেই বিবাদ শান্তির কথা রামায়ণ ও মহাভারতে আছে। রাবণ ব্রাহ্মণ হইয়া রাক্ষস হইয়াছিলেন, পরশুরামাদি ক্ষত্রিয় হইয়াছিলেন। প্রাচীন বেদ স্থলে নবীন ধনুর্ব্বেদ, আয়ুর্ব্বেদ ব্রাহ্মণজাতির শক্তি ও প্রভাব বিস্তার করে, উহাতেই তাঁহাদের রাজত্বারম্ভ হয়; সেই নিন্দিত দ্বিজগণের সংস্কার করিবার জন্যই শ্রীরাম, সীতা, ও যুধিষ্ঠির, দ্রৌপদী ও তাঁহাদের ভ্রাতৃগণের আবির্ভাব যেন যজ্ঞ করিয়া হয়; ইহাই রামায়ণ মহাভরতের কথা। বশিষ্ঠ, বিশ্বামিত্র ও পরশুরাম এবং কার্ত্তবীর্য্যের সঙ্গেই এই বিবাদের সূত্রপাত এবং কুরুক্ষেত্রের যুদ্ধেই উহা শেষ হয়। যখন মানবগণকে ইন্দ্রিয় ভোগলালসা অহরহঃ পীড়ন ও দুঃখসাগরে নিমগ্ন করে, তখনই প্রেমের সঙ্গে বৃহত্তর ভারতের সম্বন্ধ রাজসূয় যজ্ঞে করিবার ব্যবস্থা হয় ও অশ্বমেধ যজ্ঞ পাপনিবৃত্তি কারক, ব্রাহ্মণগণকে ধনদানে বাধ্য করিবার রাজনৈতিক পথ আবিষ্কৃত হয়, অর্থাৎ ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের বিরোধ শান্তি ও দুর্ব্বৃত্তগণের দমনের পথ পরিষ্কার হয়। যাঁহারা সিংহাসনে বসিয়া রাজ্যভোগ করিয়া ধর্ম্মপ্রচার করিতে যান, তাঁহাদিগের মন্ত্রণা করা আবশ্যক হয়। তাঁহারা সিদ্ধ বৈরাগ্যধর্ম্মাবলম্বী ঋষিগণের পরামর্শ লইয়া রাজ্যশাসন করা কর্ত্তব্য, তজ্জন্যই যুধিষ্ঠির রাজসূয় যজ্ঞে সম্রাট পদে অভিষিক্ত হইয়া কৌরবগণের কপট দ্যুতের প্রশ্রয় দান করিয়া বনে গমন করেন। তিনি জ্ঞাতিগণকে শাসন কিরূপে করিলে কোনরূপ দোষের হইবে না, সেই পরামর্শ করা নিতান্ত প্রয়োজন, তন্নিমিত্ত রাজ্যত্যাগ করিয়া মহা ব্রতার্থ বনে গমন করেন। ইহাই বনবাসের গূঢ় রহস্য ভেদ। অনুশাসন পর্ব্বের ১৪২অধ্যায়ে মহাদেব পার্ব্বতীকে সেইব্রতে সাম্রাজ্য লাভ বলিতেছেন।

***মহাব্রতঃ—"যিনি দ্বাদশ বৎসর পান ভোজন ত্যাগ পূর্ব্বক অনাবৃত প্রদেশে স্থণ্ডিলে পঞ্চাগ্নির মধ্যে অবস্থান করেন, তিনিই সম্রাট হন।"** উহার পূর্ব্বাধ্যায়ে ব্রাহ্মণগণকে ভূদেব ও গার্হস্থ্য ধর্ম্ম অহিংসা, সত্যপালন, দয়া, শম ও দানে প্রতিষ্ঠিত বলা হইয়াছে। প্রেম ও ভক্তি গার্হস্থ্য ধর্ম্মে জ্ঞানের ফল। চণ্ডীতে নারায়ণীর স্তবে দুর্গা শব্দের ব্যুৎপত্তি তাঁহারই স্তবে আছে, ঐরূপ স্তব মহাভারতের বিরাট ও ভীষ্ম পর্ব্বে বর্ত্তমান। নারায়ণ উপনিষদে ও শুক্ল যজু সংহিতায় দুর্গা বাচক শব্দ অম্বিকা দুর্গি আদি প্রয়োগ আছে। মহাভারতে শুক্ল দ্বীপ ও শুক্ল নারায়ণের কথায় শুক্ল যজুর সম্বন্ধ দেখিতে পাওয়া যায়। যাজ্ঞবল্ক্যই শুক্ল যজুর সহিত মহাভারতের সম্বন্ধ স্থাপন করেন, উহা শান্তি পর্ব্বে পরিষ্কার আছে। বৈশম্পায়নের মহাভারত কৃষ্ণ যজুর অন্তর্গত বিষয়, উহাতেই অনুক্রমণিকায় মহাভারতকে কার্ষ্ণ্য বেদ বলা হইয়াছে। যাজ্ঞবল্ক্যই বৈশম্পায়নের মহাভারতকে রূপান্তরিত করেন। বন ও বিরাটাদি পর্ব্ব যেন তাঁহারই কৃত বলিয়া বোধ হয়। আত্মা ও পরমাত্মার সম্মিলন যোগের কথা, বেদের বিষয় নয়।

**সূর্য্যঃ**—সূর্য্যের নাম ত্রয়ীতনু অর্থাৎ ঋক, সাম ও যজু এই তিন বেদের কর্ম্ম যাঁহার শরীরকে আশ্রয় করিয়া আছে, তাঁহাকেই সূর্য্য বলিয়া সম্মানিত করা হয়। সেই সূর্য্যের উপাসনা শ্রীরামচন্দ্র অগস্ত্যমুনির নিকট প্রাপ্ত হইয়া রাবণকে বধ করেন, আর যুধিষ্ঠির ধৌম্য ঋষির নিকট সূর্য্যোপাসনা শিক্ষা করিয়া বনবাসে বনকে যেন সাম্রাজ্যের শ্রেষ্ঠতম

* জৈমিনি ব্রাহ্মণ ও পঞ্চবিংশ ব্রাহ্মণে মহাব্রত প্রজাপতির সৃষ্টির পর দেবতারা তাঁহার পুষ্টির জন্য খাদ্য স্বরূপ করিয়াছিলেন উক্ত হইয়াছে। প্রজাপতি জগতে সৃষ্টি ক্রিয়াশীল করিবার জন্য বারবৎসর ব্রত পালন করেন।

স্থান গণ্য করেন। পৌষ্যপর্ব্বে যে বেদকে জন্মেজয় রাজার পুরোহিতরূপে সম্মানিত ও বৃত হইতে দেখা যায়, তিনিই এক, দ্বিত ও ত্রিত ঋষির পিতা গৌতমঋষি। আর ঐ সকল গৌতম সন্তানেরা উপরিচর রাজার যজ্ঞে ব্রতী হন, ইহা শান্তিপর্ব্বে আছে। পূর্ব্বোক্ত জন্মেজয় পরীক্ষিত তনয় নহেন, মহাভারতে এক নামের বহু রাজা আছে।

যোগ!—জীবাত্মা ও পরমাত্মার সংযোগেই লোকে যোগে সিদ্ধি লাভ করে। উহা যমাদি পাঁচটি নিয়মের অন্তর্ভুক্ত:—শৌচ, ইন্দ্রিয় নিগ্রহ, তপস্যা, বেদাধ্যয়ন ও প্রণিধান পূর্ব্বক ঈশ্বরের ধ্যান। 'তত্ত্বমসি' তুমিই পরম ব্রহ্ম, ইহাকে পরোক্ষ জ্ঞান এবং 'সোঽহং' আমিই সেই, ইহাকে অপরোক্ষ জ্ঞান বলে, ইহার মধ্যেই মানবের যোগ সাধনার মূল মন্ত্র যেন বর্ত্তমান। স্ত্রীর জন্য সংসারে ভ্রাতৃবিরোধ হইয়া থাকে, কিন্তু দ্রৌপদী উহার তদ্বিপরীত দেখাইলেন। দ্রৌপদীই পঞ্চপাণ্ডবকে এক করেন, উহা তাঁহার অপূর্ব্ব যোগ ও ব্রতের ফল। মহাভারতে আর্য্য শিক্ষিতা হিন্দুরমণীর পতিব্রতা ও পাণ্ডিত্যের প্রতিমূর্ত্তি স্বরূপ দ্রৌপদীর কথা উক্ত হইয়াছে:— "প্রিয়াচ দর্শনীয়াচ পণ্ডিতাচ পতিব্রতা, অথ কৃষ্ণা ধর্ম্মরাজ মিদং বচন মব্রবীৎ" ।২। ২৭ অধ্যায় বনপর্ব্ব। দ্রৌপদী ধর্ম্মের নিন্দা করেন নাই, কেবল দুঃখার্ত্ত হইয়া বিলাপ করিয়াছেন। তিনি পিতার ক্রোড়ে বসিয়া বৃহস্পতির নীতিশাস্ত্র শিক্ষা করিয়াছিলেন। তিনি মনুর কথায় বলিয়াছেন যে, সকলে পুরুষকারের পক্ষপাতি হইবে। তিনি বলিতেছেন যে, **মানব আপনাকে অশক্ত বিবেচনা করিয়া কখন আত্মার অবমাননা করিবে না। তিনি স্বামীকে ভ্রাতৃগণের সহিত রাজ্যোদ্ধারের জন্য যত্নশীল হইবার বারম্বার অনুরোধ করিয়াছিলেন এবং সেই লক্ষ্যে বনে ব্রতাবলম্বন ও যোগ সাধনা করেন।** একথা দুর্য্যোধনের মুখে শল্যপর্ব্বে ৫অধ্যায়ে ব্যক্ত হইয়াছে। ভীম তপস্যার পক্ষপাতী ছিলেন না, ইহা তাহার কথায় প্রকাশ পায়।

ধর্ম্মযুদ্ধ:—বনপর্ব্বের মধ্যে যুধিষ্ঠির তাঁহাকে ও ভ্রাতৃগণকে মানবজীবনের রহস্য ভেদ এক কথায় করিয়াছেন:—"**ধর্ম্মই সনাতন সুখ এবং ধর্ম্মানুষ্ঠান কখনই বিফল হয় না, উহাতেই লোকের শ্রেয়োলাভ হয়। ঐরূপ আচরণ করা সকলের কর্ত্তব্য।**" ৩০,৩১ অধ্যায় বনপর্ব্ব:

"ফলদস্তিহ বিজ্ঞায় ধাতারং শ্রেয়সি ধ্রুবং, ধর্ম্মংতে ব্যচরণ কৃষ্ণে তদ্ধি শ্রেয়ঃ সনাতনং"। স্বর্গাধিপতি ইন্দ্রেরও পতন যে অধর্ম্মে হইয়াছে, উহা দেখান হইয়াছে, শ্রীমদ্ভাগবতে যে প্রেমের মহিমায় ধ্রুব ও প্রহ্লাদ স্বর্গলোকের উর্দ্ধে গমন ও বাস করেন। মহাভারতে তারকাদি অসুর বলে স্বর্গাধিকার করিলে কার্ত্তিকের জন্ম তাহাদের বিনাশের জন্য হয়। সেইখানে মহাভারতে যেন ধর্ম্মযুদ্ধের সূত্রপাত হইয়াছে; আর স্বায়ম্ভুব মনু ধর্ম্মযুদ্ধের পক্ষপাতী ছিলেন ও সেই ধর্ম্ম যুদ্ধেই স্বর্গলাভ হয় বলেন। বনপর্ব্বে ধর্ম্মযুদ্ধ যেন ঘোষ যাত্রায় হইয়াছে, দুর্য্যোধন গন্ধর্ব্বরাজ চিত্রসেন কর্ত্তৃক নিগৃহীত হইলে যখন তাঁহার পক্ষ হইতে সাহায্য প্রার্থনা করিল তখনই যুধিষ্ঠির তাঁহার ভ্রাতৃগণের অনিচ্ছা সত্ত্বেও দুর্য্যোধনকে উদ্ধার করেন, অর্থাৎ ধর্ম্মযুদ্ধে বীরপুরুষ রাজারা আত্মনিষ্ঠ হন, কোনরূপে পদস্খলিত হন না। যেখানে রাজা ধার্ম্মিক সেখানে অর্জ্জুন যোদ্ধা ও শ্রীকৃষ্ণ সারথি হন আর যেখানে অধার্ম্মিক রাজা সেখানে ভার্য্যা, পুত্র, ক্ষেত্র ও আবাস রক্ষা হয় না, উহাই

যে কৌরব সভার দ্যূতক্রীড়ায় জাজ্জল্যমান রহিয়াছে। পাণ্ডবগণের আত্মপ্রকাশ বিরাটপর্ব্বের যুদ্ধ ক্ষেত্রে গোহরণের সময়েই হয়। কৌরবগণের মন ইন্দ্রিয় পরতন্ত্র, উহাতে তাহাদের চিত্ত বিকারে জ্ঞান নষ্ট হইয়াছিল। উহাতেই লোভী পরশ্রীকাতর দুর্য্যোধন পরের ধন হরণ করিতে গিয়া সম্মোহনাস্ত্রে পরাজিত ও পলায়ন করে। অর্জ্জুন পলাতক কৌরবগণের প্রাণনাশ করেন নাই। পাণ্ডবেরা দ্যূত কালে যে উত্তরীয় ত্যাগ করে উহার প্রতিশোধ যেন কৌরবগণের উত্তরীয় গ্রহণে হইয়াছিল, উহাই কাব্যাংশ। দক্ষযজ্ঞে দুর্গাদেবীর সহিত কালীর কথা শ্বেত ও কৃষ্ণবর্ণের মধ্যে বর্ত্তমান রহিয়াছে। যুধিষ্ঠির লোকের ভববন্ধন দুঃখ ভয় দূর করিবার জন্য শ্বেতবর্ণের দুর্গাকে প্রণাম এবং কৃষ্ণ বর্ণের কালীর নিকট ধন পুত্র লাভের জন্য স্মরণ করিয়াছেন। মার্কণ্ডেয় চণ্ডীতে দুর্গাদেবীর স্তব যেন বিরাট ও ভীষ্মপর্ব্বে সন্নিবিষ্ট হইয়াছে ও উহাতেই যেন উহার শ্লোক সংখ্যা পূর্ণ হয় নাই।

**সত্যভামা :**—রাজা শত্রুজিতের কন্যা ও শ্রীকৃষ্ণের পত্নী। হরিবংশে ইহাঁরাই পুণ্যকব্রতে ভর্ত্তা শ্রীকৃষ্ণকে পারিজাত বৃক্ষে বন্ধন পূর্ব্বক দেবর্ষি নারদকে দান করেন। সেই সত্যভামাই দ্রৌপদীর নিকট পতিব্রতা ধর্ম্ম শ্রবণ করেন। হরিবংশ মহাভারতের পরিশিষ্ট, উহাতেই শ্রীকৃষ্ণ ইন্দ্রকে যুদ্ধে জয় করেন ও সত্যভামা স্বামীর অন্তর্দ্ধানে তপস্যায় তাঁহার জীবন শেষ করেন। উহাতে তখনও সতীদাহ হওয়া পতিব্রতার কথা নয়, প্রমাণ হয়।

**প্রভাস :**—মার্কণ্ডেয় ঋষি বলিতেছেন যে, বেদ প্রমাণ ধর্ম্মই প্রধান ও উহার গতি অতি সূক্ষ্ম। ধর্ম্মের নিগূঢ় তত্ত্ব মীমাংসা, সত্য ও মিথ্যার সন্ধিবিচ্ছেদে যেন প্রভাস মিলনেই হইয়াছিল। **সংসারে মোহই দুরারোগ্য রোগ, উহার শান্তি একমাত্র জ্ঞানেই হইয়া থাকে।** দক্ষের শাপে চন্দ্রের রোগ হইয়াছিল, তিনি প্রভাস তীর্থে প্রতি অমাবস্যার স্নান করিয়া যেন প্রতিপক্ষে পরিবর্দ্ধিত ও রোগমুক্ত হয়েন। পাণ্ডবগণের যখন পরিবর্দ্ধিত হইবার সময় আসে, তখনই তাঁহারা ঘোষযাত্রায় কৌরবগণকে মুক্ত করিয়া প্রভাসে গমন করেন। মানবের শরীর যেন রথ স্বরূপ, আর মন যেন সারথি হইয়া ইন্দ্রিয়গণকে চালনা করে, কিন্তু যখন আত্মা মনের উপর কর্ত্তৃত্ব করে, তখনই মানবের রোগ ও মোহাবরণ দূর হয়, তখন সমৃদ্ধি লাভ অবশ্যম্ভাবী।

ইহাই রহস্যভেদের শেষ কথা বলিলেই বলা যায়। যাঁহারা ভগবানকে জীবাত্মার অভেদজ্ঞানে ভজনা করেন, তাঁহারাই সংযত হইয়া থাকেন, তাঁহারাই পরম অধ্যাত্ম ব্রহ্মাদিকে অবগত হইতে পারেন। কারণ তাঁহারা শরীরের ক্রিয়ার বা মনের বশীভূত নহেন, তাঁহারা কৌরবগণের ন্যায় অর্থানুরাগী বা বিদ্বেষমূলক সুখ দুঃখাদিতে একেবারেই মুগ্ধ নহেন। শ্রীমদ্ভগবদ্-গীতার সপ্তম অধ্যায়ের শেষাংশ এই কথাই বলিতেছে।

---

# বন পর্ব্ব।

## পঞ্চম অধ্যায়।

### প্রভাস মিলন।

দেবর্ষি নারদ মহাভারতের লোকপাল সভাখ্যান পর্ব্বাধ্যায়ের পঞ্চম অধ্যায়ে যুধিষ্ঠিরকে জিজ্ঞাসা করিতেছেন যে, তিনি স্বয়ং জিতেন্দ্রিয় হইয়া আত্ম পরাজয় পূর্ব্বক ইন্দ্রিয় পরতন্ত্র প্রমত্ত বিপক্ষদিগকে'ত পরাজয় করিয়াছেন? যুধিষ্ঠির যেন তাঁহার সেই উপদেশ বন পর্ব্বে সাধন করিয়াছিলেন। আর যুধিষ্ঠিরের প্রশ্ন, কিসে বেদ সমুদায়, ধন, ভার্য্যা ও শাস্ত্র জ্ঞান সার্থক হয়, নারদ যাহা উত্তর দিয়াছিলেন উহা যেন বন পর্ব্বে প্রমাণিত হইয়াছিল, ইহা দেখান যাইতে পারে। উহা এই :—বেদ সমূহ অগ্নি হোত্রাদি ক্রিয়ার দ্বারা সফল হয়, ধনের সার্থকতা দান ও উপভোগে হয়, কাম নিবৃত্তি স্ত্রীর দ্বারা পুত্রোৎপাদনে এবং শাস্ত্র জ্ঞান স্বভাব ও সদাচার দ্বারা সিদ্ধ হয়। বনপর্ব্বের প্রথমে ও শেষে শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের সহিত দেখা করেন। পাণ্ডবগণ মানবের ছয়টি দোষ নিদ্রা, আলস্য, ভয়, ক্রোধ, দীর্ঘসূত্রতা ও মৃদুতা ত্যাগ করিয়া মহাব্রতে স্ব স্ব কর্ম্ম সম্পন্ন করিয়াছিলেন। তাঁহারা শুদ্ধ ধর্ম্মের নিমিত্ত ও পিতৃলোকের উদ্দেশে বনবাসী মুনি ঋষিগণের সেবা ঘৃত, মধুআদি দান করিয়াছিলেন এবং নিরীহ বনবাসীগণকে হিংস্র জন্তু ও রাক্ষসদিগের নির্য্যাতন হইতে রক্ষা করিয়াছিলেন। তাঁহাদের বনগমনের কর্ম্ম শেষ হইলে তাঁহারা প্রভাসে গমন করেন।

আদি পর্ব্বের ২১৯ অধ্যায়ে প্রভাসে অর্জ্জুনের সহিত শ্রীকৃষ্ণের সাক্ষাৎ পঞ্চতীর্থে পঞ্চ অপ্সরার শাপ মোচনান্তের পর হয় ও তৎপরে তিনি সুভদ্রাকে হরণ এবং বিবাহ করেন। সে একদিন, আর পাণ্ডবেরা বনবাস কাল অতীত হইলে তীর্থপর্যটনে প্রভাসে যান। ব্রাহ্মণগণ শারীরিক নিয়মকে **মানুষ ব্রত** ও মনের বিশুদ্ধতাকে **দৈব ব্রত** বলিয়া থাকেন। মনের বিশুদ্ধতাই নির্দ্দোষিতার পর্য্যাপ্ত কারণ, তজ্জন্য শান্ত স্বভাব ব্যক্তিরা তীর্থ দর্শন করিয়া থাকেন। ইহা বন পর্ব্বের ৯৩ অধ্যায় ২১ ও ২২ শ্লোকে উক্ত হইয়াছে :—

"শরীর নিয়মং প্রাহু ব্রাহ্মণা মানুষং ব্রতং, মনোবিশুদ্ধাং বুদ্ধিঞ্চ দৈব মাহুর্ব্রতং দ্বিজাঃ। ২১।
মনোহ্যদুষ্টং শৌচায় পর্য্যাপ্তং বৈ নরাধিপ, মৈত্রীং বুদ্ধিং সমাস্থায় শুদ্ধাস্তীর্থানি দ্রক্ষ্যথ।" ২২।

মহর্ষি লোমশ পাণ্ডবগণকে লইয়া দেবতা ও পিতৃগণের তর্পণ করিবার নিমিত্ত **প্রভাসে** লইয়া যান। শ্রীকৃষ্ণ বলরাম তাঁহাদের আগমন বার্ত্তা শ্রবণ করিয়া **সৈন্যাদি** লইয়া তথায় উপস্থিত হইলেন ও তাঁহারা পাণ্ডবগণকে ও দ্রৌপদীকে ভূতলে শয়ন ও মলিন ধূলা ধূসরিত দেখিয়া বিলাপ করিতে লাগিলেন। যাদবগণ অবশেষে তাঁহাদের পরস্পর সাদর সম্ভাষণ ও বনবাসের বৃত্তান্ত সহানুভূতি প্রকাশ করিতে লাগিলেন। সেই সকল পরস্পরের ভাব বিনিময়ের মধ্যে যুধিষ্ঠিরের ও পাণ্ডবগণের জীবনের ভোগৈশ্বর্য্যের পরিচয় ও লক্ষ্যের সন্ধান পাওয়া যায়।

তজ্জন্য উহার উল্লেখ বিশেষ আবশ্যক, কারণ বলরামের বিলাপের সহিত নাটকীয় মহাভারতের তাঁহার অন্যান্য উক্তি ও কর্ম্মের যে কোনরূপ সামঞ্জস্য রক্ষা হয় না, উহাই সর্ব্বাগ্রে দেখান উচিত। তখন বলরাম শ্রীকৃষ্ণকে বলিতেছেন:—"হে কৃষ্ণ! যখন যুধিষ্ঠিরকে শিরে জটাভার বহন, ভূমিতে শয়ন ও অশেষ ক্লেশ সহ্য করিতে হইতেছে, আর পাপাত্মা দুর্য্যোধন সিংহাসনে বসিয়া রাজ্য ভোগ করিতেছে, তখন এখনও কেন বসুন্ধরা বিদীর্ণ হইয়া উঁহাকে বিবর প্রদান করিতেছে না? ইহাতে যে সংসারে লোকেরা সকলেই অধর্ম্ম পথই অবলম্বন করিবে। ধৃতরাষ্ট্র যুধিষ্ঠিরকে স্বরাজ্য হইতে নির্ব্বাসিত করাতে, বোধ হইতেছে, সে তাহার প্রজ্ঞা নয়নে উহা নিরীক্ষণকরে নাই যে, "আমি কি কর্ম্ম করিয়া পৃথিবীতে নৃপতিগণের মধ্যে এইরূপ অন্ধ হইয়া জন্ম গ্রহণ করিয়াছি।" ইহাতে যে, যুধিষ্ঠির দ্যূতক্রীড়া পণে বনবাসী হন নাই, ইহাই স্পষ্ট প্রমাণিত হয়। তিনি আরও বলিতেছেন যে, এই দীর্ঘভুজ বলশালী বৃকোদর, যিনি নিরায়ুধ হইয়াও শত্রুগণের সমৃদ্ধ সৈন্যগণকে বিনাশ করিতে পারেন, যাঁহার হুঁঙ্কার ধ্বনিতে সৈন্যেরা ভয়ে মল মূত্র ত্যাগ করে। ভূমণ্ডলে যাঁহার সমান বলবীর্য্যে অন্য কোন বীর নাই, তিনি যখন বনবাস জনিত অশেষ ক্লেশ স্মরণ করিয়া অস্ত্র শস্ত্র গ্রহণ করিয়া যুদ্ধে প্রবৃত্ত হইবেন, তখন কি আর কেহ রণভূমি হইতে প্রাণ লইয়া গৃহে প্রত্যাবর্ত্তন করিতে পারিবে? বলরাম, ভীম ও দুর্য্যোধনের গদাদির শিক্ষা গুরু, তাঁহারই মুখে উভয়ের মধ্যে কে পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ, উহা পরিষ্কার ব্যক্ত হইয়াছে। তখন নাটকীয় মহাভারতে অন্যায় যুদ্ধে দুর্য্যোধনের উরুভঙ্গ ও বলরামের ক্রোধ কখনই **সত্য** হইতে পারে না। আরও বলরাম বলিতেছেন "হায়! ভীষ্ম, দ্রোণ, কৃপ ও কুরুবৃদ্ধ রাজা ধৃতরাষ্ট্র পাণ্ডবগণকে বনবাসী করিয়া কি প্রকারে সুখী হইয়াছে? **তাহাদিগকে ধিক্!"** ইহাতে তাঁহারা সকলেই যে **পাণ্ডবগণের বনবাস বৃত্তান্তে ক্ষুণ্ণ,** ইহা প্রমাণ হয়।

ইহার সমর্থন যুধিষ্ঠিরের কথায় বনপর্ব্বের ষট্‌ত্রিংশ অধ্যায় আছে, উহা সারাংশ উদ্ধৃত করা হইল:— "যুধিষ্ঠির ভীমকে বলিতেছেন যে, কর্ম্মের ফলসিদ্ধি সুমন্ত্রণা, সুবিচার ও সুবিক্রমানুসারে করিলেই হয়, তুমি যে কেবল বলদর্পে মুগ্ধ হইয়া আমায় যুদ্ধ করিতে বলিতেছ কিন্তু একবার ভাবিয়া দেখ দেখি যে, আমরা যে সকল রাজাগণের দিগ্বিজয়ে জয় করিয়াছি, তাঁহারা সকলেই দুর্য্যোধনের পক্ষাবলম্বন করিয়াছে ও বিশেষরূপে দুর্য্যোধন কর্ত্তৃক সম্মানিত এবং আমাদের বিরুদ্ধে ভীষ্ম, দ্রোণ ও কৃপ আদিও রাজদত্ত অর্থভোগের পরিশোধ জন্য প্রাণপণ করিয়া যুদ্ধ করিবে, তাঁহারা সকলেই দিব্যাস্ত্রবেত্তা ও ধর্ম্মপরায়ণ তাঁহাদিগকে যুদ্ধে বধ করা সামান্য কথা নয়। আমরা সকলেই তাঁহাদেরই নিকট অস্ত্র শস্ত্র শিক্ষা করিয়াছি, উহার অধিক কিছু না জানিতে পারিলে তাঁহাদিগকে কেমন করিয়া জয় করিবে, ইহা কি ধারণা করিয়াছ? তজ্জন্যই বনে অস্ত্র শিক্ষা ও দীক্ষার আবশ্যক। সুমন্ত্রণা, সুবিচার ও সুবিক্রমের বিচার, যেন প্রভাস মিলনেই হইয়াছিল।

সাত্যকি বলরামের কথা সমর্থন করিয়া বলিতেছেন:—হে বলরাম! এখন শোক বিলাপের সময় নয়, এখন কার্য্য করিবার সময় আসিয়াছে। যুধিষ্ঠির যদিও নীরব, তবুও আমরা আমাদের কর্ত্তব্য কর্ম্মে কেন অবহেলা করিব? মানবেরা অভ্যুদয়ের নিমিত্ত গুরু, শিষ্য ও পুত্র কামনা করে। জনার্দ্দনের আত্মা সদৃশ সখা অর্জ্জুন যে আমার গুরু ও ভ্রাতা, অর্জ্জুন ও আমরা থাকিতে জয়ের আশঙ্কা

কোথায়? আমরা থাকিতে পাণ্ডবগণকে বনে বাস করিতে হইল, ইহা বড়ই আশ্চার্য্যে বিষয়। এখনই দশার্হ সৈন্যেরা অস্ত্রশস্ত্র লইয়া কৌরবগণের বিপক্ষে যুদ্ধ যাত্রা করুক। শ্রীকৃষ্ণ ভীষ্ম দ্রোণাদিকে নিমেষের মধ্যে ভস্মসাৎ করিবেন। যে পর্য্যন্ত না যুধিষ্ঠিরের ব্রত উদ্‌যাপন ও তাঁহার প্রতিজ্ঞা ভঙ্গ না হয়, সে পর্য্যন্ত অভিমন্যু তাঁহার স্থলে রাজ্য শাসন করুক; এইখানেই যেন অভিমন্যুর বংশ সিংহাসনে বসিবার কারণ উল্লিখিত হইয়াছে।

শ্রীকৃষ্ণ তদুত্তরে বলিলেন:—"হে মধুবংশনন্দন মহাসত্ত্ব! তোমার কথা সত্য বটে, উহাতে সংশয় নাই, তুমি জান না বলিয়াই বলিতেছি যে, কি করি, কুরুকুল প্রধান যুধিষ্ঠির যে, যে তিনি ভূমি সাম্রাজ্য স্বীয় বাহুবলে উপার্জ্জিত না হইলে উহা কোন প্রকারেই কখন গ্রহণ করিবেন না।" এই যুধিষ্ঠির, কি অতিরথ ভীমার্জ্জুন, কি যমজ নকুলসহদেব অথবা দ্রুপদনন্দিনী কৃষ্ণা ইঁহারা কাম, ভয় বা লোভবশতঃ কখনই স্বধর্ম্মত্যাগ করিতে প্রস্তুত নহেন। যাঁহার ভ্রাতা বৃকোদর ও ধনঞ্জয়, এই পৃথিবীমণ্ডলে যাঁহাদিগের প্রতিযোদ্ধা নাই এবং মাদ্রীপুত্র নকুল ও সহদেব কর্ত্তৃক পুরস্কৃত, সেই যুধিষ্ঠির কি নিমিত্ত সমগ্রা বসুন্ধরা শাসনে সক্ষম হইবেন না? মহাত্মা পাঞ্চালপতি কেকয়রাজ, চেদিরাজ ও আমরা, সকলে সমবেত হইয়া যখন সমরক্ষেত্রে বিক্রম প্রকাশ পূর্ব্বক যুদ্ধ করিব, তখন আর তাঁহার শত্রু অবশিষ্ট থাকিবে না।" যুধিষ্ঠির কহিলেন, "হে মধুবংশনন্দন সাত্যকি। তুমি যাহা কহিলে, উহা আশ্চর্য্য নহে, কিন্তু **সত্যই** আমার অবশ্য রক্ষনীয়, রাজ্য তাদৃশ নয়। **একমাত্র কৃষ্ণই আমাকে যথার্থরূপে জানেন, আমিও কৃষ্ণকে ঐরূপ অবগত আছি।** হে শিনি প্রবীর। এই পুরুষ প্রবীর শ্রীকৃষ্ণ যখন বিক্রমপ্রকাশের সময় বুঝিবেন, তখন তুমি ও কৃষ্ণ সুযোধনকে জয় করিবে। হে নিরুপম-গুণশালী দশার্হ বীর সকল! আপনারা নরলোকের নাথ, বিশেষতঃ আমার নাথ, অদ্য আপনারা প্রতিগমন করুন; আপনাদিগের ধর্ম্মবিষয়ে যেন অনবধান না থাকে; অদ্য যেমন আপনাদিগের সহিত সাক্ষাৎ হওয়ায় সুখী হইলাম, এইরূপ পুনর্ব্বার যেন শীঘ্রই আপনাদের সকলকে সমবেত দেখিয়া সুখী হই। পরে যদুবীর ও পাণ্ডবেরা পরস্পর আমন্ত্রণ, বৃদ্ধগণকে অভিবাদন ও শিশুগণকে আলিঙ্গন করিয়া যদুপ্রবীরেরা স্ব স্ব গৃহে এবং পাণ্ডবেরা সন্তুষ্টচিত্তে তীর্থ বিচরণে যাত্রা করিলেন। * আরও অনুশাসন পর্ব্বে শত্রু শম্বর সম্বাদে কিরূপ ব্যবহার করিলে স্বজাতিগণকে অতিক্রম করা যায় উহা উল্লিখিত হইয়াছে। উহাতে যেন যুধিষ্ঠিরের বনগমনের যে কি উদ্দেশ্য ছিল উহা প্রমাণ করিতেছে, যথা:— † "শম্বর কহিলেন, মহাত্মন্। আমি যখন ব্রাহ্মণের প্রতি বিদ্বেষ প্রকাশ করি না। ব্রাহ্মণগণ যে উপদেশ প্রদান করেন, আমি তাহা গ্রহণ করিয়া থাকি। তাঁহারা শাস্ত্র ব্যাখ্যা করিতে আরম্ভ করিলে আমি অনন্যমনে তাহা শ্রবণ করি, কদাচ তাহাতে অবজ্ঞা প্রকাশ করি না। আমি সর্ব্বদা ব্রাহ্মণগণকে সাদর সম্ভাষণ ও তাঁহাদিগের চরণাদি বন্দনা করিয়া থাকি। তাঁহারাও বিশ্বস্তচিত্তে আমারে কুশল জিজ্ঞাসা ও আমার বাক্যের প্রত্যুত্তর প্রদান করিয়া থাকেন। আমি কখন তাঁহাদের নিকট কোন

* (১২০ অধ্যায় বনপর্ব্ব বর্দ্ধমান রাজার বঙ্গানুবাদ)। † ৩৬ অধ্যায় ৺কালীপ্রসন্ন সিংহের বঙ্গানুবাদ।

অপরাধ করি নাই। তাঁহারা অসাবধানে থাকিলেও আমি সাবধান এবং তাঁহারা নিদ্রিত হইলে আমি জাগরিত থাকি। আমি একান্ত ব্রাহ্মণানুগত বলিয়া শাস্ত্রার্থ জিজ্ঞাসা করিলে, মধুমক্ষিকা যেমন ক্ষৌদ্রপটলকে মধুধারায় অভিষিক্ত করে, তদ্রূপ তাঁহারা আমারে অমৃত তুল্য বিদ্যারসে আর্দ্র করিয়া থাকেন। তাঁহারা সন্তুষ্টচিত্তে আমারে যে উপদেশ প্রদান করেন, আমি স্বীয় মেধাবলে তৎসমুদয়ই গ্রহণ এবং একাগ্রচিত্তে সতত তাঁহাদিগের শ্রেষ্ঠতার বিষয় অনুধ্যান করি। আমি সেই ব্রাহ্মণদিগের নিকট যুক্তিরূপ সুধাপান করিয়া থাকি বলিয়া তারাগণ মধ্যস্থিত চন্দ্রমার ন্যায়, স্বজাতীয়দিগের মধ্যে শ্রেষ্ঠভাবে অবস্থান করিতেছি। আমার পিতা ইহা বিলক্ষণ অবগত হইয়াছিলেন যে, **যাহারা ব্রাহ্মণের মুখ বিনির্গত অমৃতময় জ্ঞানস্বরূপ শাস্ত্র শ্রবণ করিয়া যুদ্ধাদি কার্য্যে প্রবৃত্ত হয়, তাহারা অনায়াসে জয় লাভ করিতে পারে।"**

বনে পাণ্ডবেরা জয়লাভের পথ আবিষ্কার করিবার জন্যই বিধিমত চেষ্টা করিতেছিল। বনবাস কালের শেষে প্রভাস মিলন কেবল যে, বন্ধুসমাগম ও তাঁহাদের পরস্পর সৎপরামর্শদান উহা নয়, যাদবগণ ও পাণ্ডবেরা সম্মিলিত হইয়া কৌরবগণের হৃত রাজ্যোদ্ধারের জন্য প্রতিজ্ঞাবদ্ধ হইল। যাদবগণের সঙ্গে সৈন্যাদি ছিল। তাহারা যুধিষ্ঠিরের অনুমতি হইলে কৌরবগণের রাজ্যাক্রমণ ও অভিমন্যুকে সিংহাসন বসাইবার জন্য আসিয়াছিলেন ইহা সাত্যকির কথায় পরিষ্কার রহিয়াছে। যুধিষ্ঠির উহা করিতে বলিলেন না।

তিনি যে সত্যরক্ষার পক্ষপাতী উহা শ্রীকৃষ্ণ ভিন্ন আর কেহই জানেন না, বলিয়াছিলেন। শ্রীকৃষ্ণ যেমন তাঁহাকে জানেন ও তিনি যেমন শ্রীকৃষ্ণকে জানেন, সেরূপ আর কেহই জানেন না বলিয়াছেন। ইহাতে সত্য, ধর্ম্ম ও প্রেমের সম্মিলন যে প্রভাস মিলন সিদ্ধ হয়।

**যেখানে সত্য ও ধর্ম্ম সাধনায় সিদ্ধি লাভ করে সেইখানেই প্রেমের অবতার শ্রীকৃষ্ণের আবির্ভাব হয়। যেখানে প্রেম সেখানে অভাব নাই, লক্ষ্মীরূপিণী দ্রৌপদী অন্নপূর্ণা জগতের অভাব দূর করেন, সম্রাজ্ঞী হইয় বনকে স্বর্গ করিয়াছিলেন। তাঁহার বিবাহে শ্রীকৃষ্ণের আবির্ভাব, তাঁহার ব্রত উদযাপনের সময় শ্রীকৃষ্ণ উপস্থিত হইয়াছিলেন। প্রভাস মিলন যেন বনপর্ব্বে ব্রত সমাপনে সিদ্ধি-লাভের সময় শুভ সম্মিলন।**

---

# বন পর্ব্ব।

## ষষ্ঠ অধ্যায়।

### সত্যানুসন্ধান ও তীর্থ ভ্রমণ।

**কাব্য ও উপদেশ** :—বন পর্ব্বে কতকগুলি অলৌকিক ঘটনা সন্নিবিষ্ট হইয়াছে, যথা :—কিরাতার্জ্জুনের যুদ্ধ, অর্জ্জুনের স্বর্গ গমন ও অসুর বধ, অর্জ্জুন কর্ত্তৃক উর্ব্বশীর প্রত্যাখান ও তৎকর্ত্তৃক শাঁপে নপুংসক হওয়া. তদনুরূপ আদি পর্ব্বে ভীমের নাগ ভবনে গমন ও তথায় অমৃত পান, অর্জ্জুনের বনবাস ও ব্রহ্মচর্য্য ও সেইসঙ্গে উলুপীর প্রণয় ও বর দান ও তাঁহার ব্রহ্মচর্য্য ত্যাগ ইত্যাদি যেন কাব্য। উহা যেন কৌরবগণের মনে ভয়ের সঞ্চার করিয়া যাহাতে ভাবী মহাযুদ্ধ নিবারণ করিবার চেষ্টা বলিয়া বোধ হয়। ঐরূপ অনুক্রমণিকায় ধৃতরাষ্ট্রের বিলাপে জয়াশা নাই বলিয়া সূচিত হইয়াছে এবং অন্যত্রও ঐরূপ বিলাপ আছে। আরও দেখা যায় যে বন পর্ব্বের পঞ্চম অধ্যায়ে যুধিষ্ঠির বিদুরের উপদেশানুসারেই বনে গমন করেন ইহাও পরিষ্কার আছে। যথা : "পূর্ব্বে আমি তোমাকে সভাতে যে সকল উপদেশ দিয়াছিলাম উহাই আমি পুনরায় কহিতেছি, উহা স্মরণ রাখিয়া কার্য্য করিও। **যে ব্যক্তি শত্রু কর্তৃক বহু ক্লেশ দুঃখগ্রস্ত হয়, সে যদি উহা ক্ষমাগুণে ধৈর্য্য সহকারে সময় প্রতীক্ষা করিতে পারে, তবে সেই বুদ্ধিমান ব্যক্তি একাকীই অল্প পরিমিত অগ্নি সম্বর্দ্ধিতের ন্যায় সমস্ত সসাগরা পৃথিবীর অধিপতি হয়।"** বিদুর সহায় সংগ্রহের উপায় সম্বন্ধে বলিয়াছেন : **"হে পাণ্ডব! তুমি সহায়দিগের মঙ্গলে আপনার মঙ্গল বিবেচনা করিবে, তুমি তাহাদের সহিত মিথ্যা বাক্য ত্যাগ করিবে, সত্যব্যবহার, তুল্যান্ন ভক্ষণ ও তাহাদের সমক্ষে কখন আপনার গৌরব কীর্ত্তন করিবে না।"** মহাত্মা বিদুর রাজারা এইরূপ ব্যবহার করিলে সমৃদ্ধিশালী হন বলিয়াছেন।

**সত্য সন্ধান** :—মহর্ষি বেদব্যাস ধৃতরাষ্ট্রকে সতর্ক করিয়াছেন যে, তোমার পুত্র দুর্য্যোধনকে নিবারণ কর যে, সে বনবাসী পাণ্ডবগণকে বিনাশ করিতে প্রয়াস করিলে আপনিই বিনষ্ট হইবে; সেই কথাতেই যেন **ঘোষ যাত্রা** প্রমাণিত করে এবং **দুর্ব্বাসার পারণ দ্বারা শাঁপ দান করান উদ্দেশ্য ব্যর্থ হয়**। তিনি দুর্য্যোধনের স্বভাব পরিবর্ত্তন করা একরূপ অসম্ভব, একথাও স্পষ্ট বলিয়াছিলেন। * কৌরবেরা গুপ্ত চরগণ মুখে ও ব্যাসের মুখে নানাবিধ অলৌকিক ঘটনা সকল শুনিয়া বিস্ময়াবিষ্ট হইয়াছিল, উল্লিখিত হইয়াছে। ধৃতরাষ্ট্রের বিলাপও সেইখানে আছে। † আরও উহাতে ভাবী যুদ্ধে কেন ভীষ্ম, দ্রোণ ও কর্ণ পরাজিত হইয়াছিল উহার যথার্থ কারণ ও উল্লিখিত হইয়াছে। যথা :—"আমি নিরন্তর-চিন্তা করিয়াও এমন কোন এক

---

* ৮ম অধ্যায় বনপর্ব্ব। † বনপর্ব্ব ৪৮ অধ্যায়।

রথীকে দেখিতে পাই না, যে অর্জ্জুনের সঙ্গে যুদ্ধ করিতে পারে।" দ্রোণ ও কর্ণ কিম্বা ভীষ্ম ও যদ্যপি রণে তাহার প্রতিগমন করে, তথাপি আমার লোক রক্ষার প্রতি মহা সংশয় এবং উহাতেও যে আমাদের জয় লাভ হইবে এমনও বোধ হয় না। কারণ কর্ণ দয়ালু ও অবধান শূন্য, আচার্য্য স্থবির ও গুরু, কিন্তু অর্জ্জুন অসহিষ্ণু, উৎসাহী ও দৃঢ় বিক্রম উহাকে পরাজয় বা বধ করিতে না পারিলে, যুদ্ধজয়ের আশা নাই। আমাদের মধ্যে এমন কোন ব্যক্তিই নাই যে উহা সুসম্পন্ন করিতে পারে। কর্ণ পাণ্ডবগণকে নিষ্ঠুর বাক্য প্রয়োগ ও কৃষ্ণাকে সভা মধ্যে আনয়ন করাইয়া পাণ্ডবগণের সহিত আমাদের বৈরভাব পূর্ণ মাত্রায় বৃদ্ধি করিয়া কি কুকার্য্যই করিয়াছিল, উহাতে দ্রৌপদীর কেশাকর্ষণ বা বস্ত্র হরণের উল্লেখ নাই, উহা মিথ্যা কথা। মহাভারতে যেখানে আছে, সেখানে যে বেণীসংহার নাটকের কথা স্থান পাইয়াছে। ধৃতরাষ্ট্র অর্জ্জুনকে মহাদেবের বাহু যুগলে সমবেত ও পূর্ব্বকালে দামোদরের সহিত অগ্নির সাহায্য করিবার নিমিত্ত খাণ্ডব দাহন অসাধ্য সাধন করিয়াছিলেন শ্রুত হইয়াছেন এবং তিনি অর্জ্জুনের ইন্দ্র লোক গমন বৃত্তান্ত বেদব্যাসের মুখে শ্রবণ করেন, বলিয়াছেন।

সত্য প্রতিষ্ঠা ঃ—বন পর্ব্বে সঞ্জয় ও ধৃতরাষ্ট্র সম্বাদ সন্নিবিষ্ট দেখিতে পাওয়া যায়। অনুক্রমণিকাতে ঐরূপ কথায় ধৃতরাষ্ট্রের বিলাপ ও রহিয়াছে। উহাতে পরস্পরের মধ্যে কি যেন এক ঘনিষ্ট সম্বন্ধ সূত্রে গ্রথিত, উহা দেখিতে পাওয়া যায়। যুদ্ধের ও গীতার কথায় ধৃতরাষ্ট্র সঞ্জয় সম্বাদ বর্ত্তমান। সেই সঞ্জয় ধৃতরাষ্ট্রকে তিরস্কার করিতেছেন যে, আপনার এইটিই মহা ব্যতিক্রম ভাব যে, আপনি সমর্থ হইয়াও মোহপ্রযুক্ত আপনার পুত্রগণকে উপেক্ষা পূর্ব্বক নিবারণ করেন নাই।" (বন পর্ব্ব ৫১ অধ্যায়) আর মহর্ষি সনৎসুজাত ধৃতরাষ্ট্রকে যে উপদেশ দিয়াছিলেন। তিনি উহাতে বলেন যে, লোকের মোহবশতঃ মৃত্যু হয়, আর যে ব্যক্তি মোহ বিহীন তিনিই অমর। এই সার সত্যের উপর মহাভারতের ভিত্তি ও যুধিষ্ঠিরের অমরত্ব ও ভীষ্মের ইচ্ছা মৃত্যু প্রমাণিত। মহাভারতে প্রলয়ঙ্করী মহাযুদ্ধে মৃত্যুর কার্য্য ও উৎপত্তি যেন মোহ, ক্রোধ, অহঙ্কার, লোভ ও মায়া হইতেই হইয়াছিল। ভীষ্ম ভাগবত হইলে মোহহীন হইয়া যুদ্ধে অস্ত্র ত্যাগ করিয়াছিলেন। কবি নপুংসক শিখণ্ডীকে আনিয়া তাঁহার সম্মুখে দেখাইয়া তাঁহাকে যেন বিদ্রূপ করিয়াছেন বলিয়া, বোধ হয়। ভীষ্মের ইচ্ছা মৃত্যু যেন মোহের প্রায়শ্চিত্ত স্বরূপ এবং মোক্ষের কারণ। এই কথায় যদি কাহারও বিন্দুমাত্র সন্দেহ থাকে, তবে তাঁহাদের জন্য ভীষ্ম পর্ব্বের ৬৫ অধ্যায়ে সঞ্জয়ের কথা উদ্ধৃত করা হইল ঃ—"মহারাজ! পাণ্ডবগণ কোন মন্ত্র দ্বারা মায়াজাল বিস্তার বা বিভীষিকা দেখাইয়া যুদ্ধ করিতেছে না, তাঁহারা ন্যায় যুদ্ধে জয় লাভ করিতেছেন। আপনার পুত্রেরা পাপাত্মা নিষ্ঠুর, নীচ কর্ম্ম নিরত, তজ্জন্যই তাহারা পরাজিত হইতেছে। যেখানে ধর্ম্ম, সেইখানেই জয়, সুতরাং পাণ্ডবগণকে কেহ পরাজিত করিতে পারিবে না।" সেই পর্ব্বে অর্জ্জুন শ্রীকৃষ্ণকে কি বলিতেছেন যে, "যদি অবধ্যকে বধ করিয়া নরকের হেতুকর রাজ্য গ্রহণই করিতে হইল, তবে বনবাসে আমাদের দুঃখ ভোগ করিবার কোনই প্রয়োজন ছিল না। ইহাতেই বন গমনের মূল উদ্দেশ্য যে কি ছিল, উহা প্রকাশ হইয়া পড়ে।

অমর ঃ—যুধিষ্ঠিরই মোহে মুগ্ধ হন নাই, তিনিই ধর্ম্মরাজ্য স্থাপন করিয়া অমর ও স্বর্গে গমন করেন। যিনি আত্ম চিন্তা নিরত ও বিষয় বাসনা করেন না, তিনিই কাম ও কামনাকে বশীভূত করিতে পারেন, মৃত্যু তাঁহার নিকট গমন করিতে পারে না ও তিনিই যথার্থ স্বর্গে গমন করিতে পারেন। স্বভাবের সঙ্গে সংযম অভ্যাস না করিলে বাসনার নিবৃত্তি হয় না, স্বর্গ হইতে নরকে পতন অবশ্যম্ভাবী ; ইহা নহুষও যযাতির কথায় বর্ত্তমান। সাধু সঙ্গেই যযাতির স্বর্গ হইতে পতন নিবারণ হয়। বন পর্ব্বে সাধুসঙ্গই স্বর্গ ও জয়ের হেতু, ইহাই মহাভারতে যেন বনে স্বভাবের সঙ্গে পাণ্ডবগণের হইয়াছিল প্রমাণিত হয়।

ব্রহ্মগীতা ঃ—বনপর্ব্বের সার সত্যের সন্ধান এই যে, **শ্রদ্ধা দ্বারা যে কর্ম্ম বাক্য ও মনকে ত্রাণ করিবার জন্য বৃদ্ধি প্রাপ্ত হয় না, সে কর্ম্ম কৃতকার্য্যতা লাভ করিতে পারে না।** উহাই বন পর্ব্বের সাধনা ও সিদ্ধির মূল। ইহা মহাভারতের উক্ত হইয়াছে শান্তি পর্ব্বের ২৬৩ অধ্যায় ৯।১০ শ্লোকে উহাকে ব্রহ্ম গীতা বলা হইয়াছে। সেই ব্রহ্ম গীতার মধ্যে সূর্য্যোপাসনা ও সূর্য্য কন্যার সন্ধান পাওয়া যায় এবং তপতী ও দ্রৌপদীর সঙ্গে সূর্য্যোপাসনার সম্বন্ধ যে কি এবং উহার পূর্ব্ববর্ত্তী শ্লোকে চিদাত্মাকে সাবিত্রী বলিয়া উক্ত হইয়াছে ঃ—

"শ্রদ্ধা বৈবস্বতী সেয়ং সূর্য্যস্যদুহিতা দ্বিজ, সাবিত্রী প্রসবিত্রীচ বহির্বাঙ্ মনসী ততঃ"। ৮

অর্থাৎ হে দ্বিজ। ব্রহ্ম বিষয়িণী শ্রদ্ধাকে সূর্য্যবৎ প্রকাশমান সত্ত্বের দুহিতা জ্ঞান করিবে। তিনি সেই শ্রদ্ধা পালন করেন বলিয়া সাবিত্রী এবং বিশুদ্ধ জ্ঞান প্রদান করেন বলিয়া প্রসবিত্রী রূপে অভিহিতা হন। কারণ বাক্য ও মন সেই শ্রদ্ধার বহিরঙ্গ বৃত্তি জপ ও ধ্যান মূলক শ্রদ্ধাই ধর্ম্মাপেক্ষা শ্রেষ্ঠতর। শ্রদ্ধাহীন হইয়া বাক্য, মন ও কর্ম্ম করিলে সিদ্ধি লাভ হয় না ; ইহাই ব্রহ্ম গীতার সার মর্ম্ম।

তীর্থযাত্রা ঃ—যাহাতে আত্ম সমাধান হয়, উহাই যজ্ঞভূমি, আত্মাই সরস্বতী প্রভৃতি সমস্ত নদী ও পবিত্র শৈল তীর্থ স্বরূপ ; অতএব জাজলে আত্মাকে না জানিয়া অন্যতীর্থে অতিথি হইও না। "সর্ব্ব নদ্যঃ সরস্বত্যঃ সর্ব্বে পুণ্যাঃ শিলোচ্চয়াঃ, জাজলে তীর্থমাত্মৈব মাস্ম দেশাতিথির্ভব।" এই শান্তি পর্ব্বে ২৬২ অধ্যায় ৪০ শ্লোকে আজ্যস্থালীনাভ মধ্যে যে রহস্য আছে উহার ভেদ হয়। ঐ শ্লোকের পূর্ব্বে যজ্ঞবিধি ক্রিয়াতে বর্ত্তমান রহিয়াছে যথা, ঃ—শ্রদ্ধাবান সমর্থ ব্যক্তিরা ঘৃত, দুগ্ধ, দধি ও পূর্ণাহুতি দ্বারা যজ্ঞ সমাধা করেন। যুধিষ্ঠির বনে ব্রাহ্মণগণের অগ্নিহোত্রী ক্রিয়ার উপযোগী ঘৃত, দুগ্ধ, দধি আদি যোগাইতেন। তিনিই যজ্ঞে পশুহিংসা নিবারণ করিয়াছিলেন এবং আজ্যাদি দ্রব্য দেবোদ্দেশে বিনিয়োগের নিমিত্ত মানসিক শ্রদ্ধাকে পত্নীরূপে কল্পনা করিতে হয়, উহাতেই অপত্নীক ব্যক্তির বৈদিক যজ্ঞ সিদ্ধ হয় না। যজ্ঞকে একান্ত সেবনীয় দৈবত জ্ঞানে সিদ্ধ হইলে বিষ্ণুর দর্শন লাভ হয়, উহাই যেন প্রভাস মিলনে সিদ্ধ হইয়াছে। আর অপবিত্র পশুগণ অপেক্ষা পুরোডাশই শ্রেষ্ঠ উক্ত হইয়াছে। সেই কথাই রাজা উপরিচরের কথায় আরম্ভ ও যুধিষ্ঠিরের সময় সম্পূর্ণ হইয়াছিল। ইহাই সত্যানুসন্ধানের মীমাংসা ও তীর্থযাত্রার মূল লক্ষ্য বা মুখ্য উদ্দেশ্য। যক্ষ ও যুধিষ্ঠিরের প্রশ্নোত্তরে দেখা যায় যে, যখন ধর্ম্ম ও ভার্য্যা পরস্পর বশবর্ত্তী হয়, তখনই ধর্ম্ম, অর্থ ও

কাম এই তিনেব একত্র সমাবেশ হয়। লোকে অভিমান ত্যাগ কবিলে প্রিয়, ক্রোধত্যাগ কবিলে শোকহীন, কামনা ত্যাগ কবিলে ধনী ও লোভ ত্যাগ কবিলে সুখী হয়। **সত্য স্বর্গের, শীল সুখের, দান যশের এবং দক্ষতা ধর্ম্মের আশ্রয় বলা হইয়াছে। লোকে ব্রাহ্মণকে ধর্ম্মের নিমিত্ত, নট ও নর্ত্তককে যশের নিমিত্ত, ভৃত্যকে ভরণপোষণের নিমিত্ত এবং রাজাকে ভয়ের নিমিত্ত দান করে।** যতদিন মানবেব নাম পুণ্যকর্ম্ম দ্বাবা স্পর্শ কবিবা ভূমণ্ডলে ব্যাপ্ত হইয়া থাকে, ততদিন সেই নাম থাকে ও সেই ব্যক্তি পুরুষ বলিয়া গণ্য হয়। সেই স্মৃতিই তীর্থাশ্রমেব সঙ্গে বর্ত্তমান। পৃথিবীব মধ্যে প্রতিদিন মানবগণ আত্মীয় স্বজনকে ত্যাগ কবিবা শমন সদনে যাইতেছে উহা দেখিয়া ও শুনিয়া লোকেব চৈতন্যোদয় হয না, ইহা অপেক্ষা আশ্চর্য্যেব বিষয় আব কি হইতে পাবে! মহর্ষি বেদব্যাস ইহা দেখাইয়াই লোককে ধর্ম্মোপাসনা কবিতে ভাবত সাবিত্রীতে বলিয়াছেন। ধর্ম্মেব নিগূঢ় তত্ত্ব নির্ণয় কবা অতীব কঠিন, তজ্জন্য তিনি মহাজনেবা যে পথ অবলম্বন কবিয়া ধর্ম্মোপসনা কবিযাছেন উহাই অবলম্বন কবা শ্রেষ্ঠ বলেন। মানবেরা তন্নিমিত্তই মহাজনেব সঙ্গ এবং তীর্থ ভ্রমণ দ্বাবা তাঁহাদেব স্মৃতিব সঙ্গে উপাসনাব ধাবা অবগত হইযা থাকেন। সম্রাটেব পদে উপবেশন কবিতে হইলে সর্ব্বপ্রকাব উপাসনাব ধাবা অবগত হওয়া উচিত ও আর্য্য হিন্দুগণেবাও ধর্ম্মসমাজেব সঙ্কীর্ণতা দূব ধর্ম্মপ্রচার দ্বাবা কবা সম্রাটেব প্রধান কর্ত্তব্য কর্ম্ম। তজ্জন্যই যুধিষ্ঠিব লোমশ মুনিব সঙ্গে তীর্থভ্রমণ কবেন। তিনি যে সেকালেব প্রসিদ্ধ ঐতিহাসিক ধর্ম্ম মীমাংসক আচার্য্য ছিলেন, ইহাই সিদ্ধান্ত কবিতে হয। তাঁহাবই নিকট **যুধিষ্ঠিরের দিব্যচক্ষু লাভ** হইয়াছিল, ইহা মহাভাবতে আছে।

**কৌশল** :—কেবল বাহুবল বা অস্ত্রশস্ত্রেব কৌশলে শত্রু দমন কবা যায না, উহা জ্ঞানও বিজ্ঞান বলে অতি সহজেই অল্প আয়াসেই কবা যায়; যেমন অগ্নিব সাহায্যে খাণ্ডব দাহন হইযাছিল, তেমনি শ্রীকৃষ্ণেব কৌশলে মোহেব বশে হংস ও ডিম্বকেব বধ হইযাছিল। দ্বন্দ্বযুদ্ধে ভীমেব হস্তে জবাসন্ধেব ন্যায় বলবান্ বাজাব মৃত্যু হয়। সেইরূপে দুর্য্যোধনাদিব বধ কংসেব ন্যায হয় নাই? বন পর্ব্বে অতীত সত্য ঘটনাব সঙ্গে উত্তবাধিকাবী সূত্রে কাহাব দাবী ধর্ম্মানুমত গ্রাহ্য, সেই বিচাব হয় নাই; উহা উদ্যোগ পর্ব্বেই হইযাছিল। তীর্থ যাত্রাব পুণ্যবলে ভাবী যুদ্ধ জয হয় নাই বা সৌভাগ্য লাভ হয় নাই; কিম্বা পবশুবামেব ন্যায মাতৃবধাদিব পাপক্ষয় হয নাই, সুতবাং তীর্থ যাত্রাব কথা মহাভাবতের কুরুপাণ্ডবেব ইতিহাস কিম্বা ধর্ম্ম যুদ্ধেব অন্তর্গত বিষয় নহে। উহাব মধ্যে প্রাচীন ইতিহাস ও ভূগোলেব পবিচয় আছে ও উহা ধর্ম্মপুস্তকে আদৌ প্রয়োজনীয় নয; তবে ধর্ম্ম মীমাংসাব জন্য যাহা বলিবাব উহা বলা হইয়াছে। প্রকৃতিপুঞ্জেব অকৃত্রিম সৌন্দর্য্য, উষ্ণ-প্রস্রবণ, বাডবাগ্নি, জলপ্রপাত, অসীম সমুদ্র, উন্নত গিবি শিখব, তীর্থযাত্রীব মনে কি এক ঈশ্ববেব অত্যাশ্চর্য্য ক্ষমতা ও বচনা কার্য্য মুনি ঋষিগণেব শাস্ত্র প্রতিবোধিত ধর্ম্মেব প্রতি যে অচলা বিশ্বাস এক শৃঙ্খলাবদ্ধ প্রাচীন ইতিহাসেব সঙ্গে গ্রথিত কবিযা থাকে—উহা ভয, ভক্তি ও শ্রদ্ধাব যেন যুগপৎ আবির্ভাব কবে। প্রসিদ্ধ বাজর্ষি ব্রহ্মর্ষিব স্বর্গলাভ, আশ্রম, ও তীর্থ কীর্ত্তিত হইয়াছে। উহাব সংক্ষিপ্ত সমালোচনা 'খ' ক্রোড পত্রে সন্নিবিষ্ট কবা হইল।

# বনপৰ্ব্ব।

## সপ্তম অধ্যায়।

### দৈব ও পুরুষকার।

জন্ম, বিবাহ ও মৃত্যু আর্য্য হিন্দুধর্ম্মে মানব জীবনের তিনটি প্রধান ঘটনা, অতি স্মরণাতীত কাল হইতে উহাদের সহিত দৈব ও পুরুষকারের সম্বন্ধ বর্ত্তমান রহিয়াছে। রামায়ণ ও মহাভারতে যজ্ঞ, ব্রত ও তপস্যার ফলে পুত্রের জন্ম, বিবাহ ও মৃত্যুর কথা আছে। শ্রীরামচন্দ্রের ও দ্রৌপদীর জন্ম যজ্ঞফলে হয়, মহাভারতে পাণ্ডুর * জন্ম ব্রতানুষ্ঠানে উক্ত হইয়াছে এবং পাণ্ডুর পত্নীগণসহ বহুকাল হইতে বনে তপস্যায় দেবতার বরে পাণ্ডবগণের জন্ম ও দৈববাণী কীর্ত্তিত হইয়াছে। স্বয়ম্বর বিবাহ কোথাও পুরুষকার, কোথাও দৈবাধীন করা হইয়াছে, আবার কোথাও যুদ্ধ ও বিবাদে পরিণত হইয়াছে। এক সময় ক্ষত্রিয়েরা যুদ্ধকে মৃত্যু স্বর্গের দ্বার স্বরূপ মনে করিত। ব্রাহ্মণের মধ্যে দধিচী তাঁহার অস্থি দান করিয়া বজ্র দ্বারা ইন্দ্রের শত্রু বৃত্রাসুর বধের উপায় করিয়া স্বর্গ লাভ করেন। দৈত্যকুলে প্রহলাদের জন্ম দৈবাধীন, কিন্তু পুরুষকার মানবের কর্তৃত্বাধীন। অতি প্রাচীনকাল হইতেই হিন্দুধর্ম্ম দৈব ও পুরুষকারের সংযোজনা ধর্ম্মের সহিত করিয়াছেন। শাস্ত্রকারগণের শাস্ত্র ঐ সকল উদাহরণে পরিপূর্ণ। রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞে রাজারা সম্রাট ও চক্রবর্ত্তী হইত, উহাতে ব্রাহ্মণ দেবতার আসনে ও ক্ষত্রিয় পৌরুষের উচ্চাসনে সম্মানিত হইতেন। মুনি ঋষি হইয়া ব্রাহ্মণেরা বনে গিয়া ধর্ম্মানুশীলনে স্বর্গ লাভ করিত, আর রাজারা রাজ্যশাসন, প্রজা পালন ও ধর্ম্মরক্ষা ও প্রচার করিয়া সৎকর্ম্মে স্বর্গ লাভ করিত। সাধনার সিদ্ধির সঙ্গে যেন স্বর্গের সোপান বর্ত্তমান। কোন বংশাবলির রাজ্য ও সম্পদ লাভ হওয়া দৈব ও ভাগ্যের কথা। দৈব ও পুরুষকারের সঙ্গে নির্ধনী ধনবান ও ধনবান নির্ধন হইয়াছে ও হইতেছে। প্রাকৃতিক ভূমিকম্প, আগ্নেয়গিরির অগ্ন্যুৎপাতে ও জলপ্লাবনাদিতে শত শত রাজারা প্রাণে বাঁচিয়া নির্ধন ভিখারী হইয়াছে, আবার যুদ্ধে পরাজিত হইয়া তাহারা নির্ধন বা প্রাণ হারাইয়াছে, তদ্রূপ নির্ধন ব্যক্তি অধ্যবসা ও জ্ঞানানুশীলনে কেহ সেনাপতি, কেহ ব্যবসায়, কেহ জ্ঞান বিজ্ঞানের বলে, কেহ ধর্ম্মতত্ত্ব মীমাংসায় সাধারণের পূজ্য, অর্থ ও রাজ্যলাভ করিতেছে। চলিত কথায় বলে, পুরুষের ভাগ্য দেবতারাও অবগত নহেন; উহাতে পুরুষকারেরই প্রাধান্য দান করা হইয়াছে। তদ্রূপ যোগীরা কর্ম্মফলে রাজা হইয়া থাকে। পরমার্থ লাভে অসমর্থ হইলে অর্থাৎ হঠ যোগের ফলে ঐরূপ হয়, ইহা যোগের কথা এবং গীতায় আছে, কিন্তু উহা মহাভারতের মধ্যে কৌরব পাণ্ডবগণের জন্ম বিবরণে, উহা উক্ত হয় নাই। উহার বিষয় মহাভীর ও ভীষ্মের জন্মবৃত্তান্তেও নাই। মহাভারতে যখন যোগশাস্ত্রের কথা স্থান পাইয়াছে তখনই বোধ হয়, উহা সন্নিবিষ্ট হইয়াছে।

* "ব্রতং চরেতাং তে দেব্যৌ নির্দ্দিষ্টমিহ যন্ময়া, সম্বৎসরং যথান্যায়ং ততঃ শুদ্ধে ভবিষ্যত।"৪২। ১০৫ অধ্যায় আদি পর্ব্ব অর্থাৎ বধূরা যথারীতি ব্রতাচরণ সম্বৎসর করিলে তবে শুদ্ধ হইবেন। শুদ্ধাবস্থা ব্রতাচরণ করিয়া বেদব্যাসের বরে পাণ্ডুর জন্ম হইয়াছিল ইহাই স্থির হয়।

সংসারে ভীষ্ম মহাযোগী বেশে বর্ত্তমান ছিলেন। এখনও লোকে যোগীদের ইচ্ছা মৃত্যু বিশ্বাস করে ও হয় দেখিয়া থাকে। আর যোগীরা ধন লাভ, জন্ম ও যৌবন, জরাতিক্রম এবং মৃত্যুজয় যেন আয়ত্বাধীন ব্যাপার স্বরূপ করিয়া থাকে। ব্রহ্মণ্যধর্ম্মে দৈব ও পুরুষকার ব্রাহ্মণের যেন করায়ত্ত ছিল। দুর্ব্বাসা, মৈত্রেয়, বশিষ্ঠ, ভৃগু প্রমুখের শাঁপে ও বরে জন্ম, মৃত্যু, রূপ পরিবর্ত্তন, স্বর্গগমন ও স্বর্গপতন হইয়াছে এবং উহাও মহাভারতে স্থান লাভ করিয়াছে।

মহাভারতে বনপর্ব্বের ১৩৪ অধ্যায়ে ভরদ্বাজতনয় যবক্রীত উপাখ্যানে দৈব উপায়ে বেদশিক্ষা বা ধর্ম্মার্জ্জন হয় না, এই কথা পরিষ্কার রহিয়াছে। মহাভারতে দৈব ও পুরুষকারের সঙ্গে ব্রহ্মবল আশ্রয় করিয়া সমুদায় পৃথিবী জয় করিবার কথা শান্তিপর্ব্বের ৭৪ অধ্যায়ে মুচুকুন্দ কুবের উপাখ্যানে আছে এবং তদনুসারেই যুধিষ্ঠিরের বন গমন জয়যাত্রা এবং দৈব ও পুরুষকারের কথা।

**মুচুকুন্দ উপাখ্যান**ঃ—কুবের দেবতাগণের ধনাধ্যক্ষ, তিনি মুচুকুন্দ রাজাকে বলিতেছেন যে, তিনি কখন একজনের রাজ্য অপরকে দান বা অপহরণ করেন নাই। তিনি মুচুকুন্দ রাজাকে পৃথিবী দান করিতে চাহিলে ঐ রাজা উহা গ্রহণ করিলেন না। মুচুকুন্দ বলিলেন, **"ভগবান্! আমি আপনার প্রদত্ত রাজ্য ভোগ করিতে ইচ্ছা করি না। আমি আমার বাহুবলের দ্বারা সমুদায় পৃথিবী জয় করিয়া ভোগ করিব।" তিনি মহর্ষি বশিষ্টের ব্রহ্মবল ও ক্ষত্রিয়ের অস্ত্রবল অবলম্বন করিয়া পৃথিবী জয় ভোগ করেন।** ১৬০ অধ্যায়ে বনপর্ব্বে সেই কথাই ভীমের সহিত কুবেরের সৈন্যসামন্তগণের সঙ্গে যুদ্ধে সূচিত হইয়াছে। সেই কুবের লোক যাত্রা বিধানের পঞ্চ প্রকার বিধি উল্লিখিত করিয়াছেন যথাঃ ধৈর্য্য, দক্ষতা, দেশ, কাল ও পরাক্রম। মহাভারতে পঞ্চ পাণ্ডব যেন সেই পঞ্চবিধির মূর্ত্তি। বনবাসকালে উহারই সাধন ও সিদ্ধির কথা যেন ব্যক্ত করিয়াছে। ভীমের হস্তে কুবেরের পরাজয় অগস্তের শাঁপের স্বরূপ ব্রহ্মণ্যধর্ম্মের প্রভাব পরিচিত করিয়াছে। পাণ্ডবেরা ধন বা রাজ্যলাভের প্রত্যাশায় কুবেরের পূজা করেন নাই, এবং তাঁহারা তৎবিরুদ্ধে বলবীর্য্য দ্বারা জয় কামনা করিয়াছিলেন এই কথাই বনপর্ব্বে কুবেরের কথায় প্রকাশ পায়। একদিন পাণ্ডবেরা ধৃতরাষ্ট্রের কথা শিরোধার্য্য করিয়া খণ্ডব বন দাহন ও ইন্দ্রপ্রস্থে রাজধানী করিয়াছিল; কিন্তু রাজসূয় যজ্ঞ করিবার পর কেমন করিয়া যুধিষ্ঠির ধৃতরাষ্ট্রের বরগ্রহণ পূর্ব্বক দানস্বরূপ হৃতরাজ্য গ্রহণ করিবেন। উহাতে যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞ ও সম্রাট পদবীর গৌরব লাঘব হইত। তিনি বনে গমন করিয়া সাম্রাজ্যে যাহাতে সকলের সর্ব্বাগ্রে আধ্যাত্মিক ধর্ম্মোন্নতির দিকে লক্ষ্য হয়, তজ্জন্য মহর্ষি দেবর্ষিগণের সাহায্য ও শিক্ষানুশীলন ও ধর্ম্মানুষ্ঠান আবশ্যক মনে করেন। উহাতে তপস্যাদি দৈব উপায় এবং পুরুষকার দ্বারা অস্ত্রশিক্ষা, সৈন্য প্রস্তুত ও মন্ত্রণাদি করিয়াছিলেন।

**দ্রৌপদীর তপস্যা**ঃ—শল্য পর্ব্বের ৫ম অধ্যায়ে স্বয়ং দুর্য্যোধন দ্রৌপদীর দৈব ও পুরুষকারের ব্রত সাধনার কথা এইরূপ বলিয়াছেনঃ—"দ্রৌপদী কৌরব সভায় মৎকর্ত্তৃক অপমানিত হইয়া ভর্ত্তার শ্রীবৃদ্ধি ও আমাদের বিনাশের জন্য নিত্য ভূমিতে শয়ন ও কঠোর তপশ্চরণ করিয়াছেন, আর সুভদ্রা দাসীর ন্যায় তাঁহার সেবাশুশ্রূষায় নিযুক্ত ছিলেন। জল প্রদানিক পর্ব্বের চতুর্দ্দশ অধ্যায়ে গান্ধারী বলিতেছেন যে, দর্প প্রভাবেই কৌরবগণের মৃত্যু

হইয়াছিল, উহা তিনি বিলক্ষণ জানেন ও তজ্জন্য সেরূপ দুঃখিত নহেন, কিন্তু তিনি ভীম দুর্য্যোধনের নাভির অধোদেশে আঘাত করিয়া তাঁহার অন্যায় পূর্ব্বক উরুভঙ্গ করায় যেরূপ দুঃখিত হইয়াছেন। ইহাতে সেকালে কি নারী, কি নর, সকলেরই দৈব অপেক্ষা পুরুষকারের প্রতি অধিক সম্মান প্রদর্শন করিতেন, উহা সম্যক উপলব্ধি করিতে পারা যায়। উদ্যোগ পর্ব্বের ৭৮ অধ্যায়ে শ্রীকৃষ্ণ, যাহা বলিয়াছেন উহাতেও যেন দৈব ও পুরুষকারের পরস্পর সম্বন্ধ বিচার এইরূপে করিয়াছেন। উর্ব্বরা ক্ষেত্রে বীজ বপন ও জলসেচন পুরুষকারের কথা, উহার সহিত যদি যথা সময়ে বৃষ্টি আদি ফলকরী দৈব সহায় না হয়, তবে সমস্তই ব্যর্থ হইয়া যায়। দৈব প্রতিকূল হইলেই সমস্ত বিফল হয়, কিন্তু আবার অকালেও শস্যোৎপত্তি হয় না। **এই দৈব ও পুরুষকার যখন আত্মশক্তির দ্বারা অনুশীলিত হয়, তখনই উহার ফল কিছুতেই ব্যর্থ হয় না**. ইহাই মহাভারতের বনপর্ব্বের সার মর্ম্ম।

**আত্মদর্শন**ঃ—মহাত্মা বেদব্যাস স্বশরীরে স্বর্গ গমনের কথায় পরমাত্মা যে কালের অধীন নহে, এই সার সত্যের সমালোচনা করিয়াছেন ও বনপর্ব্বেই উহার অনুশীলন হইয়াছিল। যুধিষ্ঠিরই উহার শ্রেষ্ঠ উদাহরণ মহর্ষি বেদব্যাস যেন তাঁহাকে সন্ন্যাস ধর্ম্মানুসারে আত্মনিষ্ঠ ও ধ্যাননিরত করিয়া ব্রহ্মজ্ঞানের অধিকারী করেন। কারণ যখন বুদ্ধি সমস্তগুণের আধার হয়, যখন আত্মা বুদ্ধির দ্বারে দণ্ডায়মান হয়, তখই ইন্দ্রিয় সমুদায়কে সংযত ও নিয়ন্ত্রিত করা যায়, তখনই যে মানব আত্মার সত্তা সম্যক উপলব্ধি করিতে পারে, তখনই যে লোকে ইন্দ্রিয় ভোগ্য ঐশ্বর্য্যাদিকে তুচ্ছজ্ঞান করে, তখনই যে তিনি সংসারের মধ্যে থাকিয়াও রাজ্য, সম্পদ, স্ত্রী, পুত্র, মাতা ও ভ্রাতাকে প্রাণের সহিত ভালবাসিয়াও নির্লিপ্ত থাকিতে পারেন। যেমন জলচর হংসাদি পক্ষীরা জলে সন্তরণ করিবার সময় কোনরূপ জলে লিপ্ত হয় না, তদ্রূপ মহর্ষি বেদব্যাস যুধিষ্ঠির যে সংসারে লিপ্ত নন, সেইকথা সুন্দররূপে দ্যূতে ও বনগমনে তাঁহার কার্য্যে সপ্রমাণ করিয়াছেন। কৌরবগণের আত্মহত্যা যেন দ্যূতে ও যুধিষ্ঠিরের রাজ্য অপহরণে হইয়াছিল। মানব হিংসাদ্বেষ ও লোভাদিতে মুগ্ধ হইলে দুর্য্যোধনের ন্যায় নরকের মধ্যে ভয়ে ও দুঃখে জর্জ্জরিত হয়। মানব যে কর্ম্মফলে স্বর্গ ও নরক ভোগ করে, সে চিত্র মহর্ষি বেদব্যাস রাজসূয় যজ্ঞে ও দ্যূতের সভায় যেন পরিষ্কার প্রমাণ করিয়াছেন। উহাতেই যুধিষ্ঠিরের নাম **অজাতশত্রু** হইয়াছিল।

**পঞ্চঋণ**ঃ—হিন্দু ধর্ম্মশাস্ত্রে মানব জন্ম গ্রহণ করিয়াই পুরুষকারের দ্বারা কতকগুলি ঋণ পরিশোধ করিবার কথা উক্ত হইয়াছে। গৃহস্থ যজ্ঞাদির দ্বারা দেবতার ঋণ, বেদাধ্যয়ন দ্বারা ঋষিগণের, শ্রাদ্ধ তর্পণাদি দ্বারা পিতৃগণের ও অতিথি সৎকার এবং আত্মীয় স্বজন পরিবারাদির ভরণ পোষণ ও রক্ষণাবেক্ষণ নর ও ভূত ঋণ হইতে মুক্ত হয়। শ্রীরামচন্দ্রের বনবাস যে পিতৃঋণ মুক্তির কথা, নল রাজার বনবাস দৈবকৃত পীড়ন, হরিশ্চন্দ্রের পীড়ন যে গুরু বিশ্বামিত্রের দ্বারা তাঁহার সত্যও পুরুষকারের পরীক্ষা, আর যুধিষ্ঠিরের বনবাস যে পঞ্চঋণ মুক্তির কথা নয়, আত্ম বিজয়ের পরীক্ষা। যুধিষ্ঠির অজাতশত্রু, কারণ তাঁহার আত্মশত্রু নাই, তাঁহাকে কেহ শাপ দেয় নাই। শাপদান ও উহার প্রত্যাহার আত্ম শক্তির পরিচয়েই হয়। আত্মোন্নতি যখন ব্যক্তিগত ভাবে অনুষ্ঠিত হয়, তখন ব্যক্তি বিশেষের উন্নতির কথা, কিন্তু উহা যখন আর্য্য হিন্দু সম্রাটের জাতির সাম্রাজ্যের মধ্যে পরিস্ফুট করিবার বিষয় হয়, তখন যে সেই আর্য্য হিন্দু সমাজের অঙ্গ প্রত্যঙ্গের আত্মোন্নতির কথা—

তখন উহা যেন পঞ্চ পাণ্ডবের সঙ্গে সন্নিবদ্ধ। ধর্ম্মের মূর্ত্তি যুধিষ্ঠির শ্রীকৃষ্ণ ও অর্জ্জুন দ্বারা যেন **দৈব ও পুরুষকারের সমন্বয়** করেন। উহা কবি নর ও নারায়ণরূপে কৃষ্ণার্জ্জুনকে দিয়া করাইয়াছেন। মহর্ষি বেদব্যাসের নরনারায়ণের একমূর্ত্তি, দৈব যেন পুরুষকারের সঙ্গে সংলগ্ন, কোনরূপ পৃথক নয়। বিশাল ভারত সাম্রাজ্যের মধ্যে যাহা পুরূরবা, নহুষ, যযাতি, ইক্ষাকু, মান্ধাতা শ্রীরামচন্দ্র করিতে পারেন নাই, মহাভারতে উহা যখন মহর্ষি বেদব্যাস যুধিষ্ঠিরকে দিয়া প্রমাণ করিয়াছিলেন, তখন উহার যে গুরুত্ব সর্ব্বাপেক্ষা অধিক, এ কথা বলিতে কাহাকেও কুণ্ঠিত হইতে হয় না। মহাভারতে আর্য্য হিন্দুজাতির এক ধর্ম্ম, এক উপাসনা, এক সম্রাট দ্বারা প্রেমের বন্ধনে সমস্তকে এক করিবার কথা দেখিতে পাওয়া যায়।

**নারায়ণ ঃ**—তাঁহার সৎ, চিৎ ও আনন্দময় মূর্ত্তি—অসীম কারণার্ণবে সমুদ্ভাসিত, প্রকৃতি-রূপ মহামায়ার দ্বারা জাগরিত, অনন্তকালের অনন্ত মূর্ত্তির উপর অবস্থিত—সেখানে আত্মনির্ভর যেন পুরুষকারের অবলম্বন স্বরূপ দেখিতে পাওয়া যায়। যখন জ্ঞান ও বিবেক উদ্রিক্ত হয়, তখনই দৈববল সৎসাহসে আভ্যন্তরীণ শক্তিদান করে। যাঁহার আত্মায় জয় করিবার শক্তি জাগ্রত হইয়াছে, তাঁহারই পুরুষকার দৈব শক্তি হইতে পৃথক নয়; জ্ঞানের উৎকর্ষতায়, পশু যে মানব ও দেবতা হয়। পশু, মানব, অবতার বা দেবতা, ইহাদের পরস্পর ভেদ কিসে হয়? জ্ঞানে কপিল ও ব্যাস নারায়ণের রূপ ধারণ করিয়াছেন, কর্ম্মে শ্রীরামচন্দ্র, ও পরশুরাম অবতার হইয়াছেন; পুরাণে কল্পনায় মৎস্য, কূর্ম্ম, বরাহ আদি অবতার হইয়াছে। সেইরূপ যুধিষ্ঠির দেবতাও নহেন, অবতারও নহেন, **নরও নহেন, নারায়ণও নহেন, তিনি ধর্ম্মেরও অবতার নহেন; তবে ধর্ম্মের রাজা।** সেইখানেই তাঁহার বিশেষত্ব ও মহাভারতের নায়কের গুরুত্ব যে কি, উহা দেখিতে পাওয়া যায়। ভগীরথ স্বর্গ হইতে গঙ্গাকে আনিয়া তৎপূর্ব্বপুরুষগণকে মুক্ত করিয়াছিলেন, সেই স্মৃতি এখনও লোকের অন্তরে ভাগীরথির নামে জাগরিত করে, তদ্রূপ যুধিষ্ঠিরের নাম সকলের অন্তরে ধর্ম্মের সঙ্গে সত্যপালন সদ্গুণাদির সহিত নিত্য স্বর্গবাসের অনবস্থের কথা যেন **দৈব ও পুরুষকারের সঙ্গমস্থলে যে অক্ষয় স্বর্গ** উহাই প্রমাণ করিতেছে। **পরমাত্মাই কাল ও স্বর্গের অধীশ্বর,** ইহাই মহাভারত যেন স্বতঃসিদ্ধ স্বরূপ প্রমাণ করিতেছে। যে সকল দেবতা মানবের স্তব স্তুতিতে সন্তুষ্ট ও বশীভূত হন, যে সকল দেবতা মানবের ন্যায় শরীর বিশিষ্ট, তাঁহারা কেমন করিয়া সর্ব্বজীবের ঈশ্বর হইবেন? আর্য্যমুনি ঋষিরা দর্শনের মধ্যে এই কথার মীমাংসা পুঙ্খানুপুঙ্খরূপে সূক্ষ্ম বিচার নানারূপ তর্কাদিতে করিয়াছেন। উহা সাধারণ লোকের ধারণা করা সহজ হয় নাই, তজ্জন্যই উহা সর্ব্ববাদীসম্মত হয় নাই। সত্য, ধর্ম্ম, জ্ঞান, ও বিজ্ঞান প্রেমের মধ্যে ভগবানের মূর্ত্তি দেখিতে পাইলে মানব যে জগতকে ভালবাসিতে পারে, তখন তাহার শত্রু নাই, সেই মানব যে অলৌকিক দৈব ও পুরুষকারের আধার, তিনিই অক্ষয় স্বর্গে প্রতিষ্ঠিত হইতে পারেন; আর সেই প্রেমের মূর্ত্তি শ্রীকৃষ্ণে যখন দৈব ও পুরুষকারের সম্মিলন হয়, তখন তিনিই **ঈশ্বর, তিনি মহাভারতে ধর্ম্মরাজার রক্ষাকর্ত্তা, কনিষ্ঠ ভ্রাতার ন্যায় সর্ব্বদা তাঁহার সঙ্গের সাথী ও মন্ত্রী,** উহাতেই তিনি ভবিষ্যতে সাধারণের পূজ্য দেবতা হইয়াছিলেন।

**ধর্ম্মযজ্ঞ ঃ**—দৈব ও পুরুষকারের মধ্যে কর্ম্মফল সূত্র আছে এবং নাই, অধিকারীভেদে

পূর্ব্বজন্ম ও পরজন্ম বিচার আছে এবং নাই। **প্রেম রাজ্যে যম রাজার আধিপত্য নাই, প্রেম রাজ্যের মধ্যে মোক্ষ লাভ হয়।** যেখানে কর্ম্মফলের কথা বিদ্যমান, সেখানে রাজা সোমকের নরমেধ যজ্ঞে নিজপুত্র কৃশ জন্তুকে বলিদান করার প্রসঙ্গ উত্থাপিত হইয়াছে। শত পুত্র লাভের কামনায় যজ্ঞ করিবা ঋত্বিককে নরক গমন ও তাঁহার দুর্গতি মোচনের জন্য উক্ত সোমক রাজাকে যমের নিকট তাঁহার ঋত্বিকের মুক্তি প্রার্থনা করিলে তিনি একজনের কর্ম্মফল যে অন্যে ভোগ করে না, ও উহার শাস্তি করিতে পারেন না বলিয়াছেন। অবশেষে রাজা ঋত্বিকের সঙ্গে নরক ভোগ করিয়া তাঁহাকে মুক্ত করিলেন। ইহাতে পুরুষকার দ্বারা যে দৈব ও কর্ম্ম ফল পরিবর্ত্তন করা যায়, মীমাংসা হয়। ইহাতে যজ্ঞে পশু বা নরবলি দ্বারা দেবতার প্রীতি বা ঐরূপ পুরুষকারের ফলে কাহারও যে স্বর্গ লাভ হইত না, সিদ্ধ হয়। **স্বার্থকে বলিদান করাই যজ্ঞ, ইহাই মহাভারতে বনপর্ব্বে উক্ত হইয়াছে।** আস্তিক পর্ব্বের ৫৫ অধ্যায়ে আস্তীক মুনি রাজা জন্মেজয়কে তাঁহার সর্পসত্রের প্রশংসা কালে প্রয়াগে চন্দ্র, বরুণ ও প্রজাপতির যজ্ঞের কথায় যে প্রয়াগের নামের উৎপত্তি হয়। উহার প্রাচীন নাম প্রতিষ্ঠান, রাজা পুরূরবার রাজধানী ছিল। আর রাজা যুধিষ্ঠিরের যজ্ঞ যে স্বর্গে বিশ্রুত হইয়াছিল ও উহাতে প্রসিদ্ধ মহর্ষি বেদব্যাস সকল ধর্ম্মানুষ্ঠান করিয়াছিলেন, উল্লিখিত হইয়াছে। উহাতে **নিষ্কাম যজ্ঞকে দৈব ও পুরুষকারের নিদর্শন স্বরূপ ধর্ম্ম বলা হইয়াছে।**

**সংহিতা ঃ**—প্রাচীন আর্য্য মুনি ঋষিরা ও রাজারা দেশ, কাল, পাত্র ও অবস্থানুযায়ী ধর্ম্মের বিচার করিতেন, ভারতবর্ষে উহাতেই হিন্দুজাতির উনবিংশ ধর্ম্ম সংহিতার আবির্ভাব হয়। রামায়ণ কাব্যের মধ্যে যেরূপ আদি ও প্রথম স্থান দাবী করে, মহাভারত ইতিহাসের মধ্যে সেরূপ করে না; শঙ্করাচার্য্য প্রমুখ মনীষিরা উহাকে সংহিতা বিশেষ স্বীকার করিয়া গিয়াছেন। বর্ত্তমান মনুসংহিতা ভৃগুর উক্তি, আর একই বংশে ক্রমান্বয়ে বশিষ্ঠ, পরাশর ও ব্যাস তিনজন সংহিতাকার উল্লিখিত হইয়াছেন, আর মহাভারত যেন তাঁহাদের সংহিতাগুলির শ্রেষ্ঠ ধর্ম্ম আদর্শ এক করিয়াছে। অমর কবি ভৃগুবংশাবতংস বাল্মিকী রামায়ণের গ্রন্থকর্ত্তা, আর যজ্ঞকর্ত্তা, দর্শনিকাবি ও পৌরাণিক এবং মহাভারত আদি গ্রন্থের সৃষ্টিকর্ত্তা বেদব্যাস বলিয়া বিখ্যাত। তিনি অমর ও নারায়ণস্বরূপ উক্ত হইয়াছেন। বেদে ধর্ম্মকে ত্রিগুণাত্মক বলে, তন্নিমিত্তই কি কুন্তীর তিন গুণধর পুত্র, তিন গুণের আধার, আর মাদ্রীর পুত্রেরা যেন অনুস্বার ও বিসর্গের ন্যায় সহকারী হইয়া কার্য্য করেন? আর দ্রৌপদী যেন আদ্যাশক্তির আধার হইয়া তাঁহাদিগকে পত্নীরূপে শক্তি দান করেন। উহাতেই মহাভারতে দ্রৌপদীর পঞ্চস্বামীর রহস্য ভেদ হয়। উহাতেই যেন সংসারে দুঃখের নিবৃত্তি আত্মারাম শান্তিলাভ হয়। যুধিষ্ঠির আত্মসত্তার রসাস্বাদনে তাঁহার অন্তরে কি এক প্রকার নিষ্কাম প্রেমানন্দ উপভোগ করিয়াছিলেন, উহা শমদমাদি সাধনা দ্বারা আত্মজ্ঞানের উদ্দীপনেই হয়। তখন মর্ত্ত্যের জীব স্বর্গের দেবতার ন্যায় অজর, অমর ও অভয় হন। উহাই যুধিষ্ঠিরের কথা ও তিনি বশিষ্ঠ বংশের সংহিতাকারের ধর্ম্মাদর্শ হন।

# বনপর্ব্ব।

## অষ্টম অধ্যায়।

### সূক্ষ্ম বিচার।

**সূত্রপাত ঃ**—বৈশম্পায়ন মহাভারতের সূত্রপাত জন্মেজয় রাজার সর্পসত্রে করিয়াছিলেন। আদিপর্ব্বের ৬২ অধ্যায়ে জন্মেজয় রাজা কতকগুলি প্রশ্ন করিয়া কুরুপাণ্ডবের কুরুক্ষেত্রের যুদ্ধের জয় ও কার্য্যকারণ আদির প্রশ্ন করেন। বহুকাল পরে উহার উত্তর দান উক্ত রাজার অশ্বমেধ যজ্ঞে হইয়াছিল; উহা হরিবংশের ভবিষ্য পর্ব্বের আরম্ভেই রহিয়াছে ও হরিবংশকে মহাভারতের পরিশিষ্ট বলিয়া গৃহীত করা হয়। আস্তিক পর্ব্বে যে অথর্ব্ব বেদোক্ত যজ্ঞাদিতে শত্রুনাশ বা প্রতিহিংসা করা অযৌক্তিক, ইহা আস্তিক মুনি প্রাচীন যজ্ঞাদির কথায় যজ্ঞকর্ত্তাগণের নামোল্লেখে যেন জন্মেজয় রাজার ব্যাজস্তুতি ছলে করিয়াছেন। আস্তিকপর্ব্বে গরুড় ইন্দ্রের নিকট হইতে অমৃতাহরণ যুদ্ধ জয় করিয়া করেন; আর কশ্যপাত্মজ আস্তিক মুনি ইন্দ্র ও মাতুল বংশরক্ষা ব্রহ্মণ্য শক্তির দৈব ও পুরুষকারের সঙ্গে ধর্ম্মেই করিয়াছিলেন, ইহা দেখাইয়াছেন। আস্তিক পর্ব্বে দুষ্প্রবৃত্তি দমন ও অথর্ব্ব বেদোক্ত সকাম হিংসাত্মক যজ্ঞ নিবারণ করিবার কথার সূত্রপাত এবং ব্রহ্মণ্যশক্তি ও পুরুষকারের সিদ্ধি যেন জয় ইতিহাসের মধ্যে সন্নিবিষ্ট হইয়াছে। উহাতে গরুড়ের সৃষ্টি যেন বিষ্ণু ও নারায়ণ উপাসনার সূক্ষ্ম বিচার সিদ্ধান্ত যুদ্ধ জয়ে করিয়াছে। সংসারে কাহারও ধর্ম্ম ব্যতীত প্রকৃত জয় লাভ হয় না, ইহাই সূক্ষ্ম সিদ্ধান্ত।

**হরিবংশে রাজসূয় যজ্ঞকেই কুরুক্ষেত্রের মহাযুদ্ধের কারণ বলিয়া নির্ণয় করা হইয়াছে; কিন্তু আদি পর্ব্বের ৬১ অধ্যায়ে মহাভারতের প্রকৃত অনুক্রমণিকায় আছে ঃ**—"যুধিষ্ঠির প্রভৃতি পাণ্ডবেরা পিতার মৃত্যুর পর বন হইতে স্বভবনে রাজধানীতে আগমন করিয়া অতি অল্পকাল মধ্যেই বেদবেত্তা ও ধনুর্ব্বিদ্যায় সম্যক পারদর্শিতা লাভ করেন। কৌরবেরা পাণ্ডবগণের রূপ, বল, বীর্য্য, উৎসাহ, সুযশ ও গৌরবে তাঁহারা পৌরজনবাসীগণের বড়ই প্রিয়পাত্র হইতে দেখিয়া যার পর নাই ঈর্ষ্যানলে দগ্ধ হইতে লাগিলেন। কৌরবগণ যখনই প্রতারণা পূর্ব্বক পাণ্ডবগণের প্রাণসংহারের চেষ্টা করিত, তখনই কৌরবগণের আদর্শ ধার্ম্মিক মন্ত্রী বিদুর তাঁহাদের প্রাণরক্ষা করিবার উপায় বলিয়া দিতেন। শেষে যখন কৌরবগণ দেখিল, প্রকাশিত ও অপ্রকাশিত কোন উপায়ে পাণ্ডবগণের প্রতিহিংসা করিতে পারিল না, তাঁহারা পুরুষকার ও দৈবের সাহায্যে তাঁহাদের প্রাণ রক্ষা করিতেছে, তখনই পুত্রগণ প্রিয়চিকীর্ষু পিতা অন্ধরাজ ধৃতরাষ্ট্রের দ্বারা পৈত্রিক রাজ্য ভোগাভিলাষে পাণ্ডবগণকে ছলে নির্ব্বাসিত করিয়াছিল। **অক্ষক্রীড়ায় বঞ্চিত পাণ্ডবেরা ত্রয়োদশ বৎসর পরে ব্রতোদ্‌যাপন করিয়া সাম্রাজ্য প্রত্যর্পণ করিবার প্রতিশ্রুতি ভঙ্গাপরাধে কুরুক্ষেত্রের মহাযুদ্ধ হইয়াছিল"। ইহাতেই যুদ্ধ হইবার প্রকৃত কারণ যে কি, উহা জানিতে পারা যায়।**

**জয় ইতিহাস** :—মহাভারতের মূল উদ্দেশ্যের সন্ধান তৎপরবর্ত্তী অধ্যায়ে ফলশ্রুতিতে আছে। এই সর্ব্ববেদস্বরূপ মহাভারত ধর্ম্মসঞ্চয়েচ্ছুক ব্যক্তিগণের শ্রবণ করা কর্ত্তব্য। অপরিসীম বুদ্ধিমান ব্যাসদেব প্রণীত গ্রন্থখানিতে যথারীতি ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ কীর্ত্তিত হইয়াছে। উহার নাম **জয় ইতিহাস**, উহা শ্রবণ করিলে রাজারা শত্রুগণকে বশীভূত ও পৃথিবী জয় করিয়া থাকেন। উহা যুবরাজ মহিষীর সঙ্গে ভক্তি পূর্ব্বক শ্রবণ করিলে বীরপুত্র ও রাজ্যাধিকারিণী কন্যারত্ন লাভ করেন। ইহাতে মানবের কায়িক, বাচনিক ও মানসিক সমস্ত পাপের ধ্বংস হয়। এই মহাভারতে পুণ্যময় দেবতাগণ, রাজর্ষিগণ, ব্রহ্মর্ষিগণ, কেশব, মহাদেব, দুর্গা, ও তাঁহাদের কার্ত্তিকাদি পুত্রের জন্ম বৃত্তান্তের সহিত গো ও ব্রাহ্মণের মাহাত্ম্য কীর্ত্তিত হইয়াছে। বৈশম্পায়ন পরীক্ষিত তনয় জন্মেজয়কে বলিতেছেন যে, আপনি পুণ্য অর্জ্জন ও বিজয় লাভের জন্য এই আনন্দদায়ক ইতিহাস শ্রবণ করুন। মহর্ষি বেদব্যাসের ইহা রচনা করিতে তিন বৎসর লাগিয়াছিল এবং ইহা যথারীতি পাঠ করিতে চারি বৎসর চারি মাস লাগে, কিন্তু অশ্বমেধ যজ্ঞ ঐ দীর্ঘকালব্যাপী হয় নাই।

**ধর্ম্মসংশয়** :—আদিপর্ব্বের ৬২ অধ্যায়ে রাজা জন্মেজয়ের নিম্নলিখিত প্রশ্নগুলিতে বেদব্যাসের বিস্তারিত মহাভারতের অন্তর্গত বিষয়ের সবিশেষ সন্ধান পাওয়া যায়। ধর্ম্মপরায়ণ পাণ্ডবগণ কিরূপে অবধ্য আত্মীয় স্বজন জ্ঞাতিগণকে যুদ্ধে নষ্ট করিয়া আর্য্যহিন্দু সমাজের আদর্শ হইলেন? কেনই বা সেই পাপাত্মা কৌরবগণের অত্যাচার, অসম্মান ও ক্লেশ আদি নিরপরাধী প্রতিবিধানক্ষম পাণ্ডবেরা বহুকাল সহ্য করিয়াছিলেন? সেই দশ সহস্র হস্তীতুল্য অসীম বাহুবলশালী ভীমসেনই বা কিসের জন্য এতাদৃশ দুঃসহ ক্লেশভোগ করিয়াও ক্রোধে অভীভূত হইলেন না? পতিব্রতা দ্রৌপদীত ক্রোধ দৃষ্টিতে দুরাত্মা কৌরবগণকে ভস্মসাৎ করিতে পারিতেন, তবে কেন তিনি প্রকাশ্য সভায় অপমানিত হইয়াও সেরূপ করিলেন না? কৌরবেরা ভীমার্জ্জুন নকুল সহদেবকে যৎপরোনাস্তি অপমান ও ক্লেশদান করিয়াছিল, তবে কেন তাঁহারা দ্যূতক্রীড়া-রত যুধিষ্ঠিরকে কর্ত্তাস্বরূপ জানিয়া তাঁহার বাধ্য রহিলেন? ধার্ম্মিকশ্রেষ্ঠ ধর্ম্মপুত্র দুঃখভোগের সম্পূর্ণ অযোগ্য, তবে কি কারণে তাঁহাকে সেই সকল অসহ্য দুঃখভোগ করিতে হইয়াছিল? যুদ্ধে একাকী অর্জ্জুন শ্রীকৃষ্ণকে সারথি করিয়া অস্ত্র শস্ত্র প্রয়োগ দ্বারা কেমন করিয়া সেই অগণ্য সংখ্যাতীত কৌরব সৈন্য ও সেনাপতিগণকে সংহার করিলেন?

**প্রকৃত বিষয় নির্ণয়** :—উহাতেই মহর্ষি বেদব্যাস কৃতমহাভারতের প্রকৃত বিষয় নির্ণয় করা যায়। ঐ সকল প্রশ্নের উত্তর যুদ্ধের কথা গৌণ স্বরূপ বলা যাইতে পারে, কিন্তু মুখ্য উদ্দেশ্য এই যে, ধর্ম্ম সংশয় দূর করা সে বিষয়ে আর কোন সন্দেহ নাই।

**নায়ক ও নায়িকা** :—ধর্ম্মই সংসার জয়ের মেরুদণ্ড স্বরূপ, ভগবানই ধর্ম্মকে দৈবশক্তি দান করেন, আর তিনি মানবকে পুরুষকার দ্বারা বলবান করেন। নর পুরুষকার ও নারায়ণ ধর্ম্ম এবং দৈবশক্তির আধার **নারায়ণ**। ঐ শব্দের ব্যুৎপত্তি ও অর্থ এইরূপ প্রমাণ করে যে, **ধর্ম্মই নরের আশ্রয় এবং ধর্ম্মের রাজা যুধিষ্ঠিরই মহাভারতের প্রধান নায়ক ও তাঁহার ধর্ম্মপত্নী দ্রৌপদীই প্রধান নায়িকা।** জন্মেজয় রাজার প্রশ্নের মধ্যে তাঁহাদের উভয়ের কথাই বর্ত্তমান রহিয়াছে। দ্রৌপদী পতিব্রতা ধর্ম্ম সত্যভামার নিকট কীর্ত্তন

করিয়াছেন, আর সুলভা উহা জনক রাজাকে শিক্ষা দিয়াছেন, এবং পার্ব্বতীও উহা ব্যক্ত করিয়াছেন। এখনও সকলে প্রাতঃকালে তাহাদের চিত্তের ভ্রমসংস্কার দূর আর্য্য পঞ্চনারীর নাম গ্রহণ করিয়া করে ও পাপমুক্ত হয়। হিন্দুশাস্ত্রে আর্য্য হিন্দুধর্ম্মের আদর্শ নর ও নারীর চরিত্রে, কর্ম্মে ও ধর্ম্মে দেখান হইয়াছে। মহাভারত সেইরূপ ধর্ম্মশাস্ত্র, রামায়ণের ন্যায় কাব্য নয়। মহাকাব্যে ও পুরাণে সতীর আদর্শ সীতা, ও দক্ষকন্যা সতী দেহবিসর্জ্জনে বর্ত্তমান আছেন; কিন্তু ধর্ম্মশাস্ত্রে সাবিত্রী আপনার ধর্ম্মপরীক্ষা তাঁহার পতি নির্ব্বাচনে, তাঁহার প্রাণরক্ষায় রাজ্যোদ্ধারে ও বংশরক্ষা করিয়া করেন, আরও দেখা যায় যে, দময়ন্তী দেবতাগণকে ত্যাগ করিয়া রাজা নলের গলদেশে গুণের ও প্রণয়ের উপহার নিজ আত্মসমর্পণ করিয়াছিলেন, তাঁহাকে শতকষ্ট বিড়ম্বনা বা দৈবপীড়নে ভয়ে কোনমতে বিচলিত করিতে পারে নাই—সেইখানেই **সতী যে, প্রণয়ের পুরুষকার স্বরূপ প্রেমের মূর্ত্তি। সতীর সহিত দেহের সম্বন্ধ নাই।**

**বস্ত্রহরণ**:—ভারতবর্ষের সেই সকল সতীর আদর্শের মধ্যে যেন দ্রৌপদী সর্ব্বাপেক্ষা পতিব্রতার উজ্জ্বলতম মূর্ত্তি! শাপদান ও বরদান অহঙ্কারের কথা, কিন্তু সতী যে লজ্জাবতী লতা স্বরূপা, কৌরব সভায় তাঁহার লজ্জাই বস্ত্রের কার্য্য করিয়াছিল, **কবির ও জ্ঞানীর চক্ষে লজ্জাই রমণীর বসন ও ভূষণ।** তাঁহার সেই বস্ত্রকে কে হরণ করিবে ও করিতে পারে? বর্ত্তমান ও প্রাচীন কলাবিদ্যাকুশল সুবিখ্যাত চিত্রকরেরা আদিম নর ও নারীর আডাম ও ঈভের চিত্র নগ্নাবস্থায় করিয়া থাকেন; কারণ কাহাকেও নগ্ন করিতে যাওয়া পাপীর কর্ম্ম ও নগ্ন অঙ্গ দেখিয়া পাপীর মনই বিচলিত হয়। দ্যূত সভায় সেইরূপ দ্রৌপদীর নগ্নাবস্থা যেন চিত্রকরের সৃষ্টি, কৌরবেরা চিত্রকর দ্বারা পাণ্ডবগণকে সভায় অপমান ও দ্রৌপদীকে লজ্জিতা করিবার জন্য ঐরূপ চিত্র করে। কারণ মূলের মধ্যে ঐরূপ কোন বস্ত্রহরণ বৃত্তান্ত দেখিতে পাওয়া যায় না। অনুক্রমণিকায় কিম্বা ধৃতরাষ্ট্রের বিলাপে ও আদিপর্ব্বের ৬১ অধ্যায়ে সংক্ষিপ্ত সূচীপত্রের মধ্যেও উহা নাই। অতএব বস্ত্রহরণের কথা নাটকীয় ও চিত্রকরের সৃষ্টি।

**অর্জ্জুন বনবাস**:—পূর্ব্বোক্ত সূচীপত্রে অর্জ্জুনের বনবাস বৃত্তান্ত দ্রৌপদীর জন্য হয় নাই, পরিষ্কার আছে এবং উহাতে দ্রৌপদীর পঞ্চস্বামীর কথাও নাই। অর্জ্জুন বনবাসী ও ব্রহ্মচারী কোন কারণ বশতঃ হইয়াছিল, উক্ত হইয়াছে। সেইসূত্রে তৎপরেই সুভদ্রাদির পরিণয় বৃত্তান্ত উল্লিখিত, উহাতে দ্রৌপদীর সঙ্গে যুধিষ্ঠিরের একগৃহে বাসকালে গমনের জন্য প্রতিজ্ঞা ভঙ্গাপরাধে ব্রহ্মচর্য্যাদির কথা ও অর্জ্জুনের জ্যেষ্ঠ ভ্রাতার অনভিমতে ব্রহ্মচর্য্যাবলম্বন বৃত্তান্ত কখনই সত্য হইতে পারে না। যুধিষ্ঠিরই কোন কারণ বশতঃ অর্জ্জুনকে বনে গমন করিতে বলেন ও উহাতেই তাঁহার সহিত চিত্রাঙ্গদা, উলূপী ও সুভদ্রার বিবাহ হইয়াছিল। যদি অর্জ্জুন ব্রহ্মচর্য্য গ্রহণ করিতেন, তবে তাঁহার বিবাহ কিরূপে হইত?

**আদর্শ**:—ধর্ম্মকে পরীক্ষা করিয়া আদর্শ, রাজা পুত্র ও পতি বলিয়া মান্য করা মহাভারতের লক্ষ্য দেখিতে পাওয়া যায়। কুন্তী মাতার আদর্শ যুধিষ্ঠির পুত্রের ও দ্রৌপদী সেইরূপ পত্নীর আদর্শ স্বরূপ, তাঁহাদিগকে কেহই কোনরূপে বিচলিত করিতে পারে নাই,- উহাতেই রাজার নাম যুধিষ্ঠির হইল, তিনি পত্নীকে পঞ্চস্বামীর অপবাদের সঙ্গে গ্রহণ করেন, কারণ ধর্ম্মের চক্ষে অপবাদ দোষ হয় না, বরং গুণস্বরূপ হয়, তিনি ইহা প্রমাণ করিয়াছেন। অপবাদ পাপীর অন্তরকে

বিচলিত করে।' সেক্সপীর উহা সিজারের পত্নীর কথায় বলিয়াছেন ও কবি বাল্মিকী সীতায় দেখাইয়াছেন যে পাপী প্রজারা তাঁহার বনবাসের জন্য দায়ী।

**মৃত্যু ও মুক্তি** :—শ্রীমদ্ভাগবতের ১০ম স্কন্ধের ৭৪ অধ্যায়ে শিশুপালের মুক্তি সম্বন্ধে এইরূপ আছে :—ধ্যানেই ধ্যেয় বস্তুর স্বরূপতা প্রাপ্তির কারণ হয়। শিশুপাল শ্রীকৃষ্ণকে শত্রুভাবে সতত চিন্তা করায় তাঁহার মোক্ষলাভ হয়। পৌরাণিকগণ বলিয়াছেন যে, জয় ও বিজয়ের শত্রুভাবে তিন জন্মে মুক্তি হইয়াছিল ও অন্যের মিত্রভাবে সাত জন্মে উহা হইয়া থাকে। চলিত কথায় বলে 'আচারে লক্ষ্মী বিচারে পণ্ডিত' অর্থাৎ যম মৃত্যুর পরে লোকের যেন কর্ম্মফল বিচার করিয়া উহাকে স্বর্গ ও নরকে পুরস্কার ও শাস্তি ভোগের জন্য যোগ্যস্থানে প্রেরণ করেন। মহাভারতে শান্তিপর্ব্বে ২৫৭ ও ২৫৮ অধ্যায়ে **ক্রোধ** হইতে মৃত্যুর উৎপত্তি নারীরূপে করা হইয়াছে এবং **মৃত্যুর অপর নাম ভয়**, সেইখানে **নারীরূপী মৃত্যুর সঙ্গে পুরুষ যমের সম্বন্ধ বর্ত্তমান** দেখিতে পাওয়া যায়। উহাতেই **সংযম ও অসংযমের মধ্যে মুক্তি ও মৃত্যুর সন্ধান পাওয়া যায়।**

**কর্ম্মফল** :—জন্ম ও মৃত্যুর সঙ্গে দেবতা মানবাদির কর্ম্মফল রহস্যই যেন অবতার-বাদের ভিত্তি—সেই পৌরাণিক মহাভারতে পাণ্ডবেরা দুর্ব্বাশার বরে দেবতার নিয়োগ-সন্তান তদপেক্ষা অভিনব ব্যাপার। উহাতে ব্রহ্মণ্য ধর্ম্মের সহিত পৌরাণিক ধর্ম্মের সম্মিলন যেন কবিত্বে হয়—তখনই ব্রাহ্মণ ও দেবতা মহাভারতের মূলে অবস্থিত হন—বশিষ্ঠের শাপে ও কর্ম্মফলে ভীষ্মের জন্ম সেই মহাভারতের মেরুদণ্ডস্বরূপ ; তখনই রাজা নহুষ, যযাতি ও মহাভীষ্মের সঙ্গে অষ্টবসুর পতন ও উদ্ধার স্বর্গ ও নরকের কথায় উদাহরণ হন। সেই মহাভারতে স্বর্গ ও নরকে যুধিষ্ঠিরের স্বশরীরে গমন অত্যাশ্চর্য্য ব্যাপার—উহা যেন কাব্য বা নাটকের কথা। অনুক্রমণিকায় ব্রহ্মা মহাভারতকে কাব্যে পরিণত করিয়াছেন, গণেশ কাব্যকার বেদব্যাসের কূটার্থ হৃদয়ঙ্গম করিতে না পারিয়া তাঁহার কলম ধরিয়া আছেন, সেইখানে জ্ঞানের কর্ম্মফল মূর্ত্তিমান!!! কবি না হইলে জ্ঞানী কাব্যের রহস্য ভেদ করিতে পারেন না—ইহাই কর্ম্মফলের সূক্ষ্ম বিচার।

**ব্রহ্মোপাসনা** :—শান্তি পর্ব্বের ১৯৬ অধ্যায়ে ভীষ্ম যুধিষ্ঠিরের কথোপকথনে সাঙ্খ্য ও যোগ ধর্ম্মের মতে স্বশরীরে স্বর্গ গমনের কথা যে, ব্রাহ্মণ, যম, কাল ও মৃত্যুর উপাখ্যানে বিবৃত হইয়াছে। **সাঙ্খ্য মতে মনে মনে ব্রহ্মের উপাসনা করাই বিধেয় ; কিন্তু যোগে যে পর্য্যন্ত না আত্মার সহিত পরমাত্মার সাক্ষাৎকার হয়, ততদিন জপ ও ধ্যান করা কর্ত্তব্য।** বিরাটপর্ব্বে ব্রহ্মোৎসবের কথা আছে ও উহাতে পাণ্ডবেরা যোগদান করিয়াছিলেন। যিনি স্বর্গাদি লাভ কামনায় জপানুষ্ঠান করেন, তাঁহাকে বিশুদ্ধাহার, পরিমিত ভোজন, কামাদি জয়, ও অগ্নির উপাসনা করিতে হয়। তাঁহাকে সত্য ব্যবহার, তপোনুষ্ঠান, ক্ষমা ও শান্তি অবলম্বন করিতে হয়, আর যাঁহারা নিষ্কাম জপানুষ্ঠান করেন, তাঁহাদিগকে সর্ব্বত্যাগী হইয়া আত্মাতে মন সমাধান করিয়া থাকিতে হয়। আর যাঁহারা আত্মার সহিত সাক্ষাৎকার লাভে সমর্থ হন, তাঁহারাই বস্তুঃ গুণ হীন অমৃতাস্বাদন দ্বারা জরা মরণ শূন্য অতি বিশুদ্ধ প্রশান্ত পরমাত্মাকে লাভ করিতে পারেন। উহাতেই স্বশরীরে স্বর্গ গমনের সূক্ষ্ম বিচার হয়।

**সূক্ষ্মধর্ম্মতত্ত্ব** :—পাপপুণ্যফলদাতা **যম**, পরমায়ুর পরিচ্ছেদক **কাল**, প্রাণ বিয়োজক **মৃত্যু**, সূর্য্যবংশীয় রাজা ইক্ষাকু ও কৌশিক গোত্রজ পিপলাদের পুত্রের (যাহার ষড়ঙ্গ বিষয়ে অপরোক্ষ জ্ঞান হইয়াছিল) বিবাদের কথা শান্তিপর্ব্বের ১৯৯ অধ্যায় হইতে আরম্ভ হইয়াছে। উহার সারাংশ উল্লেখ করিলেই যথেষ্ট হইবে। আত্মা ইন্দ্রিয়ের অগোচর, তজ্জন্য উহার অস্তিত্ব অস্বীকার করা যায় না, কারণ উহা সর্ব্বভূতে স্বপ্রকাশ চৈতন্য স্বরূপ জ্ঞানের মধ্যে অবস্থিত। দর্পণ যেমন কাহারও মুখের প্রতিবিম্বকে তাহাকে তাহার মুখের স্বরূপ দর্শন করায়, তদ্রূপ মন ও বুদ্ধির অনুগামী, ও বুদ্ধি স্বভাবের অনুসরণ করে। উহাতে ইন্দ্রিয়ের উপর মন, মনের উপর বুদ্ধি এবং বুদ্ধির উপর জ্ঞানের কর্তৃত্বে চিদাত্মার আভাস দান করিয়া থাকে। আর পূর্ব্বসংস্কার মানবের যেন স্বভাবের নিত্য সহচর স্বরূপ হয়। মানব ও হিংস্র জন্তুগণের সহিত বৈরভাব সৃষ্টির সঙ্গেই যেন হয়, বলিলেই চলে। মানবের ও অন্যান্য জীবের পরমায়ু সম্বন্ধ যেন যম, মৃত্যু ও কালের সহিত হয়। পৌরাণিকেরা সত্য, ত্রেতা, দ্বাপর ও কলির ধর্ম্মের ন্যূনাধিক্যের সহিত পরমায়ুর পরিমাণ যেন এক তুলাদণ্ডের ওজনে করিয়াছেন। রাজা কামের মূর্ত্তি, ব্রাহ্মণ ক্রোধের মূর্ত্তি, ধর্ম্মানুশাসনে যখন নিষ্কাম মূর্ত্তি রাজা ও ক্ষমাবান ব্রাহ্মণ দুই একত্রিত হন, তখনই তাঁহারা যেন মৃত্যু ও যমের অধিকার অতিক্রম করেন, এই কথাই ঐ উপাখ্যানে সাক্ষাৎ **ধর্ম্ম** মীমাংসা করিয়াছেন। প্রজাপতি মনু ও বৃহস্পতি সম্বাদে তৎপরবর্তী অধ্যায়ে কর্ম্ম ফলের কথা এইরূপ আছে :—মানব শরীর ধারণ করিবামাত্রই জ্ঞান লাভ করে না। জীব সকাম কর্ম্মে ফলভোগ করে, কিন্তু যখন জ্ঞানী ফলাকাঙ্ক্ষা না করিয়া জগতের হিতের জন্য কর্ম্ম করেন, তখনই তিনি নিষ্কাম কর্ম্মের ও ধর্ম্মের উদাহরণ স্বরূপ ধর্ম্মের মূর্ত্তি সম্রাট, তিনি ব্রাহ্মণগণের উপাসনার সহায়তা ও প্রজাগণের ধর্ম্মাদি রক্ষার জন্য আপনার সাম্রাজ্য ও সুখ ভোগাদি তুচ্ছ করিয়া বনে গমন করিতে পারেন। তিনি আপনার প্রাণাপেক্ষা প্রিয়তম মাতা, পুত্র, পত্নী ও ভ্রাতৃগণাদির অপমান ও দুঃখ স্বচক্ষে দেখিয়াও অচল ও অটল ভাবে আপনার কর্ত্তব্য কর্ম্ম করেন।

**প্রেম সম্মিলন** :—পঞ্চেন্দ্রিয়ের অভিধেয় শব্দগুলি যেরূপ আকাশাদি পঞ্চ মহাভূতে অবস্থান করে, তদ্রূপ মহাভারতে বনে পঞ্চ পাণ্ডবগণ দ্রৌপদীর সঙ্গে বাস করিয়াছিল। আত্মা অলক্ষিত ভাবে যেমন স্থূল শরীর হইতে সূক্ষ্ম শরীরে গমন করে, তদ্রূপ পঞ্চ পাণ্ডবগণ যেন মহা পুরুষের সমষ্টি রূপে মহাপ্রকৃতি দ্রৌপদীর সঙ্গে প্রেমকে লাভ করেন। তখনই প্রেম মূর্ত্তিমান, বন গমনের প্রথমে ও শেষে বিরাট পর্ব্বের পূর্ব্বে **শ্রীকৃষ্ণ** আবির্ভূত হন। যযাতি ও দেবযানী ও শর্ম্মিষ্ঠার সন্তানেরা যে আত্মবিচ্ছেদে ভিন্ন হইয়াছিল, যে অজামীঢ় বংশের পাঞ্চাল ও মাৎস্য রাজারা ভিন্ন হইয়াছিল, তাহারাও পাণ্ডবগণের সহিত দ্রৌপদী, সুভদ্রা ও উত্তরার বিবাহে একত্র সম্মিলিত হইল; উহাই হইল জয় ইতিহাসের প্রেম সম্মিলন।

**শান্তি** :—কুরু রাজার বংশে যে কুসংস্কার, অধর্ম্ম ও দুষ্প্রবৃত্তির প্রাদুর্ভাব হইয়াছিল উহা সমস্তই কুরুক্ষেত্রের মহাযুদ্ধে ধর্ম্মের ও কালের প্রভাবে সমূলে নষ্ট হয়। বন পর্ব্বে ব্রাহ্মণগণের উপদেশে ও শ্রীকৃষ্ণের প্রেমে অপূর্ব্ব ধর্ম্মসাম্রাজ্য স্থাপনের অলৌকিক শান্তি স্বস্ত্যয়ন শেষ হইয়াছিল। উহাই হইল মহাভারতের বন পর্ব্বের সূক্ষ্ম বিচারের শেষ সিদ্ধান্ত।

# বিরাট পর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### বিরাট ব্যাপার।

"মচ্চিত্তঃ সর্ব্বদুর্গাণি মৎপ্রসাদাত্তরিষ্যসি অথ, চেত্ত্বমহঙ্কারান্ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি।" গীতা ১৮ অ ৫৮।

**চৈতন্যোদয় ঃ**—যদি তুমি অহঙ্কার বশতঃ আমার এই উপদেশ গ্রহণ গ্রহণ না কর, তবে নষ্ট হইবে। জীব ভগবৎপরায়ণ না হইলে ইহ সংসারের ত্রিতাপ দুঃখ অতিক্রম করিতে পারে না। ইহাতেই বিরাট পর্ব্বের নামের সার্থকতা যেন সেই বিরাট ব্যাপারেই প্রতিপন্ন হয়। এই শ্লোকের ব্যাখ্যার মধ্যে যেন বিরাট পর্ব্বের সূচীপত্রের স্বরূপ বর্ত্তমান আছে। ইহাতে বিরাট পর্ব্বের অজ্ঞাতবাসের অর্থ কি জানিতে পারা যায়। যুধিষ্ঠির যুদ্ধ করিয়া জ্ঞাতিবধ করিব না বলিয়াই বনে গমন করিলেন, তাঁহার সে চেষ্টা ব্যর্থ হইল, তিনি ঘোষযাত্রাকালে সপরিবার দুর্য্যোধনকে যুদ্ধ করিয়া উদ্ধার করিলেন, উহাতেও দুর্য্যোধনের চৈতন্যোদয় হইল না। যুধিষ্ঠির নিগৃহীত শত্রুকে চিত্রসেন হস্ত হইতে উদ্ধার করিলেন—সেইখানে ভগবান তাঁহার অহঙ্কার নাই, তাঁহার মহত্ত্ব ও ক্ষমার অপূর্ব্ব পরিচয় জগতকে দেখাইলেন। তখন তিনি বিরাট পর্ব্বে ভগবৎ পরায়ণ হইয়া সংসারের বীজ স্বরূপ দুঃখ সকল অতিক্রম করিবার জন্য যোগ্য হইলেন। তাঁহাকে উহা করিতে গেলে নির্জ্জন স্থানে বাস, লঘু আহার ও একাকী কায়মনবাক্যে মনকে সংযত করিয়া সর্ব্বদা সমাধি যোগের অনুষ্ঠান করিতে হইবে। উহাতে দুর্গা স্তবের অর্থ কি বুঝিতে পারা যায়।

অজ্ঞাত বাসের কথা যে গীতার অষ্টাদশ অধ্যায় ৫১ ও ৫২ শ্লোকে আছে :—"বুদ্ধ্যা বিশুদ্ধয়া যুক্তো ধৃত্যাত্মানং নিয়ম্য চ, শব্দাদীন বিষয়াং ত্যক্ত্বা রাগদ্বেষৌ ব্যুদস্য চ। বিবিক্ত সেবী লঘ্বাশী যত বাক্কায়মানসঃ, ধ্যান যোগপরো নিত্যং বৈরাগ্যং সমুপাশ্রিতঃ"।

বিরাট পর্ব্ব যেন গীতার অষ্টাদশ অধ্যায়ের ৬০ ও ৬১ শ্লোকের উদাহরণ বলিয়া মনে হয়। প্রকৃতি যেন স্বয়ং পাণ্ডবগণকে নিযুক্ত করাইয়া যুদ্ধে প্রকাশিত করেন।

যে আত্মপ্রকাশ ও আত্মজ্ঞানের কথা, ইহাই সর্ব্বাগ্রে সকলের ধারণা করা উচিত, সেই ধারণা করা বিরাট ব্যাপার, উহা সীমাবদ্ধ হইয়া থাকিলে চলিবে না। আত্মজ্ঞান অসীম ও বিরাট, ইহার সকলের প্রতি লক্ষ্য রাখিতে হইবে।

**গীতা** ঃ—যে ব্যক্তি অসূয়া শূন্য হইয়া এই পরমতত্ব শ্রদ্ধা সহকারে ধারণা করেন, তিনিই স্বর্গ লাভ করিবেন। এই কথাই গীতার অষ্টাদশ অধ্যায়ে ৭১ শ্লোকে আছে এবং তৎপরবর্ত্তী ৭৪ ও ৭৫ শ্লোকে সঞ্জয় গীতা যে ভগবান বেদব্যাসের প্রসাদে সাক্ষাৎ যোগেশ্বর শ্রীকৃষ্ণের স্বয়ং কথিত অতি গুহ্য পরম যোগের কথা বলিয়াছেন ও তিনি উহা জানিতে পারিয়াছেন, উক্ত হইয়াছে। বিরাট পর্ব্ব ও গীতা যেন সাধক যোগীর সাধনা উপদেশ বলিয়া বোধ হয়। গীতায় মহাভারতের সংক্ষিপ্তাংশ পাওয়া যায়। উহা বেদব্যাসের মহাভারতের অন্তর্গত নয়, অর্থাৎ নিন্দিত দ্বিজ, শূদ্র ও স্ত্রীজাতির বেদ বিহিত ধর্ম্ম উপদেশ গীতা ও বিরাট পর্ব্ব নয়।

**উপন্যাস** ঃ—বর্ত্তমান বিরাট পর্ব্ব যে, ঔপন্যাসিক আকার ধারণ করিয়াছে, কারণ উহাতে ধর্ম্মরাজ্য প্রতিষ্ঠার জন্য যুধিষ্ঠিরাদি বনে বার বৎসর সাধুসঙ্গ, তপস্যা, অগ্নিহোত্রাদি ক্রিয়ার ব্যাঘাত দূর, অসভ্য বলবান বনবাসীগণকে পশু ও নর মাংস ভক্ষণ ত্যাগ করাইয়া পক্কান্ন ভোজন ও উহাদের জন্য শস্যাদির উৎপত্তির ব্যবস্থা করেন। তাঁহারা তাহাদিগকে সৈন্য আদি করিয়া জীবিকা দান করেন, তাঁহারাই কিনা ছদ্ম বেশে মিথ্যা নাম গ্রহণ করিয়া বিরাট রাজার দাস হইবেন? ধর্ম্মরাজ যুধিষ্ঠির দ্যূতক্রীড়ায় আসক্ত হইবেন ও অর্জ্জুন উত্তরাকে নৃত্যগীত শিখাইতে ব্রতী হইবেন, আবার কি, না, দ্রৌপদী বিরাট রাজ্ঞীর সখি পরিচারিকা হইবেন? ইহা সম্পূর্ণ অস্বাভাবিক!! ইহা কোন্ কৃতী জ্ঞানী বুদ্ধিমান হিন্দু সত্য বলিয়া বিশ্বাস করিতে পারেন? কারণ সভাপর্ব্বের ৩৩ অধ্যায়ে দেখিতে পাওয়া যায় যে, যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে বিরাটের রাজা ও তাঁহার দুইপুত্র গিয়াছিলেন সুতরাং তাঁহার রাজত্বে যুধিষ্ঠিরের ন্যায় বুদ্ধিমান সম্রাটের ছদ্মবেশে এক বৎসর থাকা সম্পূর্ণ অসম্ভব এবং অলৌকিক। আরও পাণ্ডবেরা কখন যে স্বাধীনতা লোপ করিয়া দাস্য বৃত্তি অবলম্বন করিবেন, ইহা কখনই মহর্ষি বেদব্যাসের মহাভারতের অন্তর্গত বিষয় হইতে পারে না; কারণ উহা ভারত সাবিত্রীর বিরুদ্ধ হইয়া পড়ে। আরও দেখা যায় যে, মহাভারত জয় ইতিহাস; উহার মূলমন্ত্র মহাভারতের প্রধান নায়কের সহায় বিদুরের মুখে উদ্যোগপর্ব্বের ৩৯ অধ্যায়ের ৮৩ শ্লোকে উক্ত হইয়াছে ঃ—

"যস্যদান জিতং মিত্রং, শত্রবো যুধিনির্জ্জিতাঃ, অন্ন পানজিতা দারাঃ, সফলং তস্য জীবিতং।"। অর্থাৎ যিনি দান দ্বারা মিত্রলাভ ও যুদ্ধে শত্রুকে জয় করেন, ভার্য্যাকে ভরণপোষণ দ্বারা বাধ্য করেন তাঁহারই জন্ম সার্থক। আরও বিদুর বলিয়াছেন যে, মানবের পাপ ও পুণ্যই আত্মার সহচর হয়, আর সমস্তই পড়িয়া থাকে। **আত্মা, একটি নদী স্বরূপ, পুণ্য উহার তীর্থ, সত্য জল, ধৈর্য্য কূল ও দয়া উহার তরঙ্গ স্বরূপ হইয়া থাকে। সেই নদীতে স্নান করিয়া পুণ্যকর্ম্মা পুরুষ পবিত্র হন, কারণ আকাঙ্ক্ষাই পবিত্র ও জল কেবল জল মাত্র।*** আপনি কাম

* "কাম ক্রোধ গ্রাহবতীং পঞ্চেন্দ্রিয় জলাং নদীং নাহং ধৃতিময়ীং জন্মজন্মতরাণি সন্তর।"
উদ্যোগপর্ব্ব ৪০ অধ্যায় ২১।২২ শ্লোক।

ক্রোধাদি রূপ কুম্ভীর বিশিষ্ট পঞ্চেন্দ্রিয় হইতে আপনার দেহকে জন্মযুক্তানদী স্বরূপ জানিবা ধৃতিরূপ নৌকায় জন্ম রূপ দুর্গ সমস্ত হইতে সন্তরণ দ্বারা উদ্ধার হউন। উহার পূর্ব্বেই **ভারত সাবিত্রীতে** বলিয়াছেন যে, ধর্ম্ম নিত্য সুখ দুঃখ অনিত্য, অতএব অনিত্য ত্যাগ করিয়া নিত্য বস্তুতে প্রতিষ্ঠিত হউন, তদ্দ্বারা সন্তোষ লাভ করাই শ্রেষ্ঠ। উহাই মহর্ষি বেদব্যাসকৃত মহাভারতের প্রধান নায়কের ধ্যান ও ধারণার বিষয় জানিতে হইবে; যেখানে উহা হয় নাই, সেইখানে মহাভারত ধর্ম্মগ্রন্থ নয়, উপন্যাস সিদ্ধান্ত করিতে হয়, ইহাই সূক্ষ্ম বিচার।

**বিরাট মূর্ত্তিঃ**—মহর্ষি বেদব্যাসের বিরাটপর্ব্বে ধর্ম্মের বিরাট মূর্ত্তি মৎস্যরাজার সিংহাসনে প্রতিষ্ঠিত—তাঁহার চতুর্দ্দিকে ভারতবর্ষের যে সকল ধার্ম্মিক রাজারা তাঁহার পক্ষাবলম্বন করিয়াছিলেন তাঁহারা তাঁহার সঙ্গে উপবিষ্ট। সেই যুধিষ্ঠির বনে তাঁহার পত্নীকে ধর্ম্ম ফল সম্বন্ধে যে উপদেশ দিয়াছিলেন উহা বিরাট পর্ব্বে যেন প্রত্যক্ষ করাইলেন অর্থাৎ **ধর্ম্মের ফল ইহজন্মেই লাভ হয়, উহার জন্য পরজন্মের অপেক্ষা করিতে হয় না।** ঋষি, দেবতা, গন্ধর্ব্বাসুর ও রাক্ষসেরা পর্য্যন্ত ও বিধাতা যে, ধর্ম্মের ফলদান করেন, তজ্জন্য তাঁহাকে মান্য করেন। **ধর্ম্ম কখনও বিফল হয় না, ধর্ম্মই সনাতন সুখ।** ব্রহ্মচর্য্য, তপস্যা, স্বাধ্যায়, দান ও ঋজুতা আদি ধর্ম্মসাধন সদ্গুণ সকল যদি ফলোন্মুখী না হইত, তবে বহুকাল হইতে লোক পরম্পরা ধর্ম্ম প্রতিপালনের ব্যবস্থা বর্ত্তমান থাকিত না ও রাজারা উহা কর্ত্তব্য কর্ম্ম বলিয়া ধার্য্য করিতেন না। মানব যখন দৈবপর হইয়া একান্ত নিশ্চেষ্ট হয়, তখনই তাহার আর দুঃখের সীমা থাকে না। পুরুষকার দ্বারা অনর্থের নাশ করা মনুষ্যত্বের পরিচয়, আর যখন উহা বিরাট আকার ধারণ করে, তখনই ধর্ম্ম যেন সশরীরে রাজার বেশে সেই পুরুষকারের বিরাট মূর্ত্তি ধারণ করেন বলিয়া বোধ হয়। পুরুষকার যখন আপনাকে অশক্ত জ্ঞান করে, তখনই আত্মার অপমান হয়। ধর্ম্মরাজের রাজবেশে দ্রৌপদীর দুঃখ বিলাপ শেষ হইয়াছিল। ধর্ম্মরাজ সূর্য্যের ন্যায় তেজস্বিতায় তাঁহার চতুর্দ্দিকের রাজগণকে অদৃশ্য করিয়া শোভমান, আজ আর তিনি ধূলিধূসরিত চীরধারী নন, তাঁহার মস্তকে জটাবল্কল নাই, আজ আর তাঁহাকে ফলমূল দ্বারা জীবন ধারণ করিতে হয় না। বিরাট নগরে পাণ্ডবগণের দুঃখ দূর হইয়াছে, তাঁহাদের পত্নী ও পুত্রগণ আসিয়াছে ও শুভ সম্মিলনে আনন্দে তাঁহাদের মূর্ত্তি বিরাটাকার ধারণ করিয়াছে। সেখানে দুরাত্মা দুর্য্যোধন কেমন করিয়া তাঁহাদের কোনরূপ সন্ধান পাইবে? কারণ ধর্ম্ম ও অধর্ম্ম যে আলোক ও আঁধার। আঁধার যদি আলোকের সন্ধান পাইত, তবে আলোকে ও আঁধারে পার্থক্য শেষ হইত—ইহার মধ্যেই আত্মার অজ্ঞাত বাসের সন্ধান পাওয়া যায়। ধর্ম্মরাজ কিরূপে ব্রত সত্যপালন ও রাজ্য লাভ করিয়াছিলেন সেই কথাই বিরাটপর্ব্বের সার। রাজা যুধিষ্ঠিরের **ধর্ম্ম সাধনা যেন প্রকৃতিগত,** ইহাই মহর্ষি ব্যাস প্রমাণ করিয়া তাঁহাকে ধর্ম্মের পুত্র বলিয়াছেন। অধ্যাত্ম কবির কথার সার্থকতা যেন ধর্ম্মের মধ্যে আত্মার বিরাট মূর্ত্তিতে দেখিতে পাওয়া যায়। নলরাজা অক্ষক্রীড়ায় দক্ষ হইয়া সেই অক্ষক্রীড়ায় তাঁহার রাজ্যোদ্ধার কলির প্রভাব নষ্ট করেন। সে হইল অনার্য্য রাজার কথা, উহা বৃহদশ্ব বলিয়াছেন, কিন্তু আর্য্য রাজার সম্রাট যুধিষ্ঠিরের রাজ্যোদ্ধার সেরূপে হয় নয়, উহা বিরাট ব্যাপার। সেইখানে নল-দময়ন্তীর সহিত

যুধিষ্ঠির দ্রৌপদীর প্রভেদ যে কি, উহা বুঝিতে পারা যায়। রামায়ণে বিরাট পর্ব্ব বা বিরাট মূর্ত্তির নাম গন্ধও নাই। **দর্শন শাস্ত্রে বিরাটমূর্ত্তি হিরণ্যগর্ভ।।।**

**সত্য ও মিথ্যা ঃ—**মহাভারতে **সত্য ও মিথ্যার সূক্ষ্ম বিচার** এইরূপে করা হইয়াছে যে, প্রাণ সঙ্কটে, সর্ব্বস্ব নাশকালে, বিবাহে, স্ত্রীর মনোরঞ্জনকালে বা পরিহাস ছলে মিথ্যা প্রয়োগ করা যাইতে পারে; কিন্তু বিচারালয়ে সাক্ষ্যদান কালে মিথ্যা কহিলে মহাপাপ হয়। ইহাতে যুধিষ্ঠিরের ন্যায় সত্যব্রত সম্রাটের অজ্ঞাতবাস মিথ্যা ব্যবহার ও কথায় আদৌ সত্য হইতে পারে না। বনের মধ্যে বার বৎসর কাল তপস্যায় যে পাণ্ডবগণের পুনর্জ্জন্ম ও সংস্কার হইয়াছিল, সেই কথা যক্ষোপাখ্যানে ধর্ম্মের সঙ্গে দেখিতে পাওয়া যায়। ধর্ম্মরূপী যক্ষ যুধিষ্ঠিরের ধর্ম্ম শিক্ষার পরীক্ষায় সন্তুষ্ট হইয়া মহাবল চতুরঙ্গ বলশালী চারি ভ্রাতাকে পুনর্জ্জীবিত করিয়াছিলেন। তাঁহারই বরে যুধিষ্ঠির অজ্ঞাতবাসে কৃতকার্য্য হইয়াছিলেন, উক্ত হইয়াছে, তখন তাঁহাদের মিথ্যা নাম গ্রহণ ও দাসত্ব করিবার প্রয়োজন কোথায়? উহা সম্পূর্ণ মিথ্যা।

**অজ্ঞাতবাস ঃ—**চন্দ্র যেমন অমাবস্যাতে বিদ্যমান থাকিলেও উহাকে লোকে দেখিতে পায় না, তদ্রূপ মানব শরীরে ও মনে আত্মা বর্ত্তমান আছে, কিন্তু উহাকে কেহ জ্ঞান ব্যতিরেকে ধারণা করিতে পারে না। নির্ম্মল জলেই প্রতিবিম্ব দেখিতে পাওয়া যায়, তদ্রূপ মায়ামুক্ত মানবই আত্মার সাক্ষাৎকার লাভ করেন এবং সেই আত্মজ্ঞান দ্বারাই দিব্যচক্ষুর সংযোগে পরমাত্মার সন্ধান, সাক্ষাৎ ও সম্মিলন হয়। **যুধিষ্ঠিরের অজ্ঞাতবাসের পর তাঁহার প্রকাশ, সেই আত্মার আত্মোন্নতি ও পরমাত্মার সম্মিলন** বিরাট পর্ব্বেই হইয়াছিল। **মহাভারতে নিষ্কাম ধর্ম্ম ও কর্ম্মের সাধনা প্রথম হইতে শেষ পর্য্যন্ত দেখিতে পাওয়া যায়।** হিন্দুশাস্ত্রে গুরুদক্ষিণায় ক্ষত্রিয় রাজাদের পরীক্ষা হরিশ্চন্দ্র, যযাতি, সৌদাসের কথায় হয়—সেখানেও হরিশ্চন্দ্রের অজ্ঞাত বাসাদির উল্লেখ আছে। সৌদাস রাক্ষসরূপে মহাভারতে উতঙ্ককে আপনার পত্নীর কুণ্ডলদান গুরুদক্ষিণা দানার্থ পৌষ্যরাজার ছদ্মবেশে করেন, পরবর্ত্তী অশ্বমেধ পর্ব্বে সৌদাসের পরিচয় ও উহার অভিজ্ঞানের মূলার্থ যে কি উহা বলিয়াছেন। যথা, অশ্বমেধ পর্ব্বের ৫৮ অধ্যায়ে আছে:—* "প্রিয়ে। আমি যেরূপ দুরবস্থায় অবস্থিত রহিয়াছি; কখন যে ইহা হইতে নিষ্কৃতি পাইব, আমার এরূপ প্রত্যাশা নাই, অতএব তুমি আমার মঙ্গলার্থ এই ব্রাহ্মণকে তোমার মণিময় কুণ্ডলদ্বয় প্রদান কর।" মহাত্মা উতঙ্ক সৌদাসকে সেই অভিজ্ঞান বাক্যের অর্থ জিজ্ঞাসা করিলে তিনি যে উত্তর দিয়াছিলেন উহা এই:—"ভগবন্। ক্ষত্রিয়েরা চিরকালই ব্রাহ্মণগণের পূজা করিয়া থাকেন; কিন্তু ব্রাহ্মণগণ সর্ব্বদাই উহাঁদের অনিষ্টাচরণে প্রবৃত্ত হন। এই দেখুন, আমি ব্রাহ্মণের প্রতি একান্ত ভক্তি পরায়ণ হইয়াও ব্রাহ্মণের শাপেই এইরূপ দুরবস্থায় নিপতিত হইয়াছি।" সেই কুণ্ডলদ্বয়ের গুণের কথা এইরূপ আছে:—"এই কুণ্ডলদ্বয় দিবারাত্রি অনবরত স্বর্ণ দান করে। রজনীযোগে উহার প্রভায় গ্রহনক্ষত্র সমুদায়ের প্রভা তিরোহিত হয়। উহা ধারণ করিলে ক্ষুৎপিপাসাদি দুঃখদূর হয়, দুরাত্মাব্যক্তিগণের নিকট হইতে, কিম্বা অগ্নিদাহে বা বিষপ্রয়োগে মৃত্যুভয় দূর হয় এবং খর্ব্বাকার ব্যক্তি দীর্ঘ

* সৌদাসের উক্তি কালিপ্রসন্ন সিংহের অনুবাদ।

হয়।" পৌষ্যপর্ব্বে উতঙ্কই মহাভারতে নান্দীমুখের কার্য্য করেন ও শেষ অশ্বমেধপর্ব্বে † তিনি গৌতম কন্যাকে বিবাহ ও বৈষ্ণব হইয়া শ্রীকৃষ্ণের বরলাভে মেঘরূপে স্বর্গারোহণ করেন। মহাভারতে উতঙ্কের আবির্ভাব ও অজ্ঞাতবাস অন্যান্য পর্ব্বের মধ্যে যেন স্বতঃসিদ্ধ স্বরূপ বর্ত্তমান রহিয়াছে।

উপাসনা :—একদিন বেদে মানবগণ মেদিনীমণ্ডলে বিদ্যুন্ময় মেঘগর্জ্জন কিম্বা স্থলে স্থলে ভূমিকম্প, জলপ্রবাহ, ঝঞ্ঝাবাত, বাড়বানল বা দাবানল দেখিয়া স্তবস্তুতিতে যে অভয়কামনামূলক ভক্তির উৎস দেখিতে পাইত এবং ইন্দ্র, অগ্নি, বায়ু আদি দেবতার প্রীতি কামনা করিত, মহাভারতে সেই ইন্দ্র, অগ্নি, বায়ু ও অশ্বিনী কুমারের বরপুত্রাদির সঙ্গে ধর্ম্মের বরপুত্র যুধিষ্ঠিরের ভ্রাতৃরূপে সম্বন্ধ স্থাপন ও শিবের বরে দ্রৌপদীর সঙ্গে তাঁহাদের সাহচর্য্য পত্নীরূপে কীর্ত্তিত হইয়াছে। তাঁহারা সকলে একত্র ছিলেন, কিন্তু বিরাট পর্ব্বে যেন সব ভিন্ন হইয়া গেলেন। **বিরাট পর্ব্বে সাংসারিক সম্বন্ধের অজ্ঞাতবাস যেন মূর্ত্তিমান! মানবকে ভোগেই মোহদ্বারা সর্ব্বদা অন্ধ করে।** শাস্ত্রে সংসারে সাধারণে পঞ্চযজ্ঞের উপাসনা শীল, নোড়া, ঝাঁটা, উদুখল, মুষল ও কলসীর দ্বারা যে সকল প্রাণীহিংসা হয়, উহা হইতে মুক্ত হইবার জন্য করে। যুধিষ্ঠিরাদি সে জন্য বনে গমন ও বাস করেন নাই বা বিরাট পর্ব্বে অজ্ঞাতবাস করেন নাই। মহাভারতের শান্তিপর্ব্বে পিণ্ডোৎপত্তির কথা ৩৩৫ ও ৩৫৬ অধ্যায়ে আছে, উহাতে পিতৃযান ও দেবযান উপাসনার মধ্যে কোন প্রভেদ নাই। **পিতৃগণের পিণ্ডদান দ্বারা নারায়ণের উপাসনা করা হয়, উক্ত হইয়াছে।** পিতার মুক্তি পুত্রে করিতে পারে না, নহুষের বৃত্তান্তে বর্ত্তমান—যুধিষ্ঠির তাঁহার মুক্তি ব্রহ্মজ্ঞান উপদেশে করেন, যযাতি ধার্ম্মিক দৌহিত্রগণের সৎসঙ্গে স্বর্গে পুনর্গমন করেন। যুধিষ্ঠির ধর্ম্মকে আশ্রয় করিয়া রাজসূয় যজ্ঞে সম্রাট হন। মহাভারতে উহা তিনি জতুগৃহ-দাহপরে অজ্ঞাতবাসের পর দ্রৌপদীকে স্বয়ম্বরে লাভের পর করেন। **পুরুষকার ও ধর্ম্মব্রত সাধনায় অপরিচিত নানাব্যক্তিকে পরিচিত করা, অজ্ঞাতবাসের মধ্যে সার সত্যের পরিচয় দান করে। ধর্ম্মই যে, মানবের উন্নতির কারণ, ইহাই যেন বিরাট পর্ব্ব প্রমাণ করিয়াছে। সেইখানেই ধর্ম্মের বিরাট মূর্ত্তি অলৌকিক হইয়াছে।** প্রাচীন আর্য্য হিন্দু সমাজের গৌরব মণি যাহা বহুকাল হইতে অজ্ঞাতবাসের ন্যায় লুক্কায়িত ছিল, উহাই যুধিষ্ঠির উদ্ধার করিয়া তাঁহার মস্তকে রাজমুকুটে ধারণ করিলেন। উহাতেই তাঁহার ধর্ম্মরাজ নামের সার্থকতা সিদ্ধ হয়। দুর্য্যোধন, কর্ণ, শকুনি আদি যেন খনি হইতে মণিকে বাহির ও মাজিয়া ঘষিয়া উজ্জ্বল করিয়াছিল, আর সাধারণের অন্তরে কীচক বধে দ্রৌপদীর পতিব্রতা ধর্ম্মের প্রভাব দৃঢ়ীকৃত হইয়াছিল। উহা তিনি কৌরব সভায় পতির সমক্ষে পাতিব্রত্য প্রভাব ব্যক্ত করা শিষ্টাচার বিরুদ্ধ বলিয়া করেন নাই, ইহাই মহাভারতে জন্মেজয়ের পূর্ব্বোক্তপ্রশ্নের উত্তর ও মীমাংসা দেখিতে পাওয়া যায়। পাতিব্রত্য ক্ষমতা যে দ্রৌপদীর অজ্ঞাত বিষয় ছিল না, ইহা তিনি বলের সহিত কীচককে প্রত্যাখ্যান করিয়া প্রমাণ করেন ও সূর্য্যের দূত তাঁহার সহায়তা করায় উল্লিখিত হইয়াছে। উহা সেই বনবাসিনী দ্রৌপদীর সূর্য্য উপাসনার পরিচয় দান করে ও পুরাণে আছে।

† অশ্বমেধ পর্ব্ব ৫৭ অধ্যায়।

**ব্রহ্মধর্ম্ম** :—সংসারে ধর্ম্মাপেক্ষা বলবান আর কিছুই নাই। সেই বল অজ্ঞের নিকট অজ্ঞাতরূপে বাস করে ও উহা অনুশীলন করিলে প্রকাশ হইয়া পড়ে। বিরাটপর্ব্বে সেই ব্রহ্মোপাসনার কথা আছে। তখন ব্রহ্মই সমস্ত দেবতা ও প্রণব, সমস্ত বেদ স্বরূপ, সত্যকথন ও ইন্দ্রিয় সংযমকেই যেন প্রধান যজ্ঞ বলিয়া জ্ঞান করা হইত। সর্ব্বদাই ধর্ম্মই ব্রাহ্মণগণের একমাত্র আশ্রয় এবং লোকে ধর্ম্মানুষ্ঠানে কৃতকার্য্য ও সুখী হয়। রাজারা ধর্ম্মবলেই রাজ্য ও বংশরক্ষা করে, তদ্রূপ পাণ্ডবেরা ধর্ম্মের উপর নির্ভর করিয়া চলেন ও বিরাট রাজ্যে কীচকগণের প্রাদুর্ভাব তাহাদের সেনাপতিকে বধ করিয়া করেন। ত্রিগর্ত্ত ও কৌরবেরা গোহরণ করিতে আসিয়া যৎপরোনাস্তি অপমানিত ও পরাজিত হয়। একদিন পাণ্ডবেরা দ্রৌপদীর স্বয়ম্বর সভায় যেমন উপস্থিত রাজগণকে পরাজিত করিয়া পরিচিত হইয়াছিল, সেইরূপ গোহরণ নিবারণ করিয়া মৎস্য রাজের রাজ্য ও ধন রক্ষা করিয়া তাঁহারা তাঁহার সহিত সুপরিচিত ও পূর্ব্বোক্ত বিদুরের উক্তিমত দানে মিত্রলাভ করিয়াছিলেন ও শত্রুগণকে শাসন করিয়া জয় ইতিহাসের উদ্বোধন ক্রিয়া করিয়াছিলেন।

**অভ্যুন্নতি** :—উপরিচর বসুহোম রাজার বংশধর মৎস্যরাজ তখন যুধিষ্ঠিরের সহিত সখ্যতা বন্ধনে বদ্ধ, তিনি আপনার সিংহাসনে যুধিষ্ঠিরকে বসাইয়া আপনাকে সর্ব্বাপেক্ষা সম্মানিত মনে করিলেন। মহাকবি কালিদাস তাঁহার কুমার সম্ভবে গোরূপ ধারিনী পৃথিবী হইতে পৃথুরাজা উজ্জ্বল রত্নাদি দোহন করেন, উল্লেখ করিয়াছেন, তদ্রূপ যুধিষ্ঠিরাদি পাণ্ডবেরা বিরাটপর্ব্ব গোহরণ নিবারণ পূর্ব্বক মৎস্যরাজ্য রক্ষা করিয়া তাঁহাদের ব্রত উদযাপন করিয়াছিলেন। বনবাস ও তীর্থ-পর্য্যটনের পরে বিরাট পর্ব্ব উহাতেই বিরাট ও ব্যাপক হইয়াছে। পুরাকালে সতীসাধ্বী দক্ষনন্দিনী সতী তাঁহার পতি নিন্দায় স্বীয় দেহত্যাগ করিয়া যেমন মেনকার গর্ভে হিমালয়ের ঔরসে জন্মগ্রহণ করেন, সেই বালিকার মাতা কন্যাকে তপস্যা নিবারণ করিবার কথায় তাঁহার 'উমা' নামোৎপত্তির সন্ধান পাওয়া যায়; যথা **'উ' বৎসে! 'মা' তপস্যা করিও না** উহাতেই তাঁহার নাম উমা ও গোত্রোপাধি অনুসারে **পার্ব্বতী** এই নাম হইয়াছিল, তদ্রূপ পাঞ্চালী ও দ্রৌপদীর নামোৎপত্তি হইয়াছিল। পঞ্চপাণ্ডব দ্রৌপদীর স্নেহ ও প্রেমের আলোক দ্বারা একত্রিত হইয়াছিল। আর তাঁহার 'সৈরন্ধ্রী' নাম ব্যুৎপত্তি অনুসারে অর্থাৎ পরগৃহস্থিতা স্বাধীনা শিল্পকারিণী কথারই পরিচয় দান করে, উহাতে তাঁহার সঙ্গে দাস্য বৃত্তির কোন সম্বন্ধই নাই। যথা :—'সীর' শব্দের অর্থ 'লাঙ্গল' 'ধৃ' ধাতুর অর্থ ধারণ করা, উহার স্বার্থে ক ও স্ত্রীলিঙ্গে ঈপ্ দ্বারা এই ব্যুৎপত্তিগত অর্থ হয় যে, কৃষিবিদ্যার দ্বারা পাণ্ডবগণের লক্ষ্মীলাভের পরিচয় ঐ পদসিদ্ধ ঐ নামে হয়। যে যুগে যুধিষ্ঠিরাদি আবির্ভূত হন, **সেই যুগের অবতার বলরাম,** তিনি হলরূপ অস্ত্রদ্বারা **পৃথিবী শাসন করিয়াছিলেন**। সেকালে লাঙ্গল ও বৃষের দ্বারা ভূমিকর্ষণ প্রচলিত ছিল। গোধন সেকালের রাজাদের প্রধান সম্পদ ছিল। মানবের জীবন গরুর দুগ্ধে রক্ষা ও ঘৃতে যজ্ঞের অনুষ্ঠান সিদ্ধ হইত। সেই সময় গো হরণ নিবারণ করা ও কৃষির উন্নতি সূর্য্যোপাসনার দ্বারা সিদ্ধ করা যেন বন ও বিরাটপর্ব্বের মূল সিদ্ধান্ত সুতরাং উহাতে যে, ভারতবর্ষের উন্নতি বিধানের জন্য বিরাট ব্যাপার এ কথা অস্বীকার করা যায় না।

**আত্মধর্ম্ম বিচার** :—বিরাট পর্ব্বে আত্মধর্ম্ম বিচারে মানবের শোক ও দুঃখ শান্তির কথা বর্ত্তমান, তজ্জন্যই শ্রাদ্ধকালে বিরাট পর্ব্ব এখনও শান্তি স্বস্ত্যয়নের স্বরূপ আত্মতৃপ্তির জন্য

সন্তানেরা পিতার স্বর্গ কামনায় তাঁহার প্রেত আত্মার তৃপ্তির জন্য পাঠ করান ও ঐ ব্যবস্থা প্রচলিত আছে। সেইখানে প্রেতাত্মার অজ্ঞাতবাসের সঙ্গে তাঁহার উদ্ধারের কথা যেন মুখরিত হইয়াছে। শান্তিপর্ব্বের ২৭৫ অধ্যায়ে জন্ম ও মৃত্যু অতিক্রম পূর্ব্বক সংসার জয়ের কথা এইরূপে উক্ত হইয়াছে যে, **যিনি বাক্য ও মনের অধিষ্ঠাতা, শান্ত ও আত্মাকে জানিতে পারিয়াছেন, তিনিই জ্ঞান দ্বারা বুদ্ধিকে সংযত করিতে পারিয়াছেন, তিনিই কখন স্বকর্ম্ম ত্যাগ জন্য কোনরূপ দোষী হইতে পারেন না।** দ্রৌপদী তাঁহার বিলাপের মধ্যে বলিয়াছেন যে, ক্ষত্রিয় ক্রোধশূন্য হওয়া দোষের কথা, উহা তিনি বৃহস্পতির নজীর ধরিয়া দেখাইয়াছিলেন।. এইখানেই উহারই উত্তর বর্ত্তমান রহিয়াছে। বিরাট পর্ব্বের অনেক কথা শান্তিপর্ব্বে গিয়াছে।

বৈদান্তিকেরা **আত্মাকে নিত্য ও সত্য এবং তদ্ভিন্ন সমস্তই মিথ্যা** বলিয়াছেন। সাংখ্যমতাবলম্বীরা অহং পদের অর্থে আত্মা স্বীকার করেন না, তাঁহারা **আত্মাকে নিত্য প্রকাশ স্বরূপ** বলিয়াছেন। তদনুসারে বনপর্ব্বে কোথাও স্বয়ং যুধিষ্ঠির তাঁহার রাজ্যাপহরণের জন্য ক্ষোভ ও বিলাপ করেন নাই, ইহাতেই **তিনি যে রাজ্যাদিকে মিথ্যা বলিয়া বেদান্তের অনুসরণ করিয়াছিলেন, ইহা প্রমাণ হয়।** মহর্ষি বেদব্যাস বেদান্ত সূত্রকার ও মহাভারতের গ্রন্থকর্ত্তা ও সংহিতাকার। মহাভারতে মহাদেবের বরেই ধৃতরাষ্ট্রের শত পুত্র লাভ হয়, এই কথা আছে। সোমক রাজার নরমেধ যজ্ঞে একপুত্র উৎসর্গ করিয়া শতপুত্র লাভে রাজা ও স্ত্রীদের নরকভোগে হইয়াছিল উহাও মহাভারতে আছে। চলিত কথায় বলে "শত মূর্খের সহিত স্বর্গ গমনের অপেক্ষা একজন পণ্ডিতের সহিত পাতালে বাস করা ভাল"। যুধিষ্ঠির যেন কৌরবাদি মূর্খ রাজগণের সঙ্গে রাজত্ব করা অপেক্ষা মহর্ষি, দেবর্ষি ও রাজর্ষিগণের সহিত বনে বাস করা স্বর্গভোগ মনে করেন। বেদব্যাস ইহাই প্রমাণ যুধিষ্ঠিরের বন গমন ও বিরাট পর্ব্বে রাজ্য লাভের সঙ্গে দেখাইয়াছেন।

**আর্য্য সতীর রূপ বর্ণনা**ঃ—বনে ধর্ম্মব্রতানুষ্ঠানে দ্রৌপদীর রূপ মলিন হয় নাই, বরং পূর্ব্বাপেক্ষা উজ্জ্বল ও মনোহর হইয়াছিল। কারণ পুরুষ ও প্রকৃতির গুণ আত্মপ্রকাশ দ্বারাই হয়, হিন্দুধর্ম্মে পতি ও পত্নী দেবদেবীর রূপে পূজা লাভ করিয়াছে, উঁহাতেই আদিম যুগের দক্ষযজ্ঞে সতীর চিত্র—মহাদেব যোগী সতীর মৃতদেহ স্কন্ধে করিয়া ঘুরিতেছেন, আর বিষ্ণু সেই দেবীর প্রেম ও প্রণয় যে মৃতদেহ হইতে অন্তর্হিত হইয়াছে, তাঁহার **আত্মার আবির্ভাব যে, ভারতবর্ষের একান্নপীঠে দেবীর উপাসনায় প্রতিষ্ঠিত করেন।** যম সত্যবানের দেহ লইয়া যাইতেছেন, আর সতী মৃত্যুর অধিপতি যমের উপাসনায় পতির প্রাণলাভের সঙ্গে ও শতপুত্র লাভ শ্বশুরের চক্ষু ও রাজ্যলাভের ব্যবস্থা করিলেন। **ইহাতেই নানাযুগের মৃতাচার সতীর মৃতদেহ মধ্যে যাহা চাপা পড়িয়াছিল, সাবিত্রী উহার মধ্য হইতে যেন সত্য আবিষ্কার করিলেন, প্রেম ও প্রণয়ের সহিত ধর্ম্মের ও উপাসনা সম্বন্ধ বিচার এবং রূপবর্ণনা** করার মধ্যে বর্ত্তমান রহিয়াছে, ইহাই দেখা যায়। মহাভারতের পৌলমপর্ব্বে পুলমা রাক্ষস ঐরূপ ভৃগু পত্নী হরণ করিতেছে, আর সতীর পুত্র সেই রাক্ষসকে ভস্ম করিতেছেন, আবার রুরু প্রমদ্বরার সর্পদংশনে মৃত্যু হইলে আপনার

পবমায়ু প্রণয়াস্পদা বমণীকে প্রদান কবিয়া জীবিতা ও তাঁহাকে বিবাহ করেন। দ্রৌপদীব সঙ্গে সীতাহবণেব সাদৃশ্য বনে জযদ্রথেব হবণে হইয়াছে—অর্জ্জুন ও ভীম সেই হরণ নিবাবণ কবিলেন, ধার্ম্মিক যুধিষ্ঠিব জয়দ্রথকে ভগ্নীপতি সম্বন্ধ গৌববে ও তাঁহাব ক্ষমা দাক্ষিণ্যাদি গুণেব প্রমাণ প্রাণ দান কবিয়া কবিলেন। তখন দ্রৌপদী সীতাব ন্যায় অচেতনা হন নাই, বা কোনরূপ কাতবা হইয়া বিলাপ কবেন নাই, ববং জযদ্রথেব পবিণাম কি হইবে, তজ্জন্যই তাঁহাকে সাবধান কবিতেছিলেন যে, যাহাতে সে সেই ভয়েই তাঁহাকে পবিত্যাগ কবে, এমন সময়ে ভীমার্জ্জুন তাঁহাকে উদ্ধাব কবিলেন। **কি সুন্দর। তিনি পাতিব্রত্য ধর্ম্মানুষ্ঠানে কখন গর্ব্বিতা হন নাই, কারণ তিনি কাহাকে ও কখন কোন শাপ বা বর দান করেন নাই। সেইখানেই দ্রৌপদীর অপূর্ব্ব চিত্রের অলৌকিকত্ব!** কীচক তাঁহাব রূপ লাবণ্যে মুগ্ধ হইযা নানা প্রলোভনে বশীভূত কবিতে না পাবিয়া বল প্রয়োগ কবিলে তিনি তাঁহাকে দূবে ফেলিয়া দিলেন ও শেষে ভীমেব দ্বাবা তাঁহাব বধ সাধন কবাইলেন। সেই অজ্ঞাতবাসের সময ভীমেব মুখে সত্যাবিষ্কাব হইল :— **তিনি কীচককে বধ করিয়া বলিলেন যে, আমি আজ ভ্রাতৃঋণ হইতে মুক্ত হইলাম। সেইখানে দ্রৌপদীর সতীত্বের বিরাট মূর্ত্তি কীচক বধে ভীমের মুখে ব্যক্ত হইল।** এই সত্য নির্ণয় ভাণ্ডাবকব সভাব প্রকাশিত শত সহস্র মহাভাবত পাঠ সমালোচনাব পব যে মহাভাবতেব বিবাটপর্ব্ব প্রকাশিত হইয়াছে উহাতেও ঐরূপ আছে, যথা :—বিবাটপর্ব্ব ২২ অধ্যায় ৭৯ শ্লোক :—

"অদ্যাহমনৃণো ভূত্বা ভ্রাতুর্ভার্য্যাপহাবিণং, শান্তিং লব্ধোঽস্মি পবমাং হত্বা সৈবন্ধ্রি কণ্টকং।"

অর্থাৎ আমি আজ ভার্য্যাপহাবীকে বধ কবিয়া দ্রৌপদীব কণ্টক দূব ও ভ্রাতৃঋণ হইতে মুক্ত হইয়া পবম শান্তিলাভ কবিলাম। আবাব যখন বাজা সেই কীচক ভ্রাতৃবন্ধুগণকে দ্রৌপদীকে কীচকেব মৃত দেহেব সহিত সৎকাব কবিবাব অনুমতি দান কবেন, তখন তাঁহাকে শ্মশানে লইযা যাইতেছিল, সেই সময়েও ভীম তাহাদেব হস্ত হইতে দ্রৌপদীকে মুক্ত কবিয়াছিলেন। কিন্তু কি আশ্চর্য্য! কৌবব সভায় যখন পাণ্ডবেবা সকলেই উপস্থিত, ভাবতবর্ষেব বহু বাজাবা ও কৌবব সভাব যাবতীয় প্রাচীন মন্ত্রী ও সভ্যগণ বিদ্যমান, সেখানে দ্রৌপদীব উপব অন্যায় অত্যাচাব ও কটু উক্তি প্রয়োগ কবিলে, তখন দ্রৌপদীই কেবল ধর্ম্ম ও শিষ্টাচাব অবলম্বন পূর্ব্বক যুক্তি ও তর্কেব অবতাবণা কবিয়াছিলেন। যখন ধর্ম্মেব আবির্ভাব দুর্নিমিত্তে লক্ষ্য হইল তখনই ধৃতবাষ্ট্র তাঁহাকে বিদুরের উপদেশে ববদান কবেন।

**দ্রৌপদীর রূপবর্ণনা তাঁহার কর্ম্মে, চরিত্রে ও ধর্ম্মে, দেহের বর্ণাদি অঙ্গ ভঙ্গীতে যে রূপ বর্ণনা করা হয়, উহা কবিরা কাব্যেই করিয়া থাকেন।** মহাভাবতাদি ধর্ম্মশাস্ত্রে যুধিষ্ঠিবেব প্রতি দ্রৌপদীব বিশুদ্ধ প্রণয় ও প্রেমের আদর্শ তাঁহাব ভোগবিলাস বিসর্জ্জনে, সহিষ্ণুতায, লোকাপবাদ ও অপমানেব জন্য স্বামীব উপব কোনরূপ নিন্দা বা ভর্ৎসনা না কবায় পূর্ণমাত্রায় বর্ত্তমান বহিয়াছে। বনে দ্রৌপদী যে বিলাপ কবিয়াছিলেন উহাতে স্বামীব ও তাঁহাব কনিষ্ঠ ভ্রাতৃগণেব দুঃখ দূবীকবণেব জন্য তিনি তাঁহাব নিজের সুখেব নিমিত্ত কবেন নাই। **তিনি যাহাতে ধর্ম্মরাজ্য**

**প্রতিষ্ঠা হয়, তজ্জন্যই শ্রীকৃষ্ণের নিকট বিলাপ করিয়াছিলেন, তিনি উহা প্রতিহিংসা গ্রহণের জন্য করেন নাই।** যখনই শ্রীকৃষ্ণ তাঁহাকে বলিলেন যে, তিনি ধর্ম্ম সম্রাটের সম্রাজ্ঞী হইবেন তখনই তিনি ক্ষান্ত হইলেন। বনপর্ব্ব ১৩০।১২ অধ্যায়:— "সত্যংতে প্রতিজানামি রাজ্ঞাং রাজ্ঞী ভবিষ্যসি, "পতেদ্ দ্যৌর্হিমবান্ শীর্য্যেৎ পৃথিবী শকলী ভবেৎ।"

**সুতরাং ইহাতেও তিনি যে ধর্ম্মরাজের পত্নী উহার পরিষ্কার প্রমাণ রহিয়াছে। বিরাট পর্ব্বেই যেন পঞ্চপতির মধ্যে সতীর অজ্ঞাত বাস শেষ হইল।** তখন দ্রৌপদী যেন অর্জ্জুন ও সুভদ্রার পুত্র অভিমন্যুর বিবাহের ঘটকালী করিলেন। অভিমন্যুর পুত্রের বংশধরের রাজ্য সিংহাসন প্রাপ্তির সঙ্গে যযাতির নির্ব্বাসিত জ্যেষ্ঠ পুত্র যদুর পিতৃসিংহাসন বঞ্চনার যে দোষ উহা ক্ষালন যেন তদনন্তর অভিমন্যুর পুত্রের সেই সিংহাসন প্রাপ্তিতে হইয়াছিল। দ্রৌপদী নিঃস্বার্থ, তাঁহার পুত্রের মঙ্গলের জন্য কখন ব্যস্ত ছিলেন না বা তাহার রাজ্য লাভের জন্য উৎসুক হন না। উহার কৌরব সভায় বর প্রার্থনাকালে সবিশেষ প্রমাণ রহিয়াছে। আর কুন্তীও পাণ্ডবগণের অন্যান্য পত্নীগণ অপেক্ষা দ্রৌপদীরই সুখ্যাতি করেন, এমন কি, তিনি তাঁহার পুত্রগণ অপেক্ষাও তাঁহাকে অধিক ভালবাসিতেন, উহা তিনি উদ্যোগপর্ব্বে শ্রীকৃষ্ণের নিকট বলিয়াছিলেন। উহাতে সতীর প্রেম যে পতির প্রতিই সর্ব্বাপেক্ষা অধিক, উহা প্রমাণিত হইয়াছে। সতী পতির সঙ্গে স্বর্গভোগ করেন, সেইজন্যই রাজকন্যা সীতা, সাবিত্রী ও দ্রৌপদী বনেই পতির সঙ্গে বাস করেন। আর্য্য হিন্দুধর্ম্মে সতীর আদর্শ কি যেন এক অপূর্ব্ব বিরাট মূর্ত্তি ধারণ করিয়াছে। কামুক অসভ্য বর্ব্বর লোকেরাও দ্রৌপদীর অসামান্য রূপৈশ্বর্য্যে অসুর রাক্ষসগণের ন্যায় কখন মুগ্ধ হয় নাই, তাহারা তাঁহাকে অন্নপূর্ণা স্বরূপ মাতৃভাবে ভক্তি ও পূজা করিত। উহাতে সতীর চিত্র যে আপামর সাধারণের মনে জার ভাব আনিতে পারে না, ইহাই সিদ্ধ হয়। **সেইখানেই দ্রৌপদী সতীসাম্রাজ্যের সাম্রাজ্ঞী ও পঞ্চজনের উপাস্যা দেবী।** অশ্বিনীকুমারেরা চ্যবন মুনির জরা মুক্তি ও পুনর্যৌবন দান তাঁহার পত্নীর সতীত্ব পরীক্ষায় করেন। চ্যবন ঋষিও সতীর সতীত্ব রক্ষা করায় ইন্দ্রকে নিগৃহীত করিয়া অশ্বিনীকুমারের যজ্ঞভাগ কল্পনা করেন, মহাভারতে আছে। বনপর্ব্বে সেই অশ্বিনীকুমারের বরে জাত মাদ্রীসন্তানেরা দ্রৌপদীর পদ সেবা করিয়াছেন। উহাতে তাঁহারা যে দেবর সন্তানের তুল্য প্রমাণ হইয়াছে। ঐরূপ অর্জ্জুনের তপস্যা করিবার যাত্রাকালে দ্রৌপদীর আশীর্ব্বাদেও তিনি যে দেবর উহাই প্রমাণিত হইয়াছে।

**সম্বন্ধনির্ণয়:**—মাতার গর্ভে যেমন শিশু সন্তানেরা প্রায় একবৎসরকাল অজ্ঞাতাবস্থায় থাকিয়া সংসারে পরিচিত হয় ও আত্মজ বলিয়া পিতার পরিচয় দান করে, তদ্রূপ পাণ্ডবেরা বিরাট মূর্ত্তি ধরিবার অগ্রে আত্মজ্ঞান সিদ্ধির জন্য তাঁহাদিগকে অজ্ঞাতবাস করিতে হইয়াছিল। সুভদ্রার পুত্র অভিমন্যুর পরিচয় যেন খাণ্ডবদাহনের পর ইন্দ্রপ্রস্থে জন্মে হয়। প্রভাসে অর্জ্জুনের সহিত শ্রীকৃষ্ণাদির সম্মিলনান্তে সুভদ্রাহরণ ও বিবাহ হইয়াছিল। যুধিষ্ঠির তদ্রূপ অভিমন্যুর বিবাহ আত্মজ্ঞান স্ফূর্ত্তির পরেই বিরাট দুহিতা উত্তরার সহিত মৎস্যরাজ্যে নিমন্ত্রণ দ্বারা সেই শুভকর্ম্ম সুসম্পন্ন করাইয়াছিলেন। পরে যথাকালে সেই উত্তরার গর্ভে পরীক্ষিতের জন্ম ও তাহার ব্রহ্মশাপ শান্তি ও প্রাণদান শ্রীকৃষ্ণের সত্যপালনের বলেই হইয়াছিল। প্রেমের বলে

সেই পরীক্ষিত ও ব্যাস পুত্র শুকদেবই ব্রহ্মশাপ দূর করেন। ইহাতেই বিরাট পর্ব্বে আত্মধর্ম্ম ও প্রেমরাজ্য স্থাপনের জন্য এক শুভ সম্মিলন অভিমন্যুর বিবাহে হইয়াছিল। উহার নান্দীমুখ শ্রাদ্ধ যেন ত্রিগর্ত্ত ও কৌরবগণের পরাজয়ে ও গোধন উদ্ধারে হয়।

**সিদ্ধান্ত** ঃ—সেকালে রাজারা যদি স্ব স্ব রাজ্য রক্ষার জন্য আত্মোন্নতি ধর্ম্মানুষ্ঠান দ্বারা না করিতেন, তবে তাঁহাদের লক্ষ্মীশ্রী থাকিত না, কারণ ব্রত ও তপোনুষ্ঠান দ্বারা আত্মার বিকাশ ও চিত্তশুদ্ধি হয়। আত্মা খাঁটি সোনা স্বরূপ হইলে আর কলঙ্কিত হইতে হয় না, দুঃখই অগ্নির ন্যায় সোনার খাদ বাহির করে, দুঃখাগ্নিতে ধর্ম্ম পরীক্ষা হইয়া থাকে, সাংসারিক সুখে লোক মোহে অভিভূত হয়, কিন্তু জ্ঞানী উহাতেই বললাভ ও আত্মোন্নতি করে। ভোগ ও কর্ম্ম এই দুয়ের সামঞ্জস্য হইলেই সুখ যেন ঘরের লোক হয়। আর যখন ভোগে অরুচি ও অবসাদ হয়, তখনই খাণ্ডবদাহন আবশ্যক হইয়া পড়ে। মহাভারতের বিরাটপর্ব্ব কি প্রমাণ করিতেছে যে, দুঃখ নিবারণ উপযোগী কর্ম্ম ও চেষ্টা ব্যতিরেকে প্রকৃত সুখের স্বরূপ দেখিতে পাওয়া যায় না। মানসিক ও আধ্যাত্মিক দুঃখ শারীরিক দুঃখ অপেক্ষা অধিকতর কষ্টকর। পাশ্চাত্য মহাকবি সেক্সপীর আত্মগ্লানির যে চিকিৎসা নাই উহা ম্যাকবেথের মুখে ব্যক্ত ও বিচ্ছেদে রোমিও জুলিয়েটের মৃত্যু দেখাইয়াছেন। মহর্ষি বেদব্যাস মহাভারতে সকল দুঃখের চরম সীমা দেখাইয়া উহার প্রতিকার কিরূপে করা যায় দেখাইয়াছেন, উহাই বিরাট ব্যাপার। দ্রৌপদী ও উত্তরার বিবাহের পূর্ব্বে যুদ্ধ হইয়াছিল ও কৌরবেরা পরাজিত হইলে পাণ্ডবেরা আত্মপ্রকাশ করে। বিদ্যুতের আলোক যেমন অন্ধকারকে দশগুণ বাড়াইয়া দেয়, তদ্রূপ যুদ্ধের জয় ও পরাজয় সুখ ও দুঃখকে শতগুণ বর্দ্ধিত করে। যুধিষ্ঠির সম্রাট হইয়া ধৃতরাষ্ট্রের বংশ ধ্বংস করিয়া আপনার সাম্রাজ্য রক্ষা করা অপেক্ষা তাহারা লোভে পড়িয়া যাহা চায় উহা দিয়া সংসার জয়ের ব্যবস্থা করা ভাল, মনে করেন। রামায়ণে ও মহাভারতে বিশ্বামিত্র বশিষ্ঠের ধিক্কারে ব্রাহ্মণ হইয়াছিলেন, পাণ্ডবেরা সেই আদর্শের অনুসরণ করেন। গীতা যেন মহাভারতের অনুকরণ ও সারাংশ মাত্র, কারণ যুধিষ্ঠিরের ন্যায় অর্জ্জুন যুদ্ধের পূর্ব্বে অস্ত্রশস্ত্র ফেলিয়া আত্মীয় কৌরবগণের হস্তে নিহত হওয়ায় মঙ্গল মনে করিয়াছিলেন। সেখানে যেমন শ্রীকৃষ্ণ তাঁহাকে উপদেশ দিয়া যুদ্ধ করান, তদ্রূপ তিনি অভিমন্যুর বিবাহের পর যুধিষ্ঠিরের কৌরবগণের সহিত যুদ্ধ করিয়া রাজ্যোদ্ধার করা উচিত স্থির করেন।

বেদান্তে বলে যে, আত্মার তিন অমূল্যবস্তু একাধারে মানবে স্ফূর্ত্ত হইতে পারে, বৈরাগ্য ও সংযম দ্বারা আত্মার পঙ্কোদ্ধার করিলে তবেই আত্মার জ্ঞানালোকে উহার প্রতিষ্ঠা ও প্রেমাস্বাদন করা যায়। পাতঞ্জলের যোগে সাধনের পাঁচটি সোপান আছে, শ্রদ্ধা, বীর্য্য, স্মৃতি, সমাধি ও প্রজ্ঞা। আর সাঙ্খ্যদর্শনের মধ্যে যে সাক্ষাৎ জ্ঞানে আত্মার অমরত্ব উপলব্ধি করিবার বিষয় আছে, উহাই গীতায় শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে স্মরণ করাইয়াছিলেন। সেই শ্রীকৃষ্ণের উপদেশ ও মহর্ষি বেদব্যাসের ভারত সাবিত্রী একই কথা বলিতেছে * "অশোচ্যগণের জন্য শোক করা উচিত নয়, তুমি মুখে জ্ঞানবত্তার ভাণ করিয়া শোক করিও না। তুমি সংসার ও কর্ম্মবন্ধন হাসিয়া উড়াইয়া দাও।"

* গীতা ২য় অধ্যায় ১১—১৩।

# বিরাট পর্ব্ব।

## দ্বিতীয় অধ্যায়।

### অভিমন্যুর বিবাহ।

সত্যোদ্ধার :—পাণ্ডবেরা বনে মুনি ঋষিগণের মুখে ইন্দ্রের স্বর্গোদ্ধার শচীর প্রতি নহুষের অসদভিপ্রায়ে হইয়াছিল শুনিয়াছিলেন। মুনিঋষিগণের সাহায্যে ইন্দ্রাণি দ্বারা নহুষের গর্ব্বাহঙ্কার ঔদ্ধত্য ও ভাবভাবে পতন যেরূপে হইয়াছিল, সেইরূপে দ্রৌপদীর প্রতি অত্যাচার করার পাণ্ডবেরা কীচককে বধ করিয়া বিরাট রাজাকে হস্তগত করেন। কেকয় রাজার পুত্র কীচক বিরাট রাজার শ্যালক ছিলেন। কীচক যেরূপ বলবান, তেমনি যোদ্ধা ছিলেন। তাঁহারই ভয়ে ও প্রভাবে ত্রিগর্ত্তরাজ সুশর্ম্মা বিরাটরাজার বশীভূত ছিল। কীচকের বধ হইয়াছে শুনিলে ঐ রাজা কৌরবগণের সহিত সম্মিলিত হইয়া মৎস্য রাজ্য আক্রমণ করেন। পাণ্ডবেরা সেই বিপদ হইতে বিরাট রাজাকে রক্ষা করিয়া বিরাট রাজাকে বিপন্মুক্ত করিলেন। কীচক বধ বিরাট পর্ব্বের একটি প্রধান ঘটনা। ঐ বধ কাহার কথায় কে করে উহা উল্লেখ করা হইয়াছে, কিন্তু উহার মধ্যে যে সত্য অজ্ঞাতবাস করিতেছে, উহা প্রকাশ করিতে হইবে। দ্রৌপদী ভীমের নিকট কীচকের দৌরাত্ম্য বর্ণনা করেন, উহাতে তিনি তাঁহার আত্মপরিচয় ও অভিমান করিয়াছেন, * যথা :—"হে ভীম! রাজা যুধিষ্ঠির যাহার ভর্ত্তা, তাহার সুখ ও স্বচ্ছন্দতা কোথায়? পূর্ব্বে এই সসাগরা পৃথিবী আমারই অধিকৃত ছিল, আমি আর্য্যাকুন্তী ও তোমাদিগকে ভয় করি নাই. আজ কিনা আমি কীচকের ভয়ে পীড়িতা, কি দুর্ভাগ্য!" ভীমসেন তাঁহাকে বলিলেন "আপনি ক্রোধকে ত্যাগ করুন, আমরা ধর্ম্মত্যাগ করিতে পারি না, কিঞ্চিৎকাল অপেক্ষা করুন, আপনি আবার রাজমহিষী হইবেন।" কীচক যখন কিছুতেই দ্রৌপদীকে বশীভূত করিতে পারিলেন না, তখন কীচক জালে পতিত হইয়া ভীমের হস্তে জরাসন্ধের ন্যায় মাংসপিণ্ডে পরিণত ও হত হন। এখন চলিত কথায় 'কীচক বধ' ব্যবহৃত হয়। কীচক দ্রৌপদীর স্তব স্তুতিতে মনস্তুষ্টি করিয়া আপনাকে কৃতকার্য্য ভাবিয়া যেমন ঘোর নিশিতে কোন এক নির্দ্দিষ্ট স্থানে আপনার মনোভিলাষ পূর্ণ করিতে যায়, অমনি ভীম দ্রৌপদীর ন্যায় ছদ্মবেশে উহার প্রাণ সংহার করেন। বিরাট রাজপত্নী সুদেষ্ণা দ্রৌপদীকে ভ্রাতৃবধের কারণ জানিতে পারিয়া তাঁহাকে স্থানান্তরে যাইতে বলেন। আবার ভীমের কৃতীত্বে রাজাজ্ঞায় কীচকের মৃতদেহের সহিত দ্রৌপদীকে অগ্নিদাহ করিবার চেষ্টা বিফল হইয়াছিল। তদনন্তর ভীমের শৌর্য্য ও বীর্য্যে ত্রিগর্ত্তরাজের হস্ত হইতে বিরাট রাজার নিষ্কৃতি লাভ ও যুদ্ধজয় হয়, আর অর্জ্জুনের যুদ্ধকৌশলে কৌরবগণের হস্ত হইতে রাজপুত্র উত্তর মুক্ত হন ও যুদ্ধজয় করেন। উহাতেই ভারতে সর্ব্বত্র পাণ্ডবগণের বিজয় দুন্দুভি ব্যপ্ত হইল। কৌরবগণের অপমান ও পরাজয় সকলে জানিতে পারিল।

* বিরাটপর্ব্ব ১৮ অধ্যায়।

**কার্য্য ও কারণ ঃ**—যুধিষ্ঠিরাদির মিথ্যা পরিচয় দান ও দাসত্ব স্বীকার কখনই সত্য ঘটনা হইতে পারেনা, কারণ যদি সত্য সত্যই তখন পাণ্ডবেরা অজ্ঞাতবাস করিবার জন্য ব্যস্ত হইতেন, তবে তাঁহারা অনায়াসে বনে এমন কোন নিভৃত স্থানে থাকিতেন। তখন তাঁহারা কোন কখনই পরিচিত রাজার রাজত্বে থাকিতেন না; কারণ কৌরবগণের গুপ্তচরের দ্বারা সহজেই তাঁহাদের সন্ধান করিতে পারিত। তাঁহাদের বিরাটরাজ্যে থাকিবার মূল উদ্দেশ্য অভিমন্যুর সহিত উত্তরার বিবাহক্রিয়া সম্পন্ন করা, তজ্জন্যই তাঁহারা উপযুক্ত অবসর ও সুযোগের অনুসন্ধান নিমিত্ত কালপ্রতীক্ষা করিতেছিলেন। ভগবান সৌভাগ্যোদয়ের সময়ই সুযোগ উপস্থিত করিয়া দেন। দ্রৌপদীর রূপে মুগ্ধ হওয়ায় কীচকের কাল হইল ও উপযুক্ত সুযোগ উপস্থিত হবে। বিরাট পর্ব্বে **পাণ্ডবেরা আত্মশক্তির পরিচয় দান করে বলিয়া ঐ পর্ব্বের নাম বিরাট হইয়াছে।**

**বিবাহ ঃ**—রামায়ণ ও মহাভারতে বিবাহ প্রধান ঘটনাস্বরূপ উল্লিখিত হইয়াছে। সংসারে বিবাহেই জারভাব দূর হইয়া থাকে, দেখিতে পাওয়া যায়। উহা রামায়ণ ও মহাভারতে অহল্যা ও গৌতমের কথায় উল্লিখিত হইয়াছে। ব্রহ্মা অহল্যাকে অনিন্দনীয়া করিয়া প্রথমা নারী সৃষ্টি করেন। অহল্যা শব্দের ব্যুৎপত্তিগত অর্থ, যে যাহার কোনরূপ বিরূপতা নাই। ব্রহ্মা সেই নারীরত্নকে মহাত্মা গৌতমের নিকট গচ্ছিত রাখেন, কিন্তু তিনি সেই নারীর রূপে মুগ্ধ হইলেন না। তিনি তাঁহার জিতেন্দ্রিয়তার পরীক্ষায় উত্তীর্ণ হইলে ব্রহ্মার নিকট হইতে উহাকে পত্নীরূপে লাভ করেন। ইন্দ্র উহাকে লাভ করিবার জন্য প্রার্থী ছিলেন এবং কামপীড়িত হইয়া গৌতম পতির রূপ ধরিয়া আপনার কুপ্রবৃত্তি মনোভিলাষ চরিতার্থ করেন। উহাতেই ভোগে সংসারে জারভাব প্রবিষ্ট হয়। ইহা উত্তরকাণ্ড রামায়ণে ৩৫ সর্গে আছে ও মহাভারতে চিরকারিক উপাখ্যানে বর্ণিত হইয়াছে। যাহাতে বিবাহে জারভাব দূর হয়, উহাই নারী সৃষ্টির মূল উদ্দেশ্য ছিল। রামায়ণে শ্রীরামচন্দ্র বালিবধ সেইজন্য করেন এবং রাবণ বধের কারণ ও সেই। মহাভারতে দুর্য্যোধনাদির বিনাশ সে কারণে হয় নাই। মহাভারতে বিবাহ দৈব ও পুরুষকারের কথা—দ্রৌপদীর বিবাহে উহাই দেখিতে পাওয়া যায়, সুভদ্রা ও অর্জ্জুনের বিবাহে প্রণয়ের কথা, উলুপী ও চিত্রাঙ্গদার বংশরক্ষার কথা। যযাতি দেবযানি ও শর্ম্মিষ্ঠার বিবাহ ধর্ম্মরক্ষার কথা এবং অভিমন্যু ও উত্তরার বিবাহ কৃতজ্ঞতার উপহার অর্থাৎ পাণ্ডবেরা বিরাট রাজার রাজ্যসম্পদ রক্ষা করিয়াছিল, তাঁহাদের প্রিয় সন্তানের সহিত বিরাট রাজা তাঁহার কন্যার পরিণয়ে তাঁহার কৃতজ্ঞতার পরিশোধ করিলেন। উহাতে আত্মার সহিত আত্মার বন্ধনেই যে বিবাহ হয়, ইহা প্রমাণিত হইয়াছে। যখন **আত্মার সহিত আত্মার বিনিময় হয়, তখনই যথার্থ বিবাহে স্বর্গসুখ উপভোগ হয়। ঈর্ষাদ্বেষ করিয়া স্ত্রীরত্নকে মূল্যবান দ্রব্যের ন্যায় আপনার পত্নী মনে করিয়া ভোগের নিমিত্ত গৃহের অন্তরালে বা মধ্যে রাখিলে কাহার কখনও সে আনন্দলাভ হয় না।** সে পরিণয়ের ফল নরক হয়, সেখানে পরশুরাম মাতৃহত্যা করেন, গৌতম অহল্যাকে শাপদান করেন, সীতাও বনবাসী হন। মহাভারতে সেরূপ আদর্শ নাই, কদ্রু ও বিনতায় সপত্নীদ্বেষ আছে, সেইরূপ দেবযানি শর্ম্মিষ্ঠায় ও সগর রাজার জন্ম বৃত্তান্তের মধ্যেও আছে। মহাভারতে বিরাট পর্ব্বে আত্মশক্তি রউদ্বোধন

হইয়াছিল। অভিমন্যু ও উত্তরার বিবাহে সেই আত্মশক্তির বিনিময়ের কথা যেন সূচিত হইয়াছে। বিবাহে আত্মপ্রকাশের সুবিধা হয় ও পুত্রই আত্মপ্রকাশ স্বরূপ আত্মজ নামে খ্যাত।

**জন্মরহস্য** :—মহাভারতের মধ্যে জন্ম বৃত্তান্তে আত্মশক্তির বিনিময়ে পুত্রোৎপত্তির কথা যেন তপস্যার বর্ত্তমান। উপরিচর রাজার সহিত অদ্রিকা অপ্সরার সন্তান ও কন্যার জন্ম মৎস্যরাজ ও সত্যবতী শান্তনুর পত্নীর কথা। গন্ধবতী সত্যবতী বেদব্যাসের মাতা নহেন, তবে তিনি যেন তাঁহাকে ভরতবংশের মাতৃরূপে অপূর্ব্ব পৌরাণিক মহাভারতের সৃষ্টি করেন উহাঁর দুর্গন্ধ দূর যেন ব্যাসের মাতায় হয়। মহাভারতে যখন সত্য প্রেম ধর্ম্ম প্রচার করা হইয়াছিল, তখন পরীক্ষিতের জন্ম এবং পরীক্ষিতের মৃত্যু ও উদ্ধার শুকের কথায় শ্রীমদ্ভাগবত রচনায় হয়। বেদব্যাসের আদি অকৃত্রিম মহাভারতে দ্রৌপদীর বিবাহ যাহা প্রতিপন্ন করিবার চেষ্টা করিয়াছিল, উহাই যেন শ্রীকৃষ্ণের রক্তের সহিত প্রেমের সম্বন্ধ অভিমন্যু ও উত্তরার বিবাহের মধ্যে দেখিতে পাওয়া যায়। শ্রীকৃষ্ণ বলরাম প্রমুখ যাদবেরা বরযাত্রীরূপে বিরাটপ্রসাদে সমাদৃত ও গৃহীত হইয়াছিলেন। বহুকাল পরে দৈব ও পুরুষকারের সঙ্গে উপরিচর রাজার বংশধর মৎস্যরাজ তাঁহার প্রাণাধিক কন্যাকে মহাবীর অর্জ্জুনের পুত্র অভিমন্যুর সহিত বিবাহ দিয়া কৃতার্থ হইলেন। সেইজন্য মৎস্যদেশ আনন্দ কোলাহলে অপূর্ব্ব শ্রীধারণ করিয়াছিল। তাহাদের মুখে পাণ্ডবগণের যশোগান মুখরিত হইয়া চতুর্দ্দিকে ব্যাপ্ত হইয়াছিল। একদিন পাণ্ডবেরা দ্যূতে পরাজিত ও লাঞ্ছিত হইয়া রাজধানী ত্যাগ করিয়া বনবাসী হইয়াছিলেন, সেই বনবাসকালে ঘোষযাত্রার গন্ধর্ব্বরাজ চিত্রসেনের হস্ত হইতে দুর্যোধনাদিকে উদ্ধার করিয়াছিলেন, কিন্তু উহাতেও নরাধম দুর্য্যোধনাদির চৈতন্যোদয় হইল না, মানব শরীরে কৃতজ্ঞতা বলিয়া যে গুণ আছে, যাহা ইতর জীব কুকুরাদিতেও দেখা যায়, উহাও তাহাদের নাই, ইহাই প্রমাণ করা হইয়াছিল।

**শুভকর্ম্ম** :—সেইখানেই বিরাট রাজার সহিত কৌরবগণের যে প্রভেদ কি,উহা দেখিতে পাওয়া যায়, পাণ্ডবগণ কেন কৌরবগণের বিরুদ্ধে ও বিরাট রাজার পক্ষে অস্ত্র ধারণ করেন বুঝিতে পারা যায়, কেন বিরাট রাজা তাঁহার রাজত্ব ও কন্যা অর্জ্জুনকে সম্প্রদান করিবার প্রস্তাব করেন ও পাণ্ডবেরাই বা কেন উত্তরার সহিত অভিমন্যুর বিবাহ স্থির করিয়াছিলেন জানিতে পারা যায়। শ্রীকৃষ্ণ ও যাদবেরা ঐ বিবাহের বরকর্ত্তার স্বরূপ অভিমন্যুকে দ্বারকা হইতে লইয়া আসিলেন। পাঞ্চালদেশ হইতে যুধিষ্ঠিরের রথাদিতে পুরোহিত অনুচরবর্গাদিরা আসিয়াছিল। বন হইতে মুনি ঋষিরা নিমন্ত্রিত হইয়া যোগদান করিয়াছিলেন এবং দ্রৌপদীর পিতা, মাতা ঐ বিবাহে ভ্রাতা ও পুত্র আদি আসিয়াছিলেন। তথায় কাশীরাজ শৈব্যাদি প্রমুখ পাণ্ডবগণের সুহৃদ রাজারা ও স্বজন ভৃত্যাদিসহ আসিয়াছিলেন। তাঁহাদের উপহার দ্রব্যে আশাতীত ধনরত্ন লাভ হয় ও উহা দ্বারা ব্রাহ্মণাদির মনস্তুষ্টি করা হইয়াছিল। সেই বিবাহ শুভকর্ম্ম নির্ব্বিঘ্নে সুসম্পন্ন হইল, কিন্তু সে সভায় পরাজিত কৌরবেরা যেন লজ্জায় আসিল না, মনে হয়। আর উহাতেই যেন কুন্তী সেখানে তাহাদের অনাস্থ করিয়া আসিলেন না। অভিমন্যুর বিবাহে দ্রৌপদী ও সুভদ্রা কর্ত্তৃত্ব করিয়াছিলেন।

**নাটক** :—সেই বিবাহে নিমন্ত্রিত রাজগণের মনস্তুষ্টির জন্য নাটকাভিনয় হওয়া অসম্ভব নয়। বর্ত্তমান বিরাট পর্ব্ব যেন সেই নাটক অভিনয়ের কথা মনে বোধ হয়, কারণ উহার মধ্যে গুপ্তনামে ও ছদ্মবেশে সূপকার, নপুংসক, দ্যূতক্রীড়াসক্ত বৈবাহিক পাণ্ডবগণকে উপহাস করা হইয়াছিল।

দ্যুতের পর পাণ্ডবগণের উত্তরীয় গ্রহণের প্রতিশোধ যেন যুদ্ধে কৌরবগণের পরাজয়কালে তাঁহাদের বিচিত্র উত্তরীয় গ্রহণে হইয়াছিল। ভীষ্মের মুখে যুদ্ধের বিবরণ যাহা বিবৃত হইয়াছে, উহা যেন নাটকের কথা মনে হয়। তজ্জন্য উহার কিঞ্চিদংশ * উদ্ধৃত করা হইল :—"দুর্য্যোধন! এতক্ষণ তোমার বলবুদ্ধি কোথায় ছিল? যুদ্ধক্ষেত্রে যখন তোমারা হত চেতন হইয়াছিলে, তখন যদি পার্থ তোমাদের সকলের প্রাণনাশ করিত, তবে কি হইত? উহা ভাবিয়া দেখ দেখি, অর্জ্জুন সেরূপ তোমার মত অধার্ম্মিক নয় বলিয়াই তোমরা বাঁচিয়া আছ, এখন তুমি পৈত্রিক প্রাণ লইয়া ঘরে যাও, আর অর্জ্জুন গোধন লইয়া যাউক, ইহাই সদ্যুক্তি।" আর উত্তর বলিতেছেন :—"পিতঃ! আমি শত্রুগণকে পরাজিত করিয়া গোধন উদ্ধার করি নাই, উহা এক দেবপুত্র করিয়াছিলেন। তিনি আমাকে ভীত ও পলায়নোন্মুখ দেখিয়া আমাকে নিবারণ করিলেন ও স্বয়ং যুদ্ধ করিতে আরম্ভ করিলেন। সেই মহাবলশালী বীর্য্যবান্ দেবপুত্র শরাঘাতে ভীষ্ম, দ্রোণ, কর্ণ, কৃপ অশ্বত্থামা প্রমুখ বীরগণকে বিমুখ করিলেন। অনন্তর দুর্য্যোধন যূথপতি হস্তীর ন্যায় সমরে ভীত হইয়া পলায়ন করিতে গেলে বলিলেন :—"**অরে কুরুনন্দন। বাহুবলে জীবন রক্ষা কর, হস্তিনাপুরে পলায়ন করিলে কি প্রাণরক্ষা হইবে? সেখানেও তোমার নিস্তার নাই, অতএব মন দিয়া যুদ্ধ কর, যদি নিহিত হও, তবে স্বর্গলাভ হইবে। এই যুদ্ধ জয় করিয়া এই সাম্রাজ্য ভোগ কর।** তখন দুর্য্যোধন সর্পের ন্যায় দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া যুদ্ধ করিতে লাগিলেন। উহা দেখিয়া তখন আমার শরীর রোমাঞ্চ ও হৃৎকম্প উপস্থিত হইল। যেমন মদমত্ত শার্দ্দূল বনচর মৃগগণকে পরাজয় করে, তদ্রূপ নিমেষ মধ্যে সেই দেবপুত্র একাকী ছয়জন মহারথীকে পরাজিত ও তাহাদের বস্ত্রহরণ করিয়াছিল।" জরাসন্ধ, শিশুপাল, কীচক ও ঘটোৎকচ জয়দ্রথাদি যেন নাটকীয় মহাভারতে পাপের উন্নতির পরিণাম কি যেন আদর্শের পশ্চাতে রাখা হইয়াছে।

**উপহাস** :—অর্জ্জুন অভিমন্যু ও উত্তরার বিবাহে সেই যুদ্ধের জয়লব্ধ বস্ত্রাভরণ যেন যৌতুক প্রদান করিলেন। এই বিরাট পর্ব্বে নাটকীয় অংশের কোথায় চূড়ান্ত হইয়াছে, যখন মৎস্যরাজ যুধিষ্ঠিরকে তাঁহার সিংহাসনে উপবিষ্ট দেখিয়া তর্জ্জন গর্জ্জন ও তিরস্কার করিতেছেন, আর অর্জ্জুন সূত মাগধের ন্যায় যুধিষ্ঠিরের গুণগান ও পরিচয় দিতেছেন :—"ইনি কুরুবংশাবতংশ কুন্তীপুত্র যুধিষ্ঠির। যখন কুরুমণ্ডলে অধিষ্ঠিত ছিলেন, তখন যাঁহার পশ্চাতে দশসহস্র হস্তী ও উত্তম অশ্বগণ গমন করিত ও সূতমাগধগণ যাঁহার স্তুতিপাঠ করিত। মহাতেজা মনু যেমন লোক সকলকে রক্ষা করেন, তদ্রূপ মহারাজ যুধিষ্ঠির প্রজাগণকে রক্ষা ও অনুগ্রহ করেন। তিনি শাস্ত্রজ্ঞানী, যজ্ঞনিষ্ঠ, জিতেন্দ্রিয়, দাতা, সত্যসঙ্কল্প ও ব্রহ্মনিষ্ঠ যেন সাক্ষাৎ ধর্ম্মের মূর্ত্তি, কি শৌর্য্য, বীর্য্য, কি ধীশক্তিতে কেহই তাঁহাকে, জয় করিতে পারে নাই, ইনি ইন্দ্রের আসনে উপবিষ্ট হইবার যোগ্য। ইঁহার গুণগ্রামের বর্ণনা করা যায় না। ইঁহার ধর্ম্মনিষ্ঠা, জিতেন্দ্রিয়তা, সত্যবাদিতা, ক্রোধহীনতা ও ব্রহ্মণ্যত্ব দর্শনে শত্রুকুল সন্তপ্ত হইয়াছে। মানবের শরীরে যেমন লোম সংখ্যা নির্ণয় করা যায় না, তদ্রূপ ইঁহার গুণের সংখ্যা করা অসাধ্য ব্যাপার। ঈদৃশ সর্ব্বগুণালঙ্কৃত রাজা আপনার সিংহাসনে বসিবার উপযুক্ত পাত্র নহেন, ইহা আপনি কেমন করিয়া বলিলেন?" ইহা বৈবাহিকের উপযুক্ত কৌতুক রহস্য ভিন্ন

* ৬৬ অধ্যায়।

আর কিছুই নয়। বিরাট সভায় দ্রৌপদীকে কীচকের পদাঘাত করা ও সেইরূপ উপহাস ভিন্ন সত্য ঘটনা নয়। ঐরূপ বিরাট রাজ যুধিষ্ঠিরকে অক্ষদ্বারা আঘাত করা ও তাঁহার রক্তপাতাদি গোপন করা অপূর্ব্ব নাটকীয় ব্যাপার।

**অলৌকিকত্ব :**—কৌরব সভায় দুঃশাসন যে দ্রৌপদীর বস্ত্রগ্রহণ করিয়া আনিয়াছিল, সেই দ্রৌপদীই কি কীচককে তাঁহার উত্তরীয় গ্রহণ করিলে ছিন্নমূল বৃক্ষের ন্যায় দূরে নিক্ষিপ্ত করে? যে দ্রৌপদী দ্যূতপণ স্বরূপ পরাজিতাবস্থায় কৌরব সভায় পতির বিরুদ্ধে কোন কথাই অভিমানভরে বলেন নাই বা নিন্দা করেন নাই, সেই দ্রৌপদীই কি ভীমের নিকট পতির ব্যাজস্তুতিতে অভিমান করিয়াছিলেন যে, যে নারী যুধিষ্ঠিরের ভার্য্যা তাহার দুঃখের আর সীমা নাই, তুমি আমার সকল দুঃখই জান, তবে কেন আমাকে জিজ্ঞাসা করিয়া দুঃখ বৃদ্ধি করিতেছ। যথা : * "অশোচ্য ত্বং কুতস্তস্যা যস্যা ভর্ত্তা যুধিষ্ঠিরঃ, জানন্ সর্ব্বাণি দুঃখানি কিংমাং ত্বং পরিপৃচ্ছসি" ।১।

আরও বিরাট পর্ব্বে শোকোচ্ছ্বাস একেবারেই অসম্ভব, কারণ বনপর্ব্বের ব্রত তপস্যা উদ্‌যাপন হইলে অজ্ঞাতবাস যে সমাধিতেই হইয়াছিল। যদি পূর্ব্ব স্মৃতি ও শোকোচ্ছ্বাস দ্রৌপদীবেশধারী ঐরূপে বিচলিত করিত, তবে তিনি কীচক কর্ত্তৃক পরীক্ষার কিরূপে উত্তীর্ণ হইতেন? ধর্ম্মের পরীক্ষার জন্য কীচকের আবির্ভাব ও পতন। বর্ত্তমান বিরাটপর্ব্ব যে নাটকীয় উহার সঙ্কেতও উহাতে দেখিতে পাওয়া যায়। দ্রৌপদীর সঙ্কেতে কীচক রাত্রে **নাট্যশালায়** দ্রৌপদীর বেশে ভীমের নিকট গমন করিয়া নিহত হয়। উহা যে সম্পূর্ণ নাটকীয় সে বিষয়ে আর কোন সন্দেহ থাকিতে পারে না। **কোথায় দ্রৌপদী! আর কোথায় ভীম? সেই কমলিনীর ন্যায় ক্ষীণ মধ্যমা অপূর্ব্ব সুন্দরী দ্রৌপদী।** কীচক দ্রৌপদীর জন্য কি এতই ভ্রমে অন্ধ হইয়াছিল যে ছদ্মবেশধারী ভীমকে দ্রৌপদীর স্থলে গ্রহণ করিতে গিয়া রাত্রে নিহত হইতে পারে? বরং যদি নকুল কিম্বা সহদেবকে দ্রৌপদীর বেশে সাজাইয়া পশ্চাতে ভীম কীচককে প্রহার করিতে উদ্যত হইত, তবে উহা মানাইত। বর্ত্তমান বিরাট পর্ব্বের নাটকীয় অংশ মূল মহাভারতের ভিত্তির বিরুদ্ধ, নায়কগণের চরিত্রের পরস্পরের সামঞ্জস্য রক্ষা না হওয়ার উহাকে মহর্ষি বেদব্যাসের বলিয়া গ্রহণ করা অসম্ভব। ইহা বুদ্ধিমান ও জ্ঞানী ব্যক্তিরা ধারণা করিতে বিলম্ব হয় না।

অভিমন্যুর বিবাহে বিরাট রাজার রাজধানী কেন তাঁহার অধীন সমগ্র দেশ মধ্যে শঙ্খ ভেরী পণবাদি বাদ্যসকল সাময়িক মাঙ্গলিক সুরতানের সহিত সঙ্গীতে সকলকে আনন্দিত করিতেছিল। মৃগ, মৎস্য, মৈরেয়, প্রভৃতি ভোজ্য পানীয় সকলের ভোগাকাঙ্ক্ষা তৃপ্ত ও বর্দ্ধিত করিতেছিল। অভ্যাগত রাজা মহারাজাদিগের নিকট হইতে শিল্পিগণ তাহাদের নির্ম্মিত কারুকর্ম্মের দ্রব্য আদি বিক্রয় করিয়া প্রভূত ধনোপার্জ্জন করিয়াছিল। বিরাট রাজার রাজ্য যেন কি এক অপূর্ব্ব সজীবতায় বিরাট মূর্ত্তিধারণ করিয়াছিল। আর পাণ্ডবগণের বিরাট মূর্ত্তি তাঁহাদের চরিত্র ও কর্ম্মে ভারতবর্ষের রাজা ও প্রজাগণের অন্তঃকরণ অধিকার করিয়াছিল।

**মন্ত্রণা :**—বিবাহান্তে নিমন্ত্রিত রাজারা সকলেই পাণ্ডবগণের রাজ্যোদ্ধারের সহায়তা করিবার জন্য মন্ত্রণা ও বিচারারম্ভ করেন। শ্রীকৃষ্ণই উহার মুখপত্র ও বলরাম তাঁহার সমর্থন করেন, তিনি উহা নিরপেক্ষভাবে করিয়াছিলেন। বিধাতার কি আশ্চর্য্য কৌশল! অভিমন্যুর বিবাহ

* ১৮ অধ্যায় বিরাট পর্ব্ব।

সভায় রাজ্যোদ্ধারের মন্ত্রণা ও পরামর্শ স্থির হইল। ভাবী যুদ্ধের আয়োজন দূতদ্বারা ভারতের রাজাগণের সাহায্য প্রার্থনা ও কৌরব সভায় দ্রুপদ রাজার পুরোহিতকে দূতস্বরূপ প্রেরণ করার ব্যবস্থা হইল। বিরাহে রাজ্যোদ্ধারের কথা দ্রৌপদীর বিবাহের ন্যায় হয়।

দূত :—সেই দূত কৌরব সভায় যথারীতি সমাদৃত হইয়াছিলেন ও পরস্পরের কুশল অনাময়াদির প্রশ্নোত্তর যথারীতি বিনিময় করিয়াছিল। তৎপরে সেই দূত পাণ্ডবগণের পক্ষে যে সকল কথায় কৌরব ও পাণ্ডবগণের আত্মপ্রকাশ করিয়াছিল * উহা উদ্ধৃত করা হইল :—

"পাঞ্চালরাজের পুরোহিত কৌরবগণের সমীপে সমুপস্থিত হইলে ধৃতরাষ্ট্র, ভীষ্ম ও বিদুর তাঁহার যথেষ্ট সমাদর করিলেন। তখন তিনি কুশল সংবাদ প্রদান ও অনাময়াদি জিজ্ঞাসা করিয়া সকলের সমক্ষে কহিলেন : "হে সভাসদগণ! আপনারা বিলক্ষণ অবগত আছেন যে, পূর্ব্বে রাজা ধৃতরাষ্ট্র তাঁহাদিগের পৈত্রিক দ্রব্যাদি সমস্ত গোপন করিয়া পাণ্ডবগণকে বঞ্চিত করিয়াছিলেন; তাঁহার পুত্রেরা প্রাণপণে তাঁহাদিগকে সংহার করিতে প্রবৃত্ত হইয়াছিলেন, কিন্তু কৃতকার্য্য হইতে পারেন নাই। ধার্ত্তরাষ্ট্রগণ পিতার অনুমতি অনুসারে দ্যূতক্রীড়ায় শকুনির সাহায্যে ছলনা করিয়া তাঁহাদিগের স্ববলবর্দ্ধিত সাম্রাজ্য অপহরণ করিয়াছেন। **পাণ্ডবগণ সমধিক বলবান হইয়াও কৌরবগণের সহিত সংগ্রাম করিতে পরাঙ্মুখ হইয়াছেন। লোকহিংসা ব্যতিরেকে অংশ লাভ করাই তাঁহাদিগের অভিপ্রেত, কিন্তু রাজা দুর্য্যোধন যে কি বিবেচনা করিয়া যুদ্ধ করিতে আগ্রহ প্রকাশ করিতেছেন; উহা বুঝিতে পারি না।"** অনন্তর অন্ধরাজ ধৃতরাষ্ট্র দ্রুপদ রাজার পুরোহিতকে সৎকার পূর্ব্বক আমি সঞ্জয়কে পাণ্ডবগণের নিকট প্রেরণ করিব বলিয়া বিদায় করিলেন।

আত্মপ্রকাশ :—উহাতেই দূতমুখে কৌরব সভায় বিরাট পর্ব্বের মূল উদ্দেশ্য অজ্ঞাতবাসী পাণ্ডবগণের আত্মপ্রকাশ কর্ম্ম সুসম্পন্ন করা হইল। মহাভারতের বিখ্যাত টীকাকার নীলকণ্ঠ বলিয়াছেন যে যে পর্য্যন্ত না পাণ্ডবেরা আহবিক কৃতকৃত্যতা লাভ করেন, সে পর্য্যন্ত তাঁহারা আত্মপ্রকাশ করেন নাই। কৌরব ও পাণ্ডবগণের পরস্পরের অন্তরাত্মার মধ্যে সত্যের সহিত কপটতার দ্বন্দ্ব বৃত্তান্ত যেন দূত মুখে প্রকাশিত হইল। উহাই বিরাট পর্ব্বের শেষ কথা—দূত তিতিক্ষু, শান্ত, দান্ত পাণ্ডবগণের অপূর্ব্ব ষটপদী জয়ের কথা কৌরবসভায় উচ্চকণ্ঠে প্রকাশ করিল—উহাতেই পাণ্ডবগণের যথার্থ আত্মপ্রকাশ করা হইয়াছিল। কবি যেন সেইরূপ কৌরবগণের পরাজয়ে ও গোধন উদ্ধারে করিয়াছেন। মানবের শরীরে আত্মা যে অজ্ঞাতবাস করে উহা তাঁহার কর্ম্মে প্রকাশিত হয়। রূপ স্বাস্থ্য দ্বারা, বিদ্যা অভ্যাস দ্বারা, কুল ধন দ্বারা, গো তত্ত্বাবধান, অশ্ব ব্যায়াম, ধান্য পরিমাণ ও যত্ন, নারী আবরণ এবং কর্ম্ম সত্য দ্বারা রক্ষা করিতে হয়। আরও রাজার বল দণ্ড, স্ত্রীজাতির বল শুশ্রূষা, গুণবানের বল ক্ষমা ও অসাধুর বল হিংসা। মানব ইহ সংসারে পাঁচ প্রকার বলের দ্বারা কৃতকার্য্য হয় যথা, আভিজাত্য, ধন, বন্ধু, বাহু ও প্রজ্ঞাবল। পাণ্ডবগণের এই সমস্তই ছিল ও সংগ্রহ হইয়াছিল। তাঁহারা অন্তর্শত্রু পঞ্চেন্দ্রিয়কে জয় করিয়া ষষ্ঠ বহিশত্রুকে জয় করিতে উদ্যোগী, যে উহা করিতে পারে না, সেই আত্মহত্যা করে।

* উদ্যোগপর্ব্ব ১৯ ও ১৬ অধ্যায়।

নীতি ঃ—ধর্ম্ম দ্বারাই শত্রুজয় করা সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ। গো, কৃষি, ভার্য্যা, সেবা, বিদ্যা ও শূদ্র সঙ্গতি এই ছয়টীকে যথারীতি রক্ষা করিতে না পারিলে উহা পরহস্তগত হয়। আরও যে, যাহারা ঈর্ষী, ঘৃণী, অসন্তুষ্ট, ক্রোধী, সশঙ্কিত ও পরভাগ্যোপজীবি তাহারই দুঃখী। কৌরবেরাই সেই দুঃখী পর্য্যায় ভুক্ত ও পাণ্ডবেরা বনবাসকালে ও বিরাট পর্ব্বে পূর্ব্বোক্ত ছয়টিকে রক্ষা করিয়া আপনার স্বাধীনতার আত্মপ্রকাশ করে। রাজারা স্ত্রী, অক্ষ, মৃগয়া, মদ্যপান, বাক ও দণ্ডপারুষ্য এবং অর্থদূষণ ত্যাগ করিবে। যিনি আপনার দোষ দেখিয়া আপনি লজ্জিত হন, তিনি সূর্য্যের ন্যায় তেজস্বী ও সকলের গুরু। মানব কেবল বংশমর্য্যাদায় ঐশ্বর্য্যশালী হয় না, উহা বল, বীর্য্য, প্রজ্ঞা, পুরুষকার ও অভ্যুদয় দ্বারায় হইয়া থাকে। লক্ষ্মী পাপীকে ত্যাগ করিয়া ধার্ম্মিকের গৃহে বংশপরম্পরায় বিদ্যমান থাকেন। যে কুলে সত্য, তপস্যা বেদাধ্যয়ন, ইন্দ্রিয় সংযম, যজ্ঞানুষ্ঠান, অন্নদান, ধন, পুণ্য ও বিবাহ বর্ত্তমান থাকে, উহাকেই **মহাকুল** বলে। মহাভারতের দ্যূত ক্রীড়ায় ধার্ম্মিক যুধিষ্ঠিরের নিন্দার কথা, ইহাই অনেকের ধারণা, কিন্তু মহাভারতে আপদ্ধর্ম্মের বিচার ও নীতির কথা আছে। উহা দ্বারা বিচার করিয়া দেখিলে যে সত্যাবিষ্কার হয়, উহা উল্লেখ করা আবশ্যক।

আপদ্ধর্ম্ম ঃ—কৌরব সভায় দ্যূতক্রীড়াকালে যুধিষ্ঠিরকে আপদ্ধর্ম্মানুসারে কার্য্য করিতে হয়। সেই আপদ্ধর্ম্মের কথায় দেখা যায় যে, ধনই মানবের মান রক্ষা করে, ধনদ্বারা স্ত্রীকে ও স্ত্রী এবং ধন উভয় দ্বারা আত্মাকে রক্ষা করিবে। উহা মহর্ষি বেদব্যাস দ্যূতক্রীড়ার পণে উদাহরণ স্বরূপ দেখাইয়াছেন। যুধিষ্ঠির চরমুখে কৌরবগণের দ্রৌপদীকে হরণ করা উদ্দেশ্য অবগত হইয়াছিলেন এবং উহা বনে জয়দ্রথ যথার্থই করিয়াছিলেন, তিনি দুর্য্যোধনের আপন ভগ্নীপতি ছিলেন। আরও দ্যূতে দ্রৌপদীকে পণ ও প্রকাশ্য সভায় কর্ণের দ্রৌপদীকে ষষ্ঠস্বামী বরণের কথায় ও দুর্য্যোধনের উরুবস্ত্রোন্মোচন করার পাপিষ্ঠের গুপ্ত মনোভিলাষ প্রকাশিত হয়। ধন দ্বারা পত্নী এবং ধন ও পত্নী দ্বারা আত্মাকে রক্ষা করা যুধিষ্ঠিরের দ্যূতক্রীড়াকালে উহার পণের রহস্য ভেদ হয়। যুধিষ্ঠির মূর্খ ছিলেন না ও সেইখানেই ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের বিরাটমূর্ত্তির আত্মপ্রকাশ হইয়া পড়ে। বর্ত্তমান মহাভারতে ঐ সম্বন্ধে নানা যুক্তিতর্ক দেখিতে পাওয়া যায়। উহার অসারতা প্রমাণ ইহাতে হয় যে, আত্মজ্ঞান দ্বারা সংসার ভয় দূর, তপস্যা দ্বারা ব্রহ্মজ্ঞান লাভ, গুরুসেবা দ্বারা জ্ঞানলাভ ও সৌজন্য শিক্ষা এবং যোগ ও বৈরাগ্যাদি দ্বারা শান্তিলাভ করা বন ও বিরাটপর্ব্বের সার কথা। মানব চিত্তেই ভাবী সম্পদ ও বিপদের লক্ষণ প্রকাশ পায়। উহার সাক্ষ্যদান যুধিষ্ঠিরের স্বপ্ন করে। **ক্ষমাই যে একমাত্র বশীকরণোপায় ও শান্তিলাভের উপায়; বিদ্যাই যে তৃপ্তিদান করে ও অহিংসাধর্ম্মই যে সুখেরনিদান,** ইহা যুধিষ্ঠিরের ধ্যান ও ধারণা ছিল। তিনি তখন আপদ্ধর্ম্মের সারনীতি অনুসারে কার্য্য করিয়া **যুধিষ্ঠির** নামে ধন্য হন।

ব্যাসকূট ঃ—মহাভারতে ব্যাসকূটের তত্ত্বাবিষ্কার নানারূপে হইয়াছে। টীকাকারাদিরা শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব প্রমাণ করিবার জন্য কৌরবগণের দ্রৌপদীর বস্ত্রহরণ চেষ্টা ব্যর্থ অসীম বস্ত্রদানে করিয়াছেন। **উহা সম্পূর্ণ মিথ্যা, কারণ শ্রীকৃষ্ণ স্পষ্টই উদ্যোগ-পর্ব্বে ও অন্যত্র বলিয়াছেন যে, তিনি দৈবকে অতিক্রম করিতে**

**পারিবেন না।** মহাভারতে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ লাভের কথাই ব্যক্ত হইয়াছে উহারই সারাংশ মূল মহাভারত হইতে অনুবাদ উদ্ধৃত করা হইল :—"যিনি অর্থলাভ অভিলাষ, করেন, তিনি অগ্রে ধর্ম্মানুষ্ঠান করিবেন, কারণ ধর্ম্মব্যতীত অর্থোপার্জ্জন হয় না। যিনি যথাসময়ে যথারীতি ধর্ম্ম, অর্থ ও কামের সেবা করেন, তিনিই জ্ঞানী। যিনি অভ্যুদয় সময়ে মত্ত ও বিপদকালে মুহ্যমান না হন, তিনিই সংযমী ও তিনিই ঐশ্বর্য্য ও যশোলাভ করেন।" পাণ্ডবগণের চরিত্রে সৌভাগ্যোদয়ের কারণগুলি সেইরূপ আছে, অগ্নিদ্বারা স্বর্ণের পরিচয় ও ব্যবহার দ্বারা সাধুগণের পরীক্ষা হয় এবং চরিত্র দ্বারা লক্ষ্মীলাভের পথ উন্মুক্ত হইয়া থাকে। যে ব্যক্তিরা পূজনীয় ব্যক্তির পূজা ও যে নারীগণ স্বামীকে কামনা করেন, তাঁহারাই এই সংসারে বিশ্বাস করিবার উপযুক্ত। ঐশ্বর্য্যাভিলাষী ব্যক্তিরা নিদ্রা, তন্দ্রা, ভয়, ক্রোধ, আলস্য ও দীর্ঘসূত্রতা ত্যাগ করিবেন। ইহা মহাভারতের কথা, হিতোপদেশে স্থান পাইয়াছে, পাণ্ডবেরা যেন উহার উদাহরণ স্বরূপ হইয়াছেন। মহাভারতে মহর্ষি বেদব্যাস ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ এই চতুর্বর্গ সাধনার কথাই পাণ্ডবগণের সহিত শ্রীকৃষ্ণের কর্ম্মাদিতে ও চরিত্রাদিতে পরিষ্কার করিয়া ব্যক্ত করিয়াছিলেন; কিন্তু কালের অপূর্ব্ব মহিমায় ও মানবগণের জ্ঞানের খর্ব্বতা, মতিগতির এবং রুচির পরিবর্ত্তনে কবিরা ঐ সকল পুণ্যশ্লোক মহাত্মাগণের চরিত্র ও সত্য ঘটনাগুলিকে কল্পনাময় কাব্য, নাটক ও উপন্যাসে রূপান্তরিত করার ব্যাসকূটের সৃষ্টি করিয়াছেন। গণেশের ন্যায় জ্ঞানীর ও পণ্ডিতের লেখনীও থামিয়াছিল, কারণ উহা আদৌ যুক্তিসঙ্গত ও শাস্ত্রানুমত হয় নাই। অতএব তাঁহার লেখনীতে মহাভারতে উহা কেমন করিয়া স্থান পাইবে এই সত্যের সন্ধানই অনুক্রমণিকায় বর্ত্তমান রহিয়াছে। সেই বিঘ্নবিনাশনের মুখে হস্তীর শুণ্ড আর এক সত্য প্রকাশ করে। ভগবান হস্তীকে খাইবার ও দেখাইবার দুই প্রকার দন্ত দিয়াছেন। মহাভারতের রূপ দুই প্রকার অর্থাৎ লোকের মনোরঞ্জন করিবার জন্য যে মহাভারত উহা দ্বারা ধর্ম্ম সাধনা করা যায় না, আর যাহা ধর্ম্মসাধনার জন্য প্রয়োজনীয় উহা জ্ঞানের কথা। বেদের মত এক নয়, দর্শনাদির তর্ক, বিচার ও উপনিষদ পুরাণের সিদ্ধান্ত একরূপ নয়, ধর্ম্মের তত্ত্ব গুহার মধ্যে অবস্থিত হয়। কারণ সংসারে ব্যক্তি বিশেষ জ্ঞানানুসারেই ধর্ম্মগ্রন্থের মর্ম্ম উপলব্ধি করে। ইহাই সর্ব্বজন বিদিত মহাভারতের কথা ও উহা প্রায়ই লোকে কথায় কথায় ব্যবহার করে। উহার সারমর্ম্ম গ্রহণ করিবার বক্তা ও শ্রোতা বিরল, ইহাই বড় দুঃখের বিষয়। পুঁথিগত বা স্মৃতিশাস্ত্রগত ব্যবস্থার ও বিদ্যায় কোন ফলোদয় হয় না; তজ্জন্যই উদাহরণ দ্বারা উপলব্ধি করিবার ব্যবস্থা হইয়াছে। **কবিরা** ব্যাস কূট বাড়াইয়াছেন, সাধারণ লোকের মনস্তুষ্টি কাশিরাম দাসের মহাভারতে হয়; কিন্তু উহাতে ধর্ম্মশিক্ষা বা অনুশীলনের কথা নাই, বরং উহার সম্পূর্ণ ব্যতিক্রম হইয়াছে।

**দিব্যচক্ষু** :—মহাভারতের আদর্শগুলির চরিত্র বিন্যাস ও ঘটনার সামঞ্জস্যানুসারে আলোচনা না করিলে সত্য নির্ণয় করা নিতান্ত দুরূহ, কারণ পক্ষপাতিত্ব দোষে অন্ধ হইলে সত্য দূরে পড়িয়া যাইবে। প্রাচীন আর্য্য হিন্দু জাতির ধর্ম্মশাস্ত্রগুলিকে কেন্দ্রস্বরূপ করিয়া আদর্শগুলির কর্ত্তব্য নির্দ্ধারণ ও ধর্ম্মাদির সংশয় দূর করা কর্ত্তব্য। মহাদেবের পঞ্চমুখ ও তিন চক্ষু বলিয়াই কি সকল দেবতার ঐরূপ হইবে সিদ্ধান্ত করা যুক্তিযুক্ত? যুক্তিহীন অন্ধ বিশ্বাসে ধর্ম্মালোচনা

বা সত্য নির্ণয় হয় না। পৃথিবীতে মানবমাত্রেই মাধ্যাকর্ষণ শক্তির আবিষ্কার করিতে পারেন না, এবং নিউটন, গালিলিও, কলম্বস যাহা করিয়াছেন; উহা কিন্তু সকলেই গ্রহণ করিতে পারে না। জগতে সাধারণ লোকে জ্ঞানীর মুখে ও চক্ষে অজ্ঞাত বিষয় গ্রহণ করিয়া থাকে। জ্ঞানীর দৃষ্টি সংযোজনা দ্বারায় বুদ্ধিমান ব্যক্তিরা কর্ত্তব্য আদি সমুদায় সত্য নির্দ্ধারণ করিয়া থাকেন। দিব্য চক্ষু দ্বারাই জ্ঞানের লাভ হয়, উহাতেই অজ্ঞাত সত্যের আবিষ্কার হয়। বিরাট পর্ব্বে অজ্ঞাত পাণ্ডবগণের জ্ঞান প্রকাশ ও আবিষ্কারের কথা, তজ্জন্যই মহাভারতের পর্ব্ব মধ্যে সর্ব্বাপেক্ষা কঠিন ও ব্যাসকূটস্বরূপ হইয়াছে।

**আত্মসম্বন্ধঃ**—আত্মধর্ম্মের দিগ্‌নির্ণয় যেন অন্তরের মধ্যে আত্মাতেই প্রকাশ হয়। আত্মা যেন চুম্বক স্বরূপ, অপরের আত্মা ক আকর্ষণ করে। **'ভালবাসা'** শব্দ যেন আত্মার ভাল বাঁসাবাড়ী, জন্ম, বিবাহ ও মৃত্যুতে সেই বাঁসাবাড়ীর সৃষ্টি, প্রসার ও বিসর্জ্জন হয়। পুত্র, পত্নী, আত্মীয়ের পরিচয় যেন আত্ম বিনিময়েই হয় ও পুত্রকে আত্মজ বলে। পত্নীকে জায়া ও বন্ধুকে আত্মীয় ও স্বজন বলে। আত্মা পত্নীর গর্ভে পুত্ররূপে অজ্ঞাতবাস করিয়া জন্মগ্রহণ করে। গুরু অজ্ঞানরূপ তিমিরান্ধকার দূর করেন বলিয়া তিনি পিতামাতা অপেক্ষা শ্রেষ্ঠ। প্রাচীন আর্য্য হিন্দু সমাজে গুরুর গোত্রই মানবের পরিচয় ছিল, তখন উহা পিতামাতার নামে হইত না, সে কি গৌরবের দিন! গুরুগৃহে শিশুর শিক্ষা, দীক্ষা ও সংযমাভ্যাস করা কর্ত্তব্য কর্ম্ম ছিল। মহাভারতে সম্রাটের সেইরূপ রাজসূয় যজ্ঞে অভিষিক্ত হইয়া দ্যূতে ব্রহ্মজ্ঞানের পরিচয় দিয়া বনে ধর্ম্মানুষ্ঠান ও আত্মজ্ঞান লাভের আবশ্যকীয়তা ধর্ম্মানুসারে সাম্রাজ্য শাসন করিবার প্রয়োজনীয়তা দেখান হইয়াছে। আর সত্ত্বগুণান্বিত ব্যক্তিরা কিছুতেই ভীত হন না উহা প্রমাণ করা হয়।

**সিদ্ধান্তঃ**—প্রাচীন রাজর্ষি, মহর্ষি ও দেবর্ষিগণের অভিজ্ঞতা সংগ্রহ করা, ভ্রাতৃগণের ও পত্নীর সহিত ব্রতাচরণ ও ধর্ম্মানুশীলন, আত্মজ্ঞানলাভ ও সমাধি দ্বারা কর্ত্তব্য। ধর্ম্মানুশাসন বিধি উপলব্ধি করা যেন মহাভারতে ধর্ম্মরাজ্য স্থাপন করার চরম লক্ষ্য। সেইখানেই বিরাট পর্ব্বে ধর্ম্মরাজের বিরাট মূর্ত্তি ধারণ করা সার্থক হইয়াছে। প্রাচীন ভারতে একজন মন্ত্রীর মন্ত্রণায় সাম্রাজ্য শাসন হইত না। উহাতেই উনবিংশ সংহিতাকার হিন্দুর ধর্ম্মশাসন ব্যবস্থা দেখা যায়, তদ্রূপ মহাভারতের সংস্করণও বহু হইয়াছে এবং ক্রমে ক্রমে পর্ব্ব সংখ্যাও বৃদ্ধি পাইয়াছে। ধর্ম্মরাজ যুধিষ্ঠির বিরাট নগরে প্রবেশ করিবার পূর্ব্বেই দুর্গার স্তবে জরামরণ সাগররূপ মহাদুঃখ হইতে উত্তীর্ণ হইবার প্রার্থনা করেন। যদি কাহারও এবিষয়ে কোন সন্দেহ থাকে, তবে তিনি স্বয়ং বেদব্যাসের উপদেশ যাহা শান্তি পর্ব্বের ২৩৫ অধ্যায় তাঁহার পুত্রকে দিয়াছিলেন উহা পাঠ করুন, তজ্জন্য কিয়দংশ উদ্ধৃত করা হইল। যুধিষ্ঠির কেন যে ক্ষত্রিয়ধর্ম্ম ত্যাগ করিয়া তপস্যা করিলেন তিনি ও দ্রৌপদীর যুক্তি গ্রহণ করেন নাই উহার মীমাংসা রহিয়াছে:—"যিনি অন্তত শান্ত আত্মাকে জানিতে ইচ্ছা করেন, তিনি কর্ম্মকাণ্ড ত্যাগ করিলে দোষী হইবেন না।" ইহার সমর্থন পূর্ব্বাধ্যায়ে ৩৫ শ্লোকে রহিয়াছে:—"যিনি শিষ্টাচারী ও বিচক্ষণ বিজ্ঞানতত্ত্ব শ্রবণ ও ধর্ম্মানুসারে ক্রিয়া করেন, তিনি কর্ম্মদ্বারা সঙ্কীর্ণ হন না।" বৈদিক কর্ম্মকাণ্ডে যজমান ও গুরু, জীব ও ব্রহ্মরূপে **ব্রহ্মণ্য ধর্ম্মের**

সৃষ্টি করেন। বেদান্তের মতে **জীব ও ঈশ্বর** উপাধি ভেদে **দুই আত্মা** উদাহৃত হইয়াছে। মায়োপাধী ঈশ্বরকে অব্যক্ত, আর জন্ম, বৃদ্ধি, জরা ও মরণাত্মক জীবকে ব্যক্ত বলা হইয়াছে। শ্রুতিতে জীবকে ঈশ্বরের প্রতিবিম্ব বলে। শান্তি পর্ব্বের ২৩৫ অধ্যায়ের ৩৪ ও ৩৬ শ্লোকে সাংখ্যযোগীর বিমুক্ত হইবার কথা আছে, উহা যেন যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞের ঘোষণায় বর্ত্তমান, সেইখানেই যেন তিনি ব্রহ্মার চতুর্ম্মুখের সন্নিহিত হইতে সমর্থ হইয়াছেন, অর্থাৎ **কার্য্যোপাধি চতুর্ব্বর্গার্থী জীবকে** ব্যক্তরূপে **ব্রহ্মা** বলে ও সাংখ্যমতে **মহৎ অহঙ্কার পঞ্চতন্মাত্র, একাদশ ইন্দ্রিয়কে পঞ্চমুখ একাদশ রুদ্র বলে।** আর পাতঞ্জল মতে মানব যে যে কারণ দ্বারা বিমুক্ত হইতে পারে, অর্থাৎ যিনি পরম বৈরাগ্য বলে অণিমাদি যোগৈশ্বর্য্যকে অতিক্রম করেন, তিনিই বিমুক্ত। যিনি সুখদুঃখাদি দ্বন্দ্বরহিত, তিনিই ব্রহ্মকে জানিতে পারেন ও তাঁহাকে প্রাপ্ত হন।

**ব্রহ্ম নির্ব্বাণ** ঃ—গীতা ও বিরাট পর্ব্বের মূল ও মুখ্য উদ্দেশ্য। প্রজ্ঞাবলেই মানব রাজ্যলাভ ঐশ্বর্য্যভোগী হয় এবং মায়া ও আত্মাকে জানিতে পারে। **দ্বিজগণ** আত্মাকে বহির্ভাগে ও অন্তরে দেখিতে পান বলিয়া তাঁহাদের দুইবার জন্ম হয় বলে। আর যাঁহারা আত্মার সহিত সমুদয় ভূত ও জগৎকে আপনার সহিত অভিন্ন জ্ঞান করেন, চতুর্ব্বিধ ভূতসমূহের স্বয়ম্ভূ অর্থাৎ সর্ব্বোতভাবে ঈশ্বর তিনিই দেবতা; সৃষ্টি, স্থিতি ও লয়ের কারণ—ইহাই মহর্ষি বেদব্যাস শান্তিপর্ব্বে ২৩৬ অধ্যায়ের শেষ বলিয়াছেন। আর কীচক বধ, গোধন গ্রহণ ও অভিমন্যুর বিবাহ বিরাট পর্ব্বের গৌণ উদ্দেশ্য আছে ঃ—*কীচকানং বধং গোগ্রহণং ততঃ, অভিমন্যোশ্চ বৈরাট্যাঃ পর্ব্ব বৈবাহিকংস্মৃতং।" অর্থাৎ মহাত্মা যুধিষ্ঠির তত্ত্বানুসন্ধানে লৌকিক জগতের অজ্ঞাতস্থানে বিরাট পুরুষের সাক্ষাৎকারে প্রভাস মিলনান্তে ধর্ম্মযুদ্ধ আরম্ভ করেন। উহাতে অত্যাচারী কীচকের বধ, ভীষ্ম, দ্রোণ, কর্ণ, দুর্য্যোধন সুশর্ম্মাদিকে পরাজয় যেন সতর্কীকরণ দ্বারা গোধন উদ্ধার করেন। **কর্ত্তব্য কর্ম্ম দ্বারা মানবের মহত্ত্ব প্রকাশ করাই যেন বিরাট রাজার রাজত্বে বিরাট মূর্ত্তি পাণ্ডবগণের মূল উদ্দেশ্য, উহতেই বিরাট পর্ব্ব নামের সার্থকতা হইয়াছে।** দুঃখকে মঙ্গলের বেশে সাজাইয়া একটা কিছু বিরাট দাঁড় করাইবার চেষ্টা করা হইয়াছে। যুধিষ্ঠিরের বনবাস পরের দুঃখ দেখিয়া সেই দুঃখ নিবৃত্তির চেষ্টা করা উহা অহেতুকী প্রেরণার কথা। জীবের ক্ষুধার জ্বালায় অন্নচেষ্টা, রাজার রাজ্যনাশে উদ্ধারের প্রবৃত্তি, সাধারণ কথা; কিন্তু পাণ্ডবেরা বনে ও বিরাট পর্ব্বে সাধারণের হিতকামনায় ঐকান্তিক দুঃখ নিবৃত্তির জন্য কার্য্য করেন। যুধিষ্ঠির অহেতুকী প্রেরণায় নিগৃহীত দুর্য্যোধনাদিকে যেরূপ গন্ধর্ব্ব চিত্রসেন হস্ত হইতে উদ্ধার করেন, তদ্রূপ বিরাট রাজাকেও করিয়াছিলেন। বিরাট রাজা কৃতজ্ঞ, দুর্যোধন কৃতঘ্ন। মহাত্মা কপিল অন্তর্যামীর প্রেরণা আবিষ্কার করেন, তিনি সাধকগণের দুঃখ নিবৃত্তির কথা বলিয়াছেন, তজ্জন্যই যুধিষ্ঠির ব্যস্ত। যুধিষ্ঠির পাশ্চাত্য রাজনৈতিক সাধারণ তন্ত্রের বা রাজতন্ত্রের নেতা বা রাজা ছিলেন না। তিনি জ্ঞানী ও ব্রহ্মনিষ্ঠ পরাভক্তি লাভে ব্রহ্ম প্রাপ্ত প্রসন্নাত্মা। †

* আদি পর্ব্বের ২য় অধ্যায় ৫৮ শ্লোক। † গীতার ১৮শ অধ্যায় ৫৪ শ্লোকের উদাহরণ।
"ব্রহ্মভূতঃ প্রসন্নাত্মা ন শোচতি ন কাঙ্ক্ষতি, সমঃ সর্ব্বেষু ভূতেষু মদ্ভক্তিং লভতে পরাং।"

# উদ্যোগ পর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### ভগবদযান ও ধর্ম্মযান।

**সন্ধিবিচ্ছেদ :**—প্রাচীন আর্য্য ও উপাসনা পদ্ধতিতে পিতৃযান ও দেবযান দুই পথই দেখিতে পাওয়া যায়, কিন্তু মহর্ষি বেদব্যাস ভগবদযান ও ধর্ম্মযানের ব্যবস্থা করিলেন। উদ্যোগ পর্ব্বেই কৌরবগণের নিকট শ্রীকৃষ্ণ দূতবেশে পাণ্ডবগণের পক্ষে ভগবদযান ও ধর্ম্মযান পন্থার বিস্তৃত উপদেশ প্রদান করিয়াছিলেন। মহর্ষি সনৎসুজাত যেন উহার সমর্থন কৌরব সভায় ধৃতরাষ্ট্রকে উপদেশ দিয়া করিয়াছিলেন। উদ্যোগ পর্ব্বেই মহাভারতের সন্ধি ও বিচ্ছেদের স্বরূপ বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। এই সন্ধিবিচ্ছেদে কৌরবগণের প্রতিজ্ঞা ভঙ্গ করা যেন যুদ্ধের গৌণ ও মুখ্যকারণ, তজ্জন্য হয়, সন্ধি নহে, বিচ্ছেদ অবশ্যম্ভাবী। পাশ্চাত্য পণ্ডিতগণ উহার মধ্যে প্রবেশ করিতে না পারিয়া কৌরবগণের পক্ষপাতী হইয়াছেন ও পাণ্ডবেরা তাঁহাদের সঙ্গে অন্যায় যুদ্ধে জয়ী হন, বলিয়া থাকেন। ইহা অতি দুঃখের বিষয় ও তাঁহাদের কৃত পুস্তক পাঠ করিয়া ভারতবর্ষের বিশ্ববিদ্যালয়ে হিন্দু ছাত্রগণ মহাভারত আদি আর্য্যহিন্দুধর্ম্মগ্রন্থের তত্ত্বরহস্য শিক্ষা করে। উহাতে তাহারা তাঁহাদের মতাবলম্বী হয়, উহা তদপেক্ষা অধিকতর দুঃখের বিষয়। যাহাই হউক, শ্রীকৃষ্ণ ভগবান সাজিয়া দৌত্য কর্ম্ম করেন নাই, উহার প্রমাণ তাঁহার কথায় আছে। উদ্যোগ পর্ব্বের ৭৮ অধ্যায়ে শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিতেছেন যে, তিনি কেবল পুরুষকারের সাহায্যে যাহা তাঁহার সাধ্যমত, উহাই করিবেন, তিনি কোনক্রমেই দৈবকে অতিক্রম করিতে পারিবেন না, উহা তাঁহার ক্ষমতার বহির্ভূত বিষয়। এক্ষণে তাঁহার দৌত্যকার্য্যের মূলমন্ত্র এবং গূঢ় সঙ্কল্প যে কি ছিল উহাই ব্যক্ত করা কর্ত্তব্য। তিনি যুধিষ্ঠিরাদি পাণ্ডবগণকে বলিতেছেন :—

**উদ্দেশ্য ও সঙ্কল্প :**—আমি কুরুকুলে গমন করিয়া আপনাদের ও কৌরবের স্বার্থের দৃষ্টি রাখিব ও শান্তি স্থাপনের বিধিমত চেষ্টা করিব। যদি উহাতে কৃতকার্য্য না হই, তবে আমরা লোক মধ্যে নিন্দনীয় হইব না। আরও যাহাতে তাহাদিগকে ছিন্নমূল বৃক্ষের ন্যায় অনায়াসে বিনাশ করা যায় সে চেষ্টারও ত্রুটি হইবে না, কারণ আমি জানি যে, তাহারা আমার কথায় সম্মত হইবে না। ঐরূপ মনে করিবার বিশেষ কারণ এই যে, তাহারা আপনাদিগকে অন্যায় বনবাসী করিয়া অণুমাত্র লজ্জিত বা দুঃখিত হয় নাই আপনি জ্যেষ্ঠতাত ধৃতরাষ্ট্রাদি গুরুজনকে যেরূপ সম্মান প্রদর্শন করা উচিত, উহা যথেষ্টই করিয়াছেন, তথাপি তিনি আপনার প্রতি ন্যায্য ব্যবহার করেন নাই। দুরাত্মা দুর্য্যোধনাদি সাধুসমাজে নিন্দিত ও ঘৃণিত, তাহারা আপনাদের বনযাত্রাকালে ইতর ব্যক্তির ন্যায় আত্মশ্লাঘা ও আপনাদিগকে অন্যায় তিরস্কার ও আনন্দে নৃত্যাদি করিয়াছিল। সেই সকল দস্যু ও শঠগণের সহিত সত্যপালন করিয়া সুফল হইবার আশা অতি অত্যল্পই আছে।

সায়ংকালে যে সকল দুর্নিমিত্ত লক্ষ্য হয়, উহাতে মনে হয় যে, শীঘ্রই এক প্রলয়ঙ্করী যুদ্ধ হইবে। আমি কৌরব সভায় গমন করিয়া নির্ভয়ে সকলের সমক্ষে তাহারা কিরূপে আপনাদের সকলের প্রতি নৃশংস অত্যাচার ও অধর্ম্ম করিয়াছে, উহার যথোচিত বর্ণনা করিব। সেই দুর্য্যোধনের ন্যায় অসচ্চরিত্র ব্যক্তিকে সর্পের ন্যায় নষ্ট করায় অধর্ম্ম নাই। তাহারা লোভী, নিন্দুক পরশ্রীকাতর ও ধর্ম্মদ্বেষী উহাদের সহিত সন্ধি করায় কোন ফলোদয় হয় না, কারণ উহা স্থায়ী হইবার নয়। তাঁহাদের সহিত আত্মীয়তা ও প্রণয়ের দ্বারাও কোন সুফল প্রত্যাশা করা যায় না। সৎকুলসম্ভূত ব্যক্তির নিন্দা যে মৃত্যু সদৃশ, তাহারা সর্ব্বদাই আপনাদের নিন্দা করিয়া বধার্হ হইয়াছে। তাহাদের বুদ্ধি বৈরীভাবাপন্ন, কোনরূপে অনুতপ্ত নয়, সুতরাং মৃদুভাবে কার্য্য করিলে রাজ্যোদ্ধারের আশা নাই। যুধিষ্ঠিরের যাহাতে শীঘ্র ধর্ম্মরাজ্য স্থাপন হয়, তজ্জন্য তিনি বিধিমত চেষ্টা করিবেন। কারণ দুর্ব্বুদ্ধির প্রেরণায় ধৃতরাষ্ট্র যখন পৈত্রিক সাম্রাজ্যের উত্তমাংশ গ্রহণ করিয়াও অন্যায় অবিচারেও ক্ষান্ত হয় নাই। পাণ্ডবেরা যখন আপনার অধ্যবসায়ও উদ্যমে রাজসূয় যজ্ঞে যুধিষ্ঠিরকে সম্রাট করিল, তখন উহাতে কৌরবেরা মর্ম্মাহত হইয়া সেই সাম্রাজ্য হরণ দ্যূতক্রীড়ায় করিয়াছিল। জগতের মধ্যে সেই **পরস্ত্রীকাতরতা, প্রতিজ্ঞা ভঙ্গ** আদি যে সকল ঐকান্তিক দুঃখ অপরাধ হয়, উহার নিবৃত্তির জন্য অন্তর্যামীর প্রেরণায় শ্রীকৃষ্ণের দৌত্যাভিযান ভগবদযান ও ধর্ম্মযানে পরিণত হয়। *

**অলৌকিকত্ব**ঃ—কৌরবসভায় শ্রীকৃষ্ণ সামান্য দূতের ন্যায় গমন করেন নাই, তিনি তাঁহার সঙ্গে দশ-মহারথ, সহস্রাধিক পদাতিক ও অশ্বারোহী সৈন্য এবং বিপুল আহারাদি ভৃত্যানুচরগণকে লইয়া যান। কৌরবেরা ও তাঁহাকে বশীভূত করিবার জন্য নানা প্রকার কৌশলাদিও করিয়াছিল; কিন্তু উহাতেও তাহারা কৃতকার্য্য হয় নাই। শ্রীকৃষ্ণ ধার্ম্মিক রাজাকে রাজ্যদান ও অভিষেক রাজসূয় যজ্ঞে করিয়া সর্ব্বোচ্চ অর্ঘ্যাহরণ করেন, বনে গিয়া অভয়দান ও প্রভাস মিলনে যুধিষ্ঠিরের মনোভিলাষ প্রকাশ করিয়াছিলেন। তদনন্তর বিরাটরাজার কন্যার সহিত ভগ্নীপুত্র অভিমন্যুর বিবাহ হয়। সামান্য দূতদ্বারা কৌরবগণ'ক সৎপথাবলম্বী করা অতীব দুরূহ, তজ্জন্য ধর্ম্মোদ্দেশে কৃষ্ণ যেন ভগবানের প্রেরণায় দূত হইয়া ধর্ম্মের পথ দেখাইতে যান মাত্র। ভগবান তাঁহার প্রতিনিধি দ্বারা সংসারে কার্য্য করান ও ধর্ম্ম রক্ষা করান। সূর্য্য ও চন্দ্র সেইজন্য ভগবানের দূতস্বরূপ, দিবারাত্র দ্বারা জগতের অন্ধকার ও নানা মঙ্গল সাধন এবং সৃষ্টির ধর্ম্ম রক্ষা করিতেছেন। তাঁহারা নিত্য আলোকাদি দান করেন, সেই নিত্যনৈমিত্তিক ক্রিয়ার সঙ্গে তাঁহারা যেন ভগবানের যান বাহনের কার্য্য ও সৃষ্টির ধর্ম্ম রক্ষা করিতেছেন। আর্য্য হিন্দুশাস্ত্রে সূর্য্য চন্দ্র দেবতা ও রাজাদের পূর্ব্বপুরুষস্বরূপ সম্মানিত হন। সেই বংশধরেরা দেবযান ও পিতৃযানের উপাসক বলিয়া প্রসিদ্ধ। যুধিষ্ঠিরের নাম ধর্ম্মরাজ, কারণ তিনিই শ্রীকৃষ্ণকে ভগবদযান ও ধর্ম্মযান উপাসনার মধ্যবর্ত্তী করিয়া দূতবেশে কৌরব সভায় পাঠাইয়াছিলেন।

**বিরাট মূর্ত্তি**ঃ—পাণ্ডবেরা ও তাঁহার বন্ধু রাজগণ যে শ্রীকৃষ্ণকে রাজসূয় যজ্ঞে অর্ঘদান

* "মহতা হি প্রযত্নেন সন্নহ্য গজবাজিভিঃ, অস্মাভির্যদনুষ্ঠেয়ং গন্ধর্ব্বৈস্তদনুষ্ঠিতং।" বনপর্ব্ব ২৪২ অধ্যায় ১৭ শ্লোক। ঘোষ যাত্রায় গন্ধর্ব্ব চিত্রসেন যাহা করিয়াছিল, উহাই শ্রীকৃষ্ণ ভগবৎ প্রেরণায় দূত হইলেন, উহাই ভগবদযান।

করিয়া সম্মান ও পূজা করিয়াছিল, কৌরবেরা সেই শ্রীকৃষ্ণের পূজা তাঁহাদের সভায় ধর্ম্মের দূত স্বরূপ যথেষ্ট সম্মান ও পূজা করিল; কিন্তু উহা শ্রীকৃষ্ণ তাঁহাদের আন্তরিকতার অভাবে অগ্রাহ্য করিলেন। সেইখানে তিনি যেন ভগবানের অপূর্ব্ব মূর্ত্তি ধারণ করিয়া জগতকে দেখাইলেন যে, ভগবানের ধর্ম্ম নয় যে অসুরের পূজা গ্রহণ বা তাঁহাকে বরদান করা; সেইখানে মহাভারত যে পুরাণ নয়, উহাই প্রমাণ হয়, সেইখানে তাঁহার শরীরের মধ্যে ধর্ম্মের জ্যোতিতে সভাস্থ সকলেই মুগ্ধ হইয়াছিল। দুষ্ট দুর্য্যোধন বুঝিয়াছিল যে, শ্রীকৃষ্ণকে হস্তগত করিতে পারিলেই তাহার মনোভিষ্ট সিদ্ধ হইবে, তজ্জন্যই সে তাঁহার সুশিক্ষিত সৈন্যগণকে হস্তগত করে ও নানা উপহারাদি দ্বারা বাধ্য করিবার চেষ্টা করে। দুর্য্যোধন শ্রীকৃষ্ণের পুত্র শাম্বকে কন্যাদান করিয়া জামাতা করে। শ্রীকৃষ্ণ ধর্ম্মের যানে আরূঢ় বলিয়া ভগবানস্বরূপ সম্মানিত। দুর্য্যোধনের অন্তরে যশোদার ন্যায় শ্রীকৃষ্ণের উপর প্রেম নাই, তাই সে তাঁহাকে বাঁধিতে গিয়া অকৃতকার্য্য হইয়াছিল। যশোদা যাহা বাৎসল্যে করিয়াছিল, দুর্য্যোধন তাহা শত্রুভাব দুরভিসন্ধিতে কেমন করিয়া করিবে? সেইখানেই শ্রীকৃষ্ণের মহত্ত্ব ও মহিমা প্রকাশিত হয়। দুর্য্যোধন অকৃতকার্য্য হইল, সাত্যকি উহার দুরভিসন্ধি সভায় ব্যক্ত করিলও শ্রীকৃষ্ণ দুর্য্যোধনকে রীতিমত শিক্ষা দিবার জন্য প্রস্তুত হন; কিন্তু ভগবান যে মঙ্গলময় তিনি জীবাত্মা ও মহাত্মার উভয়েরই মঙ্গল কামনা করেন, সেই প্রেরণায় বিরাটমূর্ত্তি আবির্ভূত হইল। সেইখানেই তখন মহাভারত নাটকে পরিবর্ত্তিত হইয়াছিল। গীতার যে বিরাটমূর্ত্তি, কৌরব সভায় সে বিরাটমূর্ত্তি নয়, ও উত্তঙ্কের নিকট ভগবানের যে বিরাটমূর্ত্তি হয়, উহাও ভিন্ন, ইহাতেই বিরাট মূর্ত্তির অপব্যবহার হয় ও সামঞ্জস্য রক্ষা হয় নাই। পুরাণে ভগবান ভক্তের ঐকান্তিক ভক্তিতে ও প্রেমে মূর্ত্তিমান ও শক্তিমান, শত্রুর ধ্বংস করেন—ধ্রুব প্রহ্লাদাদি উহার উদাহরণ। মহাভারতে আত্মজ্ঞানে পরমাত্মার সম্মিলনে ধর্ম্ম জয়শীল হইয়াছিল। সে আদর্শ যেখানে দূরে পড়িয়াছে, সেইখানেই উহাকে প্রক্ষিপ্ত বলিয়া ত্যাগ করিতে হইবে। মহাভারতে ভগবান মহাপুরুষ ও পরমাত্মা।

**ধর্ম্মসারথি** :—শ্রীকৃষ্ণ মহাভারতে ধর্ম্মের সারথি, ধর্ম্মরাজের কনিষ্ঠ ভ্রাতা ও কৌরব সভায় ধর্ম্মের দূত, যাহাতে কৌরবগণ ভগবদবান ও ধর্ম্মবান উপাসক হয়, তিনি সেখানে যান। শ্রীকৃষ্ণ উহা না করিলে প্রলয়ঙ্করী ধর্ম্মযুদ্ধ হইবে, তজ্জন্যই তাহাদিগকে সতর্ক করেন, সেইখানে শ্রীকৃষ্ণের উদারতা, মহত্ত্ব এবং সার্ব্বজনীনভাব প্রকাশ করিতেছে। রামায়ণে দূত হনুমান হইয়াছিল, সেখানে কবি তাঁহার লাঙ্গুলে অগ্নিদান করিয়া নিজের মুখ ও সোনার লঙ্কা পোড়াইয়াছিলেন। মহাভারতে শ্রীকৃষ্ণ সেরূপ কোন কিছুই করেন নাই—সেইখানেই রামায়ণ ও মহাভারতে যে আকাশ পাতাল প্রভেদ বর্ত্তমান, উহা দেখিতে পাওয়া যায়। শ্রীকৃষ্ণ প্রেমের মানুষ, আপনার বন্ধন ভয়ে অস্ত্রগ্রহণ বা দুরভিসন্ধিকারীকে নিগৃহীত করেন নাই। সেইখানেই তিনি যে ঈশ্বর, নির্লিপ্ত দূতের ন্যায় সকলের বিবেকে আঘাত করেন, দেখা যায়। রাজাই দুষ্টের দমন ও শিষ্টের পুরস্কার দান করেন, উহা তাঁহার কর্ম্ম নয়; তিনি উহা স্পষ্ট বলিয়াছেন। তজ্জন্যই তিনি দুর্য্যোধনকে যুধিষ্ঠিরের নিকট শাসন করিবার জন্য প্রেরণ করিবার কথা বলিয়াছিলেন। শ্রীকৃষ্ণ কৌরব সভায় অতীত ঘটনাদি বিবৃত করিয়া তাঁহাদের

বিবেক, জ্ঞান ও চৈতন্যোদয় করিবার চেষ্টা করিয়াছিলেন। যাহাতে তাহারা অনুতপ্ত হইয়া পাপের প্রায়শ্চিত্ত করে, কিন্তু সমস্তই অরণ্যে রোদন হইল—উহাই মহর্ষি বেদব্যাসের ভারত সাবিত্রীর কথা, অর্থাৎ কেহই তাঁহার উপদেশানুসারে ধর্ম্মানুষ্ঠান করে নাই এবং ধর্ম্ম ও বৃদ্ধি গ্রহণ করিতেছে না, তাঁহার চিৎকার করাই বৃথা হইতেছে।

মহাকাব্য:—আদি কবির কাব্যে ভক্তকে ভগবান অপেক্ষা বড় দেখিতে পাওয়া যায়। উহাতেই হনুমান সমুদ্র লঙ্ঘন করিয়া যান, আর শ্রীরামচন্দ্রকে সেই সমুদ্রের উপরে বাঁধ বাঁধিয়া গমন করিতে হয়। যে জরাসন্ধের ভয়ে শ্রীকৃষ্ণ দ্বারকায় রাজত্ব করেন, সেই জরাসন্ধকে ভীম বধ করেন, সেইখানে মহাভারত মহাকাব্য হইয়াছে। ঐরূপ সতী পতিসেবার বলে তপস্বীর অহঙ্কার চূর্ণ করেন, বৈশ্য তুলাধার ব্যবসায়ী হইয়াও যোগীকে উপদেশ দান করেন। যদুবংশ গান্ধারীর শাপে ধ্বংস হইয়াছিল। যোগীরা যে ভগবানকে জন্ম জন্মান্তরে শত সহস্র বৎসর তপস্যা করিয়া জন্মে জন্মে দেখিতে পায় না, সেই ভগবানের সঙ্গে গোপ ও গোপিনীরা ক্রীড়া করিত ও প্রেমে মুক্ত হইল, শ্রীমদ্ভাগবতে সেই প্রেমের কথা আছে, কিন্তু বিদুর যে উদ্যোগ পর্ব্বের ৩৮ অধ্যায়ে মহাভারতের মূলে ক্ষয় ও বৃদ্ধির নীতির কথা বলিয়াছেন। তিনি ধৃতরাষ্ট্রকে বলিতেছেন যে, "রাজন্। যে বৃদ্ধি দ্বারা ভবিষ্যতে ক্ষয় হইবার সম্ভাবনা, উহা বৃদ্ধি নয়; কিন্তু যে ক্ষয় দ্বারা ভবিষ্যতে বৃদ্ধি হইবার কথা নিশ্চিত, উহাই শ্রেয়স্কর ও বৃদ্ধি।" সেই নীতির বশবর্ত্তী হইয়া যুধিষ্ঠির সাম্রাজ্য ত্যাগ করিয়া বনে গমন করেন, উহাকেই ধর্ম্মযান ও ঋদ্ধি বলে। **যে অর্থ উপার্জ্জন করিতে সাতিশয় ক্লেশ ভোগ, ধর্ম্মকে লঙ্ঘন ও শত্রুকে প্রণাম করিতে হয়, সে অর্থ লাভে কদাচ মনোনিবেশ করা উচিত নয়। ইহাতেই পাণ্ডবেরা যে কাহারও দাসত্ব স্বীকার করেন নাই, উহা স্পষ্ট প্রমাণিত হয়। স্বাধীনতা ও রাজত্বলাভ ধর্ম্মের পথ ও ভগবানের উদ্দেশ্য, সেইখানে ভগবানের সহিত ধর্ম্মের নিতান্ত ঘনিষ্ট সম্বন্ধ বর্ত্তমান, ইহা দেখিতে পাওয়া যায়। জননী ও জন্মভূমিকে রক্ষা করা, মানবের প্রধান ধর্ম্ম; তজ্জন্যই শ্রীকৃষ্ণের আবির্ভাব ও তিনি দৌত্যকর্ম্ম গ্রহণ করেন। তিনি মথুরাতে কংসের হস্ত হইতে পিতামাতাকে উদ্ধার ও কারামুক্ত করেন। সেইখানেই ভগবদযান—পিতার ক্রোড়ে শ্রীকৃষ্ণ বৃন্দাবনে যান, আর যজ্ঞক্ষেত্রে ধর্ম্মযানে শ্রীকৃষ্ণ ও বলরাম নিমন্ত্রিত হইয়া কংসকে বধ করেন।** সেই শ্রীকৃষ্ণ পাণ্ডুর সন্তানগণ দ্বারা ভারতবর্ষের সনাতন আর্য্য হিন্দু ধর্ম্মকে জরাসন্ধ, শিশুপাল ও দুর্য্যোধনাদির হস্ত হইতে উদ্ধার করেন। জরাসন্ধাদি সকলেই তামসিক ক্রিয়াসক্ত* ছিলেন। কুরুক্ষেত্রে যুদ্ধোদ্যোগে ভগবদযান ও ধর্ম্মযান প্রসঙ্গ যেন ভক্তের শান্তিদানের কথা।

পূজা:—পুরাণে শ্রীকৃষ্ণকেই ৺সরস্বতীর পূজার আদি প্রবর্ত্তক বলা হইয়াছে। তিনিই মহাভারতে সরস্বতীর বরপুত্র স্বরূপ রাজসূয় যজ্ঞে অর্ঘ্যাহরণ করেন, তিনিই জ্ঞান ও নীতির বলে শত্রুনাশ ও যুদ্ধজয়াদি করিয়াছিলেন, তিনিই দূতবেশে বাক্যজাল বিস্তার করিয়া শত্রুর

* "অনুবন্ধং ক্ষয়ং হিংসামনপেক্ষ্য চ পৌরষং মোহাদারভ্যতে কর্ম্ম যত্তামসমুচ্যতে।" গীতা ১৮ অধ্যায়, ২৫ শ্লোক।

দোষ কীর্ত্তন ও ছিদ্রান্বেষণ করেন। পাণ্ডবগণের গৌরব যশকীর্ত্তন ও জয়গানে কৌরবগণকে ভীত করিয়াছিলেন। শত্রুগণ যাহাতে তাঁহার বক্তৃতায় মুগ্ধ হইয়া সন্ধি করে ও তাঁহার সম্মান রক্ষা করে। তাঁহার ধর্ম্মময় ও নীতিগর্ভ বক্তৃতার কিয়দংশ উদ্ধৃত করা হইল।* মহাত্মা মধুসূদন বর্ষাকালীন সজল জলদগম্ভীর স্বরে সেই সভামণ্ডপ প্রতিধ্বনিত করিয়া ধৃতরাষ্ট্রকে অবলোকন পূর্ব্বক কহিতে লাগিলেন :—"হে ভারতবংশাবতংশ আমার ইচ্ছা যে, কৌরব ও পাণ্ডবগণের মধ্যে যাহাতে পরস্পর সন্ধিস্থাপন হয় ও অযথা বীরপুরুষগণের বিনাশ না হয়। হে মহারাজ। পাণ্ডবেরা আপনাকে অভিবাদন পূর্ব্বক প্রসন্ন করিয়া কহিয়াছেন যে, 'আমরা আপনাকে পিতৃতুল্য জ্ঞান করিয়া আপনার আদেশানুসারে দ্বাদশ বৎসর বনে বাস ও এক বৎসর অজ্ঞাতবাস ও নিরন্তর ক্লেশ ভোগ করিয়াছি। আমরা যে প্রতিজ্ঞা প্রতিপালন করিয়াছি, উহা ব্রাহ্মণগণ জানেন; অতএব এক্ষণে যাহাতে আমরা স্বীয় রাজ্যাংশ লাভ করিতে পারি, এরূপ কার্য্য করুন। আপনি ধর্ম্মার্থতত্ত্বজ্ঞ, আমরা আপনাকে গুরুর ন্যায় জ্ঞান করি; অতএব এক্ষণে পিতামাতার ন্যায় আমাদিগকে এই বিপদ হইতে পরিত্রাণ করুন। হে রাজন্। শিষ্যের গুরুর প্রতি যাদৃশ ব্যবহার করা উচিত; আমরা আপনার সহিত সেইরূপ করিতেছি; আপনিও আমাদিগের প্রতি গুরুর ন্যায় ব্যবহার করুন। আমরা উৎপথগামী হইলে আমাদের সৎপথাবলম্বী করা আপনার অবশ্য কর্ত্তব্য; অতএব আপনি ধর্ম্মাপথাবলম্বন পূর্ব্বক আমাদের ধর্ম্ম শিক্ষা দান করুন।" "হে মহারাজ ধৃতরাষ্ট্র! এক্ষণে অবিলম্বে আমি আপনাকে পাণ্ডবগণকে রাজ্য প্রদানপূর্ব্বক তাঁহাদের সহিত সন্ধি করা ভিন্ন অন্য কিছুই বলিতে পারি না। আপনার পারিষদগণ এ বিষয়ে যাহা উচিত হয় বলুন ও আপনার কর্ত্তব্য যাহা করুন। হে মহীপাল। যদি আমার বাক্য ধর্ম্মার্থ সঙ্গত ও সত্য বলিয়া আপনার বোধ হইয়া থাকে, তবে এই সমুদায় ভূপতিগণকে মৃত্যুর হস্ত হইতে উদ্ধার করুন ও সংযত হইয়া পাণ্ডবগণকে তাঁহাদের পৈত্রিক রাজ্যাংশ প্রদান পূর্ব্বক আপনি পুত্রগণ সমভিব্যাহারে সুখস্বচ্ছন্দে বিবিধ ভোগ উপভোগ করুন।"

পাণ্ডব ও কৌরব :—"মহারাজ যুধিষ্ঠির সতত ধর্ম্মপথাবলম্বী সেই মহাপুরুষ আপনার সহিত ও আপনার পুত্রগণের প্রতি যেরূপ ব্যবহার করিয়া থাকেন, উহা আপনার অবিদিত নাই। আপনি তাঁহাদিগকে দাহিত ও নির্ব্বাসিত করিয়াছেন, কিন্তু তাঁহারা তথাপি আপনার আশ্রয় গ্রহণ করিয়াছেন। আপনিই আপনার পুত্রগণের পরামর্শানুসারে তাঁহাদিগকে ইন্দ্রপ্রস্থে বাস করিতে আদেশ দিয়াছিলেন ও তাঁহারা তদনুসারে তথায় বাস ও স্বপ্রভাবে সমুদায় ভূপতিগণকে বশীভূত করিয়া আপনারই অধীন করাইয়াছিলেন। যুধিষ্ঠির আপনার মর্য্যাদা কখনই অতিক্রম করেন নাই, কিন্তু সুবলনন্দন শকুনি আপনার মন্ত্রণানুসারে কপট দ্যূতে তাঁহার রাজ্য ও ধনসম্পত্তি সকল অপহরণ করিয়াছে। তিনি সেই অবস্থায়

* ৯৪ অধ্যায়।

সভামধ্যে দ্রৌপদীর অবমাননা নিরীক্ষণ করিয়াও আপনার সম্মান লঙ্ঘন করেন নাই অর্থাৎ আপনি থাকিতে তিনি আপনার পুত্রগণের ন্যায্য শাস্তিবিধান করেন নাই; কিন্তু আপনিও কিছু করিলেন না। যদি তখন তিনি পুত্রগণকে ও আপনার সভাসদগণকে আপনার উপস্থিতিতে শাসন করিতেন, তবে আপনার মানের হানি হইত।"

অর্থ ও অনর্থ:—"আমি উভয় পক্ষের মঙ্গল কামনার এখন এই সকল কথা কহিতেছি; আপনি আপনার কর্ম্ম দ্বারা প্রজাগণকে ধর্ম্ম, অর্থ ও সুখভ্রষ্ট করিবেন না। **আপনার পুত্রগণ অনর্থকে অর্থ ও অর্থকে অনর্থ বলিয়া জ্ঞান করিতেছে; অতএব আপনি তাহাদিগকে যথারীতি শাসন করুন।"**

ভবিষ্যদালোচনা:—"পাণ্ডবগণ সন্ধি ও বিগ্রহ উভয়েতেই সম্মত আছেন, তবে এখন আপনার যাহা অভিরুচি হয়, উহাই করুন। দেখুন, বর্ত্তমানে কুরুকুলের ঘোরতর বিপদ, যদি আপনি উহা উপেক্ষা করেন, তবেই কুরুবংশ ধ্বংস হইবে। হে মহারাজ! আপনি মনে করিলেই এই আপদ দূর করিতে পারেন, নচেৎ উভয় পক্ষের শান্তি হওয়া নিতান্ত দুষ্কর। দেখুন, কুরুপাণ্ডবগণের শান্তি আপনার ও আমার অধীন—আপনি আপনার পুত্রগণকে শান্ত করুন; আর আমি পাণ্ডবগণকে নিরস্ত করিব। আপনার আজ্ঞা পালন করা আপনার পুত্রগণের অবশ্য কর্ত্তব্য; আপনার শাসনে থাকিলে তাঁহাদের যথেষ্ট শ্রেয়োলাভ হইবে। আপনি শান্তি সংস্থাপন করিলে কৌরব ও পাণ্ডব উভয় পক্ষেরই হিত হইবে, অতএব বৈর নিক্ষল বিবেচনা করিয়া শান্তি স্থাপনে যত্নবান হউন। আপনারা প্রাণপণে যত্ন করিলেও পাণ্ডবগণকে পরাজয় করিতে পারিবেন না, ইহা নিশ্চিত জানিবেন। এই সকল ভূপতিগণ পরস্পর মিলিত হইয়া ক্রোধ ও বৈর পরিত্যাগ পূর্ব্বক উত্তম বসন ও মাল্যধারণ করতঃ একত্র পান ও ভোজন করিয়া স্ব স্ব গৃহে প্রতিগমন করুন। পূর্ব্বে পাণ্ডবগণের সহিত আপনাদের যেরূপ সৌহার্দ্দ ছিল; পুনরায় সেইরূপ হউক; এখন আপনি সন্ধি সংস্থাপনে যত্ন করুন। দেখুন, পাণ্ডবেরা বাল্যাবধি পিতৃহীন হইয়া আপনা কর্ত্তৃক পুত্র নির্ব্বিশেষে প্রতিপালিত হইয়াছিলেন; অতএব এক্ষণে তাঁহাদিগকে ও স্বীয় পুত্রগণকে যথাবিধি প্রতিপালন করুন। পাণ্ডবগণ সকল সময়ে বিশেষতঃ তাঁহাদের আপৎকালে ধর্ম্মতঃ আপনারই রক্ষণীয়; অতএব এখন আপনি উহার বিপরীতানুষ্ঠান করিয়া ধর্ম্মার্থ নাশ করিবেন না। হে মহারাজ! আপনি আপনার প্রজাগণকে রক্ষা করুন; ইহারা যেন বিনাশ প্রাপ্ত না হয়। আপনি প্রকৃতিস্থ হইলেই ইহাঁদের পরস্পর বিবাদ ভঞ্জন হইবে। এখন আপনি অনুগ্রহ করিয়া এই মহৎ ভয় হইতে পবিত্র কুলসম্ভূত, বদান্য, অতি যশস্বী, লজ্জাপরবশ, মহামান্য পরস্পর মিত্রভাব সম্পন্ন কুরুপাণ্ডবগণকে পরিত্রাণ করুন।"

কৌরব সভায় শ্রীকৃষ্ণের সম্মান অভ্যর্থনার ত্রুটি হয় নাই, কারণ তাঁহার নিমিত্ত কৌরব সভায় মহার্ঘ সুবর্ণময় উপবেশন স্থান সন্নিবিষ্ট ছিল, মহামতি বিদুর সেই শ্রীকৃষ্ণের আসন স্পর্শ করিয়া শুক্লাজিন সঙ্কীর্ণ মণিময় আসনে উপবিষ্ট ছিলেন। তিনিই কৌরবসভায় ভগবদ্দান প্রতিষ্ঠা করেন এবং শ্রীমদ্ভাগবতে সেই কৌরবগণ যখন তাঁহাকে নির্ব্বাসিত করে,

তথায় তাঁহার বিলাপ ধ্বনিতে পাণ্ডবগণের শুভাকাঙ্ক্ষা বহিয়াছে। অমর্ষপরায়ণ দুর্যোধন ও কর্ণ একাসনে শ্রীকৃষ্ণের অনতিদূরে উপবিষ্ট ছিলেন এবং শকুনি পুত্রসহ একাসনে গান্ধারগণের দ্বারা অভিরক্ষিত হইয়া সেই সভায় অবস্থান করিতেছিলেন। উহাতে মনে হয় যে, যেন তাঁহারা সকলেই মনে মনে ভীত ও সতর্কতার সহিত অবস্থান করিতেছিল। তাহারা ভাবিয়াছিল যে, শ্রীকৃষ্ণ হয়ত শিশুপালের মত তাহাদের সৎকার করিবেন। শ্রীকৃষ্ণ কৌরবসভায় প্রবেশকালে সভাস্থ সকলেই গাত্রোত্থান পূর্ব্বক তাঁহাকে যথোচিত সম্মান প্রদর্শন ও অভ্যর্থনা করেন এবং শ্রীকৃষ্ণের সৌজন্যতায় সকলেই মুগ্ধ হইয়াছিল। দুর্য্যোধনের কথায় জানা যায় যে, তিনি মতঙ্গমুনির উপদেশানুসারেই কার্য্য করিয়াছিলেন। তিনি তাঁহার কোন দোষানুসন্ধান করিয়া দেখিতে পান নাই বলিয়াছিলেন, তখনই শ্রীকৃষ্ণ উহা দেখাইয়া দিয়াছিলেন। পাণ্ডবগণের সহিত সন্ধিকরা বা তাঁহাদের সহিত ন্যায্যব্যবহার করা, যেন তাঁহার কর্ত্তব্য কর্ম্ম নয়, ইহাই তিনি স্পষ্ট বলিয়াছিলেনঃ—"রে মূঢ়। তুমি যে পাণ্ডবগণের প্রতি কোন অত্যাচার কর নাই বলিতেছ, উপস্থিত ভূপতিরা আমি যাহা বলিতেছি উহা তাঁহারা শ্রবণ করিয়া উহার বিচার করুন। তুমি বাল্যকালে বিষ, সর্প প্রভৃতি বিবিধ উপায় দ্বারা তাঁহাদিগকে বিনষ্ট করিবার চেষ্টা করিয়াছিলে; কিন্তু তুমি উহাতে কোন ক্রমেই কৃতকার্য্য হইতে পার নাই। তুমি নানারূপে বারম্বার মহাত্মা পাণ্ডবগণের যথেষ্ট অনিষ্ট চেষ্টা করিয়াছ; অতএব তোমার যে, পাণ্ডবগণের নিকট কিছুমাত্র অপরাধ নাই, তুমি ইহা কিরূপে বলিতে পার? তোমার কি মনে নাই, যে তুমিই বারণাবত নগরে জতুগৃহে তাঁহাদিগকে মাতৃ সমভিব্যাহারে দগ্ধ করিতে সবিশেষ যত্ন করিয়াছিলে; কিন্তু কৃতকার্য্য হইতে পার নাই? তাঁহারা সকলে সেই বিপদ হইতে উত্তীর্ণ হইয়া বনে গমন ও তৎপরে একচক্রা নগরে ব্রাহ্মণের নিকেতনে বহুদিন প্রচ্ছন্নভাবে বাস করিয়াছিলেন। রে ভরত কুলকলঙ্ক! তুমিই না পাণ্ডবগণের সম্পত্তি দর্শনে নিতান্ত সন্তপ্ত হইয়া শকুনির সহিত পরামর্শপূর্ব্বক যুধিষ্ঠিরকে কপট দ্যূতে পরাজিত করিয়াছিলে? সেই সরল স্বভাব শ্রেষ্ঠতম পাণ্ডবেরা যে শকুনির সহিত স্বইচ্ছায় দ্যূত ক্রীড়া করিয়াছিল উহা হইতে পারে না। অক্ষ ক্রীড়ায় সাধুগণের বুদ্ধি লোপ এবং অসাধুগণের ভেদ ও ব্যসন সমুৎপন্ন হইয়া থাকে।"

"তুমিই অসমীক্ষকারিতা প্রযুক্ত সদাচার পরায়ণ পাণ্ডবগণের সহিত কপট দ্যূতক্রীড়া করাইয়া এই ব্যসন সমুৎপন্ন করিয়াছ। তুমি কুলশীল সম্পন্না পতিব্রতা মহিষী দ্রৌপদীকে সভামধ্যে আনয়ন পূর্ব্বক যেরূপ অপমান ও কটূক্তি প্রয়োগ করাইয়াছিলে, ঐরূপ অন্য কোন্ ভদ্র সাধুব্যক্তি তাঁহার জ্যেষ্ঠ ভ্রাতৃভার্য্যার প্রতি প্রকাশ্যে দুর্ব্বাক্য ব্যবহার করিতে পারে? মনে নাই পাণ্ডবগণের অরণ্য গমন সময়ে দুঃশাসন কর্ণাদি কুরুসভামধ্যে তাঁহাদিগকে যেরূপ তিরস্কার ও ভৎর্সনা করিয়াছিল, সে সমস্তই কৌরবগণ অবগত আছেন। তোমরা পাণ্ডবগণের প্রতি যেরূপ অত্যাচর করিয়াছ; অন্য কোন ব্যক্তি স্বীয় ভ্রাতৃ বা বন্ধুগণের সহিত তদ্রূপ অসদ্ব্যবহার করিতে পারে না। হে দুর্য্যোধন। তুমি কর্ণ ও দুঃসাসন এই তিন জনে অনার্য্য ও নৃশংস পুরুষের ন্যায় তাঁহাদিগকে বারংবার বহুবিধ কটূক্তি প্রয়োগ করিয়াছিলে। তুমি পূর্ব্বে পাণ্ডবগণের প্রতি নিতান্ত হীন নৃশংসের ন্যায় নানাবিধ অসদ্ব্যবহার করিয়া এক্ষণে পুনরায় তাঁহাদের সহিত বিবাদ করিতে বাসনা

করিতেছ। তোমার পিতা, মাতা, ভীষ্ম, দ্রোণ ও বিদুর তোমাকে শান্তিমার্গ অবলম্বন করিতে অনুরোধ করিতেছেন; কিন্তু তুমি উহাতে সম্মত হইতেছ না। হে দুর্য্যোধন! এক্ষণে সন্ধিস্থাপন হইলে তুমি ও যুধিষ্ঠির উভয়েরই যথেষ্ট লাভ হয়, কিন্তু তুমি অল্পবুদ্ধি প্রযুক্ত উহা করিতে সম্মত নও। তুমিই সুহৃদ্গণের বাক্য উপেক্ষা করিয়া নিতান্ত অধর্ম্ম ও অযশস্কর কর্ম্মে হস্তক্ষেপ করিতেছ; অতএব আমার স্পষ্টই বোধ হইতেছে যে, তোমার শ্রেয়োলাভ হইবে না। **হে দুর্য্যোধন! তুমিই অমাত্যের সহিত বীরশয্যা লাভ করিতে বাসনা করিতেছ; উহা তোমার অবশ্যই লাভ হইবে; চিন্তা নাই, শীঘ্রই মহাযুদ্ধ হইবে।"**

**অসম্মান** ঃ—তৎপরে দুঃশাসন দুর্য্যোধনকে বলেন যে, যদি আপনি সন্ধি না করেন, তবে কৌরবগণ আপনাকে বন্দি করিয়া যুধিষ্ঠিরের হস্তে প্রদান করিবেন জানিবেন। অনন্তর দুর্ম্মতি, নির্লজ্জ, মর্য্যাদালঙ্ঘক, অহংকারী, প্রগল্ভ দুরাত্মা দুর্য্যোধন ভ্রাতার বাক্য শ্রবণে নিতান্ত ক্রোধে অধীর ও উন্মত্তবৎ হইয়া বিদুর, ধৃতরাষ্ট্র, বাহ্লিক, কৃপ, সোমদত্ত, ভীষ্ম, দ্রোণ ও জনার্দ্দনের প্রতি অনাদর প্রকাশ পূর্ব্বক সহসা গাত্রোত্থান করিয়া সভাত্যাগ ও প্রস্থান করিলেন। তাঁহার ভ্রাতৃগণ তাঁহাকে প্রস্থান করিতে দেখিয়া তাঁহার অনুগমনে প্রবৃত্ত হইলেন।

**বিদায়** ঃ—তখন শ্রীকৃষ্ণ বলিলেন ঃ—"হে আর্য্য কুরুবৃদ্ধগণ। এখন আপনারা সকলে ঐশ্বর্য্য মদমত্ত দুরাচার দুর্য্যোধনকে শাসন না করিয়া নিতান্ত অন্যায়াচরণ করিতেছেন। কুল রক্ষার নিমিত্ত একজনকে পরিত্যাগ করিতে হয়; গ্রাম রক্ষার জন্য কুল পরিত্যাগ করিতে হয়; জনপদ রক্ষার নিমিত্ত গ্রাম পরিত্যাগ করিতে হয় এবং আত্মরক্ষার নিমিত্ত পৃথিবী পর্য্যন্ত পরিত্যাগ করিতে হয়, ইহাই সনাতন ধর্ম্মনীতি। অতএব হে রাজন্। আপনি দুর্য্যোধনকে বন্ধন করিয়া পাণ্ডবগণের সহিত সন্ধি সংস্থাপন করুন; আপনার দোষে যেন সমুদায় ক্ষত্রিয়গণ বিনষ্ট না হয়।" অনন্তর সাত্যকি কৃতবর্ম্মারে সতর্ক করিয়া সিংহের ন্যায় গিরিগুহা প্রবেশের মতন সভামণ্ডপে দ্রুতপদে প্রবেশ পূর্ব্বক মহাত্মা বাসুদেবকে দুর্য্যোধনের দুরভিসন্ধি জ্ঞাপন করাইলেন ও তিনি সহাস্য বদনে ধৃতরাষ্ট্র ও বিদুরের নিকট দুর্য্যোধনাদির সেই অসৎ অভিপ্রায় ব্যক্ত করিয়া কহিলেন;—"হে ধৃতরাষ্ট্র! হে বিদুর। পাপাত্মাগণ লোভের বশীভূত হইয়া ধর্ম্ম, অর্থ ও কাম নষ্ট সাধুজনবিগর্হিত কর্ম্ম করিতে ইচ্ছা করিতেছে; কিন্তু কোন ক্রমেই উহা সম্পাদন করিতে সমর্থ হইবে না, যেমন অজ্ঞান বালকগণ বস্ত্র দ্বারা প্রজ্বলিত অগ্নি নির্ব্বাণ করিতে বাসনা করে, সেইরূপ ঐ সকল পাপাত্মারা একত্র মিলিত এবং কাম, ক্রোধ ও লোভের বশবর্ত্তী হইয়া এখন আমাকে বন্ধন করিতে অভিলাষী হইয়াছে। উহার কোন সদুত্তর না পাওয়ায় বাসুদেব শ্রীকৃষ্ণ ধৃতরাষ্ট্রকে নিরীক্ষণ পূর্ব্বক উচ্চৈঃস্বরে কহিতে লাগিলেন ঃ "হে রাজন। দুরাত্মা দুর্য্যোধন ও উহার বন্ধুগণ আমার উপর অত্যন্ত ক্রুদ্ধ হইয়া আমাকে বলপূর্ব্বক নিগৃহীত করিবে; কিন্তু আপনি আমাকে অনুমতি দিন, তবেই দেখিবেন যে, আমি উহাদিগকে আক্রমণ করি, কি উহারা আমাকে আক্রমণ করে। আমার এরূপ সামর্থ্য আছে যে, আমি একাকী এখনই উহাদিগকে নিগৃহীত করিতে পারি; কিন্তু ইহা জানিবেন যে, আমি কোন প্রকারেই কোনরূপ পাপজনক নিন্দিত কর্ম্ম করিব না। আপনার পুত্রেরাই পাণ্ডবগণের

রাজ্যলাভ করিতে গিয়া রাজ্যভ্রষ্ট হইবে, ফলতঃ ইহারা আমাকে নিগৃহীত করিতে ইচ্ছা করিয়া যুধিষ্ঠিরকেই কৃতকার্য্য করিতেছে। আমি অদ্যই ইহাদিগকে ও ইহাদের অনুচরগণকে নিগ্রহ করিয়া পাণ্ডবগণকে রাজ্য প্রদান করিতে পারি এবং উহাতে আমাকে কোনরূপ পাপভাগী হইতেও হইবে না, কিন্তু-আমি আপনার সন্নিধানে ঈদৃশ গর্হিত কর্ম্ম ক্রোধ ও পাপবুদ্ধিতে কোন প্রকারে করিব না। আমি অনুমতি দান করিতেছি যে, দুর্নীতি পরায়ণ দুর্য্যোধন আদি ইচ্ছানুসারে কার্য্য করুক। রাজন্! আমি সন্ধি সংস্থাপনের নিমিত্ত যে কি প্রকার যত্ন করিয়াছি, সমুদায় কৌরব ও পার্থিবগণ উহা বিলক্ষণ অবগত আছেন। বাসুদেব উপস্থিত সকলের মধ্যে দ্রোণ, ভীষ্ম, বিদুর, বাহ্লিক ও কৃপাচার্য্যকে কহিলেন যে, আপনারা আজি কৌরব সভার সমস্ত ঘটনাই দেখিলেন, দুরাত্মা দুর্য্যোধন আমার কোন কথা শুনিল না, অশিষ্টের ন্যায় সভা ত্যাগ করিল এবং রাজা ধৃতরাষ্ট্র আপনার কর্ত্তৃত্ব নাই বলিয়া অক্ষমতার পরিচয় দান করিলেন ও আপনারা তৎসমুদায়ই নীরবে সহ্য করিলেন, তখন আমি আপনাদিগকে আমন্ত্রণ করিয়া যুধিষ্ঠিরের নিকট গমন করিতেছি। তৎপরে তিনি পিতৃস্বসা কুন্তীর আলয়ে গমন করিলেন। উহাই যাহা ভগবদযানের অন্তর্গত বিষয়, বর্ত্তমান মহাভারতের মূল অনুবাদের সারাংশ হইতে শ্রীকৃষ্ণের বিদায়ের রহস্য ভেদ করা হইল।

**দুর্য্যোধন** :—দুর্য্যোধন শ্রীকৃষ্ণের নিকট হইতে তাঁহার সুশিক্ষিত সৈন্যগণ যুদ্ধ করিবার জন্য লইয়াছিলেন। সেই প্রত্যুপকার স্বরূপ সন্ধি ও তাঁহার মান্য রক্ষা করা দূরে থাক, তাঁহাকে অপমান ও বন্ধন করিবার জন্য পরামর্শ করিয়াছিলেন। সেইখানেই দুর্য্যোধনের চরিত্র ও গুণ প্রকাশ পায়। শ্রীকৃষ্ণকে যে তিনি তাঁহার অযথা নিন্দা করিয়াছেন উহা তাঁহার স্বভাব, পূর্ব্বে তিনি যখন বালক ছিলেন তখন তিনি পরাধীন, সুতরাং কৌরবেরা ভয়প্রযুক্ত বা অজ্ঞানতা নিবন্ধন তাহার প্রাপ্য রাজ্য পাণ্ডবগণকে দান করে। উহাতে তাঁহাদের কোন ন্যায্য অধিকার হয় নাই, এই কথাও তিনি বলিয়াছিলেন। তাঁহার শেষ কথা যে, তিনি জীবিত থাকিতে পাণ্ডবেরা উহা পাইবেন না, পাঁচখানি গ্রামের কথা 'ত দূরে থাক্, তিনি তাঁহাদিগকে বিনা যুদ্ধে অতি সুতীক্ষ্ণ সূচীর অগ্রভাগ বিদ্ধ পরিমাণ ভূমি ও দান করিতে প্রস্তুত নহেন। শ্রীকৃষ্ণ যে পাণ্ডবগণের পূর্ব্বের রাজ্যলাভ ব্যাপারে সংশ্লিষ্ট ছিলেন, ইহাতে বুঝিতে পারা যায়।

**উদ্যোগ** :—শেষে শ্রীকৃষ্ণ তাঁহাকে বুঝাইয়া বলিলেন যে, যদি যুদ্ধ করাই তোমার উদ্দেশ্য হয়, তবে বৃথা লোকক্ষয় করিবার প্রয়োজন নাই, উভয়পক্ষ হইতে এমন এক একজন বীর নির্দ্দেশ কর, যে যাঁহাদের পরস্পরের যুদ্ধের জয় ও পরাজয়ে উভয় পক্ষের জয় পরাজয়ের মীমাংসা করা হইবে। সেই প্রস্তাবে দুর্য্যোধন সম্মত হইলেন না। অনন্তর বাসুদেবের চেষ্টা বিফল হইল। দুর্য্যোধন তাঁহার বন্ধু কর্ণ, শকুনি ও দুঃশাসনকে আলস্য ত্যাগ করিয়া যুদ্ধের আয়োজনাদি প্রস্তুত ও সতর্ক করিয়া বলিলেন :—বাসুদেবের ছন্দানুবর্ত্তী ভীমসেন ও অর্জ্জুন এবং যুধিষ্ঠির ভীমসেনের বশবর্ত্তী—আমরা তাহাদের বহু অপ্রিয়ানুষ্ঠান করিয়াছি এবং শ্রীকৃষ্ণ ও অকৃতকার্য্য হইয়া অত্যন্ত ক্রুদ্ধ হইয়াছেন। আমাদের সহিত বিরাটরাজ ও দ্রুপদের শত্রুতা আছে সুতরাং যুদ্ধ হইবে, সে বিষয়ে কোন সন্দেহ নাই, অতএব ইহাই স্থির করিয়া যুদ্ধের পূর্ব্বে যাবতীয় কার্য্য শীঘ্রই আয়োজন করা উচিত। তিনি তৎসমুদায়ই মহোৎসাহে সম্পন্ন করিতে লাগিলেন।

সেনাপতি নির্ব্বাচন তন্মধ্যে প্রধান ও প্রথম কার্য্য। সেইখানেই মহাযুদ্ধের উদ্যোগ আরম্ভ হয়।

**ভীষ্ম** :—তিনিই সেনাপতি হইলেন। ভীষ্ম ও দ্রোণ মহাভারতের প্রহেলিকা। ভীষ্ম কৌরবগণের পিতামহও প্রথম সেনাপতি। তিনি মহাভারতের উপদেষ্টা ও বক্তা এবং শ্রীমদ্ভাগবতে ৬ষ্ঠ স্কন্ধ ৩য়াধ্যায়ে ভীষ্মকে ভাগবত বলিয়া সম্মানিত এবং সেই ভাগবতধর্ম্ম কীর্ত্তন নারদ শ্রীমদ্ভাগবতের ১১শ স্কন্ধ দ্বিতীয়াধ্যায়ে করিতেছেন যে, যাঁহার চিত্তে বাসনা নাই, বাসুদেব যাঁহার একমাত্র অবলম্বন, তিনিই ভাগবতগণের মধ্যে শ্রেষ্ঠ; যেমন ভোক্তার প্রতি গ্রাসেই অন্নের রসাস্বাদনে ক্ষুধা নিবৃত্তি ও সুখ হয়, তেমনি ভক্তের আত্মার তৃপ্তি, ভক্তি ভগবদ্রূপ স্ফুরণে প্রেমাস্বাদনে এককালেই সুখ সম্মিলন ও শান্তিলাভে হইয়া থাকে। মহাভারতে **ভীষ্মের শ্রীকৃষ্ণ ভক্তির পরিচয় কেবল মৃত্যুকালেই আছে।** উহা এখন যেন চলিত কথায় উপহাসের সঙ্গে সন্নিবদ্ধ **"মরণ কালে হরিনাম"। আর প্রকৃতিবাদ অভিধানে শান্তনুর মহাভীষ্ম ও মহাভীম আছে।** মহাভারতের অনুক্রমণিকায় যে কয় সংস্করণের মহাভারতের নায়ক ও নায়িকা বা তাহাদের সঙ্গোপসাঙ্গের নাম আছে, তন্মধ্যে ভীষ্মের নাম নাই। বর্ত্তমান মহাভারতে ভীষ্ম ও দ্রোণ যেন কলের পুতুল, দুর্য্যোধনের হইয়া লড়িতেছেন ও পাণ্ডবগণের জয় হউক বলিয়া আশীর্ব্বাদ করিতেছেন :—ভীষ্ম পর্ব্ব ১৭ অধ্যায়,

"অহন্যহনি পার্থানাং বৃদ্ধকুরুপিতামহঃ ভবদ্বাজাত্মজশ্চৈব প্রাথরথায় সংযতৌ।৫
জয়োঽস্তু পাণ্ডুপুত্রাণামিত্যূচতুররিন্দমৌ, যুযুধাতে তবার্থায় যথা স সময়ঃ কৃতঃ"।৬

অন্যায় পক্ষে নিজের প্রবৃত্তি ও জ্ঞানের বিরুদ্ধে অর্থ উপভোগের গোলামী করিয়া যুদ্ধ করা ভাগবত আখ্যাধারীর কর্ত্তব্য কর্ম্ম নয়। ধার্ম্মিক ব্যক্তি যে পক্ষে যুদ্ধ করে, সেই পক্ষের কি পরাজয় কামনা করে? **ইচ্ছা মৃত্যুর উপায়** বলিয়া দিয়া প্রাণ ত্যাগ করে? **উহা বিশ্বাসঘাতকতা বা আত্মহত্যা** ভিন্ন আর কি হইতে পারে? যে ভীষ্ম দ্যূতক্রীড়াকালে দ্রৌপদীর প্রশ্নোত্তর করিতে পারেন নাই, সেই ভীষ্মই শান্তিপর্ব্ব ও অনুশাসনপর্ব্বের প্রায় অর্দ্ধেক অংশের উপদেষ্টা কেমন করিয়া হইতে পারেন? যে ভীষ্ম পাণ্ডবগণের যুদ্ধে জয় হইবে ও হউক, এই প্রার্থনা ভগবানের নিকট নিত্য করিতেন, যুদ্ধক্ষেত্রে তিনি কিরূপ পাণ্ডবগণের মহা মহারথীগণ সসৈন্যে নষ্ট করিলেন? যে ভীষ্ম পিতার বিবাহ দিয়া ব্রহ্মচারী হন, যে কথা এখনও লোকে উপহাস স্থলে ভয় দেখাইবার জন্য ব্যবহার করে "তোমার বাপের বিয়ে দেখিয়ে দিব।" সেই ভীষ্ম কে? মহাভারতে ভীষ্ম যেন ঘটক ঠাকুর ও যোদ্ধা—তিনিই বিচিত্রবীর্য্য, পাণ্ডু ও ধৃতরাষ্ট্রের বিবাহ দিয়াছিলেন, অথচ যখন ভ্রাতা চিত্রসেন গন্ধর্ব্বের হস্তে যুদ্ধে মারা গেলেন, তখন ভীষ্ম অস্ত্র ধরিলেন না, ইহাই বা কিরূপ? ভীষ্মকে ব্রহ্মচর্য্যের উদাহরণ বলিতে গেলে, তখন যে, আর্য্য হিন্দুধর্ম্মের অধোগতি হইয়াছিল, স্থির করিতে হয়। ধার্ম্মিক নিরপেক্ষ ব্যক্তি মহাভারত পাঠ করিলে বলিবেন যে, মনুর মতের বিরুদ্ধে ব্রাহ্মণাদি দ্বিজাতির * নিয়োগ ব্যবস্থা করাইবার জন্যই যেন

* "নান্যস্মিন্ বিধবানারী নিযোক্তব্যা দ্বিজাতিভিঃ, অন্যস্মিন্ হি নিযুঞ্জানা, ধর্ম্ম হন্যু সনাতনং। নোদ্বাহিকেষু মন্ত্রেষু নিয়োগ কীর্ত্যতে ক্বচিৎ। ন বিবাহ বিধাবুক্তং বিধবাবেদনং পুনঃ।৬৫।৯ম অধ্যায়।
"অযং দ্বিজৈর্হি বিদ্বদ্ভিঃ, পশুধর্ম্মো বিগর্হিতঃ, মনুষ্যাণামপি প্রোক্তো, বেণে রাজ্যং প্রশাসতি"।৬৬।৯ অধ্যায়।

নাটকীয় মহাভারতে ভীষ্মকে বিচিত্রবীর্য্যের শ্রাদ্ধের বৃষকাষ্ঠস্বরূপ খাড়া করাইয়া বিচিত্রবীর্য্যের পত্নীগণের পুত্রোৎপত্তি নিয়োগ ব্যবস্থার করাইলেন। উহাতেই বেদব্যাসের ও তাঁহার মাতাপিতার কলঙ্কাপবাদ ও মুণ্ডপাত হয়, উহাতেই যেন এক ঢিলে দুই পাখী মরে। মহাভারত মহাকাব্যের যুদ্ধই সর্ব্বস্ব, সেই যুদ্ধের সেনাপতিরাই উহার প্রধান প্রধান নায়ক। উহাতেই যুদ্ধপর্ব্বগুলি স্বতন্ত্র স্বতন্ত্র মহাভারত স্বরূপ বলিলেই হয়। অবিবাহিতা কন্যার পুত্র চণ্ডাল হয়।*

**ভগবদযান**:—এই শব্দের অর্থ নানারূপে সম্পন্ন হইতে পারে। ভগবদপ্রাপ্তির পথই ধর্ম্ম—সেইধর্ম্মকে রক্ষা করা ধার্ম্মিক রাজার কর্ত্তব্য, উহাই সাত্ত্বিক উপাসনা। মহাভারতের আস্তিকপর্ব্বে গরুড়ই ভগবদযান আবিষ্কার ইন্দ্রের নিকট হইতে যুদ্ধ জয় করিয়া অমৃতাহরণ ও মাতার দুঃখ দূর করিয়া করেন। উদ্যোগপর্ব্বে সেই কথা কুন্তী ও কৃষ্ণের কথোপকথনে দেখিতে পাওয়া যায় ও উহার মধ্যে জয় ইতিহাসও ধর্ম্মযানের সন্ধান বিদুলা উপাখ্যানে রহিয়াছে। ধর্ম্মাত্মা যুধিষ্ঠির যখন শ্রীকৃষ্ণকে দৌত্যাভিযানে বরণ করেন, উহার মধ্যেও ভগবদযানের সন্ধান পাওয়া যায়। যথা: "হে মিত্রবৎসল। তুমি ভিন্ন আমাদিগকে এ বিপদ হইতে কে উদ্ধার করিবে? হে মাধব। আমরা একমাত্র তোমার উপর নির্ভর করিয়া নির্ভয়ে গর্ব্বোন্মত্ত দুরাত্মা দুর্য্যোধন তাহার বন্ধু ও অমাত্যগণসহ পরাজয়পূর্ব্বক আপনাদের রাজত্ব গ্রহণ করিতে ইচ্ছা করিতেছি। হে অরাতিনিপাতন। তুমি যেমন বৃষ্ণিগণকে আপৎকালের রক্ষা কর, তদ্রূপ আমাদিগকে এই প্রলয়ঙ্করী মহাযুদ্ধ হইতে রক্ষা কর।" ইহাই পরম ভাগবতের কথা—আত্মনির্ভরের সঙ্গে পরমাত্মার শক্তির উপর নির্ভর করায় উঁহারা যে কিরূপ অজেয় সম্মিলনশক্তিতে হন, উহাই দেখিতে পাওয়া যায়।

**ধর্ম্মযান**:—কুন্তীই মহাভারতে ধৈর্য্যের উদাহরণ; 'ধৃ' ধাতু হইতে ধৈর্য্য ও ধর্ম্ম এই দুই পদই নিষ্পন্ন হইয়াছে। কুন্তী শ্রীকৃষ্ণকে বলিতেছেন "আমি ধৃতরাষ্ট্রের পুত্রগণের সহিত আমার পুত্রগণের মধ্যে প্রভেদ জ্ঞানবশতঃ কখন কোন পক্ষপাতিত্ব দোষে দোষী হই নাই। এই **সত্যের উপর নির্ভর করিয়া** আমি বলিতে পারি যে, আমি তোমাকে পাণ্ডবগণের সহিত ভাবী সংগ্রামে জয়ী হইয়া সাম্রাজ্য লাভের সহিত দেখিতে পাইব। ইহাই হইল **ধর্ম্মের সঙ্কল্প** ও কুন্তী জননীর আশীর্ব্বাদ। তৎপরে তিনি পাণ্ডবগণের চরিত্র ও জন্মবৃত্তান্তে ধর্ম্মরাজের কথা বলিতে ছেন যে, পাণ্ডবেরা যেরূপ সত্যব্রতী ও প্রতিজ্ঞা পালন করিয়াছে, উহাতে কোন শত্রুই উহাদিগকে জয় করিতে সমর্থ হইবে না। তিনি অর্জ্জুনের জন্ম কালের **দৈববাণী** উল্লেখ করিয়া **ধর্ম্মকে** এইরূপে কহিতেছেন:—"আমি সর্ব্বব্যাপক ধর্ম্মরূপী নারায়ণ বিধাতাকে সর্ব্বদাই নমস্কার করি, তিনি প্রজাগণকে ধারণ করেন। হে যদুনন্দন কৃষ্ণ। যদি ধর্ম্ম থাকেন, তবে **তুমিই** দৈববাণীর কথা সত্য করিবে।

**ধর্ম্মযান সাবিত্রী**:—উহা উদ্যোগ পর্ব্বের নব্বই এবং ১৩৭ অধ্যায়ে আছে:—

"নাহং তামভ্যসূয়ামি নমো ধর্ম্মায় বেধসে, কৃষ্ণায় মহতে নিত্যং ধর্ম্মো ধারয়তি প্রজাঃ। ৬৭
ধর্ম্মশ্চেদস্তি বার্ষ্ণেয় যথা বাগভ্যভাষত, তত্রাপি তত্তথা কৃষ্ণ সর্ব্বং সম্পাদয়িষ্যসি"। ৬৮

* ব্যাস সংহিতা ১মাধ্যায় ১০ শ্লোক। কুন্তীর পুত্র কেমন করিয়া হয়?

ইহাতেই মহাভারতের আদি মঙ্গলাচরণ নমস্কার শ্লোকের রহস্য ও অর্থ যে কি, উহা পরিষ্কার রহিয়াছে। উহা যেন উহার টীকা স্বরূপ বা জয় ইতিহাসের সাবিত্রী বলিলেই হয়। ধর্ম্মরূপী **নর-নারায়ণ যে কৃষ্ণ**, সে বিষয়ে আর সন্দেহ হয় না। উহা আরও পরিষ্কার করিয়া উদ্যোগ পর্ব্বের ৭০ অধ্যায়ে ১০ম শ্লোকে বলা হইয়াছে। উদ্যোগপর্ব্বের ১৩২ অধ্যায়ে **নরোত্তম যে ধর্ম্মরাজ যুধিষ্ঠির** প্রমাণ হইয়াছে :—কুন্তী শ্রীকৃষ্ণের নিকট যুধিষ্ঠিরকে বলিবার জন্য বলিতেছেন :—বৎস। "তুমি ধর্ম্মের বিস্তর হানি করিতেছ, তুমি আত্ম-ধর্ম্মের বিনাশ করিয়া কেবল শ্রোত্রিয়ের ন্যায় শান্তিপ্রধান বেদাধ্যয়নাদি এবং ধর্ম্মের প্রতি অবেক্ষণ করিতেছ। রাজাই কালের কারণ, সত্য, ত্রেতা দ্বাপর ও কলি যুগচতুষ্টয় যে রাজার ধর্ম্মাধর্ম্ম ও প্রবৃত্তির তারতম্যানুসারে কীর্ত্তিত হইয়া থাকে। অতএব রাজার যে দোষ হয়, উহাতে জগতের সমস্ত প্রজাগণকে সংক্রামিত করে অর্থাৎ তাহাদের দোষও রাজাকে স্পর্শ করে। অতএব তুমি যেরূপ ধর্ম্মাচরণ করিতেছ, উহা তোমার পিতা কিম্বা আমি বা পিতামহ সকলের মধ্যে কেহই ঐরূপ আশীর্ব্বাদ বা কামনা করেন নাই। সকলেই তোমার যজ্ঞদানাদি, শৌর্য্য, বীর্য্য, প্রজা, সন্তান, মাহাত্ম্য, বল, পরমায়ু নিত্য প্রার্থনা করিয়াছে। ইহাতেই ধর্ম্মের যান ও বাহন যথাক্রমে রাজা ও তাঁহার প্রজাগণ, ইহা স্পষ্টই বোধগম্য হয়। দুর্য্যোধনের রাজত্বে কলির প্রভাবে ও কলিযুগারম্ভে প্রেম ও নামজপ সূচিত হইয়াছে, যুধিষ্ঠির রাজা হইলেন কলির প্রভাব ক্ষুণ্ণ হয়। "হরে কৃষ্ণ, হরে কৃষ্ণ, কৃষ্ণ, কৃষ্ণ, হরে হরে" নাম সঙ্কীর্ত্তনে ধর্ম্মের ধারায় এক অভূতপূর্ব্ব অপূর্ব্ব যানের সৃষ্টি হইল। হরের্নাম, হরের্নাম অর্থাৎ হরির নামেই কলির কলুষ দূর করিবার ব্যবস্থা হইল। মহাভারতে কুন্তী পাণ্ডবগণের মাতা হইয়া কি উহারই প্রবর্ত্তনা করিলেন ? মহাভারতে যেন শ্রীকৃষ্ণের দৌত্যাভিযান মধ্যে ভগবদযান ও ধর্ম্মযানে তাঁহার নাম, রূপ ও গুণের মধ্যে বর্ত্তমান। যুধিষ্ঠির তাঁহাকে যুদ্ধরূপ ধর্ম্মযজ্ঞে ধর্ম্মের যান বা দূত স্বরূপ বরণ করেন। কৌরব সভায় বিদুর যেন তাঁহাকে প্রতিষ্ঠান করেন এবং তিনিই তাঁহার ভোজনের ব্যবস্থা করাইয়া **উঞ্ছবৃত্তি ব্রাহ্মণের শক্তুদানের স্থলে বিদুরের খুদ** চলিত কথা প্রচলিত, উহাতে সকলের সহজেই হৃদয়ঙ্গম করিবার পথ উন্মুক্ত হয়। বাঙ্গালা ভাষায় মহাভারতের ঘটনাবিষয়ক যত **চলিত কথা** বর্ত্তমান আছে, এমন আর অন্য কোন ভাষায় নাই। ইহাতেই বেদব্যাস ও মহাভারতের সঙ্গে বাঙ্গালার অতি প্রাচীন ঘনিষ্ট সম্বন্ধ ছিল বলিয়া মনে হয়। শ্রীকৃষ্ণ দুর্য্যোধনের অন্ন পান ও গৃহশয্যা গ্রহণ করেন নাই, উহার কারণ তিনি জিজ্ঞাসা করিয়াছিলেন ও উহার উত্তরে **শ্রীকৃষ্ণ** যে **ধর্ম্মের রূপ**, উহা পরিষ্কার আছে। যথা :—"আমি কাম, ক্রোধ, অর্থ, লোভ অথবা দ্বেষের বশে কখন ধর্ম্ম ত্যাগ করিতে পারি না। আমি ধর্ম্মের দূত, কৃতকার্য্য হইলেই আপনাদের অন্নাদি গ্রহণ করিব ; অন্যথা যে লোক উহা গ্রহণ করে, সে বিপন্ন হইয়াই করে, আমি সেরূপ অবস্থায় পতিত নহি। যাঁহারা ধর্ম্মশীল, তাঁহাদের সহিত আমার অভেদাত্মা, পাণ্ডবেরা চিরকালই ধর্ম্মানুসারে কার্য্য করিতেছে ; সুতরাং তাঁহাদের যে দ্বেষ করে, সে আমারও শত্রু। তদনুসারে শত্রুর গৃহে বাস, ও ভোজনাদি নিষিদ্ধ। ইহাতে ৯১ অধ্যায়ে ধর্ম্মযানের সহিত ভগবদযানের সম্বন্ধ পরিষ্কার প্রমাণিত হইয়াছে।

**বিরাটমূর্ত্তি** ঃ—শ্রীকৃষ্ণের মধ্যে ঈশ্বরের বিরাটমূর্ত্তি কিরূপ কোথায় দেখিতে পাওয়া যায়, উহা বিদুর ও শ্রীকৃষ্ণের কথায় ৯৩ অধ্যায়ে আছে ঃ—

১ম। এই অশ্ব রথ, মতঙ্গ পরিপূর্ণ মেদিনী মণ্ডলে যে ব্যক্তি মানবগণকে মৃত্যুর হস্ত হইতে উদ্ধার করিতে পারেন, তিনিই **ধর্ম্মের তত্ত্ব অবগত ও ধার্ম্মিক**। ২য়। যদি কোন ব্যক্তি স্বীষ্ট মিত্রকে যথাশক্তি অনুনয়াদি দ্বারা সম্মুখীন মৃত্যুর হস্ত হইতে মুক্ত করিবার চেষ্টা না করেন, তবে তাঁহার অধর্ম্ম হয় ও লোকে তাহাকে নিষ্ঠুর ও নৃশংস বলে। অকৃতকার্য্য হইলে তাহাকে আর ভবিষ্যতে নিন্দনীয় হইতে হয় না। সকলকে সতর্ক করা সাধুলোকের কর্ত্তব্য কর্ম্ম। সেইখানেই আত্মধর্ম্ম যে মানবের মনুষ্যত্ব উহাই প্রকাশিত হয়। অপরিচিত ব্যক্তিকে সর্প ও অগ্নির মুখ হইতে আপনার আত্মার প্রেরণায় মানব প্রার্থনা ব্যতিরেকে রক্ষা করিতে যায়, আর অজ্ঞান ও মুমূর্ষুর সেবা করিয়া প্রাণদান করিয়া থাকে। এই দুই ধর্ম্মোপদেশের মধ্যে শ্রীকৃষ্ণের দৌত্যাভিযানের উদ্দেশ্য প্রকাশ হয়, তন্নিমিত্তই শ্রীকৃষ্ণ বলিলেন যে, আমি যে কেবল পাণ্ডব ও ধৃতরাষ্ট্রের সন্তানগণের মঙ্গলের নিমিত্ত এই দৌত্যকার্য্য গ্রহণ করিয়াছি উহা নয়; যাহাতে পৃথিবীর যাবতীয় ক্ষত্রিয়জাতির হিতসাধন ও জগতের মঙ্গলসাধন হয়, তজ্জন্যই করিয়াছি; তখনই উহার মধ্যে ঈশ্বরের বিরাট মূর্ত্তি যে কি, উহা দেখিতে পাওয়া যায়। বিজ্ঞবিদ্বান ব্যক্তিরা পৌরাণিকগণের প্রকাণ্ড সহস্র হস্তপদাদির মধ্যে বিশ্বব্রহ্মাণ্ড দেখানকে বিশ্বরূপ সিদ্ধান্ত করা, কখনই স্বীকার করিবেন না। কারণ শ্রীকৃষ্ণ বলিতেছেন যে,* আমি জগতের হিতানুষ্ঠানে যত্নপর হইলেও যদি দুর্য্যোধন আমার প্রতি কোনরূপ আশঙ্কা করে, উহাতেও কোন ক্ষতি নাই, কারণ আমি'ত মিত্রের কর্ম্ম অকপট হৃদয়ে করিলাম, আমার নিজের মনের শান্তি, প্রীতি ও ঋণই যথেষ্ট লাভ—**এইখানেই শ্রীকৃষ্ণের মহত্ত্ব ও ঈশ্বরত্ব লক্ষ্য হয়।** তিনি নিষ্কাম ও নির্লিপ্ত।

**প্রেম** ঃ—প্রেম যে কি অপূর্ব্ব পদার্থ, পরমাত্মার অলৌকিক আকর্ষণ, যাহা দ্বারা ভগবান ভক্তাভক্ত সকলের হিতের জন্য লালায়িত, উহা দেখিতে পাওয়া যায়। অন্তর্জগতের সহিতই ধর্ম্মের ও প্রেমের সম্বন্ধ, উহা বহির্জগতের সহিত নয়। ভগবদবান ও ধর্ম্মবান আধ্যাত্মিক আত্মসম্মিলন ও প্রেমের কথা, উহা ইতিহাসের দৌত্যাভিযানের কথা নয়, উহাতে রাজনৈতিক নিগূঢ় রহস্য সন্নিবদ্ধ নয়। যুদ্ধ কেন হইল, শ্রীকৃষ্ণ কেন অকৃতকার্য্য হইলেন, ইহার সহিত অন্তর্জগতের যে সম্বন্ধ উহাই সংক্ষেপে বর্ণনা করা হইল। শ্রীকৃষ্ণের নিকট জননী কুন্তী তখন অর্জ্জুনকে দ্রৌপদীর কথানুমত কার্য্য করিতে আজ্ঞা দান করিয়াছিলেন। উহাতে কুন্তীর আজ্ঞায় অর্জ্জুনের কার্য্য করিবার সঙ্কেতে দ্রৌপদীর সঙ্গে যে অর্জ্জুনের বিবাহ বা প্রণয়ের সম্বন্ধ নাই, প্রমাণিত হয়। উহা অন্তর্জগতের কথা, এইখানে বলিয়া রাখা আবশ্যক। প্রণয়ের বশবর্ত্তী হইয়া কার্য্য করিবার উপদেশ মাতার আজ্ঞায় উদ্যোগ পর্ব্বে নাই। প্রেমেই শ্রীকৃষ্ণের কৌরব সভায় গমন ও সদুপদেশ দান করেন, বিবেক উহা করিয়া থাকে। মহর্ষি বেদব্যাস পাণ্ডবগণের আচরণ দ্বারা মহাভারতে

* "হিতং হিতার্থিনামেষাং পাণ্ডবানাং তথৈব চ পৃথিব্যাং ক্ষত্রিয়াণাঞ্চ যতিষ্যেহহং মানবী ॥১৩
হিতে প্রযতমানং মাং শঙ্কেদ্ দুর্য্যোধনো যদি হৃদয়স্য চ মে প্রীতিরানৃণ্যঞ্চ ভবিষ্যতি" ॥১৪।৯৩ অ উদ্যোগ পর্ব্ব।

প্রমাণ করিয়াছেন যে, তাঁহারা সকলেই ভগবদ্ভক্ত বলিয়াই শক্তি থাকিতেও সাধ্যমত বীর্য্য প্রকাশে ঐশ্বর্য্য লাভ করেন নাই। তাঁহারা বনে শত্রুর প্রতিও কোনরূপ প্রতিহিংসা করেন নাই, বরং তাহার উপকারই করিয়াছিলেন। যাহাতে কৌরবেরা অধর্ম্ম প্রবৃত্তি হইতে মুক্ত হয়, সেইজন্যই ধর্ম্মরাজ যুধিষ্ঠির যুদ্ধের পূর্ব্বে শেষ চেষ্টা শ্রীকৃষ্ণকে পাঠাইয়া করিয়াছিলেন। যখন শ্রীকৃষ্ণ অকৃতকার্য্য হইলেন, তখন শেষে যদি পাণ্ডবেরা যুদ্ধ না করে, সেইজন্যই শ্রীকৃষ্ণ কুন্তীর সঙ্গে দেখা করিয়া ধর্ম্মের অভিধান বিদুলা উপাখ্যান * জয় ইতিহাসে তাঁহার নিকট হইতে যুদ্ধাজ্ঞা সংগ্রহ করিলেন। কৃষ্ণের পিসি কুন্তী, তিনি যেন তাঁহাকে ধর্ম্মযুদ্ধের সারথি পদে তখন বরণ করিলেন। কুন্তীও তখন কাহাকেও এমন কোন আজ্ঞাদান করেন নাই যে, যাহাতে কাহারও ধর্ম্মের কোন হানি হয়। ধর্ম্মের সঙ্গে অর্থের সামঞ্জস্য করাইয়া কুন্তী শ্রীকৃষ্ণকে তাঁহার সন্তানগণকে জয় ইতিহাস মধ্যে **ধর্ম্ম ও অর্থের সত্য নিরূপণ যেন উদ্যোগপর্ব্বে কাম ও মোক্ষের সম্বন্ধ আলোচনায় করিয়াছিলেন।** তজ্জন্যই বিরাট ও উদ্যোগ পর্ব্বের টীকাকার সর্ব্বাপেক্ষা অধিক ও মহাত্মা শঙ্করাচার্য্য সনৎসুজাতের, উপদেশের ভাষ্য করিয়াছেন।

অধ্যাসঃ—কৌরবেরা যেন তাঁহাদের আচরণের দ্বারা অর্থাধ্যাস ও ধর্ম্মাধ্যাস প্রমাণ করিতে গিয়াছেন অর্থাৎ যাহাতে তাঁহাদের কপটতা মিথ্যাচরণ লোভাদি অর্থ ও ধর্ম্মের ন্যায় প্রতীয়মান হয়। মহাভারতে বিদুরের জন্ম বৃত্তান্ত অণিমাণ্ডব ঋষি তস্করকে সত্য কথা বলিয়া দিয়া জীবের প্রাণ নাশ করায় দণ্ডনীয় হইলে ধর্ম্মরূপী যমের অভিশপ্ত হইবার কথা আছে। সেই বিদুরই উদ্যোগ পর্ব্বের মধ্যে প্রজাগর পর্ব্বে কৌরবগণকে সদুপদেশ দান করিয়াছেন; কিন্তু উহা অরণ্যে রোদন সদৃশ হয়, কোন ফলোদয়ই হয় নাই। কৌরবগণের ধর্ম্মবলের চিন্তা একেবারেই ছিল না, তাহারা কেবল সৈন্য সামন্ত ও সেনাপতির বলবীর্য্য লইয়া মুগ্ধ ও যুদ্ধ জয় করিবে, ইহাই স্থির করিয়াছিল। আর পাণ্ডবেরা একমাত্র ধর্ম্মের আশ্রয় ভগবানকে লইয়াছিল। তজ্জন্যই অর্জ্জুন তাঁহার সুশিক্ষিত বীর্য্যশক্তিশালী নারায়ণী সৈন্যাদি ত্যাগ করিয়াছিলেন। শ্রীকৃষ্ণ দূতবেশে কৌরবগণের নিকট পঞ্চগ্রাম ভিক্ষার গূঢ়ার্থ যেন এইরূপে করিয়াছিলেন, আত্মশ্লাঘা ত্যাগ কর, যুদ্ধ করা উচিত নয়, বন্ধুবিচ্ছেদ ও আত্মবিচ্ছেদ বাঞ্ছনীয় নয়, উহা উন্নতির অন্তরায়; অতএব তোমরা যথার্থ স্বার্থের দিকে লক্ষ্য করিয়া যুদ্ধ করিও না। কারণ ধর্ম্ম ব্যতীত যুদ্ধ জয় করা একেবারেই অসম্ভব হইবে। এইরূপে শ্রীকৃষ্ণ কৌরবগণকে যৎপরোনাস্তি সতর্ক করিয়াছিলেন। তিনি যুদ্ধ বা শান্তির জন্য দৌত্য কর্ম্ম করেন নাই, উহা ক্ষত্রিয়ের কর্ম্ম নয়। উহা দ্রুপদের পুরোহিত ব্রাহ্মণই করিয়াছিল এবং কৌরবগণের পক্ষে সঞ্জয় উলূকাদি গমন করিয়াছিল ও তাহারাই পরস্পরের উত্তর প্রত্যুত্তর গ্রহণ করিয়া পরস্পরকে জানাইয়াছিল। উহার মধ্যে ধর্ম্মের ও অর্থের অধ্যাস পূর্ণমাত্রায় হইয়াছে, উহার উল্লেখ নিষ্প্রয়োজন।

* "জয়োনামেতিহাসোহয়ং শ্রোতব্যো বিজিগীষুণা, মহীং বিজয়তে ক্ষিপ্রং শ্রুত্বা শত্রুংশ্চমর্দ্দতি"। ১৮। ১৩৬ অধ্যায় উদ্যোগপর্ব্ব।

# উদ্যোগ পর্ব্ব।

## দ্বিতীয় অধ্যায়।

### দৈত্যাভিযান।

রহস্যভেদ ঃ—মহাভারতের অনুক্রমণিকায় মহর্ষি বেদব্যাসের মহাভারতে পাণ্ডবগণের সরলতা ও ধার্ত্তরাষ্ট্রগণের দুর্ব্বৃত্ততা বর্ণিত হইয়াছে। যুধিষ্ঠিরাদির অপূর্ব্ব সরলতা কৌরব সভা হইতে শ্রীকৃষ্ণ ফিরিয়া গেলে তাঁহাদের পরস্পরের কথোপকথনে প্রকাশ পাইয়াছে। উদ্যোগপর্ব্বের ১৫৩ অধ্যায় যুধিষ্ঠির শ্রীকৃষ্ণের নিকট তাঁহার অকৃতকার্য্যতার কথা শুনিয়া যুদ্ধ অনিবার্য্য স্থির করিয়া কি বলিতেছেন ঃ—

"অবধ্যানাং বধং পশ্যন্ ধর্ম্মরাজো যুধিষ্ঠিরঃ, নিশ্বসন্ ভীমসেনঞ্চ বিজয়ঞ্চেদমব্রবীৎ। ১৯
যদর্থং বনবাসশ্চ প্রাপ্তং দুঃখঞ্চ যন্ময়া, সোঽয়মস্মানুপৈত্যেব পরোঽনর্থ প্রযত্নতঃ"। ২০
তস্মিন্ যত্নঃ কৃতোঽস্মাভিঃ সনো হীনঃ প্রযত্নতঃ, অকৃতেঽত্র প্রযত্নেঽস্মানুপাবৃত্তঃ কলির্ম্মহান্। ২১

অর্থাৎ তখন ধর্ম্মাত্মা যুধিষ্ঠির অবধ্যগণকে বধ করিতে হইবে বলিয়া দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করিয়া ভীমার্জ্জুনকে বলিলেন, যাহা করিব না বলিয়া আমরা বনবাস স্বীকার ও বহুপ্রকার ক্লেশ ভোগ করিলাম, অবশেষে সেই কর্ম্মই করিতে হইবে। আমাদের এত যত্ন, এত কষ্ট, সমস্তই শেষে বিফল হইল, এই মহান অনর্থকে অতিক্রম করা গেল না। যুধিষ্ঠিরাদি পাণ্ডবেরা যে সরলতায় ধৃতরাষ্ট্রগণের সরল কথায় বিশ্বাস করিয়া বনবাসী হইয়াছিল ও ভাবিয়াছিল যে, তাঁহারাও তাঁহাদের সত্য প্রতিজ্ঞা রক্ষা করিবে, কিন্তু তাঁহারা উহা করিল না। শ্রীকৃষ্ণ সেই কথাই ফিরিয়া গিয়া বলিলেন; উহা শুনিয়াই যুধিষ্ঠির আন্তরিক দুঃখ প্রকাশ করিলেন। ঐ অধ্যায়ে শ্রীকৃষ্ণ বলিতেছেন ঃ—

"নৈব কাময়তে ধর্ম্মং নৈব কাময়তে যশঃ, জিতং স মন্যতে সর্ব্বং দুরাত্মা কর্ণমাশ্রিতঃ।৯
বন্ধমাজ্ঞাপয়ামাস মম চাপি সুযোধনঃ, ন চ তং লব্ধবান্ কামং দুরাত্মা পাপনিশ্চয়ঃ"।১০
ন চ ভীষ্মো, ন চ দ্রোণো, যুক্তং তত্রাহতুর্ব্বচঃ, সর্ব্বেত মনুবর্ত্তন্তে ঋতে বিদুর মচ্যুত"।১১

অর্থাৎ সেই দুরাত্মা দুর্য্যোধন ধর্ম্ম বা যশ কামনা করে না, সে মনে করে যে, কর্ণকে আশ্রয় করিয়া যুদ্ধে সকলকেই জয় করিয়াছে; এমন কি, তখন সেই দুর্য্যোধন আমাকেও বন্ধন করিবার আজ্ঞা দান করিয়াছিল, কিন্তু তাহার সে অভিলাষ পূর্ণ হয় নাই। কি আশ্চর্য্য। তখন কি ভীষ্ম, কি দ্রোণাদি কেহই তাহাকে সদ্‌যুক্তি বা উপদেশ দান করেন নাই, কেবলমাত্র বিদুরই তাহার সেই কথার একমাত্র প্রতিবাদ করেন। আর অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণ উতঙ্ককে বলিতেছেন (৫৪ অধ্যায়ে ২০ ও ২১ শ্লোক) যে, তিনি দুর্য্যোধনকে ভয় দেখাইয়া ঐ কর্ম্ম হইতে বিরত করেন।

"মানুষ্যে বর্ত্তমানে তু কৃপণং যাচিতা ময়া, ন চ তে জাতসংমোহা বচোঽগৃহ্নন্ত মোহিতা।২০
ভয়ঞ্চ মহদুদ্দিশ্য ত্রাসিতাঃ কুরবো ময়া, ক্রুদ্ধেন ভূত্বা তু পুনর্যথাবদনুদর্শিতা"।২১

অর্থাৎ আমি সামান্ত মানবের ন্যায় কৌরবগণের নিকট দীনভাবে বহুতর প্রার্থনা করিয়াছিলাম, শেষে দেখাইয়া তাহাদিগকে মহৎ ভয় দেখাইয়া ভীত করিয়াছিলাম ও যথারীতি শিক্ষাদানও করি, কিন্তু তাহারা মহামোহে মুগ্ধ হইয়া আমার সদুপদেশ গ্রহণ করে নাই। অশ্বমেধপর্ব্ব ৫৪ অঃ। শ্রীকৃষ্ণ যে **ধর্ম্মযোনী ও ধর্ম্মের সেতু,** উহাও বলিয়াছেন "ধর্ম্মস্য সেতুং বধ্নামি চলিতে চলিতে যুগে, তাস্ত যোনীঃ প্রবিশ্যাহং প্রজানাং হিতকাম্যয়া।" ১৬ শ্লোক।

**শ্রীকৃষ্ণের আবির্ভাব ও কর্ম্ম ঃ**—তিনি জগতের হিতের জন্যই কর্ম্ম করেন। অশ্বমেধপর্ব্বে উতঙ্ক ও শ্রীকৃষ্ণের কথোপকথনে দৌত্যাভিযানের মূল রহস্য ভেদ হইয়াছে। ধর্ম্মের দূত স্বরূপ **নরনারায়ণ** শ্রীকৃষ্ণ আবির্ভূত আর ব্রাহ্মণেরা হন ধর্ম্মের সেতু স্বরূপ; তাঁহারা চারি আশ্রম ধর্ম্ম দ্বারা বৈদিক কর্ম্মানুষ্ঠানে কর্ম্ম ও ধর্ম্মের সৃষ্টি করেন। পাণ্ডবগণের পক্ষে দূতের কর্ম্ম দ্রুপদের পুরোহিত করেন ও শ্রীকৃষ্ণ শান্তি স্থাপনের জন্য ধর্ম্মোপদেশ দান করেন; আর সঞ্জয় ও শকুনি পুত্র উলূক্ কৌরবগণের পক্ষে দূতের কার্য্য পাণ্ডবগণকে যুদ্ধে আহ্বান করিয়া করেন।

সেই যুদ্ধে যেন দুর্য্যোধনাদির স্বর্গে অন্ধকূপহত্যা হয়, উহা গীতার ২য় অধ্যায় ৩২ শ্লোকের উদাহরণ অর্থাৎ বর্ণাশ্রমধর্ম্মানুষ্ঠান দ্বারা স্বর্গলাভ করাই ক্ষত্রিয় রাজার ধর্ম্ম ও কর্ম্ম। ভীষ্ম, দ্রোণ ও কর্ণ প্রমুখ কুরুক্ষেত্র মহাযুদ্ধের প্রধান প্রধান সেনাপতিরা অর্থের দাস, তাঁহারা বৃত্তিভোগী কৌরবপক্ষ পক্ষাবলম্বন করিতে বাধ্য, না করিলে ধর্ম্মহানি ও কৃতঘ্নতা দোষে দোষী হইবেন। তাঁহারা দুর্য্যোধনের দোষাদির বিচার করিবার কর্ত্তা নহেন। চলিত কথায় বলে "রাজায় রাজায় যুদ্ধ হয়, উলু খেঙ্‌রার প্রাণ যায়"। ভীষ্ম দ্রোণের প্রাণত্যাগ যেন জীবিকা ও রাজ্যভোগ ও রক্ষার জন্য হয়, ধর্ম্মের জন্য নয়, উহা ধর্ম্মের অধঃপতন মাত্র। কুরুক্ষেত্রের মহা যুদ্ধে কৌরব ও পাণ্ডবপক্ষের পরস্পর ধর্ম্মাধর্ম্ম ও জ্ঞান অজ্ঞানাদির আদর্শ বর্ত্তমান রহিয়াছে। তজ্জন্যই উহা ধর্ম্মের জয় ও অধর্ম্মের পরাজয় হেতু **ধর্ম্মযুদ্ধ** বলিয়া খ্যাত। দৈত্যযান উহারই সন্ধি বিচ্ছেদ করে। মানব যখন আপনার বিচারবুদ্ধি, শৌর্য্যবীর্য্য ও কৌশলের উপরে নির্ভর করিয়া যুদ্ধ জয় করিতে যায়, তখন সে যেন কি এক অপূর্ব্ব গর্ব্বাহঙ্কারে উন্মত্ত; সে মৃত্যুকে ভয় করে, কিন্তু ইহা সে কোনরূপে স্বীকার করিতে পারে না। তাহারাই বিবেকের তাড়নায় বশীভূত হয় না, তাহারা ফলাকাঙ্ক্ষী হইয়া কূপের মধ্যে অন্ধের ন্যায় পতিত হয়। কবি দ্বৈপায়ন হ্রদে দুর্য্যোধনের যেন আত্মরক্ষার জন্য লুকাইয়াছেন। আর যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে যে কেন কৌরব সভায় পাঠাইলেন ও উহাকে যে কেন ভগবদযান সিদ্ধ, সে রহস্যভেদ ধর্ম্মের অতি সরলতার কথায় যুধিষ্ঠির ভগবানের নিকট নিষ্কাম ধর্ম্ম ভিক্ষা করিতেছেন যে, "প্রভু। আমি যুদ্ধ করিয়া বন্ধু স্বজন বিনাশ করিব না বলিয়া বনে গমন করিলাম উহা যে সমস্ত ব্যর্থ হইল, যুদ্ধই যদি আমাকে একান্তই করিতে হয়, তবে তুমি একবার কৌরব সভায় গিয়া যাহাতে যুদ্ধ না হয়, এমন সৎ উপদেশ দান কর, সকলকে বুঝাইয়া দাও যে, কাহার কি দোষ, এবং আমরা কি করিব বলিয়া দাও" এই নিষ্কাম ধর্ম্মের কথা যেন উদ্যোগ পর্ব্বের ছত্রে ছত্রে বিদ্যমান রহিয়াছে। কুরুক্ষেত্রের ধর্ম্মযুদ্ধের মূলে একই উদ্দেশ্য এইরূপ যে, দুষ্টকে দমন করিয়া শিষ্টকে পালন করা এবং যাহাতে ধর্ম্ম রক্ষা হয় ও ধর্ম্মাচারী

ধর্ম্মের প্রকৃত আদর্শকে রাজা বলিয়া মান্য করা উচিত। নিষ্কাম ধর্ম্মেই সুখলাভ ভাল :—গীতা ২অঃ "কর্ম্মণ্যেবাধিকারস্তে মা ফলেষু কদাচন, মা কর্ম্মফলহেতুর্ভূর্মাতে সঙ্গোঽস্ত্বকর্ম্মণি" ।৪৭

**স্বাভাবিক ভেদ** :—এই দুর্লভ মানব জন্মে যদি মানবগণ জ্ঞানের অনুশীলন না করে, তবে তাহারা যে চক্ষু থাকিতেও অন্ধ যেন ধৃতরাষ্ট্র। মানবের দুই প্রকার চক্ষু একটি দৃশ্য ও অপরটি অদৃশ্য অর্থাৎ জ্ঞান চক্ষু বা দিব্য চক্ষু। মহাভারতে দিব্য চক্ষুর প্রাপ্তির কথা দ্রৌপদীর বিবাহে রুদ্রদেব ও লোমশের নিকট যুধিষ্ঠিরের বনবাস কালে হইয়াছিল। পিতামাতাই জন্ম দিয়াছেন পুত্র উহা স্বচক্ষে প্রত্যক্ষ করে না, তবে জ্ঞান হইলেই উহা পরের মুখে জানিতে পারে ও জানিতে হয়; তদ্রূপ জ্ঞানেই জগতের সৃষ্টিকর্ত্তা যে জগৎ পিতা ভগবান উহা জানা যায়। সেই জগৎ পিতাকে ভালবাসা স্বতঃসিদ্ধ ব্যাপার নয়, যে ভাল, তাকে ভালবাসা স্বার্থপরতা, কিন্তু অজ্ঞান শিশুর অন্তরে ভালবাসা আছে, সে হাসে ও কাঁদে, সে আকাশের চাঁদ ধরিতে যায়। তাহার ভালবাসা স্বাভাবিক তাহার শত্রু মিত্র জ্ঞান নাই, সে আগুনে হাত দিতে যায়, সর্পকে ধরিতে যায়, বাঘের সঙ্গে খেলা করে। সেই সরলতায় ব্যাঘ্র হিংসা ভুলিয়া যায় তাহাকে আপনার শিশুর ন্যায় পালন করে, হিংস্র সর্প শিশুর মাথায় ফণা বিস্তার করিয়া সূর্য্যোত্তাপ দূর করে। লোকে সেই শিশুপুত্র বা কন্যাকে রাজা ও রাণী হইতে দেখিয়াছে, ইহা ইতিহাসের কথা, কবির কল্পনা নয় বা কাব্যের বিষয় নয়। সেই নিঃস্বার্থ ভালবাসা শিশুর আছে, সাধু প্রেমিক ও জ্ঞানীর হয়, ধূর্ত্ত সংসারীর বা রাজার বা তাঁহার মন্ত্রীর নাই। তাঁহারা কেবল রাজনীতির সঙ্গে রাজত্বের সম্বন্ধই জানেন। তাঁহারা যুদ্ধ জয় "জোর যার মুল্লুক তার" এই কথার সার মর্ম্ম স্বীকার করেন, আপনাদের বল, বীর্য্য ও কৌশলেই উহা প্রমাণ করেন। সেই যুদ্ধের দূতের কথা সাধারণ দৌত্যাভিযান।

অনুক্রমণিকায় যেরূপ ধৃতরাষ্ট্র সঞ্জয় সম্বন্ধে ধৃতরাষ্ট্রের বিলাপ আছে, তদ্রূপ উদ্যোগ পর্ব্বে পাণ্ডব ও কৌরবগণের যুদ্ধ করিবার আহ্বান আছে। সেখানে ভগবানের ভালবাসা, ঈশ্বরে আত্মনির্ভর, ধর্ম্মানুশীলনের আদৌ কথা নাই, কেবল পরের বীর্য্য আশ্রয় করিয়া যুদ্ধে জয়াস্ফালন করা দুর্য্যোধনের কীর্ত্তি।

**প্রত্যাখ্যান** :—যুধিষ্ঠির উহার প্রত্যাখ্যান কিরূপে করিতেছেন উহা উল্লেখযোগ্য (১৬০—১৬১ অধ্যায়) "উলূক। তুমি দুর্য্যোধনকে গিয়া কহিও যে, যে ব্যক্তি স্বীয় বীর্য্য প্রভাবে পরাক্রম প্রকাশ করিয়া যুদ্ধ করিতে পারে, যে নির্ভয়ে তাহার প্রতিজ্ঞাপালন করিতে পারে, সেইই যথার্থ **ক্ষত্রিয়**—দুর্য্যোধনকে আপনার ও আপনার সৈন্যগণের বলবীর্য্যের সহিত সহিত যুদ্ধ করিতে বলিও। সে যদি অন্যের বল গ্রহণ পূর্ব্বক আপনাকে বলশালী মনে করিয়া তর্জ্জন গর্জ্জন করে, তবে ত সে **নপুংসক**। জ্ঞাতিগণের বধ করিয়া আপনার ইষ্ট সিদ্ধি করা, আমার জীবনের লক্ষ্য ও ধর্ম্ম নয়, তজ্জন্যই আমি এতদিন বনবাস করিলাম। ইহাতেও কি তাহার চৈতন্যোদয় হইল না, ইহা অতি আক্ষেপের বিষয়। কি আশ্চর্য্য! সে মহামতি শ্রীকৃষ্ণের সদুপদেশ গ্রহণ করে নাই, বরং অন্যায় অসম্মান ও দূতকে বন্ধন করিবার বাসনা করিয়াছিল। পিতামাতা গুরুজন যাহাকে শিষ্ট শান্ত করিতে পারে নাই, তাহাকে যুদ্ধ করিয়া

শাসন করা **ধর্ম্ম**। সে আপনার উদাহরণ দ্বারা অপরের বিচার করিয়া থাকে। তাহাকে সত্য ও মিথ্যার মধ্যে যে আকাশ পাতাল প্রভেদ আছে, উহা অনুধাবন করিতে বলিও। সে তাহার কপটাচার ও দুষ্প্রবৃত্তির ফলভোগ অবশ্যই করিবে। পরস্পরের বলবীর্য্যের পরিচয় **ফল** দ্বারাই প্রমাণিত হইবে, বৃথা বাক্যাড়ম্বরে প্রয়োজন নাই। যুদ্ধ করাই যখন তাহার বাসনা ও সে উহা করিতে আমাকে আহ্বান করিতেছে, তখন তাহার মনোভিলাষ পূর্ণ করিব। তাহাকে তাহার কর্ত্তব্য কর্ম্ম করিতে বলিও, আমি যাহা করিবার উহা করিব, তজ্জন্য আমি কাহারও কোন উপদেশ বা পরামর্শের জন্য অপেক্ষা করি না, ইহা তুমি তাহাকে বলিতে ভুলিও না।" শকুনি পুত্র উলূক দুর্য্যোধনের পক্ষ হইতে অনেক অসৌজন্য প্রকাশক তাঁহার নিন্দা করিয়াছিল; কিন্তু যুধিষ্ঠির সেরূপ কোন দুর্ব্ব্যবহার বা অসম্মানজনক বাক্যে প্রত্যুত্তর দান করেন নাই। তন্মধ্যে বিশেষ উল্লেখ যোগ্য সার কথা এই যে, যুধিষ্ঠির যেন শ্রীকৃষ্ণকে পাঠাইয়া তাহাকে ভয় দেখাইবার চেষ্টা করেন, উহা তাঁহার মূর্খতার পরিচয়। **মূর্খ দুর্য্যোধন কেমন কেমন করিয়া বুঝিবে যে, ভগবান ভক্তের জন্য ভক্তির দূত হইয়া অভক্তকে বশীভূত করিতে যান।** প্রহ্লাদের জন্য নৃসিংহমূর্ত্তির আবির্ভাব হইয়াছিল, আর ধৃতরাষ্ট্র যখন যুধিষ্ঠিরের উপর নির্য্যাতন করে, তখনই শ্রীকৃষ্ণের আবির্ভাব কৌরব সভায় **দূতবেশে** হয়। মহাভারতে শ্রীকৃষ্ণের দৌত্যাভিযান ধৃতরাষ্ট্রকে সত্য প্রতিপালন করাইবার জন্য হইয়াছিল। শ্রীকৃষ্ণ যে প্রেমের মূর্ত্তি, তাঁহার অনুগ্রহ, নীতি, বুদ্ধি ও কৌশলের কথা, বলের কথা নয়। মানবের সঙ্গে ভগবানের পরিচয়, প্রণয়, বিশ্বাস, আত্মনির্ভর, ভক্তি, প্রেম ও আত্মসমর্পণেই হয়। ভগবান মানবের আত্মীয়, সেই আত্মসম্বন্ধের আত্মীয়তার কথা, মহাভারতে ধর্ম্মযুদ্ধের সন্ধিবিগ্রহের **উদ্যোগ পর্ব্বে** বর্ত্তমান। **গীতা** উহাই প্রমাণ করে।

যুধিষ্ঠির যুদ্ধের পক্ষপাতী নহেন, গুরুলোকগণকে সংহার করিয়া যুদ্ধ জয় করা, তাহার লক্ষ্য ও ধর্ম্ম ছিল না, এই কথাই যুধিষ্ঠিরের মুখে বারম্বার উক্ত হইয়াছে ও অর্জ্জুনই ধর্ম্মরাজকে যুদ্ধ করিবার পরামর্শ শ্রীকৃষ্ণ ও মাতার আজ্ঞা বলিয়া বারম্বার বলিয়াছিলেন। তখনই শ্রীকৃষ্ণের অনুমোদনে যুধিষ্ঠির তাঁহার **মাত্রাজ্ঞায়** যুদ্ধে প্রবৃত্ত হন, ইহাই উদ্যোগ পর্ব্বের ১৫২ অধ্যায়ে শেষ কথা। গীতার সহিত উদ্যোগ পর্ব্বের বিলক্ষণ প্রভেদ ও সৌসাদৃশ্য আছে।

১৫৯ অধ্যায়ে দুর্য্যোধন কিরূপে উলূক দূতের মুখে যুধিষ্ঠির ও শ্রীকৃষ্ণকে যুদ্ধে আহ্বান করিয়াছিলেন, কিরূপে তিনি মহাভারতে শ্রীকৃষ্ণের বিশ্বরূপের কথা উপহাস করেন, উহা উপলব্ধি করিবার জন্য মূলের অনুবাদ হইতে সারাংশ উদ্ধৃত করা হইল :—

**যুদ্ধাহ্বান** :—"তোমার নিমিত্ত দুষ্টাভিপ্রায়ী বিদুরকে পরিত্যাগ ও জতুগৃহে তোমাদিগের দাহ স্মরণ পূর্ব্বক পুরুষকার অবলম্বন কর। হে নরাধিপ। কৃষ্ণ কুরুসভায় আগমন করিয়া বলে :—'হে রাজন্। যুধিষ্ঠির শান্তি ও সমর উভয়ের নিমিত্তই প্রস্তুত আছেন' তুমি এই যে কথা বলিয়া দিয়াছিলে, সেই সমরের সময় এমন সমাগত হইয়াছে। হে যুধিষ্ঠির। উহার নিমিত্ত আমি সমস্তই প্রস্তুত করিয়া রাখিয়াছি। ক্ষত্রিয় ব্যক্তি যুদ্ধ অপেক্ষা আর কি পরম লাভ জ্ঞান করিতে পারেন? হে ভরতর্ষভ! তুমি ক্ষত্রিয় কুলে জন্মিয়া পৃথিবীতে বিখ্যাত হইয়া দ্রোণ

ও কৃপাচার্য্য হইতে অস্ত্র শিক্ষা করিয়াছিলে, জন্ম ও বল সমান সত্ত্বেও কেন বসুদেব তনয়কে আশ্রয় করিয়াছ ? হে উলূক। তুমি পাণ্ডব সমীপে বাসুদেবকেও এই কথা বলিও যে, তুমি আত্মার্থে ও পাণ্ডবার্থে যত্নপর হইয়া আমার সহিত প্রতিযুদ্ধ কর। পূর্ব্বে সভামধ্যে মায়া দ্বারা যে রূপ ধারণ করিয়াছিলে, পুনরায় সেই রূপ প্রকটিত করিয়া অর্জ্জুনের সহিত আমার অভিমুখে ধাবিত হও। ইন্দ্রজাল মায়া কি কুহক, আদি সমস্তই ভয়ঙ্কর বটে, কিন্তু সংগ্রামে গৃহীতাস্ত্র ব্যক্তির নিকটে উহা ভয়জনক হওয়া দূরে থাকুক, বরং কোপাবহই হইয়া থাকে। আমরাও নিজ শরীরে বহুতর রূপ প্রদর্শন করত স্বর্গে ও আকাশে গমনার্থে উৎসাহ দান করিতে পারি এবং রসাতল কি ইন্দ্রপুরেও প্রবেশ করিতে সমর্থ হই। পরন্তু মায়া ও ভয়প্রদর্শনাদি বশীকরণ-প্রকার সমূহ দ্বারা যে সিদ্ধি, উহা পুরুষকার সম্পন্ন মনুষ্যের বুদ্ধিগম্য হইতে পারে না, কেননা বিধাতাই ইচ্ছা করিলে সমস্ত প্রাণীকে বশবর্ত্তী করেন, শ্রীকৃষ্ণ উহা পারেন না। হে যদুনন্দন! তুমি যে বলিয়া থাক, আমি সংগ্রামে ধৃতরাষ্ট্র পুত্রগণকে নিহত করিয়া পাণ্ডবগণকে উত্তম রাজ্য প্রদান করিব এবং সঞ্জয় আমার নিকটে তোমার শত্রুতার ভয় দেখাইয়া পার্থের বলবীর্য্যের প্রশংসা করে, সেই সব বাক্যাডম্বরের কথা ভুলি নাই, পাণ্ডবার্থে পরাক্রমী হইয়া তৎসমুদায় এখন প্রতিপালন করত সত্যপ্রতিজ্ঞ হও। অতএব তুমি সমরে যত্নপরায়ণ হইয়া যুদ্ধ কর। আমরা দেখি, যে তুমি একবার পুরুষ অর্থাৎ যে ব্যক্তি শত্রুকে বিশেষরূপে জানিয়া বিশুদ্ধ পৌরুষ অবলম্বনপূর্ব্বক তাঁহার শত্রুগণের শোক বর্দ্ধন করেন, তাঁহারই জীবন সার্থক হয়। হে কৃষ্ণ! তুমি লোক মধ্যে অকস্মাৎ তোমার সুমহৎ যশ বিখ্যাত হইয়াছ, কিন্তু পুংস্ত্বযুক্ত * অনেক নপুংসকও যে আছে, তাহা এক্ষণে জানা যাইবে। হে কংসভৃত্য! মৎসদৃশ কোন নৃপতিই তোমার প্রতি কখন যুদ্ধার্থে কোন অভিযোগ করে নাই।”

আস্ফালন :—“রাজা দুর্য্যোধন হাস্যপূর্ব্বক পুনর্ব্বার উলূককে কহিলেন, তুমি বাসুদেবের সাক্ষাতে পুনরায় ধনঞ্জয়কে বলিও যে, ‘হে বীর! তুমি, হয় আমাদিগকে পরাজিত করিয়া এই পৃথিবী শাসন কর, না হয় আমাদিগের নিকটে নির্জ্জিত হইয়া রণশায়ী হও। হে পাণ্ডব! রাজ্য হইতে নির্ব্বাসন জন্য ক্লেশ, বনবাস ও কৃষ্ণার পরিক্লেশ স্মরণ করত পৌরুষ প্রকাশ কর। ক্ষত্রিয়া জননী যে নিমিত্ত পুত্র প্রসব করেন, উহা সকলই তুমি অবগত হইয়াছ, অতএব সংগ্রামে বলবীর্য্য, শৌর্য্য ও সাতিশয় শীঘ্রাস্ত্রতা প্রভৃতি পৌরুষ প্রদর্শন করত কোপের শান্তি বিধান কর। ঐশ্বর্য্য হইতে ভ্রষ্ট, দীর্ঘকাল নির্ব্বাসিত, নিরতিশয় ক্লেশপ্রাপ্ত ও দীনভাবাপন্ন হইলে কাহার না হৃদয় বিদীর্ণ হয়? কোন্ মনুষ্য সৎকুলসম্ভূত, শূর, পরধনে অগৃধ্নু, কোন্ ব্যক্তির অখণ্ড রাজ্য আক্রমণ করিয়া তাহার কোপোদ্দীপন না করে ? তুমি যে সেই সব মহৎ আস্ফালন বাক্যের উক্তি করিয়াছিলে, এক্ষণে কর্ম্ম দ্বারা উহা সপ্রমাণ কর। কর্ম্ম না করিয়া কেবল মিথ্যা শ্লাঘা

* দুর্য্যোধন শ্রীকৃষ্ণের বৈবাহিক ছিলেন সুতরাং এইরূপ কৌতুক রহস্য করা অসম্ভব নয়।

† ইহাতে শ্রীকৃষ্ণ যে ঈশ্বর, নহেন বলিতেছেন। যদি তিনি ঐরূপ হইতেন তবে তাঁহার সম্মতি হইত, যুদ্ধ করিতেন ও শ্রীকৃষ্ণের সন্ধি প্রস্তাব গ্রহণ করিতেন।

করিলে সাধুরা তাহাকে কাপুরুষ বলিয়া থাকেন। শত্রুগণের বশে হেয় অবস্থানের নিষ্কৃতি ও রাজ্যের পুনরুদ্ধার এই দুইটাই যুদ্ধকামী ব্যক্তির প্রয়োজন ; অতএব পৌরুষ প্রকাশ করিয়া উহা সম্পন্ন কর।" * * "রে ফাল্গুন। আমি বাসুদেবের ভয়ে কি তোমার ভয়ে কখনও পুনরায় রাজ্য প্রদান করিব না, অতএব কেশবের সহিত মিলিয়া যুদ্ধ কর। জানিও যে, সংগ্রামে গৃহীত শস্ত্র ব্যক্তির নিকটে মায়া ইন্দ্রজাল কি কুহক সমস্ত কখন ভীষণ হয় না, বরং কোপাবহই হইয়া থাকে। আমাদের অব্যর্থশস্ত্রধারীর ঐ সহস্র সহস্র বাসুদেব, নিকট শত শত অর্জ্জুনকে দশ দিকে ইতস্তত নিক্ষেপ করিবে। রে দুর্ব্বুদ্ধে! তুমি শীঘ্র ভীষ্মের সহিত যুদ্ধ কর, তবেই তুমি মস্তক দ্বারা গিরিভেদ করিবে অথবা বাহু দ্বারা পশ্চাদুক্ত অগাধ পুরুষসাগর সন্তরণ করিবে অথবা মস্তক দ্বারা গিরিবিদারণের ন্যায় দুঃখকর ব্যাপার কি বুঝিতে পারিবে। যুদ্ধসাগরে কৃপাচার্য্য মহামীন, বিবিংশতি মহাভুজঙ্গ, ভীষ্ম বেগ, দ্রোণ ভীষণ গ্রাহ, কর্ণ শল ও শল্য মৎস্য ও আবর্ত্ত, কাম্বোজ বাড়বানল, বৃহদ্বল মহাতরঙ্গ, ভূরিশ্রবা তিমিঙ্গিল, যুযুৎসু ও দুর্ম্মর্ষণ জল, ভগদত্ত মারুত, শ্রুতায় ও কৃতবর্ম্মা মহাপারাবার, দুঃশাসন প্রবাহ, সুষেণ ও চিত্রায়ুধ নাগ ও নক্র, জয়দ্রথ উপকূলবর্ত্তী পর্ব্বত, পুরুমিত্র গাম্ভীর্য্য এবং শকুনি উপকূল স্বরূপ হইয়াছেন। রে পার্থ! এই অক্ষয্য শস্ত্রপ্রবাহযুক্ত সম্যক্ প্রবৃদ্ধ যুদ্ধসাগরে অবগাহন করিয়া তুমি যখন পরিশ্রম দ্বারা নষ্টচেতন হইবে এবং তোমার বন্ধুবান্ধব সকল নিহত হইয়া যাইবে, তখনই তোমার মনোমধ্যে পরিতাপের উদয় হইবে এবং অশুচি ব্যক্তির মন যেমন স্বর্গলাভের প্রত্যাশা হইতে নিবৃত্ত হয়, সেইরূপ পৃথিবী শাসনের প্রত্যাশা তোমার মন হইতে নিবর্ত্তিত হইবে ; তখন তোমার অতপস্বীর অভিলষিত স্বর্গলোক লাভের ন্যায় প্রশংসনীয় রাজ্য লাভ করা নিতান্ত সুদুষ্কর তোমার জ্ঞান হইবে।" ভীরুর পৌরুষ প্রকাশ মুখেই হয়।

**নিন্দিত দ্বিজ :**—উদ্যোগপর্ব্বের ১৭৬ অধ্যায়ে অম্বোপাখ্যানে ভীষ্মের নিন্দা এইরূপ আছে :—তিনি অতিশয় অভিমানী, নীচ প্রকৃতি, লুব্ধ ও সমর বিজয়ী ছিলেন। পরশুরাম বলিয়াছেন যে, তিনি বেদবিৎ ব্রাহ্মণগণের নিয়োগ ব্যতীত অস্ত্রগ্রহণ করেন নাই। উহাতে ব্রাহ্মণের শস্ত্রগ্রহণ কোথায় ধর্ম্মসম্মত, উহা বুঝিতে পারা যায়। কৃপ ও দ্রোণ আদি যে নিন্দিত দ্বিজ, কারণ তাহাদের অস্ত্রধারণ বেদবিৎ ব্রাহ্মণগণের অনুমতি অনুসারে হয় নাই। কার্য্যাকার্য্য শূন্য গর্ব্বিত গুরুর সহিত যুদ্ধ করা উদ্যোগ পর্ব্বে ভীষ্ম ও পরশুরামের যুদ্ধ করায় দোষ হয় না, উহাই যেন সিদ্ধ করা হইয়াছে। অর্জ্জুন কুরুক্ষেত্রের যুদ্ধে দিব্যাস্ত্র প্রয়োগ করিবেন না বলিয়াছেন, যদি অপর পক্ষ উহা অপব্যবহার করে, তবেই তিনি উহা ব্যবহার করিবেন। পুরাণাদিতে বরদান দ্বারা ভক্তকে শ্রেষ্ঠ করার কথা আছে, উহা রামায়ণ ও মহাভারতে অস্ত্র দানের কথাতেই আছে। রাবণের মৃত্যুবাণ ও ভীষ্মের ইচ্ছামৃত্যু ইত্যাদি উহার উদাহরণ।

উদ্যোগপর্ব্বের ২৯ অধ্যায়ে সঞ্জয়ের দৌত্যাভিযানে যে কথা রহিয়াছে উহাতে যুধিষ্ঠিরের দ্যূতক্রীড়ায় রাজ্যদানের উদ্দেশ্য যে কি, উহা সম্যক উপলব্ধি করা যায়। যথা "দুর্য্যোধন মনে করিয়াছে যে, আমরা তাহার ন্যায় পৃথিবীর সর্ব্বোৎকৃষ্ট যোদ্ধৃগণকে হস্তগত করিতে পারি নাই, তবেই আমাদের জয়ের সম্ভাবনা নাই; কিন্তু সে জানে না যে, **ধর্ম্মই শত্রুজয়ের সর্ব্বোত্তম**

নিশ্চিত উপায়। সে যে কুরুরাজ্য শাসন করিবার অভিলাষ করিয়াছে উহাই তাহার পরমশত্রু, বলিও, আমরা এক্ষণে যেরূপে অবস্থান করিতেছি এইরূপ ভাবে থাকিলেই সে আনন্দিত হয়; কিন্তু উহা হইবে না, আমরা যুদ্ধ করিবা আমাদের সাম্রাজ্য উদ্ধার করিব। ইহা তাহাকে নিশ্চিত জানিতে বলিও।" ৩১ অধ্যায় সঞ্জয় ধৃতরাষ্ট্রকে বলিতেছেন:—"হে ভারত শ্রেষ্ঠ! যে সকল বিষয় পাণ্ডবগণ ব্যতিরেকে অন্য কেহ লাভ করিতে পারে না, আপনি পুত্রের বশীভূত হইয়া সেই সকল বিষয় আত্মসাৎ করিবার প্রয়াস করিতেছেন, উহা সম্ভবপর নয়, উহাতে আপনার পৃথিবীতে মহা অপযশ হইবে, যে ব্যক্তি শস্ত্র বিদ্যায় অনভিজ্ঞ, বীর্য্যহীন ও অনভিজ্ঞ নিষ্ঠুর, দুষ্কুল জাত এবং প্রজ্ঞাহীন তাহারাই এই প্রকার আপদ্ধর্ম্মের আশ্রয় গ্রহণ করে, কিন্তু যে ব্যক্তি নিয়মানুসারে শরীর ধারণ করিয়া আত্মনিষ্ঠ হয়, তিনিই ভাগ্যক্রমে কুলীনত্ব, বলবত্ত্ব, যশস্বিতা, শাস্ত্রজ্ঞতা, জিতেন্দ্রিয়তা ও সৌখ্য এই ষট্‌গুণের অধিকারী হইতে পারেন। আপনি সৎকুলজাত হইয়াও কেবল অনৃতদোষে অন্যান্য গুণে বঞ্চিত, যদি আপনি যুধিষ্ঠিরকে রাজ্য প্রত্যর্পণ না করেন, তবে কুরুকুল ধ্বংস হইবে ও পৃথিবী আপনার নিন্দায় পরিপূর্ণ হইবে, আপনি পুত্রের বশবর্ত্তী হইয়া দ্যূতকালে শান্তি স্থাপন না করিয়া আপনাকে কৃতার্থম্মন্য মনে করিয়াছিলেন; এক্ষণে উহারই কি পরিণাম হয়, দেখিতে পাইবেন। যদি আপনি পাণ্ডবগণকে রাজ্যাংশ প্রদান না করেন, তবে মহাবীরের যেমন হুতাশন কক্ষরাশিকে ভস্মীভূত করেন, তদ্রূপ কুরুকুলকে নির্ম্মূল করিবে। আপনার নিকট আমি ভিক্ষা করিতেছি যে, যাহাতে বিরোধ হেতু ভারত কুলের সমুদায় প্রজা ক্ষয় না হয়। দেখুন, মহাত্মা যুধিষ্ঠির সর্পের ন্যায় নির্ম্মোক ত্যাগ করিয়া নৈসর্গিক সদাচার দ্বারা শোভা পাইতেছেন, আর আপনি আর্য্য ব্যবহার বিরুদ্ধ ধর্ম্মার্থ অতিক্রম করিয়া পৃথিবীর সকলের নিকট নিন্দনীয় হইয়াছেন। মহারাজ! যুধিষ্ঠির যদি আপনার প্রতিহিংসা করিতেন, তবে কোনকালে কুরুকুল ধ্বংস হইত, কিন্তু তিনি উহা করেন নাই, তিনি পৌরুষ আশ্রয় না করিয়া দৈবানুষ্ঠান দ্বারা ধ্বংসকরী যুদ্ধ অতিক্রম করিবার জন্য বিষয়ভোগ ত্যাগ করিয়াছিলেন। তিনি যে শরীর, ধর্ম্ম ও মনের দাস নহেন, উহাই জগতকে দেখাইয়াছিলেন। উহাতে কৌরবগণের অধর্ম্ম পৃথিবীময় ব্যাপ্ত হইয়াছে, এক্ষণে উহার প্রতিকার করুন। পাণ্ডবগণকে তাহাদের রাজ্য প্রত্যর্পণ করুন, আপনি কখনই যুদ্ধ করিতে যাইবেন না। এইরূপ কথার পরই প্রজাগর পর্ব্ব আরম্ভ হইয়াছে, উহাতে ধৃতরাষ্ট্র বিদুরকে জ্ঞানীগণের মধ্যে শ্রেষ্ঠ বলিয়াছেন এবং সেই বিদুরই বলিতেছেন যে, যিনি ত্রৈলোক্যের অধিপতি হইবার যোগ্য আপনার আজ্ঞাধীন সেই যুধিষ্ঠিরকে প্রবাসে প্রেরণ করিয়াছেন, তিনি আপনার গৌরব সমালোচনা করিয়া স্বাভাবিক অনিষ্ঠুরতা, দয়া ধর্ম্ম ও সাম্যহেতু প্রজ্ঞায় ধর্ম্ম অবলম্বন ও প্রতিভা দ্বারা ধৈর্য্যকে আশ্রয় করিয়া নানা দুঃখ ও ক্লেশ সহ্য করিয়াছেন। আপনি দুর্য্যোধন, কর্ণ, শকুনি ও দুঃশাসনের উপর রাজ্যভার দিয়া কিরূপে শ্রেয়োলাভের বাসনা করেন, উহা বুঝিতে পারিতেছি না।

পণ্ডিত:—হে মহারাজ! যে ব্যক্তি আত্মজ্ঞানের সমুদ্যোগে তিতিক্ষা ও ধর্ম্মে নিত্য অভিরতি প্রযুক্ত অর্থ দ্বারা আকৃষ্ট হন না, তিনিই পণ্ডিত। যাঁহাকে ক্রোধ, হর্ষ, দর্প, লজ্জা অনৌদ্ধত্য ও আত্মাভিমান অর্থ হইতে ভ্রষ্ট করিতে পারে না, তাঁহাকেই পণ্ডিত বলা

যায়। শীত, উষ্ণ, ভয়, আসক্তি, সমৃদ্ধি, কি অসমৃদ্ধি কিছুতেই যাঁহার কর্ত্তব্য কর্ম্মের ব্যাঘাত করিতে পারে না, যাঁহার বহু বিষয় ব্যাপ্ত বুদ্ধি ধর্ম্ম ও অর্থের অনুগামী, যিনি অগ্র পশ্চাৎ বিবেচনা করিয়া সজ্জনোচিত কার্য্য করেন এবং হঠকারী নহেন, যিনি অপ্রাপ্য বিষয় লাভে অভিলাষী বা বিনষ্ট বস্তুর জন্য শোক সন্তাপ বা আপদ কালে মুগ্ধ হন না, তিনিই পণ্ডিত। যিনি আপনার সম্মানে হৃষ্ট ও অপমানে ক্ষুণ্ণ হন না, সকল সময়েই হ্রদের ন্যায় অবিচলিত ও অক্ষুব্ধ থাকেন, যিনি আর্য্য ব্যক্তির মর্য্যাদা ভঙ্গ করেন না ও বিপুলার্থ, বিদ্যা ও ঐশ্বর্য্য লাভেও ঔদ্ধত্য প্রকাশ করেন না, তিনিই পণ্ডিত। এই সকল কথাতেই যুধিষ্ঠিরকে পণ্ডিত বলিয়া তাঁহার গুণসমূহ কীর্ত্তন করা হইয়াছে। দ্যূতক্রীড়ার পরাজয়ের সময় তাঁহার এই সকল গুণ পূর্ণ মাত্রায় প্রতীয়মান হয়, তিনি গঙ্গার প্রবাহের ন্যায় বিষ্ঠাবৎ কর্ণ দুর্য্যোধনাদির দুর্ব্বাক্য গ্রহণ করেন নাই বা উহাতে তাহার শান্তি বা গৌরব আদৌ নষ্ট হয় নাই। কুকুর তুলসী বৃক্ষে প্রস্রাব করে, কিন্তু উহার পত্র শ্রীকৃষ্ণ বা বিষ্ণুর অর্চ্চনার প্রধান অঙ্গ। বিষরস বা শস্ত্রাঘাত একজনকেই বিনষ্ট করে, কিন্তু যুদ্ধ বিপ্লব যে সহস্র সহস্র ব্যক্তির প্রাণ নাশ করে, তজ্জন্যই যুধিষ্ঠির পরিবারগণসহ দুঃখ নির্য্যাতন সহ্য করিয়াছিলেন। উহাই সেই কালের আর্য্য সম্রাটের লক্ষণ ও ধর্ম্ম ছিল, সেই রহস্য ভেদের সঙ্গে তাঁহার মাহাত্ম্য কীর্ত্তন মহাভারতে ধর্ম্ম যুদ্ধের কথা ও উদ্যোগপর্ব্ব করে। সে কালে সম্রাটেরা সাম, দান, ভেদ ও দণ্ড দ্বারা শত্রু, মিত্র ও উদাসীনকে বশীভূত করিতেন। মহারাজ যুধিষ্ঠির দুর্জ্জয় দুর্য্যোধনাদিকে সাম, দান ও ভেদ নীতি দ্বারা জয় করিতে যান। তিনি দ্যূতের পর সাম্রাজ্য উপভোগ দ্বারা কৃতজ্ঞতায় তাঁহাকে আয়ত্ব করিতে গিয়া যখন অকৃতকার্য্য হন, তখনই তিনি দণ্ড ও নীতি অনুসারে যুদ্ধ করিয়া প্রাণদণ্ড করিবার কথা উদ্যোগ পর্ব্বে কীর্ত্তিত হইয়াছে। সেই পর্ব্বেই দেখা যায় যে ভগবান এক ভিন্ন দ্বিতীয় নয়, তিনিই স্বর্গের সোপান স্বরূপ, সত্যের স্বরূপ **পর ব্রহ্ম**, তিনিই সংসার সাগরের **কর্ণধার** ও ধর্ম্ম যুদ্ধের সারথি।

**নীতি ও গুণ** :—বিদুর কৌরবগণের নিকট ক্ষমা ও ধ্যানের প্রশংসা যেরূপ করেন উহার সারাংশ এই :—"ক্ষমা মানবের অমূল্য রত্ন, উহা অসমর্থ ব্যক্তির গুণ ও সমর্থের অলঙ্কার, ক্ষমাই শান্তি; সংসারে ক্ষমাহীন ব্যক্তিগণ আপনাকে ও অপরকে অশেষ দোষে নিমগ্ন করে। একমাত্র **বিদ্যাই** পরমা তৃপ্তি, **অহিংসাই** সর্ব্ব সুখের আকর এবং একমাত্র **ধর্ম্মাচরণই** সর্ব্বোৎকৃষ্ট কল্যাণ প্রদান করে। রাজার কাহারও প্রতি কোনরূপ কটু বাক্য প্রয়োগ করা উচিত নয়, এবং অসৎ লোকের সমাদর করা বিধেয় নয়; এই দুই কর্ম্মের দ্বারাই সকলেই প্রশংসিত হয়। যে স্ত্রী কান্তাকেই কামনা করে ও যে লোক পূজ্য ব্যক্তিকেই পূজা করে, তাঁহারাই লোকের বিশ্বাস ভাজন হয়। কাম, ক্রোধ, লোভ এই তিনটীই যে নরকের দ্বার ও আত্ম বিনাশের হেতু স্বরূপ হইয়া থাকে। মানবের পঞ্চ ইন্দ্রিয়ের মধ্যে যে কোন ইন্দ্রিয়ের বশীভূত হইলে তাহার প্রজ্ঞা নষ্ট হয়। গো, কৃষি, ভার্য্যা, সেবা, বিদ্যা ও যজ্ঞাদির অনুষ্ঠান এই ছয়টী মুহূর্ত্তকাল রক্ষা না করিলে, উহা নষ্ট হইয়া যায়। যে ব্যক্তি কাম, ক্রোধ, শোক, মোহ, মদ, মান এই ছয়টীকে জয় করিতে পারেন, তিনিই সংসারে জয়ী, ইহাই উদ্যোগ পর্ব্বের

জয় ইতিহাসের সার কথা। আর অর্থকরী বিদ্যা, অরোগিতা, নিত্যার্থগম, বশীভূত পুত্র, ও প্রীতিবাদিনী ও প্রিয়বাদিনী ভার্য্যাই যে জীবের সুখের আকর স্বরূপ।

**পঞ্চগ্রাম**ঃ—যে ব্যক্তি দুর্য্যোধনের ন্যায় পঞ্চেন্দ্রিয়কে জয় করিতে পারে নাই, সে আবার বাহ্য শত্রুকে কেমন করিয়া জয় করিবে? এই কথাই যেন পঞ্চগ্রাম ভিক্ষার রহস্য মধ্যে জাজ্জ্বল্যমান রহিয়াছে। শত্রুরা অনায়াসে সেই অক্ষম ব্যক্তিকেই জয় করে, এই কথাই যে দক্ষ সংহিতার ৭ম অধ্যায় ৬৮,৬৯,৭১ শ্লোকে আছে। দক্ষ সংহিতাকার বলিতেছেন যে, মনকে বৃত্তিহীন করিয়া জীবাত্মাকে পরমাত্মার সহিত সম্মিলিত করিতে পারিলে মানব মুক্তিলাভ করিতে পারে, উহাই প্রধান যোগ, উহাই বেদান্তসূত্রকার মহর্ষি বেদব্যাসের মত ও মহাভারতের লক্ষ্য। পূর্ব্বোক্ত সংহিতাকার তদনন্তর বলেন যে, যাঁহার অনুরাগ, মোহ, বিক্ষেপ, লজ্জা ও আশঙ্কাদি চিত্তের ব্যাপার যাঁহার পঞ্চ ইন্দ্রিয় ও মন বশীভূত, তাঁহাকে সুরাসুর মানব কেহই জয় করিতে পারেন না। সেই অজেয়, ব্যক্তিকে জয় করিতে যাওয়া বিড়ম্বনা ভিন্ন আর কিছুই নহে। ইহাই শ্রীকৃষ্ণ বলিয়াছিলেন ও যুধিষ্ঠিরের গুণ।

**কেহ বলপূর্ব্বক পর রাজ্য গ্রহণ করিলেই বীর পদবী লাভ করিতে পারে না।** এই কথা সকলের স্মরণ করা উচিত।

**দুর্য্যোধন ও যুধিষ্ঠির**ঃ—যে ব্যক্তি আত্মার আকর্ষণকারী স্বভাবসিদ্ধ পঞ্চবর্গ অর্থাৎ পঞ্চ কর্ম্মেন্দ্রিয়, জ্ঞানেন্দ্রিয়, পঞ্চভূত, পঞ্চবায়ু চারি অন্তঃকরণও প্রকৃতি কর্তৃক পরাজিত হয়, তাহার আপদ সমূহ যেন শুক্লপক্ষীয় শশধরের ন্যায় প্রতি কলায় বর্দ্ধিত হইতে থাকে। যে রাজা অগ্রে স্বীয় আত্মাকে জয় না করিয়া অমাত্যবর্গকে জয় এবং অমাত্যকে জয় না করিয়াই শত্রুকে পরাজয় করিতে বাসনা করেন, তাহার ধ্বংস অবশ্যম্ভাবী। যে ব্যক্তি পঞ্চ বিষয়াসক্ত, তাহারা সর্ব্বদাই উন্মার্গগামী, সুতরাং অন্তরস্থ পঞ্চ বলবান শত্রুকে মোহপ্রবৃত্ত নিগৃহীত না করিলে তাহাদের মৃত্যু ও ধ্বংস অবশ্যম্ভাবী ঃ—৩৪ অধ্যায় উদ্যোগপর্ব্ব।

"যঃ পঞ্চাভ্যন্তরান্ শত্রূনবিজিত্যমনোময়ান, জিগীষতিরিপূনন্যান্ রিপবোহভিভবন্তিতং। ৬৮
দৃশ্যন্তেহিত্ববাত্মানেন বধ্যমানা, স্বকর্ম্মভিঃ, ইন্দ্রিয়াণামনীশত্বাদ্রাজানো রাজ্য বিভ্রমে" ।৬৯।

**আত্মজ্ঞান**ঃ—অতএব মানবগণকে সর্ব্ব প্রথমে মন, বুদ্ধি ও ইন্দ্রিয় সকলকে সংযত করিয়া আত্মার অনুসন্ধান করিতে হয়। অর্থাৎ যিনি আপনার সমুদায় ইন্দ্রিয় জয় করিয়াছেন, তিনিই কেবল আত্মার সন্ধান পাইয়াছেন। আত্মাই তাঁহার পরম বন্ধু, আর ইন্দ্রিয়গণই পরম শত্রু। লোকের মোহে ইন্দ্রিয়গণের উপর প্রভুত্ব না থাকিলে তাহারা স্ব স্ব দুষ্কর্ম্ম দ্বারাই নিহত হয়। তাঁহার আর সম্রাট হইবার যোগ্যতা কোথায়? এই কথাই যুধিষ্ঠির ও দুর্য্যোধনের পরস্পর বিরোধী দৃষ্টান্ত দ্বারা পঞ্চগ্রাম ভিক্ষার শ্লেষোক্তির মধ্যে বর্ত্তমান ও উহাই উদ্যোগপর্ব্বের মূল উদ্দেশ্য মধ্যে পরিষ্কার রহিয়াছে। সংসারে ধর্ম্ম দ্বারা রাজ্যলাভ ও প্রজা প্রতিপালন করিবে। রাজার ধর্ম্মমূলক ঐশ্বর্য্যের নাশ নাই, ইহাই মহাভারতের সাবিত্রী ও সার কথা। মন্ত্রী বিদুর ধৃতরাষ্ট্রকে সেই উপদেশই দান করেন ঃ—৩৪ অধ্যায় উদ্যোগপর্ব্ব,

"ধর্ম্মেণ রাষ্ট্রং বিন্দেত, ধর্ম্মেণ পরিপালয়েৎ ধর্ম্মমূলাং শ্রিয়ং প্রাপ্য, ন জহাতি, ন হীয়তে।" ৩১

বল :—সাধারণ যুদ্ধের উদ্যোগ হিংসামূলক, উহাই অসাধুগণের বল। রাজার বল দণ্ডদান, গুণবানের বল ক্ষমা এবং নারীগণের বল শুশ্রূষা করা, উহাই উদ্যোগ পর্ব্বে ও মহাভারতে পূর্ণ মাত্রায় প্রমাণিত হয়। উদ্যোগ পর্ব্বে কে কিসের জন্য যুদ্ধে উদ্যোগী উহার মর্ম্ম বুঝিতে পারা যায়। কৌরবেরা হিংসা করিয়া যুদ্ধ করেন, আর যুধিষ্ঠির ক্ষমা করিয়া যুদ্ধ করেন নাই, শেষে সম্রাট বলিয়া দুষ্ট রাজাও ভ্রাতৃগণকে দণ্ড দ্বারা ধর্ম্ম রক্ষার জন্য যুদ্ধ করিতে উদ্যোগী; উহাই উদ্যোগ পর্ব্বের বিষয় দেখিতে পাওয়া যায়।

লক্ষ্য :—যে ব্যক্তি বহির্ম্মুখ ইন্দ্রিয়গণকে অন্তর্ম্মুখ করিয়া মনে ও মনকে জীবাত্মাতে নিযুক্ত করিতে পারেন, তিনিই সর্ব্বাবস্থায় বিনির্ম্মুক্ত ও জীবাত্মাকে পরমাত্মার সহিত সম্মিলিত করিতে পারেন; উহাই **ধ্যান ও যোগ**। বিষয় ভোগ পরিত্যাগ পূর্ব্বক আত্মশক্তি দ্বারা মনের স্থিরতা করাই সমাধি। উহাই ধর্ম্ম যুদ্ধের উদ্যোগ ও লক্ষ্য। মহাত্মা যুধিষ্ঠির আত্মা ও শ্রীকৃষ্ণ পরমাত্মা, পঞ্চপাণ্ডবেরা পঞ্চেন্দ্রিয়ের সমষ্টি পুরুষবৎ ও দ্রৌপদী আত্মা প্রকৃতি, সেই সমষ্টি পুরুষ ধর্ম্মকে কার্য্যকরী ও ঈশ্বরকে অবলম্বন করেন। ইহাই বিরাট ও উদ্যোগ পর্ব্বের মধ্যে ধর্ম্ম যুদ্ধের রহস্য ভেদ ও উদ্যোগ। যে ব্যক্তি আত্মনিষ্ঠ, তিনিই কুলনীত্ব, বলবত্ব, যশশালী, সুখী ও জিতেন্দ্রিয় এই ছয় গুণের অধিকারী হন। গরু আদি ইতর পশুগণ যেরূপ গন্ধ ও চালকের ইঙ্গিত গ্রহণ করে, মধু মক্ষিকা যেরূপ স্বভাবতই পুষ্পের মধু সংগ্রহ করে, সমীরণ যেরূপ বাষ্পীয় আকারে বারিকে আকাশে মেঘে পরিণত করে, তদ্রূপ মহাভারতে পঞ্চ পাণ্ডবেরা সংসারের আততায়ী শত্রুগণকে ধর্ম্মক্ষেত্র কুরুক্ষেত্রের যুদ্ধে নষ্ট করে ও তাহাদের সঙ্গে পাপ প্রবৃত্তি সকল ধ্বংস হইয়া ধর্ম্মরাজ্য ও অধ্যাত্ম ধর্ম্ম কীর্ত্তন দ্বারা আর্য্য পুণ্য ভূমি ভারতবর্ষকে ধন্য ও পবিত্র করেন। সেই কথাই বিরাট ও উদ্যোগ পর্ব্বের স্থূল ও সূক্ষ্ম লক্ষ্য নির্ণয় হইয়াছে। জীবাত্মা ও পরমাত্মার সম্মিলনে যে পদ লাভ হয়, উহা অক্ষয় ও চিরস্থায়ী। আর যে উহা করিতে পারে না, সেইই অন্ধ ধৃতরাষ্ট্র স্বরূপ, চির জীবন পুত্রের দাসত্ব করিয়া থাকেন; তিনি আপনারআত্মার কোনই উন্নতি করেন নাই। *উদ্যোগপর্ব্ব ও গীতার উদ্দেশ্য এক। যুধিষ্ঠির জীবন্মুক্ত হইবার পাত্র, তিনি উহা জ্ঞানে সিদ্ধ হইয়াছিলেন। বৃহন্নলা অর্জ্জুন চেষ্টা করিলেন, কিন্তু পারিলেন না। দুর্য্যোধন ও তাঁহার এবং বন্ধুগণের দেহত্যাগে প্রেতাত্মার মুক্তি আশ্রমবাসিকে পর্ব্বে উক্ত হইয়াছে। সেইখানেই জ্ঞানের সহিত কর্ম্মের পার্থক্য যেন দেখান হইয়াছে।

* "সুখ দুঃখে সমেকৃত্বা লাভালাভৌ জয়াজয়ৌ
ততো যুদ্ধায় যুজ্যস্ব নৈবং পাপমবাপ্স্যসি।" গীতা ২য়াধ্যায়। ৩৮।
"ন মাং কর্ম্মাণি লিম্পন্তি ন মে কর্ম্মফলে স্পৃহা
ইতি মাং যোঽভি জানাতি কর্ম্মভির্ন স বধ্যতে।" ঐ ৪র্থাধ্যায়। ১৪
"মৎকর্ম্ম কৃন্মৎ পরমো মদ্ভক্তঃ সঙ্গ বর্জ্জিতঃ
নির্ব্বৈরঃ সর্ব্বভূতেষু যঃ স মামেতি পাণ্ডব।" ঐ ১১শাধ্যায়। ৫৫



যুদ্ধক্ষেত্রে রথে কৃষ্ণার্জ্জুনের কথোপকথন।

# যুদ্ধপর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### যুদ্ধ বিবরণ।

সিংহবাহিনী ঃ—যুদ্ধ দণ্ডের মূর্ত্তি, ধর্ম্মরক্ষার্থ মহামায়া বিষ্ণুকে জাগ্রত করেন। বিষ্ণুর দণ্ডধারণ যেন অসুরের বলবীর্য্যের নিকট সুরগণের পরাজয়ের সঙ্গে বর্ত্তমান, উহা পুরাণের কথা। চণ্ডীতেই সুরাসুরের যুদ্ধ বৃত্তান্ত মধ্যে সমস্ত দেবতাগণের সমষ্টি শক্তির সহিত আদ্যাশক্তির উৎপত্তির কথায় সাঙ্খ্য দর্শনের প্রকৃতি ও পুরুষের সম্বন্ধে সৃষ্টি ও উহার ক্রিয়াশক্তির কথা মূর্ত্তিমান। সেইখানেই সিংহবাহিনী নাম ও মূর্ত্তি পূজার মধ্যে দেবতাগণের আত্মরক্ষার কথা দেখিতে পাওয়া যায়। সেই কথাই যেন মহাভারতে দুর্গার স্তবে ও গীতায় শ্রীকৃষ্ণের বিরাটমূর্ত্তির মধ্যে ও অভয়বাণীতে বর্ত্তমান। সর্পের যেমন পা দেখিতে পাওয়া যায় না, তদ্রূপ ধর্ম্মের মূল অনুসন্ধান করা দুরূহ ব্যাপার। আত্মরক্ষা করিবার জন্যই ভগবানের সৃষ্টিতে জীব জন্তু, পশু, পক্ষীগণের অঙ্গ প্রত্যঙ্গ, জ্ঞান, বুদ্ধি ও কৌশল আদি স্বভাবিক নিয়মান্তর্গত রহিয়াছে। সৃষ্টির মধ্যেই ভালবাসা ও হিংসা যেন স্বতঃসিদ্ধ স্বরূপ দেখিতে পাওয়া যায়। একের অঙ্গে একের পুষ্টি হইতেছে, নিরীহ মৃগকে আশ্চর্য্য গতিশক্তি দ্বারা সিংহব্যাঘ্রাদির হস্ত হইতে রক্ষা করিবার উপায় সৃষ্টির অদ্ভুত কৌশলে বর্ত্তমান, তদ্রূপ হস্তীর শুণ্ড, গণ্ডারের দুর্ভেদ্য চর্ম্ম, মহীষের শৃঙ্গাদি ও শৃগালের চতুরতা এবং পক্ষীগণের উড়িবার শক্তি লাভ দেখিতে পাওয়া যায়। মানব জ্ঞান ও বুদ্ধিবলেই তদপেক্ষা বলবান পশুপক্ষীকে আয়ত্তাধীন ও বশীভূত করে, উহাতেই তাহাদের মধ্যে যুদ্ধ হয়। অতি স্মরণাতীত কাল হইতে প্রাচীন মানব জাতির মধ্যে সুর ও অসুর দুইদলে ঐরূপ যুদ্ধ হইয়াছিল। উহা মূলে স্বার্থপরতা সুখ ও স্বচ্ছন্দতার জন্য বর্ত্তমান।

সরস্বতী ঃ—সেই সুখ স্বচ্ছন্দতার মধ্যে ধর্ম্ম বিচার যখন উপস্থিত হয়, তখনই দণ্ডের কথা আসিয়া পড়ে। মহাভারতে দণ্ডোৎপত্তির কথা শান্তিপর্ব্বে রাজা মান্ধাতার নিকট অঙ্গাধিপতি বসুহোম শ্রবণ করিয়াছিলেন। তিনি প্রজাগণের বিনয় রক্ষার্থই ধর্ম্মস্বরূপ সনাতন জ্ঞানেই লোকসংগ্রহসক্ষম আদি দণ্ডোৎপত্তির সহিত নীতিস্বরূপা সরস্বতীর কথা উক্ত করিয়াছেন এবং বৈবস্বত যমের হস্তে সেই দণ্ড দান করিবার বিচার দেওয়া হয়। ঐ অধ্যায়ের পূর্ব্বাধ্যায় ১২১ অধ্যায় ধর্ম্ম, অর্থ ও কাম ত্রিবর্গকে রক্ষা করাই দণ্ডের কার্য্য, ইহাই মনু নির্দ্দিষ্ট করেন ও রাজার অদণ্ড্য কেহই নাই, স্থির করেন। উহাতে এই সিদ্ধান্ত করা যায় যে, যখন মনুষ্যগণ পশুর ন্যায় উচ্ছৃঙ্খল হয়, সকলের উপর অত্যাচার করিতে আরম্ভ করে, তখনই তাহারা সকলে একত্রিত হইয়া তাহাদের মধ্যে একজনকে রাজা করেন ও তাঁহাকে বলবান করিবার জন্য স্ব স্ব শক্তির সমষ্টি করিয়া তাঁহার সাহায্য করেন। উহাতেই বৃহস্পতি ও শুক্রের নীতি অনুসারে দুষ্টের দমন ও শিষ্টের পালন হইয়াছিল। সেই দুই ঋষির

নামোল্লেখ আছে ও তাঁহারা দুইজনেই দেবতা ও অসুরের পুরোহিত ও গুরু ছিলেন। এই দণ্ড ভয়েই লোক সকল পরস্পর পরস্পরকে প্রহারাদি করিত না। দণ্ড, ঈশ্বর, পুরুষ, প্রাণ, সত্ত্ব, চিত্ত, প্রজাপতি, ভূতাত্মা ও জীব এই অষ্ট নাম দ্বারা উক্ত হয়। ঈশ্বর রাজাকে বলসমন্বিত করেন, ধর্ম্মব্যবহার, ধর্ম্ম, ঈশ্বর ও জীবরূপে পঞ্চবিধ আত্মস্বরূপ; তাঁহাকেই দণ্ড ও ঐশ্বর্য্য দান করিয়াছেন। ইহার মধ্যেই পঞ্চপাণ্ডবের সন্ধান পাওয়া যায়। *শান্তিপর্ব্ব ১২২ অধ্যায়ঃ—

সতী ও সীতাঃ—দক্ষযজ্ঞে সতী পতির নিন্দা করায় পিতার দণ্ডদানের হেতু হন, অসুরেরা তাঁহার পতি হইতে গিয়া দণ্ডিত হন; রামায়ণে সীতা হরণে রাবণের দণ্ড হয়। মহাভারতেও দুর্য্যোধন দ্রৌপদীকে দ্যূতপণে জয় করিতে গিয়া মহা যুদ্ধ উপস্থিত করে। সংসার মধ্যে ব্রহ্মাসুতা লক্ষ্মী স্বরূপিণী সরস্বতীই জগদ্ধাত্রী বেশে দণ্ড ধারণ করিয়াছেন, আর নারায়ণ বিষ্ণুরূপী তাঁহার সঙ্গে আছেন। দণ্ডের পত্নী নীতি, দণ্ড সাক্ষাৎ মহা রূপ ধারণে মহাপুরুষ বলিয়া খ্যাত। *শান্তিপর্ব্ব

"দণ্ডো হি ভগবান বিষ্ণুর্দ্দণ্ডো নারায়ণঃ প্রভুঃ, শশ্বদ্রূপং মহদ্বিভ্রন্মহান্ পুরুষ উচ্যতে। ২৩
তথোক্তা ব্রহ্মকন্যেতি লক্ষ্মীবৃত্তিঃ সরস্বতী, দণ্ডনীতির্জ্জগদ্ধাত্রী দণ্ডোহি বহুবিগ্রহঃ"। ২৪।

দণ্ডঃ—মহাভারতে শঙ্খলিখিতের প্রসঙ্গে আছে যে, রাজা অপরাধীকে দণ্ডদান না করিলে শাপগ্রস্থ হইতে হয়। যুদ্ধস্থলে অর্জ্জুনের ন্যায় জ্ঞানী আদর্শ যোদ্ধার স্মৃতিভ্রম উপস্থিত কেমন করিয়া হয়? ভীম ও অর্জ্জুন ধর্ম্মরাজের দুইহস্তে দুইদণ্ডধারী মহা যোদ্ধা ছিলেন। অধ্যবসায়হীন দুর্য্যোধনাদিরা পরের ধন, গৃহ, স্ত্রী আদি হরণ, বলপ্রয়োগ ও ছলনা দ্যূতাদিতে করিযাছিল। তাহাদিগকে দণ্ডদান না করিলে সমাজ ও ধর্ম্ম নষ্ট হয়। গুণদর্শীকৃতবিদ্য মুনি ঋষিগণ কর্ত্তৃক ধর্ম্ম প্রত্যয় নির্দ্দিষ্ট হইযাছে। কেহ কাহারও পত্নীপুত্র হরণে বা প্রাণি হিংসার জন্য দণ্ডনীয় হইয়া থাকে। ব্যবহার প্রত্যয় মূলক, ব্যবহার অর্থী ও প্রত্যর্থী দ্বারা উৎপন্ন হয়। আত্মবুদ্ধি দ্বারা হিতাহিত বিবেচনা যখন পরবুদ্ধি দ্বারা গৃহীত হয়, তখনই উহার দৃঢ়তা হয়। পরদারাদি গমন দোষ নিবৃত্তির দণ্ড বেদাত্মক বেদ প্রত্যয় নামে অভিহিত, আর কুলাচার ও শাস্ত্রবিধি নিয়ম আদি উল্লঙ্ঘন দণ্ড, যথাক্রমে কৌল ও শাস্ত্রোক্ত বলে। বুদ্ধিমান ব্যক্তিরা শরাহত মৃগের রক্তের চিহ্নানুসরণে শীকার গ্রহণ করে, তদ্রূপ ধর্ম্মের তত্ত্বানুসন্ধান নিগূঢ় রহস্যময়। বৈদিক যুগে প্রাচীন ভারতবাসীরা মোক্ষলাভের জন্য যজ্ঞানুষ্ঠান করিত, উহাতে পশুহিংসা নিবারণ লইয়া ধর্ম্মযুদ্ধ মহাভারতের প্রথমেই আরম্ভ হইয়াছে। বসুহোম রাজা দেবতা ও ব্রাহ্মণের দ্বন্দ্বে দণ্ডনীয় হইয়াছিলেন। ‡নারায়ণ উপাসনা হয়গ্রীব মূর্ত্তিতে হইয়াছিল, তখন আর বেদ সমুদয় জ্যোতির্গণদ্বারা জাগরিত হইত না। সে এক যুগের কথা। মহাভারতের সময় ব্রাহ্মণগণ হইতে ক্ষত্রিয়গণ ধর্ম্মানুসারে লোক সকলকে রক্ষা করিতে শিখিযাছিল ও ক্ষত্রিয়গণ কর্ত্তৃক স্থাবর জঙ্গম সমস্ত প্রজা ইহলোকে জাগরিত রহিয়াছে। দণ্ডই উহাদিগকে জাগ্রত রাখিবার ব্যবস্থা করে।

‡ "বেদাপ্রতিষ্ঠা জ্যোতির্ভ্যস্ততো হয়শিরাঃ প্রভুঃ, ব্রহ্মা পিতামহস্তস্মাজ্জাগর্ত্তি প্রভুরব্যয়।" ৪৭

---

* "ঈশ্বরঃ পুরুষঃ প্রাণঃ সত্ত্বং চিত্তং প্রজাপতি, ভূতাত্মা জীব ইত্যেবং নামভিঃ প্রোচ্যতেঽষ্টভিঃ"। ৪১

"অদদদ্দণ্ড-মেবাস্মৈ ধৃতমৈশ্বর্য্য মেবচ, বলেন যশ্চ সংযুক্তঃ সদা পঞ্চবিধাত্মকঃ"। ৪২

* ১২১ অধ্যায়।

**ধর্ম্মযুদ্ধ** ঃ—মহাভারতে ধর্ম্মযুদ্ধ দণ্ডদান করিবার পূর্ব্বে জগদ্ধাত্রী ও নারায়ণের মহাপুরুষের স্তব আবশ্যক হইয়া পড়ে। ধর্ম্মযুদ্ধে দণ্ডদান করার কথায় দেবদেবীর স্তবে পূর্ব্ব স্মৃতি যেন যোদ্ধৃগণের মনে বলদান করে। উহাতে গীতা যে যুদ্ধক্ষেত্রের কথা নয়, উহা সিদ্ধান্ত করা যায়। কারণ মহাভারতে যুধিষ্ঠিরেরই কুরুক্ষেত্রে যুদ্ধ করিব না, এই দুর্ব্বলতা হইয়াছিল, অর্জ্জুনই উহা করা উচিত নয় বোঝাইয়াছিলেন। উহা জগদ্ধাত্রী দুর্গার স্তবের পূর্ব্বেই আছে ঃ—"অর্জ্জুন দুর্ম্মনায়মান যুধিষ্ঠিরকে বলিতেছেন যে, আপনি ধার্ম্মিক! আপনি নিরহঙ্কার হইয়া যুদ্ধ করুন, যেখানে ধর্ম্ম সেইখানে জয় নিশ্চিত হইবে জানিবেন। নারদ কহিয়াছেন যে, যেখানে কৃষ্ণ, সেইখানে জয়, তখন আর আমাদের জয়ের বিষয়ে সন্দিহান হইবার কিছুই নাই। ইহাতে ধর্ম্ম যুদ্ধই প্রমাণ হয়, আর সেই অর্জ্জুনই যে গীতার অর্জ্জুন, উহা কেমন করিয়া স্বীকার করা যায়? কুরুক্ষেত্রের যুদ্ধ দণ্ড দানের নিমিত্তই হইয়াছিল। শান্তিপর্ব্বের ১২২ অধ্যায়ের ১৯ শ্লোকে দণ্ডের অভাবেই সমাজে বর্ণসঙ্করাদি নানাদোষ আসিয়া পড়ে, আর গীতার ১ম অধ্যায় ৪০ ও ৪১ শ্লোকে তদ্বিরুদ্ধ উক্তি যুদ্ধে বর্ণসঙ্করোৎপত্তির আশঙ্কা রহিয়াছে। যে অর্জ্জুন মহাভারতের ভীষ্মপর্ব্বের ২১ অধ্যায়ে যুধিষ্ঠিরের ভয়দূর করিয়াছিলেন, যিনি দুর্গার নিকট অভয় জয় বর লাভ করিয়াছিলেন, তিনিই কিনা যুদ্ধস্থলে গিয়া মুগ্ধ হইলেন, তাঁহার হস্ত হইতে গাণ্ডীব পড়িয়া যাইতেছে, মুখ শুকাইতেছে, তিনিই যুদ্ধকে কুলক্ষয়কারী পাপ বলিয়া বিরত হইতেছেন, ইহা কাব্য, না, নাটক? যে শ্রীকৃষ্ণ ৭৯ অধ্যায়ে উদ্যোগপর্ব্বে যুধিষ্ঠিরকে বলিতেছেন যে, তাঁহার দ্বারা কোনরূপ দৈবকার্য্য অনুষ্ঠিত হইতে পারিবে না, সেই কৃষ্ণই কি গীতার শ্রীকৃষ্ণ? মহাভারতে শ্রীকৃষ্ণ ধর্ম্মরূপী রাজার সারথি হইয়াছিলেন, তিনি অর্জ্জুন ও ভীমকে দিয়া ভীষ্মদ্রোণ দুর্য্যোধনাদির বধ যেন দণ্ডস্বরূপ কুরুক্ষেত্রের যুদ্ধে করাইয়াছিলেন।

**ধর্ম্মদণ্ড** ঃ—রামায়ণ ও চণ্ডীতে শ্রীরামচন্দ্র ও মহামায়া রাক্ষস ও অসুরগণকে দণ্ডদান করিয়াছেন, কিন্তু মহাভারতে সেরূপ ঠিক হয় নাই। কুরুক্ষেত্রের যুদ্ধে শ্রীকৃষ্ণ সমগ্র ভারতবর্ষের রাজাগণের বিরুদ্ধে দণ্ডায়মান আর্য্য ধর্ম্ম গৌরব প্রতিষ্ঠা ধর্ম্মরাজ্য স্থাপনে করেন। শ্রীরামচন্দ্র রাবণ বধ ও বালি বধ এবং লঙ্কাজয় করেন। একদিন পরশুরাম কার্ত্তবীর্য্যাদির বংশ লোপের সহিত সমগ্র পৃথিবীকে নিঃক্ষত্রিয় করিয়া ক্ষত্রিয় রুধিরে সমন্ত পঞ্চকের সৃষ্টি করিয়াছিলেন। আর শ্রীরামচন্দ্র হরধনু ভঙ্গ করিয়া সেই পরশুরামের স্বর্গ গমনের পথ রুদ্ধ করিয়াছিলেন। উহাতেই সীতার সহিত শ্রীরামচন্দ্রের বিবাহ হয়। পরশুরাম পিতৃপুরুষগণের তর্পণ ক্ষত্রিয় রুধিরে করিয়া পিতৃযান উপাসনার পৃষ্ঠপোষক হন। উহাতে মাতৃহত্যা তাঁহার কলঙ্ক হয় নাই, গৌরব ও অবতারের কারণ হয়। আর শ্রীরামচন্দ্র সপত্নী মাতার সত্য পালন করিয়া পিতৃ ঋণ হইতে মুক্ত ও বনে গমন করেন। দশরথের অন্তর্দ্ধান পিতৃযান ও ধর্ম্মযান উপাসনার কথা, আর যখন হরধনু ভঙ্গ করিয়া পরশুরামের পরাজয় হয়, তখন দেবযান ও ভগবদযানের কথা বিবাহে কীর্ত্তিত হইয়াছে। বিবাহ আত্মার সহিত আত্মার মিলন ও বিনিময়, প্রণয় ও প্রেমের কথা। উহা পরশুরাম মাতৃবধ করিয়া উপলব্ধি করিতে পারেন নাই, মহাভারতে গৌতম পুত্র উহা করেন বলিয়া তিনি

গৌববান্বিত। উহাতে পুত্র পিতা মাতাকে লইয়া ধর্ম্মযুদ্ধ কবে পিতৃযানকে যেন মাতৃযান কবে। বিবাহ যে মানব জীবনেব প্রধান আত্ম সম্বন্ধ। উহা অসুবেবা বল দ্বাবা নাবীকে বশীভূত কবিতে গিযা নষ্ট হইয়াছিল, উহাই চণ্ডীব কথা। বিবাহ বন্ধনে পত্নী যখন পতি কর্ত্তৃক নিগৃহীত হন, তখনই পবশুবাম অবতাব হন; আব যখন বাজা দশবথ শ্রীবামচন্দ্রেব ন্যায় পুত্রকে পত্নীব সত্য পালনেব জন্য বনবাসী কবেন, তখনই তাঁহাব মৃত্যু হয়। সেই শ্রীবামচন্দ্র পবশুবামকে নিগৃহীত কবেন। গৌতম অহল্যাকে হত্যা কবিবাব আজ্ঞা পুত্রকে প্রদান কবিয়া তপস্যা কবিয়া দিব্যচক্ষু লাভ কবেন। পবে তিনি যখন আসিয়া দেখিলেন যে, পুত্র ধর্ম্মভয়ে বিচাব কবিয়া পিতাব আজ্ঞা প্রতিপালন কবে নাই তখন পুত্রেব উপব সন্তুষ্ট হন। অহল্যাব শাপমোচন শ্রীবাম কবেন।

**শাপ ও বর**:—সৃষ্টিব আদিমাবস্থায় নব ও নারী উলঙ্গাবস্থায় বিনা বাধাব পবস্পব সম্মিলিত ও সৃষ্টির নিয়ম পালন ও ধর্ম্ম উদ্দেশ্য সাধন কবিত। তখন পুত্রোৎপত্তিব জন্য যজ্ঞাদি তপস্যাব আবশ্যক হইত না, বা ব্রাহ্মণেব আশীর্ব্বাদ প্রয়োজন ছিল না। ভগবান আদি সৃষ্টিব নিয়মে কাহাকেও কাহাবও দাস্যবৃত্তি কবিবে, এরূপ কোন বাধ্যবাধকতার নিয়ম কবিয়াছিলেন বলিয়া বোধ হয় না। পবমাত্মা জীবমাত্রেবই মনোবৃত্তিকে চুম্বকেব ন্যায় আপনাব দিকে আকর্ষণ কবিতেছেন, প্রকৃতি তাঁহাব শক্তিরূপে উহা করিতেছেন। সেই মাযার হস্ত হইতে জ্ঞানেব প্রভাবে মানব নিষ্কৃতি লাভ ধর্ম্মানুশীলন দ্বাবা কবে। **বেদে** কাম্য বস্তুব ভোগে কামনা দিন দিন অগ্নিতে ঘৃতাহুতিব ন্যায় বাড়িয়া থাকে, এই কথাই মহাভাবতে **যযাতি গাথায়** দেখিতে পাওয়া যাব। ভোগ বিলাস ত্যাগ দ্বাবা সংযম শিক্ষা কবা উচিত, এই জ্ঞান যখন মানবেব হৃদযে স্থান পায়, তখনই শকুন্তলা, দ্রোণ, কৃপ, কৃপী আদি পবিত্যক্ত হইযাছিলেন। মহাভারতে আস্তিক মুনিব জন্মেই জবৎকাকব প্রস্থান দেখিতে পাওয়া যায়। বাল্মিকীব মহাকাব্যে মৃগয়ায় পশু বধ কবিতে গিয়া বনেব ঋষি বালককে হত্যা কবিয়া **অপুত্রক রাজা দশরথের পুত্র লাভ শাপে বর হয়।** মহাভাবতেব যখন কাব্য আকাব, তখনই অনুক্রমণিকায ব্রহ্মাব ববে ও গণেশেব লিখন উক্ত হইয়াছে, তখনই পাণ্ডুব পুত্র লাভ দেবববে, বা দুর্ব্বাশা ঋষিব মন্ত্রবলে ও মৃত্যুশাপে হয়। **উহা তখন কাব্য ও ব্রহ্মণ্য ধর্ম্মের কথা।**

**নায়ক ও নায়িকা**:—ভার্গব বাল্মিকী আদি কবি বামায়ণে ব্রহ্মণ্য ধর্ম্মেব প্রতিষ্ঠা কবিবাব জন্য কবিয়াছিলেন, কিন্তু বশিষ্ঠ বংশাবতংসকে বেদব্যাস মহাভাবত সেরূপ উদ্দেশ্যে কবেন নাই, ববং তদ্বিপবীত সংহিতা স্বরূপ ছিল। কাবণ শঙ্কবাচার্য্য বলিয়াছেন যে, নিন্দিত দ্বিজ, শূদ্র ও স্ত্রীলোকগণেব সবল উপায়ে বেদ শিক্ষা ও উপাসনা শিখিবার জন্য মহাভাবতেব সৃষ্টি। মহাভাবতেব যুদ্ধ বর্ণনা কাব্যাংশ, বেদব্যাস উহা বচনা কবেন নাই। সংসাবে নব ও নাবীকে কিরূপ ধর্ম্ম লাভেব জন্য যে যুদ্ধ করিতে হয়, উহাবই বর্ণনা মহাভাবতে আছে। স্বয়ম্বব বিবাহে সীতা ও দ্রৌপদীব ধর্ম্ম পবিণয়ে যুদ্ধ হইয়াছিল, সেই বিবাহেব নব ও

মহাভারতের যুদ্ধে কৌরব সেনাপতিগণের নামে যুদ্ধ পর্ব্বগুলি উপহাসাস্পদ কাব্য বিশেষ। চলিত কথায় উহার সন্ধান পাওয়া যায়ঃ—"ভীষ্ম, দ্রোণ, কর্ণ গেল শল্য হল রথী, চন্দ্র সূর্য্য অস্ত গেল জোনাকীর পাছে বাতী।"

নারী রামায়ণ ও মহাভারতের প্রধান নায়ক ও নায়িকা। ভোগেই জ্ঞানীর বৈরাগ্য ও ভোগেই রাবণ কার্ত্তবীর্য্যের বিরাট মূর্ত্তির আবির্ভাব হয়। পুরূরবা ও উর্ব্বশী, যযাতি ও বিশ্বাচীর কথা শ্রীমদ্ভাগবতে ও মহাভারতে আছে, ভোগেই পুরূরবা ও যযাতির বৈরাগ্যোদয় হয়। উহাতে ভোগ ব্যতীত বাসনার সংযম হয় না, ইহাই যেন সিদ্ধ হইয়াছে। রামায়ণে সীতার বিবাহ যেন ব্রহ্মণ্য ধর্ম্মের কীর্ত্তি বলিয়া বোধ হয়, সীতার শুদ্ধিকরণ জন্য বিষ্ণু সংহিতার * অগ্নি পরীক্ষা সৃষ্টি করা হইল, বশিষ্ঠ বিশ্বামিত্রের বিরোধ যেন সীতার বনবাসে প্রজার সুখের জন্য অলৌকিক কীর্ত্তি; কিন্তু মহাভারতে দ্রৌপদীর বিবাহ যেন আধ্যাত্মিক জগতের কথা বলিয়া বোধ হয়। কারণ মহর্ষি বেদব্যাস দিব্যচক্ষু দান করিয়া দ্রৌপদীর সহিত যুধিষ্ঠিরের বিবাহ করাইয়া পঞ্চ স্বামীর প্রচার করাইলেন। উহা যে অতি প্রাচীন যুগের কথা, জ্ঞানের বিষয়—পঞ্চভূতাত্মক নরকে পরমাত্মার স্বরূপ ধর্ম্ম জানিয়া জগতের হিতের জন্য আপনার আত্মসমর্পণ করাই বিবাহ, উহাতে শাস্ত্র বিচার, কুলাচার বা সমাজ ধর্ম্ম দেখিবার কিছুই নাই। সেখানে সতীত্বে অগ্নিপরীক্ষাও নাই, কলঙ্কও নাই এবং বনবাসও নাই। আদি কবি বাল্মিকী তাঁহার মহাকাব্যে সতীত্ব প্রণয় ও প্রেমকে স্বার্থ বিসর্জ্জন করিয়া সীতার আদর্শে দেখাইয়াছেন, কিন্তু মহাভারতে মহর্ষি বেদব্যাস দেখাইয়াছেন যে, যেখানে স্বার্থ সম্বন্ধ, সেখানে প্রেম অসম্ভব, সংযমেই প্রেমের ধর্ম্ম শিক্ষা হয়, উহা কখনই বিধি ও নিয়ম, কিম্বা শাস্ত্র বিচার ও লোকের মুখে সিদ্ধ হয় না। বেঙাচি যেমন লেজ খসিয়া গেলে সে জলে কিম্বা স্থলে উভচর হয়, তৎপূর্ব্বে কেবল জলেই থাকিতে হয়, তদ্রূপ মহাভারতে দ্রৌপদী সর্ব্বপ্রথমে ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের ধর্ম্মপত্নী বিবাহে হয়। তৎপরে তাঁহাকে সকল পাণ্ডবগণের পত্নীস্বরূপ পরিচিত করিতে কেহই কোন বিশেষ আপত্তি করেন নাই। আত্ম বিনিময় হইলে, কে কি বলে, উহাতে কি আসে যায়। জগতে নারীর আগ্রহ ও অনুপ্রেরণা ব্যতীত কোন মহৎ কার্য্য সিদ্ধি হইতে পারে না, উহারই জন্য দ্রৌপদীর সঙ্গে পঞ্চপাণ্ডবের সম্বন্ধ যেন দেখিতে পাওয়া যায়। ভীম দুর্য্যোধনকে ও কীচককে বধ করিয়াই দ্রৌপদীর নামোল্লেখ করিয়াছেন। শল্য পর্ব্বের ৬০ অধ্যায় ৺কালীপ্রসন্ন সিংহের অনুবাদ হইতে উদ্ধৃত করা হইল :— মহাবীর বৃকোদর দুর্য্যোধনকে বলেন; "রে দুরাত্মন্! তুই এক বস্ত্রা দ্রৌপদীর প্রতি যে বিবিধ কটূক্তি ও আমাদিগকে 'গরু' 'গরু' বলিয়া উপহাস করিয়াছিলি, এখন উহার ফল ভোগ কর" এই বলিয়া দুর্য্যোধনের মস্তকে বাম পদাঘাত করেন। আমরা শঠতাচরণ, বহ্নিপ্রদান, দ্যূতক্রীড়া ও বঞ্চনা প্রভৃতি কোন দুষ্কর্ম্মে প্রবৃত্ত হই নাই, কেবল স্বীয় বাহুবল অবলম্বন পূর্ব্বক অরাতিগণকে নিপাতিত করিলাম। ভীম তদনন্তর, যুধিষ্ঠির, কেশব, ধনঞ্জয়, নকুল, সহদেব ও সঞ্জয়গণকে বলিলেন, "দেখ, দুরাত্মারা দ্রৌপদীর তপঃ প্রভাবেই নিহত হইল।"

**অভিমন্যু বধ :**—একদিন কৌরব সভায় দ্যূতক্রীড়ায় যুদ্ধ হইয়াছিল, উহা ধর্ম্ম যুদ্ধ নয়। কুরুক্ষেত্রের যুদ্ধের প্রবর্ত্তক যুধিষ্ঠির নহেন, অহঙ্কারী মূর্খ দুর্য্যোধনই শকুনি পুত্র উলূককে দূত করিয়া প্রেরণ ও পাণ্ডবগণকে সগর্ব্বে যুদ্ধ করিতে আহ্বান করেন। সেই মূর্খ দুর্য্যোধনই সন্ধি না করিয়া দূত শ্রীকৃষ্ণকে প্রত্যাখ্যান পূর্ব্বক যুদ্ধ যাত্রা করেন। কৌরবেরা সেই যুদ্ধক্ষেত্রে

* ১১শাধ্যায়।

সপ্তরথীতে একত্রিত হইয়া নিন্দিত দ্বিজ দ্রোণ অন্যায় যুদ্ধে নিবস্ত্র, অতি প্রিয় শিষ্যপুত্র অর্জ্জুনের একমাত্র পুত্র অভিমন্যুকে বধ করান। কৌরবেরা উহাতেই যুদ্ধ জয় করিল ভাবিয়াছিল। তাহারা মনে করে যে, অর্জ্জুন পুত্রশোকে আর যুদ্ধ করিবে না ; কিন্তু ফল বিপরীত হইল। শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে অভিমন্যুর বধ বৃত্তান্ত বলিতেছেন "আমি গর্ব্বিত ধার্ত্তরাষ্ট্রগণের সিংহনাদ ধ্বনিতে বৈশ্যানন্দ যুযুৎসুর মুখে এই কথা শুনিয়াছি যে, "অধার্ম্মিক মহারথীগণ তোমাদিগকে ধিক্! তোমরা সকলে অর্জ্জুনকে পরাজিত করিতে না পারিয়া তাঁহার বালকের প্রাণ বধ করিয়া এত আনন্দিত! অচিরাৎ উহার ফলভোগ করিবে, বৃথা সিংহের ন্যায় গর্জ্জন করিও না, অধর্ম্মের ফল অতি সত্বরেই সমুৎপন্ন হইবে।" অর্জ্জুন বলিলেন ঃ—"হে কৃষ্ণ! কেন তুমি তখনই আমার এই কথা বলিলে না, তাহা হইলে আমি তৎক্ষণাৎ সেই সকল মহারথগণকে দগ্ধ করিতাম। তখন শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে কোনরূপ সান্ত্বনা বাক্য প্রয়োগ করেন নাই। মহাভারতে সেই সময় যদি **গীতা** সন্নিবিষ্ট হইত, তবেই মানাইত। দ্রোণপর্ব্বের ৪৮ অধ্যায়ে দেখিতে পাওয়া যায় যে, দ্রোণাচার্য্য প্রিয় শিষ্য অর্জ্জুনের পুত্র বধের মন্ত্রণা কর্ণাদিকে দিয়াছিলেন ও যুধিষ্ঠির অভিমন্যুকে দ্রোণাচার্য্যের ব্যূহভেদ করিবার আজ্ঞা দিলে তিনি উহা করিয়াছিলেন। মহাভারতে যুদ্ধপর্ব্বগুলি কেবলমাত্র কৌরব সেনাপতিগণের শৌর্য্য ও বীর্য্য কাহিনী ও পাণ্ডবগণের অযথা নিন্দায় পরিপূর্ণ, তজ্জন্য মহাভারতের অন্তর্গত নয়। কারণ যদি ভীষ্মের ন্যায় শরশয্যায় উত্তরায়ণে মরিলে স্বর্গ ও মরিবার সময় কৃষ্ণনাম করিলে মোক্ষ হয়, তবে যজ্ঞফলে, তপস্যাফলে, জ্ঞান বলে, প্রেম ভক্তিতে স্বর্গ নাই? শান্তিপর্ব্বে শ্রীকৃষ্ণ কেমন করিয়া তাঁহার মুখে মোক্ষধর্ম্ম শ্রবণ করিবার কথা বলিলেন। আর মহাভারতে যুধিষ্ঠিরের স্বশরীরে স্বর্গ গমনে অপূর্ব্বত্ব কোথায়? যে যুদ্ধপর্ব্বে অধার্ম্মিক কৌরব রথিগণের গৌরব ও পাণ্ডবগণের নিন্দা আছে, উহা কি মহর্ষি বেদব্যাসকৃত মহাভারতের কৃত বলিয়া গৃহীত হইতে পারে? কারণ অনুক্রমণিকায় স্পষ্টই আছে যে, মহর্ষি দ্বৈপায়ন তাঁহার স্বগ্রন্থে বাসুদেবের মাহাত্ম্য, পাণ্ডবগণের সরলতা ও ধার্ত্তরাষ্ট্রগণের দুর্ব্বৃত্ততা বর্ণনা করিয়াছেন। "ক্ষত্তঃ প্রভাং ধৃতিং কুন্ত্যাঃ সম্যগ্ দ্বৈপায়নোঽব্রবীৎ, বাসুদেবস্য মাহাত্ম্যং পাণ্ডবানাঞ্চ সত্যতাং।১০০ দুর্ব্বৃত্তং ধার্ত্তরাষ্ট্রানামুক্তবান্ ভগবানৃষি, ইদং শত সহস্রন্তু লোকানাং পুণ্য কর্ম্মাণাং।"১০১আদি, ১অ।

কুরুক্ষেত্রের ধর্ম্মযুদ্ধ বিবরণের সহিত সত্য যুদ্ধ জয় বিবরণ যাহা মহাভারতে দেখিতে পাওয়া যায়, উহা বনপর্ব্বের ৪৮ অধ্যায় আছে। রাজা ধৃতরাষ্ট্র সঞ্জয়কে যুদ্ধে কাহার জয় ও পরাজয় কিসের জন্য হইবে বলিয়াছেন। উহাতেই অশ্বমেধ পর্ব্বের শ্রীকৃষ্ণের সত্য যুদ্ধ বর্ণনা সমর্থিত হইয়াছে ঃ—

* "হে সূত! আমি ধীশক্তিসম্পন্ন পার্থের যে সমুদায় কর্ম্ম শ্রবণ করিয়াছি, উহা আদ্যোপান্ত সমস্ত তুমি কি জ্ঞাত আছ? হে সারথে। আমার পুত্র দুর্য্যোধন গ্রাম্যধর্ম্মে প্রমত্ত, মন্দস্বভাব, অতি দুর্ব্বুদ্ধি ও পাপাত্মা, সে পৃথিবী নষ্ট করিবে। যে মহাত্মার বাক্য সর্ব্বদা স্বাধীন, সকল অবস্থাতে সত্য এবং যাহার যোদ্ধা ধনঞ্জয়, তাঁহারই ত্রৈলোক্য লাভ হইবে। অর্জ্জুন শিলা শাণিত সুতীক্ষাগ্র কর্ণি ও নারাচাস্ত্র সমূহ নিক্ষেপ করিলে কোন ব্যক্তি জরামরণ রহিত হইলেও

* অনুক্রমণিকায় ধৃতরাষ্ট্র বিলাপ কবিকল্পনা প্রমাণ হয়। কারণ তাঁহার জয়াশা ত আগাগোড়াই নাই। তখন তাঁর চর্ব্বিত চর্ব্বন কেমন করিয়া হয়? তদ্ব্যতীত উহার সহিত যুদ্ধান্তে ধৃতরাষ্ট্রের বিলাপের সহিত মিল নাই।

তাহার অগ্রে থাকিতে সমর্থ হইবে না, যখন দুরাধর্ষ পাণ্ডবদিগের সহিত মৎপুত্রদিগের যুদ্ধ উপস্থিত হইবে, তখন এই দুরাত্মার সকলেই মৃত্যুর করায়ত্ত হইবে, আমি নিরন্তর চিন্তা করিয়াও এমত কোন রথীই দেখিতে পাই না, যে সে অর্জ্জুনের সহিত রণে জয়ী হইতে পারে। দ্রোণ, কর্ণ কিংবা ভীষ্ম যদ্যপি তাহারা রণে তাহার প্রতিগমন করেন, তাহা হইলে লোক রক্ষার প্রতি মহা সংশয় উপস্থিত হইবে; কিন্তু উহাতেও যে আমাদিগের জয় হইবে, এমন বোধ হয় না, কারণ কর্ণ কৃপালু ও অবধান-রহিত; ভীষ্ম ও আচার্য্য স্থবির এবং গুরু, অর্জ্জুন অসহিষ্ণু, উৎসাহী ও দৃঢ় বিক্রম। যাহাই হউক, ইহাদিগের পরস্পর অপরাজিত তুমুল সংগ্রাম হইবার সম্ভাবনা, কারণ দ্রোণ ও কর্ণ প্রভৃতি সকলেই অস্ত্র বিশারদ ও শূর এবং লোকে ইহাদিগের মহাযশ করে, তিনি ইহাদিগকে পরাজিত না করিয়া সর্ব্বাধিপত্য বাঞ্ছা করেন না; অতএব ইহাদিগের কিংবা অর্জ্জুনের মৃত্যু ব্যতীত যুদ্ধ নিবারণ হইবার সম্ভাবনা নাই। কিন্তু অর্জ্জুনকে বধ বা পরাজয় করিতে পারে, এমন কোন ব্যক্তিই নাই এবং তাঁহার ক্রোধই আমাকেই দগ্ধ করে, সেই ক্রোধই বা কিরূপে শান্ত হয়, উহার উপায় দৃষ্ট হয় না।

**সিদ্ধান্ত** ঃ—পৃথিবী হইতে জারভার ও অত্যাচার দূর করিবার জন্য ধর্ম্ম রক্ষার উদ্দেশ্যে যুদ্ধের সৃষ্টি হয়। আর্য্য হিন্দু ধর্ম্মশাস্ত্রে যুদ্ধের আরম্ভে ভগবানের স্তব করা হয়। ধর্ম্ম বৃক্ষের মূলে প্রেমাবতার শ্রীকৃষ্ণ ও তাঁহার উপাসক ব্রাহ্মণেরা বর্ত্তমান। কবিরা সতীর সতীত্ব অন্তঃপুরের মধ্যে লুক্কায়িত রাখেন নাই, কৌরব সভায় ও যুদ্ধক্ষেত্রে দেখাইয়াছেন। কবিরা দুঃশাসন, দুর্য্যোধন, ও কর্ণের রক্তস্রোতে দ্রৌপদীর উন্মুক্ত বেণীর সংস্কার করিয়াছিলেন। যুধিষ্ঠির, ভীমার্জ্জুন, নকুল ও সহদেবের প্রতিহিংসা শল্য, দুর্য্যোধন, কর্ণ ও শকুনি আদির বধে কীর্ত্তন করিয়াছেন। মহাভারতের দ্রৌপদী ও রামায়ণের সীতা যেন অন্তরাত্মা সদৃশ, প্রাণ ও প্রণয়ের মৃগ। আধ্যাত্মিক ধর্ম্ম যুদ্ধের লক্ষ্য প্রেমই মর্ত্তকে স্বর্গে পরিণত করিয়াছে। কালিদাস প্রকৃতির বসন ভূষণে শকুন্তলার প্রণয় মূর্ত্তির পদে মহারাজ দুষ্মন্তকে ভিখারী করাইয়াছেন, আবার স্বার্থগন্ধে প্রত্যাখ্যান ও করাইয়াছেন। সে এক কথা, আর মহর্ষি বেদব্যাস দ্রৌপদীর সৃষ্টি করিয়া প্রেমের বাগানে পাঁচ-জনকে এক করিয়া সম্রাটের বেশে ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে **পতি** করিয়া জগতে প্রেম বিতরণ করিতেছেন, হিংসা দ্বেষের মূর্ত্তি ধর্ম্মযুদ্ধে অন্তর্দ্ধান করাইয়াছেন। ইহাই হইল মহাভারতের যথার্থ যুদ্ধ বর্ণনা, আত্মাতেই সেই কুরুক্ষেত্রের ধর্ম্মক্ষেত্র, যেখানে প্রেম অঙ্কুরিত হয়, শ্রীকৃষ্ণ উহার সারথি, অর্জ্জুন উহার যোদ্ধা, সত্যই রাজার মূর্ত্তি তিনিই শান্তিকর্ত্তা।

**কুরুক্ষেত্র যুদ্ধের কারণ** ঃ—মহাভারতের শান্তি পর্ব্বের ২৮৭ অধ্যায় হইতে কিয়দংশ উদ্ধৃত করিয়া ইতিহাসিক ঘটনার সহিত ধর্ম্মের কি সম্বন্ধ ও উহারই রহস্য ভেদ করা হইল ঃ—"যে রাজ্যে অবিনীত ব্যক্তিবর্গের প্রতি দণ্ড বিধান এবং কৃতবিদ্য জনগণের প্রতি সৎকার হইয়া থাকে, সেই পুণ্যশীল সাধু সেবিত স্থানে বিচরণ ও বসতি করা বিধেয়, যাহারা জিতেন্দ্রিয় ব্যক্তিগণের প্রতি ক্রোধ করিয়া থাকে এবং যাহারা সাধুগণের প্রতি অন্যায় দুষ্ট

ব্যবহার করে, সেই অবিনীত লুব্ধলোকের যথোচিত সুমহৎ দণ্ড দান করা কর্ত্তব্য। আর যেখানে ধার্ম্মিক রাজার বিরুদ্ধে অধার্ম্মিক প্রাদেশিক রাজা বা প্রজারা বিদ্রোহী হয়, তখনই ধর্ম্ম বিপ্লবে বিদ্রোহময় যুদ্ধ উপস্থিত হয়; উহাই মহাভারতের যুদ্ধের কারণ।

**সূক্ষ্মানুসন্ধান** ঃ—ভগবান মানবকে সুমতি ও কুমতি দান করিয়াছেন, উহাতেই তাহারা স্ব স্ব প্রবৃত্তি অনুসারে কার্য্য করে। সৃষ্টির আরম্ভ হইতেই হিন্দুধর্ম্মের প্রবৃত্তি ও নিবৃত্তি মার্গের কথা বর্ত্তমান। সনক, সনন্দ, সনাতনাদি নিবৃত্তি মার্গানুসারে ধর্ম্মযাজন করিতেন, আর মরীচি কশ্যপাদি প্রবৃত্তিমার্গী ছিলেন। মহাভারতে বশিষ্ঠ ও বিশ্বামিত্রের যুদ্ধ ও ধর্ম্মের পরীক্ষার কথা আছে; ধর্ম্ম শত্রুর রূপ ধরিয়া বিশ্বামিত্রকে পরীক্ষা করিয়া ব্রাহ্মণ করেন। আবার ভার্গব রাম পরশু ধরিয়া ক্ষত্রিয় কার্ত্তবীর্য্যার্জ্জুনের ধ্বংস ও ক্ষত্রিয়গণের উপর অত্যাচার করেন, উহাতে তিনি ভগবানের অবতার ও ক্ষত্রিয়ের স্বরূপ হন। রামায়ণে শ্রীরামচন্দ্র হরধনু ভঙ্গ করিয়া বিবাহের পর তাঁহার দর্প চূর্ণ করেন, সেই শ্রীরামচন্দ্রই নারায়ণের অবতার। দ্রৌপদী ও তাঁহার ভ্রাতারা দ্রোণ ও ভীষ্মাদি বধের জন্য যজ্ঞাগ্নি হইতে উত্থিত হন, উহাতেই ধর্ম্মযুদ্ধের সূত্রপাত হয়। ভগবান ও রাজা দণ্ড বিধান জন্য যুদ্ধ সৃষ্টি করিয়াছেন। অত্যাচারী রাজা যুদ্ধে পরস্বাপহরণ করিলে উহা ধর্ম্মযুদ্ধ নয়। যিনি ধার্ম্মিক, তিনি ধর্ম্মরক্ষার জন্যই যুদ্ধ করেন। কৌরব সভায় দ্যূতক্রীড়ার সময় যুধিষ্ঠির আত্ম ও ধর্ম্ম রক্ষার জন্য পরীক্ষাস্থলে সমস্তই পণ করেন, ত্রয়োদশ বৎসর কাল প্রতীক্ষা তাঁহার ব্রত উদ্‌যাপনে করেন। শ্রীকৃষ্ণ যুদ্ধ রহিত করিবার নিমিত্তই তিনি* কর্ণ ও দুর্য্যোধনের মধ্যে ভেদ করিবার কৌশলাদি তাঁহাকে রাজ্যদান করিবার প্রলোভনও দেখাইয়াছিলেন। উহাতেই **কর্ণচরিত্র** ব্যক্ত হইয়াছে। কর্ণ দুর্য্যোধনের কর্ত্তৃক অনুগৃহীত বলিয়া পাণ্ডবগণের প্রতি হিংসা করিত ও তাহাদের বিপক্ষে যুদ্ধ করিয়াছিল। ধর্ম্মবুদ্ধি অনুসারে কি ভীষ্ম, কি দ্রোণ, কি কর্ণ কেহই যুদ্ধ করেন নাই, তজ্জন্য তাঁহারা আদর্শ চরিত্র নন্, বরং নিন্দিত এবং অমর হইয়াও মৃত। ইহাই মহাভারতের সার মর্ম্ম ও শ্রীকৃষ্ণ স্বয়ং বলিয়াছেন। সেই সকল ব্যক্তির বীর্য্য ও শৌর্য্য বর্ণনা করিয়া স্বতন্ত্র স্বতন্ত্র যুদ্ধপর্ব্ব রচনা করা, মহামতি বেদব্যাসের যুদ্ধ বিবরণ হইতে পারে না। উহা পরবর্ত্তীকালে অন্য কাহারও রচনা এবং পৃথক পৃথক লোকেই করে, কারণ প্রতি পর্ব্বেই বাক্যারম্ভ 'হন্ত' শব্দ প্রয়োগ ও মহাভারত যেন পুনরুল্লিখিত হইয়াছে।

**চরিত্র চিত্র** ঃ—রামায়ণাদি মহাকাব্যে পরশুরাম ও ধনুর্দ্ধারী রামের যুদ্ধ বিবরণ আছে, আবার বালী সুগ্রীবের বিবাদ, রামের সপ্ততাল ভেদ ও বালী বধ আছে। রাবণ ও বালি বধে পরস্পরের জায়া উদ্ধার দেখিতে পাওয়া যায়। মহাভারতে কালরূপী সুদর্শন চক্র যাঁহার অস্ত্র, সময় পূর্ণ হইলে তিনি সেই অস্ত্রে শিশুপাল, জরাসন্ধ, হংস, ডিম্বক ও কংস আদি সকলকেই অন্তর্হিত করেন, বলরাম সেই যুগের অবতার। আর শ্রীকৃষ্ণ পূর্ণ ভগবান, তিনি বাল্যে মোহন মুরলীধারী, কৈশোরে মল্লযুদ্ধকারী কংস দর্পহারী, যৌবনে দ্রৌপদী ও সুভদ্রার উপযুক্ত পতি নির্ব্বাচনকারী এবং

* কর্ণ কুন্তীর কানীন পুত্র হইলে ব্যাস সংহিতার ১ম অধ্যায় ১০ শ্লোকানুসারে চণ্ডাল হয়। উহা মিথ্যাপবাদ ভিন্ন আর কিছুই নয়।

প্রবীণে কুরুক্ষেত্রের নারায়ণী সৈন্য শত্রুহস্তে বিসর্জ্জনকারী, যুদ্ধে পাপীধ্বংসকারী ও নিষ্কাম ধর্ম্মের সারথি স্বরূপ ধর্ম্মরথে বিরাজমান। সেই শ্রীকৃষ্ণ ধর্ম্মরাজের রাজসূয় যজ্ঞে অর্ঘ্যাহরণ, বনে ও প্রভাসে পাণ্ডব ও দ্রৌপদীর অভয় বরদাতা, বিরাটে অভিমন্যুর বিবাহে প্রধান বরকর্ত্তা ও মন্ত্রণাদাতা, উদ্যোগে কৌরব সভায় সুমতি দাতা ও কুমতির সমক্ষে ভীষণ বিরাট মূর্ত্তি ধারণ কর্ত্তা। সুভদ্রার বিবাহে সেই কৃষ্ণ বলরাম খাণ্ডব দাহন করিয়া সুভদ্রার বিবাহের যৌতুক প্রদান করিয়াছিলেন। তজ্জন্যই বলরাম হলধর, সেই যুগের অবতারের স্বরূপ। মহাভারতে পাণ্ডবগণের খাণ্ডব দাহনে অগ্নির উপাসনা, বনপর্ব্বে ধর্ম্ম ও জ্ঞানের শিক্ষা ও বিরাটে ও যুদ্ধে দুর্গার উপাসনা, কীর্ত্তিত হইয়াছে। সূর্য্য ও অগ্নি গৃহস্থের লক্ষ্মীলাভ ও প্রাণ রক্ষার উপায় বিধান করেন।

**মহামায়া ঃ**—মহামায়াই জগৎ পালয়িত্রী, বিষ্ণুর যোগ নিদ্রাভঙ্গকর্ত্রী, সমস্ত জগত তাঁহারই দ্বারা সম্মোহিত ও প্লাবিত হইয়া থাকে, সেই স্বপ্রকাশা, সর্ব্বশক্তিময়ী মহামায়া জ্ঞানীগণের চিত্তকেও সবলে আকর্ষণপূর্ব্বক সম্মোহিত করেন। তিনিই এই বিশ্বের সৃষ্টিকর্ত্রী ও ভববন্ধন মুক্তিদাত্রী, ইহাই চণ্ডীতে উক্ত হইয়াছে। মহাভারতে দেখা যায় যে, ধৃতরাষ্ট্র দ্রোণাদি মমতারূপ আবর্ত্তে ভ্রাম্যমাণ হইয়া মোহরূপ নরকে নিপতিত হইয়াছিলেন, উহাতেই যুদ্ধ হয়। মহাভারতের বীর দুইজন, যুধিষ্ঠির ও অর্জ্জুন, উভয়েই যোদ্ধা, কিন্তু পরস্পরের যুদ্ধ ক্ষেত্র এক নয়—যুধিষ্ঠির আত্মাকে জয়শীল করেন অর্থাৎ ইন্দ্রিয়কে জয় করেন, সেই জয় করিবার জন্য দুর্গার স্তব করিয়া বিরাট সাম্রাজ্যে প্রবেশ ও ধর্ম্ম রাজত্ব আরম্ভ করেন, বনবাসের শিক্ষা দীক্ষার ফল, বিরাটেই পূর্ণ হয়, অর্জ্জুন কিন্তু তপস্যায় শিবের নিকট অস্ত্র লাভ ও অস্ত্র বলে যুদ্ধ জয় করেন, ভীষ্ম, দ্রোণ, কর্ণ ও দুর্য্যোধন সম্মোহনাস্ত্রে পরাজিত হয়। আর কুরুক্ষেত্রের যুদ্ধে অর্জ্জুন শ্রীকৃষ্ণকে সারথি করিয়া তাঁহার মন্ত্রণাবলেই সেই যুদ্ধ জয় লাভ করেন। তৎপরে ধর্ম্মরাজ তাঁহার শত্রুহস্তগত সাম্রাজ্য উদ্ধার করিয়া উহা ভোগ বা শাসন যজ্ঞ করিয়া করেন। উহাতেই যুধিষ্ঠির **ধর্ম্ম বৃক্ষ** ও উহার মূল ব্রাহ্মণগণ ; উহার অর্থ যাজ্ঞবল্ক্য সংহিতায় আছে *।

**মায়া ঃ**—দ্যূতক্রীড়া কালেই যুধিষ্ঠির লোকের রজ্জুতে সর্প ভ্রম কেমন করিয়া হয়, উহা জগতকে দেখাইয়াছেন যে, তিনি তাঁহার সাম্রাজ্য, ভ্রাতা, পত্নী ও পুত্র সমুদয় মায়ার মরীচিকার ন্যায় অতিক্রম করিয়াছেন ; মানবের অহঙ্কারেই, দেহ, ইন্দ্রিয় প্রভৃতির সহিত আপনার অভেদরূপ প্রতীয়মান করে, উহা যেন ঝিনুকে রজত ভ্রম স্বরূপ, কারণ আত্মা অসঙ্গ, আত্মার অহং জ্ঞান নাই, তখন আমি ও আমার সম্বন্ধ কোথায়? সেই অবস্থায় যুধিষ্ঠির বনে তপস্যা করেন, মহাভারতে শ্রবভ গীতার আরম্ভে সুমিত্র রাজা বলিতেছেন ঃ—"হে তপোধনগণ! আমার মৃগমরীচিকারূপ আশা নিহত হওয়ায় যাদৃশ তীব্র দুঃখ হইয়াছে, রাজচিহ্ন ত্যাগ ও নগর পরিহার করায় তাদৃশ দুঃখকর হয় নাই, অত্যুন্নত মহা শৈল হিমালয়, অতি বিশাল মহোদধি সমুদ্র ও আকাশের অন্তরাল মহত্ত্বানুসারে আশার সদৃশ হইতে পারে না।" মহাভারতের

* "অষ্টাশীতি সহস্র গৃহমেধী মুনিগণ সেই পথদিয়া স্বর্গ গমন করেন। তাঁহারা পুনর্ব্বার ইহসংসারে আসেন এবং তাঁহারা ধর্ম্মবৃদ্ধের আবির্ভাবে বীজস্বরূপ, কারণ যুগপ্রলয়কালে শাস্ত্রলোপের সঙ্গে সঙ্গে ধর্ম্মলোপ হইলে তৎপরে সৃষ্টির আদিতে তাঁহারাই অগ্নিহোত্রাদি ধর্ম প্রবর্ত্তিত করিয়া থাকেন"। এই উহার ভাষ্যায় ১৮৬ শ্লোকার্থে অশ্বমেধ যজ্ঞের কারণ দেখা যায়।

মহত্ত্ব কবির কথায় যুদ্ধ জয়ে আশা ফলবতী হওয়ায় নয়। মহাভারতের উপাখ্যানাংশের মূল সারাংশ মায়াকে অতিক্রম করার মধ্যেই রহিয়াছে। কৃতঘ্ন, নৃশংস, অলস ও অপকারী ব্যক্তিগণই যে আশার আসক্ত হইয়া রহিয়াছে, সেই আশাকে ত্যাগ করিয়াই যুধিষ্ঠিরাদি ভ্রাতারা ধর্ম্মযুদ্ধ বন, উদ্যোগ ও বিরাট পর্ব্ব হইতেই আরম্ভ করেন, উহাতেই শ্রীমদ্ভগবদ্গীতার মূল উপদেশ কার্য্যে পরিণত হইয়াছিল। ধর্ম্ম অতি সূক্ষ্ম বস্তু, মহর্ষি বেদব্যাস উহা উপলব্ধি করিবার নিমিত্ত শাস্ত্রানুশীলন ও শাস্ত্র প্রণয়ন করিয়াছিলেন।

**মহাভারত ধর্ম্মশাস্ত্র** :—মহাকাব্য নয়, অসৎ পথানুসরণ পূর্ব্বক রাজ্যলাভ করা ধর্ম্মরাজ যুধিষ্ঠির কিংবা ধর্ম্ম সারথি শ্রীকৃষ্ণের ধর্ম্ম ও কর্ম্ম নয়, ইহা বলিলেই যথেষ্ট হইবে। ধর্ম্মশাস্ত্রে মুখ্য ও গৌণ উদ্দেশ্যের মধ্যে সামঞ্জস্য থাকা আবশ্যক। কুরু পাণ্ডবগণের চরিত্রে প্রতিদ্বন্দ্বিতার সামঞ্জস্য হানি হইলে মহাভারতের অঙ্গ হানি হয়। ভীম ও অর্জ্জুন, জরাসন্ধ, দুর্য্যোধন, ভীষ্ম, দ্রোণ, কর্ণ অশ্বত্থামা প্রমুখ সমস্ত প্রখ্যাতনামা কৌরবগণের যোদ্ধৃগণের প্রতিদ্বন্দ্বী ছিলেন। শ্রীকৃষ্ণ কংস শিশুপাল ও যুধিষ্ঠির শল্যকে যুদ্ধ করিয়া বধ করেন। মহাভারতে শ্রীকৃষ্ণের কংস বধ উল্লিখিত হইয়াছে। তিনি কৈশোরে তাঁহার সহিত মথুরায় রঙ্গস্থলে মল্লযুদ্ধ বলরামকে লইয়া করেন; কিন্তু কুরুক্ষেত্রের যুদ্ধে তিনি কাল চক্র সুদর্শনকেই গ্রহণ করেন। প্রেমযুদ্ধের জন্য তাঁহার রাজত্ব দ্বারকায় আর বৃন্দাবনে রাসলীলার হয়। উহাতেই তিনি ব্রজকামিনীগণকে মুক্ত করেন। কুরুক্ষেত্রের যুদ্ধে শ্রীকৃষ্ণ তাঁহার শিক্ষিত নারায়ণী সৈন্যগণকে ত্যাগ এবং নষ্ট করেন। মহাভারতে কি সেই প্রেম যুদ্ধের কোন অঙ্কুর উদ্গম হইয়াছিল? উদ্যোগ পর্ব্বেই উহার যৎকিঞ্চিৎ পরিচয় পাওয়া যায়। শত্রুর শিবিরে ভিখারীর বেশে বিরোধী কৌরবসভায় শান্তির প্রার্থনা করা প্রেমের কথা। সেখানে সমস্তই নিঃস্বার্থ!! পাপের প্রায়শ্চিত্তও নাই বা বধ বন্ধনের ভয় নাই। অতীতের স্মৃতিকে মুছিয়া বর্ত্তমানে কর্ত্তব্য কর্ম্মের কথাই স্মরণ করান হইয়াছে। শ্রীকৃষ্ণ দুর্য্যোধনকে বলিতেছেন:— "কেন অকারণ ধর্ম্ম পথাবলম্বী সর্ব্বগুণসম্পন্ন সোদরকল্প পাণ্ডবগণের প্রতি দ্বেষ কর, উহা করিও না, যদি সত্য সত্যই আমাকে প্রীতি সহকারে তোমাদের অন্ন ভোজন করাইতে চাও, তবে তোমার দ্বেষ বুদ্ধি ত্যাগ করিয়া সন্ধি কর। আমি ভগবৎ প্রেমের দূত, সেই কার্য্য সমাধা করিয়া তোমার অন্ন প্রেমে ভক্ষণ করিব। তোমরা কাম ক্রোধের বশবর্ত্তী হইয়া গুণশালী পাণ্ডবগণের সহিত আজন্ম বিরোধ করিয়া আসিতেছ, উহাতে আত্মঘাতী হইয়াছ, অতএব তোমাদের অন্ন গ্রহণ করা যায় না, কৌরবগণের মধ্যে একমাত্র বিদুরই আত্মঘাতী নন, আমি তাঁহারই অন্ন গ্রহণ করিতে পারি।" উহাতেই বিদুরের খুদ কথা প্রবাদ স্বরূপ প্রচলিত হইয়াছে। সেই যুদ্ধের পূর্ব্বে উদ্যোগ পর্ব্বের ৯১ অধ্যায়ে ভগবদ্বানের কথায় পাণ্ডবগণের সহিত শ্রীকৃষ্ণের ঐকাত্ম্য নিরূপিত হইয়াছে, দেখা যায়। যথা—

"দ্বেষ্টি বৈ রাজন্ জন্ম প্রভৃতি পাণ্ডবান, প্রিয়ানুবর্ত্তিনো ভ্রাতৃন সর্ব্বৈঃ সমুদিতান গুণৈঃ। ২৬
অকস্মাচ্চৈব পার্থানাং দ্বেষণং নোপপদ্যতে, ধর্ম্মে স্থিতাঃ পাণ্ডবেয়াঃ কস্তান্ কিং বক্তুমর্হতি। ২৭
যস্তান্ দ্বেষ্টি, স মাং দ্বেষ্টি, যস্তাননু স মামনু, ঐকাত্ম্যং মাং গতং বিদ্ধি পাণ্ডবৈ ধর্ম্মচারিভিঃ।" ২৮

**মুখ্য যুদ্ধ** :—পাণ্ডব ও কুরুগণের মধ্যে জন্মকাল হইতেই আত্মার ক্ষেত্রে অর্থাৎ

ধর্ম্মক্ষেত্রে যুদ্ধারম্ভ হইয়াছে। যাহাতে সেই যুদ্ধে আর পরাভব স্বীকার না করে, সম্পত্তি ও গৌরবে মুগ্ধ না থাকিয়া মৃত্যুর হস্ত হইতে রক্ষা পায়, সেই পরামর্শ দান করিবার জন্যই **ভগবান শ্রীকৃষ্ণ** কৌরব সভায় শত্রু মন্দিরে নির্ভয়ে গিয়াছিলেন ও দুর্য্যোধনকে নারায়ণী সৈন্যদান করিয়াছিলেন, উহাতেও তাঁহার চৈতন্য হয় নাই। কুরুক্ষেত্রের ধর্ম্মযুদ্ধ বৃত্তান্তে সেই কৌরব কথোপকথনে দ্বন্দ্ব বিরোধ ও ভগবানের প্রতি অমান্য করিয়া তাঁহাকে বদ্ধ করিবার উদ্যোগই দুর্য্যোধনের কীর্ত্তি। একদিন ভগবান বামনরূপে অসুররাজ বলিকে যজ্ঞানুষ্ঠানে ছলনা করিয়া তাঁহার দর্পাহঙ্কার চূর্ণ করেন এবং তাঁহাকে স্বর্গচ্যুত করিয়া পাতালে প্রেরণ করেন; তদ্রূপ প্রেমময় শ্রীকৃষ্ণ ছলনা করিয়া নারায়ণী সৈন্যদানে দুর্বৃত্ত দুর্য্যোধনকে কুরুক্ষেত্রের যুদ্ধে অবতীর্ণ করাইয়া পৃথিবীর পাপ ভার হরণ করেন। ইহাই হইল কুরুক্ষেত্র ধর্ম্ম যুদ্ধের সারাংশ ও যুদ্ধ বিবরণের মুখ্য কারণ নিরূপণ।

**কুরুক্ষেত্র যুদ্ধের গৌণ সত্য ঘটনা**ঃ—শ্রীকৃষ্ণ স্বয়ং যাহা তাঁহার পিতা বসুদেবকে বলিয়াছিলেন, উহা * অশ্বমেধ পর্ব্বের ৬০ অধ্যায়ে আছেঃ—সর্ব্ব প্রথমে দুর্য্যোধন কৌরবগণের একাদশ চমূর অধিপতি ভীষ্মকে প্রধান সেনাপতি করেন, পাণ্ডব পক্ষে যুধিষ্ঠির সপ্ত চমূর নেতা শিখণ্ডীকে প্রধান সেনাপতি ও ভীমার্জ্জুনাদিকে প্রধান প্রধান যোদ্ধগণের রক্ষাকর্ত্তা নিযুক্ত করেন। তৎপরে ভীষ্মের মৃত্যু হইলে অবশিষ্ট নয় অক্ষৌহিণী সৈন্য লইয়া দ্রোণাচার্য্য ও ধৃষ্টদ্যুম্নের সমর হয়। উহাতে পরিশ্রান্ত বৃদ্ধ সেনাপতি দ্রোণ কর্ত্তৃক নিহত হন। কর্ণ অবশিষ্ট পঞ্চ অক্ষৌহিণী সৈন্য লইয়া অর্জ্জুনের হস্তে নিপাতিত হয়। ভীমের হস্তে দুঃশাসনাদি ভ্রাতারা নিহত এবং সহদেব শকুনিকে নিহত করেন। তৎপরে দুর্য্যোধন দ্বৈপায়ন হ্রদে প্রবেশ করিয়া প্রাণ রক্ষা করিতে গেলে, তিনি ভীমসেনের বাক্যবাণে ব্যথিত হইয়া তাঁহার সহিত গদাযুদ্ধে নিহত হন। আর গর্ব্বিত অশ্বত্থামা সেই পলায়িত ও লুক্কায়িত দুর্য্যোধনের নিকট সেনাপতি পদে শেষে অভিষিক্ত হইয়া রাত্রিকালে অবশিষ্ট প্রসুপ্ত পাণ্ডব সৈন্যগণকে বিনাশ করেন। কেবল অভিমন্যুর বধ বৃত্তান্ত অপ্রিয় সত্য বলিয়া তিনি পিতার নিকট নীতি ও ধর্ম্মশাস্ত্রানুযায়ী উল্লেখ করেন নাই। তিনি শেষে সেই ঘটনা কিরূপে হয়, উহা বলিবার জন্য অনুরুদ্ধ হইয়া এইরূপে করেন। যদি কৌরবগণ একে একে অভিমন্যুর সহিত যুদ্ধ করিত, তবে কেহই তাহাকে পরাস্ত করিতে পারিত না। যখন যুদ্ধক্ষেত্রে অভিমন্যু শত সহস্র নরপালগণকে নিহত করিতে থাকে, তখন সে দ্রোণ কর্ণ আদি কর্ত্তৃক খেদিত হয় ও দুঃশাসন পুত্র তাহাকে নিহত করে। উহাতে জয়দ্রথের নাম গন্ধ নাই। জয়দ্রথাদি বধ বৃত্তান্ত কবি কল্পনা ভিন্ন আর কিছুই নয়। মহাভারতের বন ও যুদ্ধপর্ব্বে কাব্যাংশ ও নাটকীয় সৌন্দর্য্য বৃদ্ধি তাঁহার বধ ও তৎকর্ত্তৃক দ্রৌপদী হরণ সীতাহরণের ন্যায় হইয়াছে। মহাদেবের বরে অভিমন্যু বধের সময় অর্জ্জুন ভিন্ন সমুদায় পাণ্ডবগণের জয়দ্রথের নিকট পরাজয় ও অর্জ্জুনের প্রতিজ্ঞা ও তাঁহার তদনুসারে

* অশ্বমেধ পর্ব্বেই শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের সমর যুদ্ধের সত্য ঘটনা দেখিয়াছিলেন। সঞ্জয়ের যুদ্ধ বর্ণনা কবিকল্পনা কারণ পূর্ব্বেই ২৮২ পৃষ্ঠায় ধৃতরাষ্ট্র সঞ্জয়কে ভাবী যুদ্ধঘটনা বলিয়াছেন। মহাভারত যুদ্ধের পরে লিখিত হয়। যুদ্ধ বিবরণ চলিত কথায় আছে ও কবিরা উপমা দিয়া থাকেন। উহা যাত্রাদিতে কৌতুকপ্রিয় ব্যক্তিগণের মনস্তুষ্টি করিতে পারে কিন্তু উহাতে ধর্ম্মের তথ্য নির্ণয় হয় না।

চিতারোহণকালে লুক্কায়িত জয়দ্রথের আবির্ভাব ও অর্জ্জুনের হস্তে তাঁহার মৃত্যু ইত্যাদি শ্রীকৃষ্ণের কৌশল তদ্রূপ করিবা ঐ সকল ঘটনা লোকের মনস্তুষ্টির জন্যই মহাভারতে সন্নিবিষ্ট করিয়াছে। মহাভারত যে মহাকাব্য বা নাটক নয়, সুতরাং উহা যে প্রক্ষিপ্ত, সে বিষয়ে আর কোন সন্দেহ নাই।

**যুদ্ধতত্ত্ব** ঃ—যুদ্ধান্তে যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে কি বলিয়া নিকট তাঁহার যুদ্ধজয়ের **কৃতজ্ঞতা** স্বীকার করিতেছেন, উহা উল্লেখ করিলেই যুদ্ধের সত্য ঘটনা যে কি, উহা জানা যাইবে ঃ— "হে কৃষ্ণ! তোমারই প্রসাদে আমার শত্রু সকল যুদ্ধ নিহত হওয়ায় এখন আমি সসাগরা পৃথিবীর অধীশ্বর হইয়াছি"। আর শ্রীকৃষ্ণ বলিতেছেন "হে মহারাজ! এই পৃথিবীর ধনরত্ন আদি সকলই তোমার এবং আমার গৃহেও যে কিছু ধন বস্ত্রাদি আছে, তৎসমুদায়ই আপনি আপনার জ্ঞান করিবেন।" কুরুক্ষেত্রের যুদ্ধের শেষের কথার মধ্যে এই রহস্য ভেদ করা যায় যে, ধর্ম্মরাজ্য স্থাপন করিতে হইলে পরমার্থ লাভ না হইলে উহা হয় না। যুধিষ্ঠির রাজসূয় যজ্ঞে ভারতবর্ষের সম্রাট হইয়াছিলেন। উহাতে শ্রীকৃষ্ণ যে অর্ঘাহরণ করিয়াছিলেন, উহার সঙ্কল্প সিদ্ধি অশ্বমেধ যজ্ঞে ধর্ম্মযুদ্ধ জয় করিয়া ভারতবর্ষের অন্তর্শত্রু সকল বিনষ্ট হওয়ায় তাঁহাকে ধর্ম্ম সম্রাট করেন। অন্তর্বিদ্রোহ নাশ না করিলে ধর্ম্মরাজ্য স্থাপন করা যায় না, এই কথাই মহাভারত কীর্ত্তন করিতেছে, সেই কথাই গীতায় অন্তর্নিহিত, শ্রীমদ্ভাগবতে গীত ও মহাভারতের রণক্ষেত্রে শত সহস্র আর্য্য সন্তানের রক্তমাংস অস্থি বিসর্জ্জনে স্মৃত ও যোগবলে মহর্ষি বেদব্যাস তাহাদের প্রেতাত্মার সংস্কার পুনরাবির্ভাবে সূচিত করেন। সেখানে মহাভারত বেদের সারতত্ত্ব, দর্শনাদির সূক্ষ্মসত্য যেন সাংখ্য বেদান্ত ও পাতঞ্জলের মীমাংসায় প্রতিফলিত করেন, তজ্জন্যই দুর্য্যোধনের উপদেষ্টা দার্শনিক চার্ব্বাকের অন্তর্দ্ধান কুরুক্ষেত্রের যুদ্ধে শেষ বলিদান, উহাই যেন **জ্ঞানযজ্ঞের পূর্ণাহুতি** বলিলেই হয়।

**পূজা ও উপদেশ** ঃ—**অর্জ্জুন শ্রীকৃষ্ণকে** বলিয়াছেন যে, 'আমি তোমাকে আত্মা ও পরমাত্মা স্বরূপ নমস্কার করি। তুমি আমাদের হিতৈষী বলিয়াই এই যুদ্ধে জয়লাভ হইয়াছে।" **শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে** কি বলিয়াছেন যে, "রাজন্। আমরা সকলে আপনার গুণীভূত হইয়াছি, আমরা আপনাকেই **গুরু** বলিয়া জানি, অতএব আমি বলিতেছি, আপনিই এই যজ্ঞ করুন, আমাদের কাহাকে কি করিতে হইবে উহাই আজ্ঞা করুন। হে অনঘ! আমি আপনার নিকট সত্য প্রতিজ্ঞা করিয়া বলিতেছি যে, আমি, ভীমসেন, অর্জ্জুন নকুল ও সহদেব সকলেই আপনার যজ্ঞের সমস্ত কর্ম্ম সমাধা করিব। হে রাজন্! আপনার মনোভিষ্ট সিদ্ধ হইলেই আমাদের সকলের মনোভিলাষ পূর্ণ হইবে।"* অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণের বাণী সর্ব্বত্রই যেন তাঁহার ও পাণ্ডবগণের মহত্ত্ব ও গৌরব প্রকাশ করিতেছে; কিন্তু শ্রীকৃষ্ণ কখনই কাহারও তোষামোদ করেন নাই। শ্রীকৃষ্ণ যুধিষ্ঠির ও অর্জ্জুনকে তিরস্কারও করিয়াছেন যথা ঃ—"হে রাজন্। সর্ব্বপ্রকার কুটিলতাই মৃত্যুর আস্পদ এবং সর্ব্বপ্রকার সরলতাতেই ব্রহ্মপদ লাভ হয়, জ্ঞানের বিষয়।

* অশ্বমেধ পর্ব্ব ৭১ অধ্যায়।

যখন মানবগণ ইহা বিশেষরূপে বুঝিতে পারে, তখনই আর তাহারা প্রলাপবাক্য প্রয়োগ করে না। দেখুন মহারাজ। এখনও আপনার কর্ম্ম শেষ ও শত্রুসকল পরাজিত হয় নাই, কারণ আপনার শরীর মধ্যে অহঙ্কাররূপ দুর্জ্জয় শত্রু বিরাজ করিতেছে, উহাকে আপনি জানিতে পারিতেছেন না, অর্থাৎ আপনিই এই যুদ্ধের কর্ত্তাভিমানে মুগ্ধ হইয়া আছেন।" * শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে বলিতেছেন "পার্থ। তুমি আমার নিকট গুহ্য বিষয় সকল শ্রবণ করিয়াছ এবং স্বরূপ সমন্বিত সনাতন ধর্ম্ম ও শাশ্বত লোক সকলও অবগত আছ, কিন্তু তুমি সে সকল বিষয় ধারণা করিতে পার নাই; এখন উহা স্মৃতিবলে পুনরুল্লেখ করা সম্ভবপর নয়। উহাতে তুমি আমার অতিশয় অপ্রিয় হইয়াছ অর্থাৎ সে উপদেশ লাভ করিবার তুমি আর যোগ্যপাত্র নহ।"

প্রশংসা ঃ—আবার শ্রীকৃষ্ণ তাঁহাকে বলিয়াছেন যে, "হে অমিত্রকর্ষণ! আমি তোমার অধিক আর কি বলিব, তুমি পৃথা, ধর্ম্মসুত রাজা যুধিষ্ঠির, মহাবল ভীম এবং মাদ্রীসুত নকুল সহদেব তোমরা এই কয়জন যেখানে থাক, সেইখানেই আমার থাকিতে অনুরাগ হয়। যথা অশ্বমেধ পর্ব্বের ১৫ অধ্যায় ১৭ ও ১৮ শ্লোক ঃ—

"রমে চাহং ত্বয়া সার্দ্ধমরণেষপি পাণ্ডব, কিমু যত্র জনোঽয়ং বৈ পৃথাচামিত্র কর্ষণ। ১৭
যত্র ধর্ম্মসুতো রাজা, যত্র ভীমো মহাবলঃ, যত্র মাদ্রীবতী পুত্রৌ রতিস্তত্র পরা মম।" ১৮

নরোত্তম ঃ—তিনিই তৎপরে ঐ অধ্যায়ে যুধিষ্ঠির ও অর্জ্জুনের মধ্যে প্রভেদ বিচার করিয়াছেন ও বলিয়াছেন "মহাত্মা যুধিষ্ঠির আপনাদের উপদেষ্টা ও শাসনকর্ত্তা হইলেও তাঁহার শোক নিবারণার্থ যে সকল উপদেশ দান করিয়াছিলাম, উহা তিনি অবহেলা করেন নাই বরং সম্যকরূপে গ্রহণ করিয়াছিলেন। ধর্ম্মপুত্র ধর্ম্মজ্ঞ, কৃতজ্ঞ ও সত্যবাদী বলিয়া উহাঁর ধর্ম্ম উৎকৃষ্ট মতি ও মর্য্যাদা কখনই বিচলিত হইবার নয়। উহাতেই যুধিষ্ঠিরই যে নরোত্তম, অর্জ্জুন নয় ইহা বেশ বুঝিতে পারা যায়। ধর্ম্মযুদ্ধ যুধিষ্ঠিরই করিয়াছিলেন, কারণ তিনি বা তাঁহার উত্তরাধিকারী কেহই কুরুক্ষেত্র যুদ্ধজয়ের ফলভোগ করেন নাই, উহা অর্জ্জুন ও তাঁহার বংশধরেরা করিয়াছিলেন। তজ্জন্যই শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে নিষ্কাম ধর্ম্মযুদ্ধ করিতে বলিতেছেন ঃ—গীতায় আছে,

"হতো বা প্রাপ্স্যসি স্বর্গং জিত্বা বা ভোক্ষ্যসে মহীং, তস্মাদুত্তিষ্ঠ কৌন্তেয় যুদ্ধায় কৃতনিশ্চয়ঃ। ৩৭
সুখে দুঃখে সমে কৃত্বা লাভালাভৌ জয়া জয়ৌ, ততোযুদ্ধায় যুজ্যস্ব নৈবং পাপমবাপ্স্যসি।" ৩৮

তৎপরে সাঙ্খ্য দর্শনে জ্ঞানের বিষয় পরমার্থতত্ত্ব, উহার জন্য ব্যবহারিক বিধি নিষেধ অতীত হইবার কথা আছে। উহাতে সাঙ্খ্য ও যোগ নির্ণীত জ্ঞান সকলের লাভ হয় না। লোভাকৃষ্ট যতদিন জীবের অন্তঃকরণে ভোগৈশ্বর্য্য চিন্তা থাকে, ততদিন লোকে নিষ্কাম ধর্ম্মানুষ্ঠান করিতে পারে না। গীতা বলিতেছে ঃ—

"ভোগৈশ্বর্য্য প্রসক্তানাং তয়াপহৃত চেতসাং, ব্যবসায়াত্মিকাবুদ্ধিঃ সমাধৌ ন বিধীয়তে"। ২অ ৪৪।

সমাধি ঃ—কর্ম্মফলত্যাগী যুধিষ্ঠিরই নরোত্তম সমাধিতে জীবন্মুক্ত বলিয়া সম্মানিত,

* অশ্বমেধ ১১শ অধ্যায়।

উহাতেই স্বশরীরে স্বর্গে গমন সিদ্ধ হয়। উহাই সংসাররূপ যুদ্ধক্ষেত্রে ইন্দ্রিয় জয়ের কথা—আত্মার সহিত পরমাত্মার সাক্ষাৎলাভে তাঁহাকে সারথি করিয়া আত্মারাম উপলব্ধিতে নিরন্তর স্বর্গভোগের কথাই মহাভারতে জীবের ধর্ম্মক্ষেত্রে আত্মজয়ের কীর্ত্তি স্মরণ করাইতেছে।

**যুদ্ধপর্ব্ব** :--বর্ত্তমানকালে বাঙ্গালাদেশে শিক্ষিত সমাজ কুরুক্ষেত্র যুদ্ধকে যেন মহাভারতের সর্ব্বস্ব করিয়াছেন ও গীতা মহাভারতের সার ধর্ম্মোপদেশ সিদ্ধান্ত করেন। উহা মহর্ষি বেদব্যাস বা তাঁহার উপযুক্ত শিষ্য গ্রন্থকর্ত্তাগণের লক্ষ্য ছিল না। তাঁহাদের কৃত যুদ্ধ পর্ব্বাদিও নয়। **গীতা** মহাভারতের অন্তর্গত নয়, ইহা বিদ্বান ব্যক্তিরা উপলব্ধি করিয়াছেন ও তাঁহারা সে মত প্রকাশ করিয়াছেন। সে বিষয়ে একেবারে সর্ব্ববাদিসম্মতিক্রমে একমত হওয়া সমাজের উন্নতির উপর সম্পূর্ণ নির্ভর করে। গীতা যে মহাভারতাপেক্ষা আরও কঠিন ও দুরূহ সে বিষয়ে কাহারও সন্দেহ নাই। যুদ্ধপর্ব্ব কবির কীর্ত্তি ও বর্ত্তমান প্রচলিত মহাভারত সম্বন্ধে ৺মাইকেল মধুসূদন দত্ত, বাঙ্গালার খৃষ্টান কবিরও প্রাণে কিরূপ আঘাত লাগে, উহা তিনি নীলধ্বজের প্রতি জনার উক্তিতে বলিয়াছেন ঃ—

"হৃষীকেশ! কোন্ শাস্ত্রে, কোন্ বেদে লেখে—
কি পুরাণে—এ কাহিনী? দ্বৈপায়ন ঋষি
পাণ্ডব কীর্ত্তন গান গায়েন সতত।
সত্যবতীসুত ব্যাস বিখ্যাত জগতে;
ধীবর জননী, পিতা ব্রাহ্মণ! করিলা
কামকেলি ল'য়ে কোলে ভ্রাতৃবধূদ্বয়ে
ধর্ম্মমতি! কি দেখিয়া, বুঝাও দাসীরে,
গ্রাহ্য কর তাঁর কথা? কুলাচার্য্য তিনি
কুকুলের?" * * * *
"লোকমাতা রমা কিহে কুলটা রমণী?"

এই সমস্ত হিন্দুর প্রাণে কি আঘাত করে, উহা বোঝা কঠিন নয়। মাইকেল প্রমুখ কবিরা যুদ্ধের বর্ণনা ও উপমা করিয়াছেন, কিন্তু উহাতে মহাভারতের উদ্দেশ্য সিদ্ধ হয় নাই। মহাভারতে প্রকাণ্ড যুদ্ধ পর্ব্বগুলির মধ্যে কে কাহার পর, কেমন করিয়া মরিল, কে বীর ও কে কাপুরুষ, উহারই সমালোচনা বা বিবরণ প্রকাশ করা হইয়াছে। মহাভারতের মধ্যে কবির কবিত্ব ও মিথ্যা ত্যাগ করিয়া উহার মূল উদ্দেশ্য প্রকাশ করাই উচিত।

**মনুসংহিতার** ঃ ৭মাধ্যায়ে যুদ্ধাদি বৃত্তান্তের উপদেশ আছে, তন্মধ্যে ১৯৩ শ্লোকে কুরুক্ষেত্র, বিরাট, মথুরা, কান্যকুব্জ **অহিচ্ছত্র** দেশীয় লোকেরা শৌর্য্যবীর্য্যাহঙ্কারী দীর্ঘাকার অনতি স্থূল শরীরবিশিষ্ট তাহাদিগকে অগ্রে করিয়া যুদ্ধ করা উচিত। পরবর্ত্তী শ্লোকে কেবল উৎসাহ বাড়াইবার জন্যই সৈন্যগণকে বলা উচিত যে, যুদ্ধ জয় হইলে স্বর্গ ও পলায়ন করিলে নরক হয়। যুদ্ধে মরিলে স্বর্গ হয়, ইহা কবি কল্পনা ভিন্ন শাস্ত্রসম্মত কথা নয় ইহা বলিলেই যথেষ্ট হইবে।

# শান্তি পর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### পরমার্থসিদ্ধি ও শান্তি।

**ভরতবংশ** :—মহাভারত ভরত রাজার বংশের ইতিহাস বা তাঁহাদের গুণকীর্ত্তন নহে, ইহার সুস্পষ্ট প্রমাণ আদি পর্ব্বের ৭৪ অধ্যায়ের শেষে আছে। ভরত বংশে যাঁহাদের কীর্ত্তি ও গুণ দেবকল্প ও সত্যার্জ্জবপরায়ণ তাঁহাদের কথাই মহাভারতের অন্তর্গত বিষয়। উহাতে আরও আছে যে, শত শত যজ্ঞাপেক্ষা এক পুত্র শ্রেষ্ঠ এবং শত পুত্র অপেক্ষা এক সত্যনিষ্ঠা শ্রেষ্ঠ, উহারই উদাহরণ ও প্রমাণ কুরুক্ষেত্রের যুদ্ধে প্রমাণ হইয়াছিল। মহাভারতের মূল উদ্দেশ্য **সত্যপ্রতিষ্ঠা ও শান্তি**। উহাতেই **ধর্ম্মপুত্রের** উদ্দেশ্য বর্ণিত হইয়াছে। যথা :—আদিপর্ব্ব ৭৪ অধ্যায়।

"স্বপত্নী প্রভবান্ পঞ্চ লব্ধান্ ক্রীতান্ বিবর্দ্ধিতান কৃতানন্যাসু চোৎপন্নান্ পুত্রান বৈ মনুরব্রবীৎ। ৯৯
ধর্ম্ম কীর্ত্ত্যাবহা নৃণাং মনসঃ প্রীতিবর্দ্ধনাঃ, ত্রায়ন্তে নরকাজ্জাতাঃ পুত্রা ধর্ম্মপ্লবাঃ পিতৄন্। ১০০
স ত্বং নৃপতিশার্দ্দূল! পুত্রং নত্যক্তু মর্হসি, আত্মানং সত্যধর্ম্মৌ চ পালয়ন্ পৃথিবীপতে।" ১০১।

**পুত্র** :—পুত্রগ্রহণ প্রত্যাখ্যানে ধর্ম্মপত্নী শকুন্তলা রাজা ও স্বামীকে বলিতেছেন যে, "হে নরনাথ! মনু বলেন যে, পঞ্চবিধ পুত্র দ্বারা মানবের ইহলোক ধর্ম্মকীর্ত্তি ও মনের প্রীতিবর্দ্ধন করে এবং পরলোকে পিতাকে নরক হইতে উদ্ধার করে। আত্মকৃত সত্য ও ধর্ম্মকে প্রতিপালন কর, পুত্র তোমার ত্যাগ উচিত হয় না। মনু পুত্রের জাতকর্ম্ম বৈদিক মন্ত্র প্রার্থনার মধ্যেও কি বলিয়াছেন স্মরণ করাইতেছি—"তুমি আমার অঙ্গ হইতে পুত্ররূপী আত্মা উৎপন্ন হইয়াছ, আমার জীবন ও অক্ষয় বংশ তোমারই অধীন, তোমার শতবর্ষ পরমায়ু হউক ও তুমি সুখে কালহরণ কর"। ঐ পর্ব্বের ঐ অধ্যায়ের ৬৩ ও ৬৪ শ্লোক :—

"অঙ্গাদঙ্গাৎ সম্ভবসি হৃদয়াদধিজায়সে, আত্মা বৈ পুত্র নামাসি স জীব শরদঃ শতং। ৬৩
জীবিতং ত্বদধীনং মে সন্তানমপি চাক্ষয়ং, তস্মাৎ ত্বং জীব মে পুত্র সুসুখী শরদাং শতং"। ৬৪

**পাণ্ডব** :—মহাভারতে পঞ্চ পাণ্ডব রাজর্ষি পাণ্ডুর পুত্র, তাহারা তাঁহার স্বর্গ সুখার্থ রাজসূয় যজ্ঞ করেন। তাঁহারা ইহলোকে পাণ্ডুর ধর্ম্ম, কীর্ত্তি ও আত্মার প্রীতি বর্দ্ধন করিয়াছিলেন। রাজা দুষ্মন্ত লোকাপবাদ ভয়ে সপুত্র শকুন্তলার প্রত্যাখ্যান করেন ও দৈববাণী হইলে তাঁহাকে গ্রহণ করেন। রামায়ণেও সেই কথার জন্য সীতার বনবাস ও অন্তর্ধান হইয়াছিল, কিন্তু মহাভারতের কথা স্বতন্ত্র। পিতৃব্য ধৃতরাষ্ট্র আপনার শত পুত্রের রাজ্যলাভ ও সুখের জন্য পাণ্ডুর পুত্রগণকে কেবল প্রত্যাখ্যান করেন নাই, নানা নির্য্যাতন ও নষ্ট করিতে গিয়াছিলেন। নির্ব্বাসন, অগ্নিদাহাদির পরে বনবাস প্রলয়ঙ্করী মহাযুদ্ধে পাণ্ডবগণকে সমূলে নাশ করিতে গিয়াছিলেন; কিন্তু **ধর্ম্ম** মূর্ত্তিমান হইয়া প্রমাণ করিলেন যে ধৃতরাষ্ট্রের শত পুত্র অপেক্ষা যুধিষ্ঠির সত্যনিষ্ঠায় শ্রেষ্ঠ। উহাতে পাণ্ডুর পুত্রেরা মনুর মতানুযায়ী পঞ্চ পুত্রের উদাহরণ হইয়াছিল। সেই পাণ্ডুর পঞ্চ পুত্রেরা তাঁহার ইহলোক ও পরলোকের পরমার্থ সিদ্ধি ও আত্মার

শান্তি দানের জন্য হইয়াছিল। আর ধৃতরাষ্ট্রের এক অধার্ম্মিক পুত্র দুর্য্যোধন হইতেই তাঁহার শত পুত্রগণ নষ্ট হইয়াছিল। পুত্রকে ভরণ করা উচিত উহাতেই ভরতের নামকরণ হয়।

**সংহিতা**:—শান্তিপর্ব্বে রাজা যুধিষ্ঠির কুরুক্ষেত্রে যুদ্ধের জয়ে উল্লসিত হন নাই, বরং অত্যন্ত ম্রিয়মান। তিনি রাজত্ব ত্যাগপূর্ব্বক সন্ন্যাসধর্ম্ম গ্রহণে উদ্যত হইলে মহর্ষি বেদব্যাসাদি তাঁহাকে নানা উপদেশ দেন যাহাতে তিনি ধর্ম্মরাজত্ব স্থাপন ও সংসারে সকলের পরমার্থ সিদ্ধি ও শান্তিলাভ হয় তদ্বিষয়ে তাঁহাকে মনোনিবেশ করিবার উপদেশ দিয়াছিলেন। মহাভারতের শান্তি ও অনুশাসনপর্ব্বে আর্য্য হিন্দু সংহিতাকারগণের নাম ও উক্তি অনেকস্থলে একই ভাষায় বর্ত্তমান রহিয়াছে। ইহাতেই মনে হয় যে, ভারতীয় সংহিতাকারগণ মূল মহাভারত হইতেই তাঁহাদের গ্রন্থ সকল রচনা করিয়াছিলেন; কারণ মহাভারতের ঐ দুই পর্ব্বে চতুরাশ্রম ও বর্ণাশ্রম ধর্ম্মের কথা আছে। ভারতসংহিতা হইতে মহাভারতের উৎপত্তি এবং শান্তি ও অনুশাসন পর্ব্বেই ভারত সংহিতার রূপ বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। ঐ দুই পর্ব্বেই পরমার্থসিদ্ধি ও শান্তি লাভের উপদেশ আছে, তবে অনুশাসন পর্ব্বে ব্রহ্মণ্য ধর্ম্মের কথা দানধর্ম্ম কীর্ত্তন ও পরনার্জ্জুন সম্বাদে মূর্ত্তিমান উহা শান্তিপর্ব্বেও আছে, তজ্জন্য আধুনিক বলিয়া বোধ হয়। উহাতেও সত্যের সন্ধান পাওয়া যায়।

**পাণ্ডু**:—অনুশাসন পর্ব্বের ১২৪ অধ্যায়ে পাণ্ডুর নামোৎপত্তির সন্ধান পাওয়া যায়। উহাতে সাম ও দান উভয়ের মধ্যে কোনটি শ্রেষ্ঠ সেই প্রশ্নোত্তরে সাম দ্বারা দুর্দ্দান্ত প্রাণীগণকে বশীভূত করিতে পারা যায় এই কথার উদাহরণ এক অরণ্যবাসী ব্রাহ্মণ কিরূপে রাক্ষসের হস্ত হইতে উদ্ধার লাভ করে সেই কথায় উক্ত হইয়াছে। উহাতে রাজার পাণ্ডু ও কৃশবর্ণ হইবার কারণোল্লেখ করিয়াছেন "তোমার মিত্রগণ তোমা কর্ত্তৃক যথোচিত পূজিত হইয়াও আপনাদের দোষেই তোমাকে পরিত্যাগ করিয়াছে। তুমি গুণবান্, বিনীত ও বিজ্ঞ হইয়াও নির্গুণ মূঢ়দিগের সৎকার লাভ করিতে দেখিতেছ। কোন বিদেশস্থ উদাসীন ব্যক্তি তোমার সমক্ষেই তোমার অতুল সম্পত্তি ভোগ করিতেছে। ইহা যেন ভীষ্ম শকুনির কথা বলিয়া বোধ হয় ধৃতরাষ্ট্রের কথা এইরূপ আছে—নীচ ব্যক্তিরা ঐশ্বর্য্য মদে মত্ত হইয়া তোমাকে (পাণ্ডুকে) অবজ্ঞা করিতেছে। তুমি গৌরব নিবন্ধন প্রতিগ্রহাদি নীচকার্য্যে বিরত হইয়া অতি কষ্টে জীবিকা নির্ব্বাহ করিতেছ। তুমি স্বীয় মহানুভবতা নিবন্ধন স্বয়ং ক্লেশ স্বীকার করিয়াও যাহার উপকার করিয়াছিলে, সে তোমাকে পরাজিত জ্ঞান করিতেছে। কাম ও ক্রোধ পরতন্ত্র কুপথগামী মূঢ়দিগকে ক্লেশ ভোগ করিতে দেখিয়া তোমার অত্যন্ত কষ্ট হইতেছে। তুমি জ্ঞানবান্ হইয়াও প্রজ্ঞাহীন দুর্ব্বৃত্তগণ কর্ত্তৃক তিরস্কৃত হইতেছ। কোন শত্রুপক্ষীয় ব্যক্তি মিত্রভাবে তোমার নিকট আগমন পূর্ব্বক তোমাকে বঞ্চনা করিয়া পলায়ন করিয়াছে। তুমি অসৎ সমাজে স্বীয় গুণ সমুদায় ব্যক্ত করিয়া প্রতিষ্ঠালাভে সমর্থ হও নাই। বল বুদ্ধি ও বেদজ্ঞান বিহীন কেবল তেজস্বিতা নিবন্ধন মহৎ পদ লাভের বাসনা করিতেছ। তুমি সহৃদ্বর্গের অনুরোধে পরস্পর বিরোধী ব্যক্তিদিগের প্রিয় কর্ম্মানুষ্ঠানে ব্রতী হইয়াছ। পাপাত্মাদিগের উন্নতি ও পুণ্যাত্মাদিগের অবনতিতে তোমার মন সর্ব্বদাই অনুতপ্ত। শ্রোত্রিয় ব্রাহ্মণগণকে কুপথগামী ও জ্ঞানবানগণকে অজিতেন্দ্রিয় দেখিয়া তোমার অন্তঃকরণ অনুতাপে দগ্ধ হইতেছে।" ইহার মধ্যেই পাণ্ডুর

বনগমনে তপস্যা করিয়া পুত্রলাভের কারণ কি দেখিতে পাওয়া যায়। আর কবি যেন মৃগ মৃগীর অভিশাপ বৃত্তান্তে বলিয়াছেন ও উক্ত হইয়াছে। উহাতে তিনিই যেন শ্রাদ্ধবিষয়ক বিধি নিয়ম প্রতিষ্ঠাতা বলিয়া বোধ হয়; কারণ পাণ্ডবগণকে লইয়া পাণ্ডুর শ্রাদ্ধ করিবার জন্য হস্তিনাপুরে ধৃতরাষ্ট্রের সহিত পাণ্ডবগণের পরিচয় ঋষিগণই সর্ব্বসমক্ষে করিয়া দেন। উহাতেই মহাভারতের সূত্রপাত হয়।

**শ্রাদ্ধ**ঃ—নারায়ণের উদ্দেশে শ্রাদ্ধে তিনটি পিণ্ড অর্পণ করা হয়, ইহা শান্তি পর্ব্বে উক্ত হইয়াছে। অনুশাসন পর্ব্বে উহাই প্রথমটি জলে, দ্বিতীয়টি পুত্রার্থে ভার্য্যাকে ভক্ষণ করিতে দেওয়ার ও তৃতীয়টি অগ্নিতে অর্পণ করিবার ব্যবস্থা আছে। জলে নিক্ষিপ্ত পিণ্ডদ্বারা পিতৃগণ এবং শ্রাদ্ধ কর্ত্তার পত্নী পিণ্ড ভক্ষণ করায় পুত্র প্রদান করেন। আর অগ্নিতে দত্ত পিণ্ড দ্বারা পিতৃগণ প্রীত হইয়া শ্রাদ্ধ কর্ত্তার মনোভিলাষ পূর্ণ করেন। অনুশাসন পর্ব্বের ৯২ অধ্যায়ে মহর্ষি যে সর্ব্বপ্রথমে শ্রাদ্ধানুষ্ঠান করেন তিনি অত্রিবংশোদ্ভব ছিলেন। পিণ্ডদান করিলে পিতৃলোকের আত্মা প্রেতত্ব হইতে বিমুক্ত হন। আর অনুশাসন পর্ব্বের ৯৩ অধ্যায়ে শ্রাদ্ধে একজন সাধু ব্রাহ্মণকে ভোজন করাইলে যে ফল হয়, তদ্রূপ দশ লক্ষ নীচ ব্রাহ্মণকে ভোজন করাইলে হয় না। মহাভারতের **স্ত্রী পর্ব্বে** যুদ্ধে মৃত ব্যক্তিগণের শ্রাদ্ধ ও বিলাপ আছে। উহার মধ্যে দেখা যায় যে, বিদুর ধৃতরাষ্ট্রের শোকোপদনার্থে মহাভারতের সাবিত্রী পাঠ করেনও উহার মধ্যে গীতার শ্লোকের মর্ম্মার্থও করিয়াছেন। উহার মধ্যে কাব্য ও নাটকাংশও আছে, যেমন ধৃতরাষ্ট্রের ক্রোধে লৌহময় ভীম ভঙ্গ করা, ও শ্রীকৃষ্ণকে গান্ধারীর অভিশাপ দান ইত্যাদি। মহর্ষি বেদব্যাস স্ত্রীপর্ব্ব দ্বারা মৃত ব্যক্তির পরমার্থ সিদ্ধি আত্মীয় স্বজনগণের বিলাপ বা শ্রাদ্ধ তর্পণে স্বর্গলাভ বা আত্মার শান্তি লাভ হয় সিদ্ধ করেন নাই। সৌপ্তিক পর্ব্বাদিও সেইরূপ তাঁহার বিরচিত কাব্য নহে, যদিও উহাতে তাঁহার নাম সন্নিবিষ্ট হইয়াছে। যুধিষ্ঠিরের অযথা নিন্দারও প্রতিবাদ করা হইয়াছে, যেমন "রাজর্ষি যুধিষ্ঠির কখনই অধর্ম্মানুসারে বিজয় বাসনা করেন না ও তিনি অশ্বত্থামার মস্তক হইতে মণি গ্রহণ কালে বলেন যে, তাহার দুষ্কৃতির শাস্তি দান করা রাজার কর্ত্তব্য কর্ম্ম"।

**স্ত্রীপর্ব্বের প্রথম অধ্যায়ে কতকগুলি সত্য কথা আছে,** উহা উল্লেখ করা কর্ত্তব্য যে, যে সকল ক্ষত্রিয়গণ কোনরূপ ধর্ম্মকে সৎকার করেন নাই, কেবল যুদ্ধ করিতে ব্যস্ত ছিলেন তাঁহারাই যুদ্ধে মরিয়াছেন; আর যাঁহারা ধর্ম্মের প্রতি লক্ষ্য করিয়া আততায়ীর সহিত যুদ্ধ করেন, তাঁহারাই জয়ী হইয়াছেন। অতএব ইহাতে দুঃখ করিবার বিষয় কিছুই নাই এবং শোক করিয়া কোন ফল লাভই হয় না, মৃত প্রিয়জনের পুনরাগমনও হয় না বা তাঁহাদের মোক্ষ লাভও হয় না বা নিজের মনের শান্তি হয় না। সঞ্জয় ধৃতরাষ্ট্রকে যযাতিগাথা-রূপকছলে বলিতেছেন আপনি পুত্রের সহিত বাক্যরূপ বায়ুদ্বারা পাণ্ডবরূপ পাবক সন্ধুক্ষিত ও প্রজ্বলিত করিয়া লোভরূপ আজ্য দ্বারা পরিবর্দ্ধিত অনলে আপনার পুত্রেরা শলভের ন্যায় দগ্ধ হইয়াছে। লুব্ধ, ক্রূর, অহঙ্কারী, অল্প বুদ্ধি, যুদ্ধাভিলাষী, অসন্তুষ্ট, নিজ **স্বার্থের** বিষয় কিছুমাত্র চিন্তা করে নাই, হিতবাদী সুহৃদগণের বাক্য গ্রহণ করে নাই, তখন তাহাদের জন্য দুঃখ করায় কোন ফল হইবে না। সৃঞ্জয়রাজ পুত্রশোকে পীড়িত হইলে

পূর্ব্বে মুনিগণ যাহা কহিয়াছিলেন আপনি বৃদ্ধগণ হইতে সেই সমস্ত বেদ নিশ্চয়াত্মক বিবিধ শাস্ত্র আগমাদি শ্রবণ করিয়াছেন। উহাই পরমার্থ সিদ্ধি ও শান্তির কথা :—

"শোকং রাজন্ ব্যপনুদ, শ্রুতাস্তে বেদ নিশ্চয়াঃ, শাস্ত্রাগমশ্চ বিবিধা, বৃদ্ধেভ্যো নৃপসত্তম। সঞ্জয়ে পুত্র শোকার্ত্তে যদুচুর্ম্মুনয়ঃ পুরা। ২২। ১ম অধ্যায় স্ত্রীপর্ব্ব।

**ইহাতেই শান্তি পর্ব্বের মূল রহস্য সন্ধান পাওয়া যায়, ইহা ভীষ্মের কথা** নয়। যে সময়ে স্ত্রীপর্ব্ব হইয়াছিল তৎকালের ব্যক্তিরা বর্ত্তমান যুগের পণ্ডিতগণাপেক্ষা মহাভারতের বিষয় অধিক জানিতেন ইহা অস্বীকার করিবার উপায় নাই। তদ্ভিন্ন অনুক্রমণিকায় সঞ্জয় ধৃতরাষ্ট্রকে সৃঞ্জয়াদি রাজার কথায় শোক দূর করিবার কথা বলেন, তেমনি শান্তি পর্ব্বের ২৯ অধ্যায়ে যুধিষ্ঠিরের দুঃখ ও শোক নিবারণের নিমিত্ত *দেবর্ষি নারদ সৃঞ্জয়কে পুত্রশোকে নিতান্ত কাতর দেখিয়া যাহা বলিয়াছেন উহা ষোড়শ রাজার উপাখ্যান বলিয়া কীর্ত্তিত। উহা অনুক্রমিকায় ২৪ রাজার উপাখ্যানের কথা যেন মহাভারতের বিস্তারিত সংস্করণের পরিচয় দান করে। পরবর্ত্তীকালে গীতা মহাভারতের মধ্যে স্থান পায়, উহা ঐরূপে হয় নাই।

**মহাভারতের সহিত গীতার সম্বন্ধ** :—পূর্ব্ববর্ত্তী শান্তি পর্ব্বের ২৮ অধ্যায়ে পরমার্থ সিদ্ধির কথা এইরূপ সংক্ষেপে আছে। বৈশম্পায়ন কহিলেন যে, পাণ্ডবগণের জ্যেষ্ঠ যুধিষ্ঠির যখন জ্ঞাতিবিয়োগজনিত শোকে কাতর হইয়া প্রাণ ত্যাগ করিতে অভিলাষী হন, তখন মহর্ষি বেদব্যাস তাঁহার নিকট এক প্রাচীন অশ্মগীতা নামক এক পুরাতন ধর্ম্ম ইতিহাস কীর্ত্তন করিয়াছিলেন। এক সময়ে শোকাভিভূত রাজা জনক ব্রহ্মর্ষি অশ্মাকে জিজ্ঞাসা করিলেন "মহাত্মন্। জ্ঞাতি ও ধনবৃদ্ধি এবং বিনাশ সময়ে মঙ্গলাকাঙ্ক্ষী ব্যক্তির কিরূপ ব্যবহার করা কর্ত্তব্য?" তদুত্তরে তিনি বলিলেন যে, মানবের ভূমিষ্ঠ হইবামাত্র সুখ ও দুঃখ তাহার সঙ্গের সাথী হয়। যেমন আকাশে বায়ু ও মেঘ সতত সঞ্চরমান, উহাদের মধ্যে এক এককে বশীভূত করিবার চেষ্টা করে, যেটি বলবান হয় সেইটিই প্রধান হইয়া উঠে, বায়ু মেঘকে একত্রিত করিয়া জলে পরিণত ও পাতিত করে, আবার কখন মেঘ কর্ত্তৃক বায়ুরুদ্ধ হয়। (গীতার ১৬ অধ্যায় ১৩।১৪।১৫ শ্লোকের কথা।) "অভ্যুদয়কালে লোকে আমি মহৎ ব্যক্তি যাহা মনে করি উহাই করিতে পারি, আমি সামান্য নহি; লোকে এইরূপ তিন প্রকার অহঙ্কারে মত্ত হইয়া হিতাহিত জ্ঞান শূন্য হয়; তখন সে ঘোরতর বিষয়াসক্তিতে পৈত্রিক ধনসকল অপব্যয় করে এবং নিঃস্ব হইয়া পরস্বাহরণ কর্ম্মকে সৎকর্ম্ম বলিয়া বিবেচনা করে। অতএব ব্যাধ যেমন শর দ্বারা হিংস্র জন্তুকে বধ করে, তদ্রূপ রাজা সেই নিয়ম লঙ্ঘনকারী পরস্বাপহারী দুষ্টাত্মাকে দণ্ডদান করেন। উহা রাজার কর্ত্তব্য কর্ম্ম, কারণ রাজাকে রাজ্যের সমস্ত প্রজাবর্গের অন্তর্বৃত্তান্ত অবগত হইয়া বুদ্ধি কৌশলে প্রজাদিগের দুঃখ, কষ্ট ও দারিদ্র্যাদি দূর করা উচিত।" ইহাতে যুধিষ্ঠিরের যুদ্ধে জ্ঞাতি বধ করায় কোন ধর্ম্মবিগর্হিত কর্ম্ম করা হয় নাই প্রতিপন্ন করা হইয়াছে।

* শান্তিপর্ব্বে ৩৪০ অধ্যায়ে রামায়ণের কথা আছে ও উহাতে ঋষিরা বানরের রূপে অবতীর্ণ হয় পর্ব্বতের শাপে নারদের ঐ রূপ হওয়া ৩০ অধ্যায়ে আছে।

**দুর্য্যোধনের কার্য্য ও চরিত্রের ছায়াঙ্কপাত উহার মধ্যে সুন্দর ভাবে রহিয়াছে।** তিনি আরও বলিয়াছেন যে, যিনি পরাক্রম প্রভাবে সসাগরা পৃথিবীকে জয় করিতে পারেন; কিন্তু তিনি কখনই জরা মৃত্যুকে অতিক্রম করিতে পারেন না। জরা মৃত্যু বলবান ব্যাঘ্রের ন্যায় কি মহৎ কি দুর্ব্বল সকল মানবকেই ভক্ষণ করে। উহার প্রতিকার করাই পরমার্থ সিদ্ধি ও শান্তির লক্ষ্য—মহাভারতের নায়ক যুধিষ্ঠির স্বশরীরে স্বর্গে গমন করেন, তাঁহার আর নহুষ যযাতির মতন পতন ও উদ্ধার হয় নাই। ষোড়শ রাজার উপাখ্যানে প্রাচীন ভারতের বিখ্যাত মহারাজাগণেরও মৃত্যু হইয়াছিল, উল্লিখিত হইয়াছে। গয় পৃথু, রন্তিদেব, শশবিন্দু অম্বরিষাদির কথা আছে। নারদও পর্ব্বতের পরিচর্য্যার্থ রাজা সঞ্জয়ের কন্যা সুকুমারী নিযুক্তা ছিলেন। নারদ সুকুমারীর রূপলাবণ্যে মুগ্ধ হইলে পর্ব্বত ও নারদ পরস্পরের মধ্যে মনোমালিন্য উপস্থিত হয়। উহাতে পরস্পর পরস্পরকে অভিশাপ দান করেন। উহাতে* নারদের মুখ বানরের ন্যায় হয় তথাপি সুকন্যা নারদকে পতিরূপে বরণ করেন। পরিশেষে উভয়ে উভয়ের শাপ প্রত্যাহার করিলে পতির রূপ পরিবর্ত্তন দেখিয়া সুকন্যা ভয়ে পলায়ন করিতে গেলে শাপের বিষয় ব্যক্ত করিলেন। বশিষ্ঠ, বেদব্যাস ও যুধিষ্ঠিরের পুত্রশোকে আত্মহত্যা করিতে যাওয়া দুঃখে স্বাভাবিক চিত্তবিকাশের কথা। উহা চিত্তবিভ্রম ও অনিষ্টপাতে এই দুইটি কারণেই হয়, ব্রহ্মর্ষি অশ্মা বলিতেছেন ঃ—"মানসানাং পুনর্যোনির্দ্দুঃখানাং চিত্তবিভ্রমঃ, অনিষ্টোপনিপাতো বা তৃতীয়াং নোপপদ্যতে। ১২।২৮ শান্তি পর্ব্ব।

**মহাভারতে ভীষ্মের উপদেশ** যেন অপূর্ব্ব কাব্য ও নাটক স্বরূপ মনে হয়। উহা মহর্ষি বেদব্যাসের কৃত নহে। কারণ মহাভারতের উপদেশ ঘটনাদি আর্য্যহিন্দু ধর্ম্মশাস্ত্রানুমত দেখিতে পাওয়া যায়। **মনু** বলিতেছেন 'যে, যে রাজা কামজ ব্যসনে অভিভূত হন, তিনিই ধর্ম্ম ও অর্থ উভয় হইতেই বঞ্চিত, আর যিনি ক্রোধে আক্রান্ত তিনি বিনাশ প্রাপ্ত হন। কামজ ব্যসন দশ প্রকার ও ক্রোধজ ব্যসন আট প্রকার।

**এই অষ্টাদশ ব্যসনের লীলাভূমিই সংসার ঃ**—কুরুক্ষেত্রের যুদ্ধ রঙ্গভূমিতে অষ্টাদশ দিবস অষ্টাদশ অক্ষৌহিনী সৈন্যের অধিপতিগণের নিপাত ও শ্রীকৃষ্ণের সারথ্যে যুধিষ্ঠিরাদি পঞ্চপাণ্ডবের রক্ষা পরমার্থ-সিদ্ধির পরিচয় দান করে। মনুসংহিতার ৭মাধ্যায় ৪৫।৪৬ শ্লোকে এই অষ্টাদশ প্রকার ব্যসনে রাজারা একবার আসক্ত হইলে তাঁহারা আর উহা ত্যাগ করিতে পারেন না। উহা অগ্রে সুখদায়ক ও তৎপরে মৃত্যু ও অনিষ্টের কারণ হয়। অতএব রাজারা উহা অবশ্য ত্যাগ করিবেন। মনুর ৮মাধ্যায় ১৬৯।১৭০ শ্লোকে দেখিতে পাওয়া যায় যে, বিপ্র, রাজা, ধনী ও বণিক এই চারজনেই পরের ধনে বৃদ্ধিপ্রাপ্ত হইয়া থাকেন, তবে উহাঁরা যাহা লইবার নয় তাহা কখনই লইবেন না। অতিশয় ধনাঢ্য হইলেও যাহার যাহা প্রাপ্য তিনি উহাই লইবেন। বিপ্র রাজা, ধনী ও বণিক কখনই আপনার অর্থলাভের জন্য কাহাকেও কোনরূপ পরামর্শ বা উপদেশ দিবেন না। আর ব্রাহ্মণ কাহাকেও স্বয়ং দানে প্রবৃত্ত করাইবেন না। **ইহাতেই সেই প্রাচীন আর্য্য হিন্দুসমাজের গৌরব, পরমার্থ সিদ্ধি ও শান্তির কথা বিরাজ করিতেছে।** ব্রাহ্মণাদিরা যদি অর্থের

* শান্তি পর্ব্ব ৩০ অধ্যায়।

সদ্ব্যবহার না করেন, যদি কর্ম্মের দ্বারা দ্বিজ নামের সার্থকতা প্রতিপন্ন না করেন, তবেই তখন সমাজে ধর্ম্মবিপ্লব উপস্থিত হয়, তখন তাঁহাদের আচার ব্যবহার আর্য্যজনোচিত থাকে না, যুদ্ধ অবশ্যম্ভাবী হয়। তজ্জন্য মহাভারতে সেই ধর্ম্মবিপ্লব যুদ্ধজয় করিয়া শান্তি ও অনুশাসন পর্ব্বের ধর্ম্মোপদেশ গ্রহণান্তে অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করা রাজার পরমার্থ সিদ্ধি ও শান্তি সংস্থাপনের কথা। উহাতে রাজধর্ম্ম ও মোক্ষধর্ম্ম কীর্ত্তন করা যেমন আবশ্যকীয়, তদ্রূপ জ্ঞান ও ধর্ম্ম লাভ ক্রোধ শোক ত্যাগ করিবার জন্য প্রয়োজনীয় হয়। বর্দ্ধমান বৈরীকে জ্ঞান, বুদ্ধি ও কৌশল দ্বারাই অবসন্ন করা **ধর্ম্ম ও নীতি**। উহার সাধনা ও উদ্যম বন বিরাট ও উদ্যোগ পর্ব্বেই পূর্ণমাত্রায় হইয়াছিল। উদ্যোগই বিষ্ণুর মূর্ত্তি, বনই সরস্বতী জ্ঞানের মূর্ত্তি। মহাভারতে উদ্যোগ পর্ব্বেই ভগবদযানে শ্রীকৃষ্ণ বিষ্ণুর বিরাট মূর্ত্তি, তাঁহার অলৌকিক কর্ম্মে প্রতিপন্ন করে। তাঁহার জ্ঞানের গভীরতায় তিনি সরস্বতী পূজা প্রবর্ত্তিত করেন; আর যুদ্ধের পূর্ব্বে ভারতে দুর্গার স্তবে তাঁহার অভয় বাণী ঘোষণা করেন। পরমার্থ সিদ্ধির ও শান্তির মধ্যে সচেতন জ্ঞানেই ব্রহ্মের উপাসনার কথা দেখিতে পাওয়া যায়। গীতা ও অষ্টাদশ অধ্যায় সম্পূর্ণ হইয়াছে এবং উহাও যুদ্ধের কথা।

**দেবতত্ত্ব**:—বৈদিকযুগে আর্য্যমুনিঋষিরা সর্ব্বপ্রথমে মানবজীবনের প্রকৃত সুখের উপাদান প্রাণধারণোপযোগী ভোজনপানাদি ভিন্ন দেবোপসনায় ভগবানের অভয়বাণী শ্রবণ ও ধারণা করা কর্ত্তব্য। জগতে আধ্যাত্মিক, আধিভৌতিক ও আধিদৈবিক ত্রিতাপভোগজনিত দুঃখ দূরীকরণের জন্য প্রাতঃকালের উষা দিবাভাগের মিত্র, নিশাভাগের বরুণ ও নিশার শেষে অশ্বিনীকুমার দ্বয়াদির উল্লেখ দেখিতে পাওয়া যায়। তাহারাই সে কালের **দেবতত্ত্বের** মধ্যে অন্তঃসলিলা ফল্গু নদীর ন্যায় সৃষ্টি কর্ত্তার **মহান মূর্ত্তির রক্ষা** করিবার কথা ও তাঁহার দণ্ডদিবার ক্ষমতা অনুভব করিয়াছিলেন। যখন তাঁহাদের আধ্যাত্মিক ক্ষুধা উত্তরোত্তর বৃদ্ধি হইতে থাকে, তখন আর তাঁহাদের বেদের উদাত্ত, অনুদাত্ত ও স্বরিত স্বরে দেবতার গানাদি দ্বারা আত্মার তৃপ্তি লাভ হইত না। তখনই যজ্ঞে স্বার্থের বলিদান আপনার অত্যন্ত প্রিয়বস্তুর উপহারের সঙ্গে আত্মার আন্তরিকতার পরিচয় সম্বন্ধ হয়, ভগবানকে প্রিয়তম করিবার উদ্যম দেখিতে পাওয়া যায়। সোমক ভরত প্রমুখ রাজারা স্ব স্ব পুত্রকে উৎসর্গ করিয়া যজ্ঞ করিয়াছেন। উহাতেই নরমেধ, গোমেধ, অশ্বমেধ প্রভৃতি যজ্ঞের কথা উক্ত হইয়াছে। সৎপুত্র রাজ্য রক্ষার প্রধান উপায় ও পরমার্থ-সিদ্ধি-শান্তি-সংস্থাপনের মূল। **রুদ্রই** বেদের প্রাচীন দেবতা, তাঁহার পুত্র কার্ত্তিক ও গণেশের পূজা মহাভারতে আছে। গণেশ মহর্ষি বেদব্যাসের মহাভারত লেখক, আর কৌরবগণের প্রধান সেনাপতি ভীষ্ম কার্ত্তিককে প্রণাম করিয়া যুদ্ধ করিয়াছেন। কার্ত্তিক দেবতাগণের সেনাপতি হইয়া তারকাসুরকে বধ করেন। স্কন্দ পুরাণে তাঁহার দেবত্ব প্রমাণিত হয়। গোভিলের পুত্র কাত্যায়ন সর্ব্বাগ্রে গণেশের পূজা প্রবর্ত্তিত করেন। মহর্ষি মার্কণ্ডেয় মহামায়া চণ্ডীর এবং মহর্ষি বেদব্যাস নারায়ণের উপাসনা প্রবর্ত্তিত করেন। ইন্দ্র, বিষ্ণু অপেক্ষা প্রাচীন, তজ্জন্য তাঁহার জ্যৈষ্ঠ বলিয়া সম্মানিত। বেদে সূর্য্য বিষ্ণুর মূর্ত্তি, তাঁহার মিহির নাম আছে, কুশান বংশীয় কণিষ্কের মুদ্রায় মিহিরের মূর্ত্তি অঙ্কিত দেখিতে পওয়া যায়। সূর্য্যোপসনার মধ্যে কোন বিদেশীয় চিহ্ন বর্ত্তমান নাই, উহাতে উহার উপাসনা ভারতবর্ষে আরম্ভ হইয়া

পারস্য এসিয়া মাইনর ও রোম পর্য্যন্ত গিয়াছিল। রামায়ণ মহাভারতে সূর্য্যোপাসনা উহার প্রধান নায়কনায়িকাগণ পরমার্থ সিদ্ধি উন্নতি ও শক্তিলাভের জন্য করিয়াছিলেন। সুদূর হিমালয়ের নিকট কাশ্মীরে **সূর্য্যকুণ্ড** আছে।

**মহামায়া**:—ঋগ্বেদের দেবীসূক্তে **দেবী** দ্যুলোক ও ভূলোকের পর বর্ত্তমান স্বর্গ ও মর্ত্ত্য তাঁহাকে ধারণ করিতে পারে না, এইরূপ তাঁহার মহিমা গীত হইয়াছে। শুক্ল যজুর্ব্বেদোক্ত অম্বিকাদেবী, কেনোপনিষদোক্ত উমা হৈমবতী ব্রহ্মবিদ্যা আছে, তখন পাশ্চাত্য পণ্ডিতদের মহাভারতের দুর্গাস্তব দেখিয়া উহাকে আধুনিক সিদ্ধান্ত করা সমীচীন বলিয়া বোধ হয় না, বরং উহা অপেক্ষা গীতার শ্রীকৃষ্ণোপসনা অনেক পরের কথা।

**গণেশ**:—শঙ্করাচার্য্যই বেদের স্তব লহরী সংস্কৃতভাষার ছন্দ মঞ্জরীর মধ্যে ভগবদ্ভক্তির পরিচয় দান করেন। ভাবের ধারা ভাষা, বিদ্যা, বুদ্ধি, জ্ঞান ও চিন্তাকে পরিপুষ্ট করে, ধর্ম্ম ও জাতির উন্নতির সঙ্গে ভাষার শ্রীবৃদ্ধি হইয়া থাকে। গদ্য সাধারণের মনের ভাব প্রকাশ করে কিন্তু প্রাণের তরঙ্গ লহরী গীতিরূপে উহার পরেই দেখা দেয়; ব্রহ্মার বরে বাল্মীকি উহা করিয়াছিলেন উহাতেই তিনি আদি কবি ও অমর হইয়াছেন। কাব্যশাস্ত্রে ভাষা ও ভাবের পরিণতাবস্থা, সেখানে মানবের রূপ ভগবানের নয় ও বাণভট্টের কাদম্বরীতে **গণেশকে হস্তি**-মুণ্ডধারী বিদ্যাধর গন্ধর্ব্বগণের সহিত আবাহন করিতে দেখিতে পাওয়া যায়। ভবভূতির মালতীমাধবেও গণেশের পূজা আছে। কাব্যে গণেশের হস্তে লেখনী দ্বারা তিনি বিঘ্নবিনাশন অর্থাৎ স্মৃতির সংশয় দূর করিয়াছিলেন ইহাই প্রমাণিত হয়। তাঁহার বাহন মূষিক স্মৃতির সংশয় সকল ছিন্ন ভিন্ন করিয়া থাকেন। ব্রাহ্মণরূপ শৌরীর প্রভাবে তাঁহার জ্ঞান মুখের উপর মুখোশ ধারণের ব্যবস্থা হইয়াছিল। মহাভারত কাব্যে ব্রহ্মা উহার শান্তি ও সদুপায় জ্ঞান প্রচার দ্বারা করিতে বলিলেন। **গণেশ পূজা**:—দাক্ষিণাত্যেই সর্ব্বাপেক্ষা অধিক। পুরাণে গণেশ কৈলাশের দ্বারী ছিলেন; তিনি ঐখানে পরশুরামকে প্রবেশ করিতে না দেওয়ায় উক্ত রাম তাঁহার দাঁত ভাঙিয়া দিয়াছিলেন, উহাতেই তাঁহার নাম একদন্ত হয়। গণেশের ভূষা সিন্দুর, হিন্দুর সধবার চিহ্ন, তিনি পার্ব্বতীর গাত্রমলসম্ভূত তুলসীর শাপে পরিণীত হন। তাঁহার লেখনীর বিরাম নাই, তবে মহর্ষি বেদব্যাস তাঁহার ব্যাসকূটে অর্থবোধ অসমর্থে উহার লেখনী স্তম্ভিত করেন। এই সকল ব্যঙ্গাত্মক রঙ্গ-রসের সঙ্গে যখন দেবতার কথা সন্নিবিষ্ট হয়; তখনই হিন্দুসমাজের অধঃপতন স্বীকার করিতে হইবে। মহাভারতে বেদব্যাস ও গণেশ পরবর্ত্তীকালের কবি, কথক, পাঠক ও লেখকের পরিচয় দান করে মাত্র। উহার সহিত প্রকৃত বেদব্যাস গ্রন্থকর্ত্তার বা তাহার শিষ্য লেখকের কোন সম্বন্ধ নাই, ইহাই বুঝিতে হইবে। **দ্বৈতাধ্যাসে সত্য-তিরোহিত হয়।**

**দ্বৈতাধ্যাস**:—বেদান্ত সূত্রকার মহর্ষি বেদব্যাস বলিতেছেন যে, "**তুমি যাহা মনে কর**, উহা ভুল—জীবের স্বভাব ও জগতের স্বরূপ উভয়ের সম্বন্ধ যাহা দেখিতেছ ও ভাবিতেছ সমস্তই কল্পিত—উহাদের পরমার্থিক অস্তিত্ব নাই। নৃসিংহদেব গণেশ আদি দেবতাগণের মুখোশ পরা ও পশু আদি অবতার বাদ সেইরূপ। মরুভূমিতে মরীচিকা যতক্ষণ সত্য বলিয়া মনে সিদ্ধান্ত থাকে, ততক্ষণই উহা যন্ত্রণাদায়ক, তখন মিথ্যা সত্য বলিয়া পরিচিত হয়। যাহা উহার ন্যায় স্থায়ী নয়, তাহাকে অথচ সত্য বলিয়া মনে হয়, উহার নাম

অধ্যাস। বেদান্তে আত্মা মায়োপাধিক হইলে ঈশ্বর হন অর্থাৎ আমি যখন মায়া নামক উপাধি দ্বারা মণ্ডিত হই, তখনই জগতকে সৃষ্টি করি—যেমন ঐন্দ্রজালিকেরা তাঁহাদের কৌশলে সকলের আশ্চর্য্য দৃষ্টির ভ্রম সৃষ্টি করে, উহা যেমন তাহাদের ক্ষমতা নয়, তদ্রূপ মায়া বাহ্যজগতে ভগবানের আশ্চর্য্য কৌশল ও নিয়ম, তাঁহার মহিমা ও মহত্ত্ব কীর্ত্তন করিতেছে। মহাভারতের চরিত্রগুলির ব্যবহারিক অস্তিত্ব ভিন্ন পরমার্থিক অস্তিত্ব নাই। যেমন আমি রাম, হরি ও কৃষ্ণকে জানি, তেমনি আমিও আমাকে জানি, তখন আমি ত আর একজন ভিন্ন দুই তিনজন নয়। আমি যে আমাকে দেখি সেইখানে আমার সহিত জীবাত্মার পরিচয় হয়, আর যখন সেই আমি দশজন অপরকে দেখি ও জানি তখনই জীবাত্মার সহিত পরমাত্মার পরিচয় ও সম্মিলন হয়। যতক্ষণ দ্বৈতবাদ, ততক্ষণই কুরুক্ষেত্রের যুদ্ধে শ্রীকৃষ্ণ সারথি ও অর্জ্জুন যোদ্ধা, আর যবই যেই দ্বৈতবিরোধের তিরোধান হইল, অমনি যুদ্ধ জয় ও শেষ হইল। অমনি জগতে "যতো ধর্ম্ম স্ততো জয়" এই জয় ধ্বনিতে তখন ধর্ম্মবিপ্লব দমন হইয়া শান্তি স্থাপিত হইল। জগৎ সংসারে যিনি সমস্ত চিরকাল দেখিতেছেন ও দেখেন, তিনিই পরমাত্মা, অবিনশ্বর; আর তুমি আমি যে বিষয়, যিনি আমাদিগকে দেখেন, তিনিই সেই জীবাত্মা, মৃত্যু ও জরার অধীন। আমার আত্মাই অতীত জীবনের সুখ ও দুঃখের সাক্ষী, জড়জগতের কল্পব্যাপী পরিবর্ত্তন সমালোচনা করিতেছে। বেদান্তে সেইখানে ভগবানের একমূর্ত্তি দুই রূপ ধারণ করে, নর ও নারায়ণ, যে দেখে সে বিষয়ী, আর যে যাহাকে দেখে, সে বিষয়। নর আমি জ্ঞেয়, আর জ্ঞাতা আমি নারায়ণ দুই নাম বলিয়া দুই নয়, এক। এই ভেদজ্ঞান যখনই তিরোহিত হয় তখনই যুধিষ্ঠিরের সশরীরে স্বর্গে গমন হয়। যিনি আত্মার বিকারের ও চাঞ্চল্যের সাক্ষী, তিনিই নির্ব্বিকার নিষ্ক্রিয় পরম ব্রহ্ম পরমাত্মা মহাপুরুষ, মহাভারতে শান্তি পর্ব্বে দেবর্ষি নারদ যাঁহার স্তব স্তুতি করিয়াছেন। তিনি এক ভিন্ন দ্বিতীয় নন—সেই পরমাত্মা পরমব্রহ্মকে, যখন শ্রীকৃষ্ণ ও নারায়ণ দুই নাম এক করিয়া পূজা করা হয়, তখনই প্রেম কি বুঝিতে পারা যায়—প্রেমেই পরমার্থ সিদ্ধি ও শান্তি লাভ হয়।

**যুগলমূর্ত্তি**:—যুগে যুগে দেবতা ও মানবের আদর্শ চরিত্রগুলির সময়োপযোগী পরিবর্ত্তন করা হয়, কিন্তু পরমার্থ সিদ্ধির সাধনা ও শান্তি লাভের প্রথাদির পরিবর্ত্তন হয় নাই। অনেকের মতে বেদব্যাস বাল্মিকী উপলক্ষ্য মাত্র, তাঁহাদের রচনার ভিতর দিয়া প্রাচীন সত্য, ত্রেতা, দ্বাপর ও কলির চারি যুগের চারি আশ্রমের মধ্যে সমগ্র বৃহত্তর ভারতের এক সার্ব্বজনীন অভিজ্ঞতাকে সমগ্র পৃথিবীর আদর্শ স্বরূপ অভিব্যক্ত করিবার চেষ্টা একমাত্র মহাভারতেই হইয়াছিল। আর্য্য মুনিঋষিরা যে শক্তি লইয়া কাব্য, সাহিত্য ও ধর্ম্মালোচনায় প্রাচীন হিন্দুসমাজে জননায়ক, রাজা, মন্ত্রী, গুরু, প্রজা, শিষ্য, পতি, পত্নী, পিতা, পুত্র, কন্যা আদির অপূর্ব্ব আদর্শ ধর্ম্মবীর ও কর্ম্মবীরগণের চরিত্রগুলির সমাবেশ দ্বারা অনার্য্য নল দময়ন্তীকে আর্য্য জাতির উদাহরণ স্বরূপ নরকে নারায়ণ করিয়াছেন—সে কথা সহস্র সহস্র বৎসরেও কৃষক হইতে রাজপ্রাসাদে সাদরে গৃহীত হইতেছে। উহার মূলে যে সত্যের সন্ধান নিত্যরূপে বর্ত্তমান আছে, উহা পুরাতন হইয়াও সকলের নিকট এখন নূতন বলিয়া বোধ হয়। কত শত নিপুণ বিদ্বান পণ্ডিতের পাণ্ডিত্য যেন এক মহান্ মহীরুহকে

আশ্রয় করিয়া ষড়দর্শনের মীমাংসা সেই এক **শ্রীকৃষ্ণকে** কি এক অপূর্ব্ব প্রেমময় সার্ব্বজনীন মহত্ত্বের মধ্যে সন্নিবিষ্ট করিয়া রাখিয়াছেন। এখনও সেই প্রেম **কৃষ্ণনামে** শত সহস্র নরনারীর অন্তরে গ্রামে গ্রামে দেশে দেশে শান্তি সুধা বর্ষণ করিয়া থাকে।

**শক্তি ও শান্তি** ঃ—সংসারে কর্ম্ম, ভক্তি, জ্ঞান, প্রেম ও আত্মনির্ভর ভিন্ন শান্তি কোথায়? পুরাণের অবতার বাদে দেবতারা আপনাকে খর্ব্ব করিয়া পশু ও মানবরূপে অবতীর্ণ; কিন্তু রামায়ণ ও মহাভারত যে পুরাণ নয়, উহাতে মানব নিজগুণে দেবতার বর ব্রাহ্মণের শাপ ব্যর্থ করিয়াছেন, ইহাই বাল্মিকী ও বেদব্যাস দেখাইয়াছেন। ব্রহ্মার বরে রাবণ, কুম্ভকর্ণ অত্যাচারী হইয়াছিল, সেই দশমুণ্ডধারী সহস্র বাহু রাবণ, কুম্ভকর্ণ ও মেঘনাদকে শ্রীরামচন্দ্র ও লক্ষ্মণ হনুমান, সুগ্রীব, অঙ্গদ প্রমুখ বানরাদির সাহায্যে বধ করিলেন; তদ্রূপ শ্রীকৃষ্ণ পঞ্চ পাণ্ডবের সাহায্যে ভীষ্ম, দ্রোণ, অশ্বত্থামা ও কৃপ আদি অমর বীরগণকে একাদশ অক্ষৌহিণী সেনার অধিপতিগণের সহিত সারথি বেশে পাঞ্চজন্য ভেরীরূপ প্রেম নিঃস্বনে পরাজিত ও অন্তর্হিত করিলেন। সেই আর্য্য প্রাচীন ভারতবর্ষের নিত্য নূতন প্রেম উৎস আজিও হিন্দুজাতির নরনারী বালক বালিকার চিত্তভূমিতে কি যেন এক অপূর্ব্ব শক্তি ও শান্তি দান করে। সেই ধর্ম্মক্ষেত্রে শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণ মানবকে দেবতার আদর্শ করা কি সামান্য প্রতিভা ও শিক্ষা দীক্ষার কথা। উহাতেই কবির কাব্যে কি এক অলৌকিক শক্তিদান করিয়াছে। ইতিহাস, কাব্য ও নাটকের সঙ্গে ধর্ম্মশাস্ত্রের **সম্মিলন** মহাভারতেই বর্ত্তমান **শান্তিপর্ব্বে** রহিয়াছে।

**বলিদান** ঃ—সম্রাট, রাজা গৃহস্থ, প্রজা, গুরু, আচার্য্য ও পুরোহিত প্রভৃতি যে সকল আদর্শ মহাভারতে গৃহীত হইয়াছে, তাঁহারা সকলেই যেন একবাক্যে জননী, জন্মভূমি ও ধর্ম্মকে উদ্ধার করিবার জন্য প্রাণপণ পুত্রাদি সমস্ত যুদ্ধক্ষেত্রে বিসর্জ্জন করিয়া আপনাকে ধন্য জ্ঞান করিয়াছে। অভিমন্যু, ধৃষ্টদ্যুম্ন প্রমুখ পাঞ্চাল পাণ্ডবের প্রিয় সন্তানগণ সেই কুরুক্ষেত্রের যুদ্ধে ধর্ম্ম উদ্ধারের জন্য বলিদান স্বরূপ উৎসর্গীকৃত হইয়াছিল।

**সৌপর্ণ ধর্ম্ম** ঃ—যে পুত্র শোক নিবারণ করিবার জন্য সৃঞ্জয় রাজাকে দেবর্ষি নারদ ষোড়শ রাজার উপাখ্যান শোনাইয়াছিলেন। পাণ্ডবেরা তাঁহাদের আত্মীয় কুটুম্ব সকলকে হারাইয়া এক শ্রীকৃষ্ণকে লইয়া বিরাট বিশ্বের আত্মীয়তা অপরিম্লান কুসুম **প্রেমের মধ্যে পাইয়া** দেবভোগ্য অমৃতাস্বাদন করিয়াছিলেন। সে প্রেম আহরণের জন্য বৈদিক সৌপর্ণ ধর্ম্মের কীর্ত্তন আস্তিক পর্ব্বের গরুড় আবির্ভাবের সঙ্গে ইন্দ্রের পরাজয় আবশ্যক হয়। শান্তিময় গৃহস্থাশ্রমই যে সমস্ত ধর্ম্ম উপাসনা ও সাধ্য সাধনা—এক প্রেমের মধ্যে বিশ্বপিতার সন্ধান আত্মা যেন পরমাত্মায় পায়, শ্রীকৃষ্ণ উহাই প্রতিধ্বনিত করিতেছেন। পরমার্থ সিদ্ধি ও শান্তি লাভ করিবার জন্য ভারতবাসী যাহা চায় বা চাহিয়াছিল, উহা মহাভারতের মধ্যে আছে ও ছিল যাহা নাই, উহা কোথাও নাই এই কথাই যেন ধ্রুব সত্যরূপে সকলের হৃদয়ে এখনও জাগরুক রহিয়াছে।

**রূপান্তর** ঃ—বর্ত্তমান **মহাভারতে** নাটক, কাব্য, পুরাণ, ইতিহাস, ধর্ম্মশাস্ত্র নীতিশাস্ত্র বিজ্ঞান ও ভূগোল সমস্তই রহিয়াছে, উহা যেন **বিশ্বকোষ অভিধান** বলিলেই হয়। মহাভারত রামায়ণের ন্যায় কাব্যাংশে অনেকের মতে উচ্চ স্থান লাভ করিতে পারে নাই। উহাতেই উহার প্রাচীনত্ব প্রমাণিত হয়, কারণ প্রাচীন আর্য্য হিন্দুসমাজের আশ্রমধর্ম্ম ও বর্ণ পরিচয়

রামায়ণের মত সঙ্কীর্ণ ছিল না। মহাভারতে ইন্দ্রপ্রস্থ আদর্শ রাজার প্রাসাদ, দরিদ্র ব্রাহ্মণের পর্ণশালা নিজের সুখ স্বচ্ছন্দতার জন্য ছিল না উহার মধ্যে যেন সমস্ত আর্য্য হিন্দুসমাজের অলৌকিক স্বার্থ ত্যাগের চিত্র বর্ত্তমান, সকলের মনে কেমন করিয়া সমস্ত সমাজকে আপনার বলিয়া পরিচয় দান করিবে এই আকাঙ্ক্ষাই ছিল, ইহা দেখিতে পাওয়া যায়। সেই শিক্ষা দীক্ষা ও সার্ব্বজনীন "বসুধৈব কুটুম্বকং" ভাব প্রেমের ভিত্তি বলিলেই হয়। সেই প্রেম এখনও ভারতবর্ষের আবাল বৃদ্ধ বনিতাকে যেন আলিঙ্গন দান করিয়া থাকে। পরমার্থ সিদ্ধি ও শান্তি যদি কোথাও থাকে 'ত', তবে প্রেমে ও উদারতায়, সকলকে আপনার বলিয়া ভাবার মধ্যেই আছে, ভীষ্মের গল্পগুচ্ছের মধ্যে বিষ্ণু শর্ম্মার উপদেশের মধ্যে কখনই হয় নাই ও হইতে পারে না। যদি উহা হইত, তবে অশ্বমেধপর্ব্বে শ্রীকৃষ্ণ ও বেদব্যাসের উপদেশ কোথা হইতে আসে ?

**প্রেমকর্ণধার :**—শ্রীকৃষ্ণ ভিন্ন কোন্ একটি নরকে উপলক্ষ্য করিয়া সমগ্র লক্ষ্মী স্বরূপিণী ভারতের ষোড়শ সহস্রাধিক রাজ কন্যারা ও ব্রজসুন্দরীরা দ্বারকাকে প্রেমার্ণব মধ্য হইতে উত্তোলন ও কৃষ্ণকে ধারণ করিয়াছিল ? দেবতাদের এক একটি সহধর্ম্মিণী কিন্তু শ্রীকৃষ্ণের প্রেম বিলাস ও বিভব ষোড়শ সহস্রাধিক রাজ কন্যা ও গোকুলের ব্রজবালা ও কামিনীগণ। শ্রীকৃষ্ণে প্রেমের যাহা সংকল্প, উদ্বোধন, সাধনা ও সিদ্ধি সমস্তই যেন বর্ত্তমান। পাণ্ডবেরা যেন প্রেম রাজ্য ও উহার নন্দন কাননের রক্ষি ও সাধক বলিয়া বোধ হয়। সেই নন্দন কাননে গমন করিবার জন্যই কুরুক্ষেত্রে ধর্ম্মযুদ্ধ হইয়াছিল ও প্রেমাবতার শ্রীকৃষ্ণ সারথি হইয়াছিলেন। গীতায় ক্ষত্রিয় ধর্ম্মের আধ্যাত্মিক ও আধিদৈবিক অবতার যথাক্রমে অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ মুখরিত হইয়াছে। শ্রীকৃষ্ণ অর্জ্জুনের মনোরথের অশ্বের বল্গা ধারণ করিয়া ধর্ম্মরাজ যুধিষ্ঠিরকে যুদ্ধে জয়ী করেন। উহাতেই জয় ইতিহাসের মূল মন্ত্র এখনও শত সহস্র নরনারীর কণ্ঠে প্রতিধ্বনিত হয় :—"যতো ধর্ম্ম স্ততো জয়"—উহাই শান্তি ও অনুশাসন পর্ব্বের সার উপদেশ। শান্তিপর্ব্বে ও অনুশাসন পর্ব্বে চতুর্ব্বর্গের মঙ্গলাকাঙ্ক্ষার উপদেশ না থাকায় সার্ব্বজনীন প্রেমের অভাব হইয়াছে। ধর্ম্মরাজত্ব ব্রাহ্মণ ক্ষত্রিয়ের নৌবধি পাট্টায় সিদ্ধ হইতে পারে না। ভরত রাজা যাঁহার নাম হইতে ভারতবর্ষ হইয়াছে তিনি রাজর্ষি ঋষভের পুত্র। শ্রীমদ্ভাগবতে তাহার শতপুত্র হইতে ব্রাহ্মণাদি চতুর্ব্বর্ণের সৃষ্টি উল্লিখিত হইয়াছে। তর্পণে চতুর্ব্বর্ণের পিতৃগণ যাঁহাদিগকে জলদান করা যায় উহাঁরা সকলেই ব্রহ্মার মানস পুত্র। অনন্তর জাতিভেদ ধর্ম্ম ও কর্ম্মানুসারেই হয়। জাতি-ভেদের মধ্যে পরমার্থ সিদ্ধি ও শান্তির কথা আছে, উহা জ্ঞানী বিদ্বান্ ব্যক্তিরা অনায়াসে উপলব্ধি করিয়া থাকেন, উহার সমালোচনা নিষ্প্রয়োজন। ব্রাহ্মণ ব্রহ্মজ্ঞানের অধিকারী বলিয়া সকলের পূজ্য ইহা সকলেই স্বীকার করে। গরুর দুগ্ধে মানবের প্রাণ রক্ষা হয় বলিয়া উহা অর্থের মধ্যে প্রধান গণনা করা হয়। ব্রাহ্মণ ক্ষত্রিয় রাজারা মানবের প্রাণ, গরু ও ধর্ম্ম রক্ষা করেন, বলিয়া হিন্দুসমাজে শীর্ষস্থান লাভ করিয়াছেন। বৈশ্যগণ গোপালন কৃষিবাণিজ্য দ্বারা প্রাণরক্ষা করেন, তদ্রূপ শূদ্রগণ সেবা শুশ্রূষা দ্বারা সকলের কর্ম্মের সহায়তা করে। তজ্জন্যই বেদের পুরুষ সূক্তে ভগবানের সৃষ্টিরক্ষা তাঁহার চারি অঙ্গের উৎপত্তির সঙ্গে আছে। রাজসূয় যজ্ঞে শ্রীকৃষ্ণ ব্রাহ্মণ পদ সেবা হইতে অর্ঘাহরণ করিয়াছেন। কি অপূর্ব্ব !

# অশ্বমেধ পর্ব্ব।

## প্রথম অধ্যায়।

### অশ্বমেধ যজ্ঞ।

**পর্ব্বোদ্দেশ্য**:—স্বাভাবিক ধর্ম্ম, সদিচ্ছা, আনন্দ ও জ্ঞান, বিষয়তৃষ্ণা ও হিংসাদ্বেষাদির সহিত সংশ্লিষ্ট থাকে, উহার সংশয় দূর করিবার জন্য মহাভারতে শান্তি, অনুশাসন ও অশ্বমেধ পর্ব্বে কিসে সাধকের মনে আনন্দের প্রস্রবণ বহমান হইতে পারে উহা দেখান হইয়াছে। জ্ঞানেই সাংসারিক জীবের অজ্ঞান কলুষ নাশ হয়, যেমন নির্ম্মলী ফলের গুড়ায় জলের ময়লা দূর হয়, তদ্রূপ বুদ্ধির তীক্ষ্ণতার জন্য বিদ্যানুশীলন করা কর্ত্তব্য ও উহা জ্ঞান দ্বারাই লাভ হয়। দর্শন ও বিজ্ঞান জ্ঞানের তীক্ষ্ণতা করে। জ্যামিতির সরল রেখাদির সূত্রপাতাদি যেরূপ ছাত্রগণের জ্ঞানের স্ফূর্ত্তির জন্যই করা হয়, উহা মানসিক কল্পনামাত্র। বলিরাজার নিকট ভগবানের বলির *ত্রিপাদ ভিক্ষাও তত্ত্বজ্ঞানের সূক্ষ্ম কথা। উহা যেন মহানির্ব্বাণ তন্ত্রে আছে:—

"অদ্বৈতং কেচিদিচ্ছন্তি দ্বৈতমিচ্ছন্তি চাপরে, মম তত্ত্বং ন জানন্তি দ্বৈতাদ্বৈতং বিবর্জ্জিতং।" অর্থাৎ ভগবত তত্ত্ব দ্বৈত ও নয়, অদ্বৈত ও নয়, উহা দ্বৈতাদ্বৈত বিবর্জ্জিত ইহা জানা উচিত।

*"পাদোঽস্য সর্ব্বাণি ভূতানি ত্রিপাদস্যামৃতং দিবি" অর্থাৎ মহিমান্বিত পুরুষের মহিমা তাহা অপেক্ষাও বড়। দান ধ্যানে স্বর্গলাভ হয়, ইহা সকলেই জানে ও ঐরূপ করে। উহার মধ্যে যে অহঙ্কার আছে, উহারই সংস্কারও শেষ বলির নিকট বামনের ত্রিপাদ ভিক্ষাই হইয়াছিল। মহাভারতে যুধিষ্ঠিরের মনে আপনাকে কর্ত্তা ভাবিয়া যে দুঃখোৎপত্তি হইয়াছিল, উহার শান্তি শান্তিপর্ব্ব ও অনুশাসনপর্ব্বে না হইলে অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণ তাঁহাকে কামগীতা বলিয়াছেন। রাজসূয় যজ্ঞে মহারাজ যুধিষ্ঠির সম্রাট পদবী দিগ্বিজয় করিয়া করেন, আর অশ্বমেধ যজ্ঞে পাণ্ডবেরা শ্রীকৃষ্ণের সাহায্যে আত্মরক্ষা ও রাজ্যোদ্ধার করিয়া যুধিষ্ঠিরের রাজ্যাভিষেকের সঙ্গে সঙ্গে অন্যান্য পরাজিত রাজপুত্রগণের রাজ্যাভিষেক ও তাহাদিগকে ধর্ম্মদীক্ষা দান করিয়াছিলেন। তদ্ভিন্ন যাহাতে ভবিষ্যতে যুদ্ধ না হয়, তজ্জন্য যুদ্ধের সেকালের প্রধান অঙ্গ অশ্বকে উৎসর্গীকৃত করিয়াছিলেন।

**ভগবান**:—শ্রীরামচন্দ্র অশ্বমেধ যজ্ঞান্তে তাঁহার রাজত্ব বিভাগ করেন, তদ্রূপ মহাভারতে যজ্ঞের ইন্দ্রপ্রস্থে জয়দ্রথ পুত্রাদির রাজ্যদান ও রাজ্যাভিষেক হইয়াছিল। অশ্বমেধপর্ব্বের ষষ্ঠাধ্যায় শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে **কামগীতায়** বলিয়াছেন যে, তুমি বেদবিহিত কর্ত্তব্য কর্ম্মের অনুষ্ঠান কর। কর্ম্মফলের দিকে না তাকাইলেই কর্ম্মী হইয়াও সন্ন্যাসী ও কর্ম্মযোগী বলিয়া গণ্য হইবে। গীতাতেও বৈদিক ক্রিয়া যজ্ঞাদি কর্ম্মকাণ্ডে স্বর্গ লাভাদির কথা নাই। উহার ২য় অধ্যায় ৪৪ শ্লোকে বলিতেছে যে, তোমার ফলাভিলাষী হইয়া কর্ম্মত্যাগ করাও উচিত নয়, বা ফলাভিলাষী হইয়া জন্মাদি পরম্পরা স্বর্গ ও নরক ভোগ করাও

উচিত নয়; কেবল ভগবানের প্রীতি কামনায় কর্ম্ম করা উচিত। ভীষ্মাদির শত সহস্র উপদেশ দ্বারা যুধিষ্ঠিরের চৈতন্যোদয় হয় নাই। শ্রীকৃষ্ণের প্রীতি কামনায় মহর্ষি বেদব্যাসের উপদেশানুসারে অশ্বমেধ যজ্ঞ করা হয়। তিনিই বিজ্ঞান মতে যজ্ঞার্থ ধনাহরণ করিতে উপদেশ দিয়াছিলেন। ভগবানই ব্রহ্মের প্রতিষ্ঠা, শাশ্বত ধর্ম্মের আশ্রয় ও ঐকান্তিক সুখের আকর। ভগবানই ষড়ৈশ্বর্য্যশালী অর্থাৎ ঐশ্বর্য্য, বীর্য্য, যশ, শ্রী, জ্ঞান ও বৈরাগ্য এই ছয়টি যখন পূর্ণ মাত্রায় হয়, তখনই ভগবানের মূর্ত্তির আবির্ভূত হয়। ভগ শব্দ হইতেই ভক্তি ও ভক্তপদ নিষ্পন্ন হইয়াছে।

অন্তর্যাগঃ—ভক্তি দ্বারাই ভক্তে ভগবৎ ঐশ্বর্য্য লাভ ও তাঁহাকে অনুভব করিতে পারে। দেহস্থিত পঞ্চভূতের শুদ্ধি না করিলে হিন্দুরা দেবতার পূজা করেন না। উহা তন্ত্র ও যোগ শাস্ত্রে অন্তর্যাগ স্বরূপ ভূতশুদ্ধি বলে। যুধিষ্ঠিরাদি পঞ্চপাণ্ডব ও যেন পঞ্চভূত ও ঐশ্বর্য্য লক্ষ্মী স্বরূপা দ্রৌপদী শান্ত, দাস্য, সখ্য ও আত্ম নিবেদনাদি দ্বারা প্রেমের উদাহারণ। গীতার চতুর্দ্দশ অধ্যায়ের শেষে আছে যে, যে ব্যক্তি অব্যভিচারিতভাবে আমাকে সর্ব্বদা ভজনা করে, সেইই সমস্ত গুণরাশিকে অতিক্রম করিয়া ব্রহ্মত্ব প্রাপ্ত হয়। অশ্বমেধ যজ্ঞ সামান্য রাজ্যাভিষেকের কথা নয়, উহা মোক্ষলাভের উপায় বলিলেই হয়। কুরুক্ষেত্র যুদ্ধ অর্থ ও সাম্রাজ্য ভোগের নিমিত্ত যে হয় নাই, ইহাই অশ্বমেধ যজ্ঞ প্রমাণ করে। অধার্ম্মিক রাজার রাজত্ব ও অর্থ যাহাতে ধর্ম্মার্থ দেশবাসী সদ্ব্যবহার করিতে পারে, উহারই কথা অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠানে বিবৃত হইয়াছে। সকলের অন্তর্দৃষ্টির পথ উন্মোচন করাই প্রধান উদ্দেশ্য।

মহর্ষি বেদব্যাসের শিষ্য জৈমিনি মীমাংসা দর্শনকার ও তাঁহার মহাভারতে কেবলমাত্র অশ্বমেধ যজ্ঞই দেখিতে পাওয়া যায়। অশ্বমেধ পর্ব্বেই ধর্ম্মযজ্ঞে ভারতবর্ষে সকলের অন্তঃকরণে পাণ্ডবগণের বিজয় ও কৌরবগণের পরাজয় ঘোষণা বিধিবদ্ধ করা হয়। উহাতে ধর্ম্মের জয় ও অধর্ম্মের প্রত্যক্ষ প্রমাণ ক্ষয়, ইহা যেন স্বর্ণাক্ষরে শোক ও দুঃখের শেষে অশ্ব চতুর্দ্দিকে ধর্ম্মের বিজয় পতাকা লইয়া অশ্বমেধযজ্ঞ ঘোষণা করে।

যজ্ঞরহস্য ঃ—মহারাজ যুধিষ্ঠির রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞ করেন। যুধিষ্ঠির শ্রীকৃষ্ণের উপদেশানুসারে ঐ দুই যজ্ঞ করিয়াছিলেন, রাজসূয়ে জরাসন্ধ ও শিশুপালের বলিদান হয়; আর অশ্বমেধে শ্রীকৃষ্ণ কি বলিয়া যুধিষ্ঠিরকে তিরস্কার করিয়াছেন, উহা **কাম গীতা** বলিয়া উল্লিখিত। উহা শ্রীমদ্ভগবদ্গীতার বহুপূর্ব্বের কথা; কারণ তখন লোকে দুই কথায় ধর্ম্মোপদেশ গ্রহণ করিতে পারিত। বর্ত্তমান গীতা যে শঙ্করাচার্য্যের মত বিদ্বান মহাপুরুষের গ্রহণ করিতে কষ্ট হইয়াছিল, তিনি উহার টীকা করিয়া গিয়াছেন। সেই কাম গীতার কথাগুলি মহাভারতের সার অস্থি পঞ্জর বলিলেই হয়ঃ—"কুটিলতাই মৃত্যুর এবং সরলতাই ব্রহ্মপ্রাপ্তির কারণ। মহারাজ যুধিষ্ঠির। আপনার কর্ম্ম শেষ হয় নাই, আপনার শত্রু সকল পরাজিত হয় নাই, আপনি এখনও আপনার শরীরে অহঙ্কার রূপ মহাশত্রুকে পরাজয় করিতে পারেন নাই।" তজ্জন্যই আপনাকে অশ্বমেধ যজ্ঞ করিতে হইবে। যুধিষ্ঠির বলিতেছেনঃ "হে যদুনন্দন! তোমারই পরাক্রম ও বুদ্ধি দ্বারা এই পৃথিবী জয় হইয়াছে। তুমিই আমাদের পরম গুরু; অতএব

তুমিই অশ্বমেধ যজ্ঞে দীক্ষিত হও, তবেই আমি নিষ্পাপ হইব। আমরা তোমার দত্ত সমস্ত ভোজ্য বস্তু ভোগ করিতেছি। আমার নিশ্চিত জ্ঞান ও বিশ্বাস যে, তুমিই অশ্বমেধ যজ্ঞ, অক্ষর, ধর্ম্ম, প্রজাপতি ও সমুদায় প্রাণীর গতি।" শ্রীকৃষ্ণ বলিলেন:—আপনিই ধর্ম্মরূপে কুরু-বীরগণের আদি, ও আমাদের গুরু, আমরা সকলেই আপনার গুণীভূত, আমি সত্য প্রতিজ্ঞা করিয়া বলিতেছি যে, আপনার ইষ্ট সাধন হইলে আমাদের সকলের অভিলাষই পূর্ণ হইবে।" শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে কি বলিয়া অশ্বমেধের পর বিদায় গ্রহণ করেন: "এই পৃথিবী তোমার ও সুচরিত গুরু যুধিষ্ঠিরের বশীভূত হইয়াছে, এখন তুমি ভিন্ন এখানে আমার আর থাকিবার কোন প্রয়োজন নাই।" অশ্বমেধ যজ্ঞে ধর্ম্মরাজ যুধিষ্ঠিরের অভিষেক ক্রিয়া সম্পন্ন হইলেই শ্রীকৃষ্ণের কর্ম্ম শেষ হইয়াছিল। সেই বিস্তীর্ণ ভারতবর্ষে ধর্ম্মরাজ্য আরম্ভ হইয়াছিল। অশ্বমেধ যজ্ঞে ধর্ম্মের বিজয় দুন্দুভি সর্ব্বত্র যেন এই কথাগুলি প্রচার করে:—পৃথিবীর সৃষ্টি কর্ত্তার নিয়ম ধর্ম্ম ও ধার্ম্মিকব্যক্তিই রক্ষা করে। তাঁহাদের সাহায্য ও সম্মান দান করা উচিত। শ্রীকৃষ্ণের মুখে ভগবানের বাণী প্রকাশিত হইয়াছিল; উহাতেই তিনি ভবিষ্যতে ভগবানের আসনে সম্মানিত হন। উপযুক্ত শিষ্যই গুরুকে ঈশ্বর করে, কারণ ঈশ্বর স্বয়ংসিদ্ধ ভগবান নহেন। জগতের লোক জ্ঞানী মানবের মুখে ঈশ্বরের রূপ ও গুণ জানিতে পারে, তজ্জন্য সেকালে রাজারা ধর্ম্মোপাসনা প্রজা ও তদধীন রাজাগণের সঙ্গে ধর্ম্ম যজ্ঞে প্রধান প্রধান আর্য্য মুনি ঋষিগণের সৎকার ও পূজা করিতেন। তখন ধর্ম্মোপাসনায়, ভগবানের নিদর্শন স্বরূপভক্তি ও প্রেম যজ্ঞ ক্রিয়ার মূর্ত্তিমান হইত।

**মৃত্যু**:—মহাভারতে সরলতা ও ধর্ম্ম বিশ্বাসের দ্বারা মৃত্যু জয় হয় এবং ক্রোধ, হিংসা, দ্বেষই মৃত্যুর কারণ; ইহাই মহর্ষি বেদব্যাস যুধিষ্ঠিরের দুই প্রধান যজ্ঞের মূলে অতি সুন্দর ভাবে দেখাইয়াছেন। জরাসন্ধ ও দুর্য্যোধন যদি হিংসা ও ক্রোধের বশীভূত না হইয়া ভীমকে ভিন্ন অন্য কাহাকেও প্রতিযুদ্ধ করিতে আহ্বান করিত, তবে তাহাদের মৃত্যু হইত না। সেই কথা মহাভারতে শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিয়াছিলেন ও তিনি তাঁহার সরলতা ও ধর্ম্মবিশ্বাসে চমৎকৃত হইয়াছিলেন। আর্য্যা ক্ষত্রিয় জননী কিসের জন্য পুত্র প্রসব করে, সেই কথা কুন্তী শ্রীকৃষ্ণের নিকট বলিয়াছিলেন—বিদুলা উপাখ্যানে পুত্রগণকে শিক্ষা ও যুদ্ধ করিবার উপদেশ এবং আজ্ঞা দিয়াছিলেন সেইখানে জননী ও জন্মভূমি যে স্বর্গ হইতেও বহু উচ্চে অবস্থিত জানিতে পারা যায়। নারীই পুরাণে অসুর নাশিনী বিভূতির মূর্ত্তি:—

"একৈবাহং জগত্যত্র দ্বিতীয়া কা মমা পরা, পশ্যৈতা দুষ্টময্যেব বিশন্ত্যোমদ্বিভূতয়:"। মহাভারতে আর্য্যা কুন্তী দুর্ব্বাসার মন্ত্রে দেবতার শক্তি আকর্ষণ দ্বারা দেশের ও দশের শত্রু নাশ করেন; কিন্তু উহা সত্য নয়, কারণ পরমাত্মার সম্যক স্ফূর্ত্তি ব্যতিরেকে যোগ্য পুত্র লাভ হয় না।

**পিতা ও মাতা**:—মানব দেহই আত্মার জন্মভূমি এবং নারীই জায়া ও জননী। দশরথ ও পাণ্ডু যজ্ঞ ও ব্রত করিয়া ভগবৎ প্রেমে উপযুক্ত পুত্র দেবতার বর স্বরূপ লাভ করেন। সেইজন্য ভারতবর্ষের আদিম উপাসনা পিতৃযান যাহার জন্য পরশুরাম অবতার এবং শ্রীরামচন্দ্র বনবাসী। ধর্ম্মশাস্ত্র মহাভারত বলিতেছে উহা সকলেই শ্রাদ্ধে বলিয়া থাকে:—

"পিতা স্বর্গঃ, পিতা ধর্ম্মঃ পিতা হি পরমন্তপঃ পিতরি প্রীতিমাপন্নে প্রিয়ন্তে সর্ব্বদেবতাঃ।"

শান্তিপর্ব্বের ২৬৫ অধ্যায় ২১ শ্লোকে তেমনি মাতার সম্বন্ধেও ৩১ শ্লোক "নাস্তি মাতৃসমচ্ছায়া নাস্তি মাতৃসমাগতিঃ, নাস্তিমাতৃসমং ত্রাণঃ নাস্তিমাতৃসমা প্রিয়া।" অর্থাৎ জননীর তুল্য সন্তাপহারিণী আশ্রয়, ত্রাণকর্ত্রী ও প্রিয়বাদিনী আর কেহই হয় না। উহার পূর্ব্ববর্ত্তী অধ্যায়ে ২৬৩ অধ্যায়ে যজ্ঞানুষ্ঠান নিষ্কামভাবে অনুষ্ঠিত হইলে কোন অনিষ্ট ফল দান করে না। ব্রহ্মবিষয়িণী শ্রদ্ধাকেই সূর্য্যবৎ প্রকাশমান সত্ত্বের দুহিতা সাত্ত্বিকী, তিনি সেই শ্রদ্ধাকে পালন করিতেন বলিয়া সাবিত্রী নামে অভিহিতা ও তিনিই বিশুদ্ধ জন্ম দান করেন বলিয়া প্রসবিত্রী। প্রাচীন যজ্ঞে তৎপূর্ব্বাধ্যায়ে মানবেরা গোরূপী জননীর আজ্যপয়, ও দধি দ্বারা যজ্ঞ কর্ম্ম সমাধানে বহির্যজ্ঞ করেন, আর অন্তর্যজ্ঞ যাহাতে আত্ম সমাধান হয়, সেই অন্তঃকরণই যজ্ঞভূমি। সাধক আত্মাই সরস্বতী আদি পবিত্র নদী ও শৈলতীর্থ স্বরূপ তাঁহাদিগকে আবাহন করিয়া পূজা করিয়া যেন সিদ্ধ হয়; এতদ্ভিন্ন তীর্থ পর্য্যটন করা বৃথা। তাঁহারা স্বর্গ কামনা করেন না, কেবল এক যোগমার্গেই অবস্থানপূর্ব্বক অহিংসা দ্বারা ভগবানের আরাধনা করেন। সাধুব্যক্তিগণ স্বধর্ম্মাচরণ দ্বারা অপর ব্যক্তির মঙ্গল কামনা করেন, তাঁহারা সমদর্শী বলিয়া ধর্ম্মফল কামনা করেন না। ধার্ম্মিক রাজারা যজ্ঞানুষ্ঠান দ্বারা সমদর্শীভাব পরিচয় দান করেন, আপনার গৌরব প্রচার ধনোপার্জ্জনসূচক রাজ্য বিস্তার উদ্দেশ্য নয়। ইহাই মহাভারতের যজ্ঞোদ্দেশ্য পরিষ্কার ভাবে উল্লিখিত হইয়াছে। শান্তিপর্ব্বের ২৬২ অধ্যায়ে ইহার বিস্তৃত বিবরণ আরম্ভ হইয়া পরবর্ত্তী অধ্যায়ে আছে। ইহাতে অশ্বমেধ যজ্ঞের মূল উদ্দেশ্য ব্যক্ত ও পুত্রের যজ্ঞে পিতামাতার স্বর্গ যে কিসে হয় উহারও রহস্যভেদ করা হইল।

**ধর্ম্মপুত্র**ঃ—ধর্ম্মানুসারে পুত্র লাভের উদ্দেশ্য আদিপর্ব্বে ১৩ অধ্যায় ২৪-২৬ শ্লোকে এইরূপ আছে:—বালখিল্য ঋষিগণ জরৎকারুকে বিবাহ করিয়া পুত্রোৎপত্তির উপদেশ দিয়াছেন। কারণ কেবল তপস্যা দ্বারা স্বর্গ লাভ করা কখনই পুত্র দ্বারা সদ্গতি লাভের সদৃশ হয় না। জরৎকারু সেই আদেশ শিরোধার্য্য করিয়া বলিলেন যে, তিনি তাঁহার ভোগের নিমিত্ত বিবাহ করিবেন না, উহা পিতৃগণের হিতানুষ্ঠান জন্য করিবেন। তিনি দারপরিগ্রহ ধনোপার্জ্জনের নিমিত্তও করিবেন না। মুনিঋষিরা পাণ্ডুর তপস্যাকালেও সেই কথা বলেন। সভাপর্ব্বের ১২ অধ্যায় ২৩-২৭ শ্লোকে নারদের মুখে স্বর্গত পাণ্ডুর কথা যুধিষ্ঠিরের রাজসূয় করিবার কথায় রহিয়াছে। যজ্ঞে পিতাপুত্রের যেন আত্মোন্নতির ধারাবাহিক অলৌকিক সম্বন্ধ বর্ত্তমান—পিতা যাহা করিতে পারেন নাই, সেই অপূর্ণ কর্ম্ম পুত্রকে সমাধা করিতে হইবে, বংশরক্ষা দ্বারা ভগবানের সৃষ্টির নিয়ম রক্ষা করিতে হইবে; অর্থোপার্জ্জন দ্বারা নিজের দুঃখ দূর করিলে চলিবে না, দেশের ও দশের দুঃখ কিসে দূর হইবে। উহার সর্ব্ব প্রথম ব্যবস্থা যুদ্ধে স্বার্থকে জয় করিতে হইবে। সেই প্রতিজ্ঞা পালন অশ্বমেধ যজ্ঞে ধার্ম্মিক রাজার অভিষেক ক্রিয়ার সঙ্গে সকলের মানসিক পাপাদি দগ্ধ করিয়া করা হয়।

**দেবোপাসনা**ঃ—অশ্বমেধপর্ব্ব ১৩শ অধ্যায় শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিতেছেন:—"হে মহারাজ! যখন নিষ্কাম যোগাভ্যাস ব্যতিরেকে লোকের কামজয়ের উপায়ান্তর দৃষ্ট হয় না, তখন সেই কাম পরিত্যাগ পূর্ব্বক বিবিধ দক্ষিণাযুক্ত যজ্ঞের অনুষ্ঠান করিলেই আপনার শ্রেয়ঃসিদ্ধি হইবে; অতএব আপনি নিষ্কাম হইয়া বিধিবৎ দক্ষিণা সমন্বিত বাজিমেধ ও অন্যবিধ সদক্ষিণ

যজ্ঞের অনুষ্ঠান করুন। আপনি সমবহত বন্ধুগণকে বারংবার স্মরণ করিয়া বৃথা ব্যথিত হইবেন না, যাঁহারা এই রণভূমিতে নিহত হইয়াছেন, তাঁহাদিগকে আপনি আর পুনবায় দেখিতে পাইবেন না, অতএব আপনি শোক সংবরণ পূর্ব্বক সমৃদ্ধি সম্পন্ন সদক্ষিণ মহাযজ্ঞে দেবগণের পূজা করিলে ইহলোকে অনুত্তম যশ প্রাপ্ত হইয়া উৎকৃষ্ট গতিলাভ করিতে পারিবেন।

**হয়গ্রীব মূর্ত্তিঃ**—শান্তিপর্ব্বের ৩৪৭ অধ্যায়ে **নারায়ণ** হয়শীর্ষ মূর্ত্তি ধারণ পূর্ব্বক মধু ও কৈটভ দৈত্যগণকে নিহত করিয়া পুনবায় প্রবৃত্তি ধর্ম্মার্থ পূর্ব্ব বিগ্রহ গ্রহণ করিলেন। মহাভাগ হরি এই প্রকারে অশ্বশিরা মূর্ত্তি দ্বারা বরদাতা হন এবং পুরাণ প্রসিদ্ধ পাঞ্চাল মুনি সেই মূর্ত্তির ধ্যান করিয়া সিদ্ধিলাভ করেন। অশ্বমেধ যজ্ঞ মোক্ষলাভের কথা, কেবল প্রায়শ্চিত্ত নয়। পরবর্ত্তী অধ্যায়ে পরিষ্কার আছে যে, মহর্ষি বেদব্যাস ধীমান ধর্ম্মপুত্র যুধিষ্ঠিরের নিকট যে নিষ্কাম ধর্ম্ম কীর্ত্তন করিয়াছিলেন, বৈশম্পায়ন তাঁহার গুরুদেব প্রচারিত নিষ্কাম ধর্ম্ম রাজা জন্মেজয়ের নিকট কীর্ত্তন করিয়াছেন। শ্রীরামচন্দ্র ও যুধিষ্ঠির অশ্বমেধ যজ্ঞ করিয়া মোক্ষলাভ করেন, মহাভারত ও ভারত সংহিতায় নিষ্কাম ধর্ম্ম দ্বারা সদগতি লাভ ধর্ম্মযানের কথা হরি গীতায় উক্ত হইয়াছে। নারদ উহা নারায়ণের নিকট প্রাপ্ত হন, সেই **ধর্ম্ম** মহান্ আদি ও নিত্য, উহা ভক্তিহীন মানবের দুর্জ্ঞেয়; কেবল সাত্বত মতাবলম্বী মানবেরাই উহা ধারণা করিতে পারেন। ভগবান কখন প্রকাশিত হন না, জ্ঞান ও ভক্তিতেই তাঁহার প্রকাশ, বৈদিক ক্রিয়া তাঁহার অঙ্গ। মহাভারতে সেই হয়গ্রীব মূর্ত্তির বিবরণ আছে। **ব্রহ্মা** বলিতেছেন "হে ভগবন্! আপনিই ঈশ্বর, স্বভাব ও কর্ম্ম-বন্ধন বিধান কর্ত্তা, আপনি জাগরিত হউন, আমাকে চক্ষুদান করুন; কারণ বেদ সকল অপহৃত হইয়াছে। তিনি তখন স্তুত হইয়া শরীর ধারণ করিলেন, শুভ্রবর্ণ হয়শিরা রূপে সুনাসিকা সম্পন্ন শরীর দ্বারা বেদ সকলকে আশ্রয় করিয়া চন্দ্রপ্রভা ধারণ করিলেন। নক্ষত্র তারা সুশোভিত গগনমণ্ডল তাঁহার মস্তক, সূর্য্য কিরণ তাঁহার কেশরাশি, ধরণী ললাট, আকাশ পাতাল কর্ণযুগল, সন্ধ্যা নাসিকা, চন্দ্র সূর্য্য নয়নদ্বয়, বিদ্যুৎ জিহ্বা, সোমপায়ী পিতৃগণ দণ্ডসমূহ, গোলক ও ব্রহ্মলোক ওষ্ঠ ও অধর, কালরাত্রি গ্রীবা, মহোদধি ভ্রূ যুগল, গঙ্গা ও সরস্বতী তাঁহার কটিদ্বয় হইয়াছিল। তিনি পরম যোগাবলম্বন পূর্ব্বক শিক্ষা সম্বন্ধীয় স্বর আশ্রয় করিয়া উদ্গাথ স্বর সৃজন করিলেন ও **ওঁঙ্কারে** তাঁহার সংস্কার হইল।" এই হয়গ্রীব মূর্ত্তির সহিত বিরাট মূর্ত্তির বিনিময় হইয়াছে বলিয়া অনুমান করা বিচিত্র নয়। ঐ অধ্যায়ে রাজা জন্মেজয় এই মূর্ত্তি সম্বন্ধে বলিতেছেন যে, "পূর্ব্বে আপনি বলিয়াছেন যে, উত্তর পূর্ব্ব মহাসাগরের সমীপে ভগবান ব্রহ্মা হব্য কব্য ভোক্তা হরির সুমহৎ হয়শিরা রূপ দর্শন করিয়াছিলেন।"

**ধর্ম্মাধ্যাসঃ**—কুরুক্ষেত্র যুদ্ধের জয়ী রাজা যে সকল ব্যক্তিরা নিহত হইত তাহাদের স্বর্গার্থ অশ্বমেধ যজ্ঞানুষ্ঠানে বিরাট দান ধ্যান করিত; উহা যেন তাহাদের স্মৃতি ও গৌরব রক্ষার জন্যই অনুষ্ঠিত হইত বলিয়া মনে হয়। বর্ত্তমান মহাভারতে শান্তি ও অনুশাসন পর্ব্বের পর অশ্বমেধ পর্ব্বে স্বয়ং শ্রীকৃষ্ণ মোক্ষ ধর্ম্মের কথা অনুগীতায় কীর্ত্তন করিয়াছেন ও কামগীতায় যুধিষ্ঠিরকে অশ্বমেধে ব্রতী করেন। অতএব মহাত্মা ধর্ম্মরাজ যুধিষ্ঠির যে, ধর্ম্ম যুদ্ধে জ্ঞাতি বধ জন্য পাপের প্রায়শ্চিত্তের নিমিত্ত অশ্বমেধ যজ্ঞ অনুষ্ঠান করিয়াছিলেন, ইহা হইতে পারে না। মৃত পাপাত্মাগণের প্রেতাত্মার তর্পণ ও মোক্ষের জন্য অশ্বমেধ যজ্ঞ হয় নাই, উহা

মহারাজা সিংহাসনে অভিষিক্ত হইবার পূর্ব্বেই করেন। অশ্বমেধ পর্ব্বে উঞ্ছবৃত্তি ব্রাহ্মণের প্রশংসা আছে, উহাতে প্রমাণ হয় যে, যে রাজারা গর্ব্বাহঙ্কারে যজ্ঞানুষ্ঠান করে; তাঁহাদের নিষ্কাম ধর্ম্মোপসনার অভাব জন্য উহা প্রশংসা করা যায় না। মহারাজ যুধিষ্ঠিরের সেরূপ নয়, নকুল সেই কথা বলিয়া শাপমুক্ত হয়। ইহাই ধর্ম্মাধ্যাস, কবির কবিত্ব ভিন্ন আর কিছুই নয়।

**গ্রন্থকর্ত্তা** :—শান্তিপর্ব্বে ৩৪৬ অধ্যায়ে বৈশম্পায়ন বলিতেছেন যে, এই ভূমণ্ডলে কৃষ্ণ দ্বৈপায়ন ভিন্ন অন্য কোন ব্যক্তি মহাভারত রচনা করিতে পারেন না। তিনি রাজা জন্মেজয়কে বলিয়াছেন যে, তুমি অশ্বমেধ যজ্ঞের সংকল্প করিয়া যথার্থ ধর্ম্ম শ্রবণ করিলে তদনুসারে মহাযজ্ঞ নির্ব্বাহ কর। সৌতি কহিয়াছেন যে, নৃপসত্তম জন্মেজয় এই মহৎ আখ্যান শ্রবণান্তর যজ্ঞ সমাপ্তির নিমিত্ত সমস্ত ক্রিয়া আরম্ভ করিয়াছিলেন। ইহাতে প্রমাণ হয় যে, অশ্বমেধ যজ্ঞের পূর্ব্বে বা সঙ্গে সঙ্গে মহাভারত কীর্ত্তন ও বিধি, উহা শান্তি পর্ব্বের ৩৪৮ অধ্যায়ে উল্লিখিত হইয়াছে। আর ঐ শান্তি পর্ব্বের ৩৪৯ অধ্যায়ে মহর্ষি কৃষ্ণদ্বৈপায়নকে নারায়ণের ষষ্ঠাবতার বলা হইয়াছে। রাজা জন্মেজয় বেদব্যাসের জন্ম বৃত্তান্ত লইয়া প্রশ্ন করিতেছেন যে, তিনি পরাশর পুত্র, না, নারায়ণ পুত্র? তদুত্তরে বৈশম্পায়ন বলিতেছেন যে, সাঙ্খ্য শাস্ত্রের বক্তা কপিল পরমর্ষি পুরাতন হিরণ্য গর্ভ যোগশাস্ত্রবেত্তা ভিন্ন অন্য কেহ নহে এবং অপান্তরতমা বেদাচার্য্য বলিয়া কীর্ত্তিত হন। ইহলোকে কেহ কেহ তাঁহাকে প্রাচীন গর্ভঋষি কহিয়া থাকেন। শাস্ত্রকর্ত্তা মনীষিগণ বলেন যে, সেই নারায়ণ ঋষিই শাস্ত্রদির তাৎপর্য্য, বিষয় এবং প্রতিপাদ্য মীমাংসা করিয়াছেন, অন্য কেহ উহা করিতে পারেন নাই। জ্ঞানী মানবগণই নারায়ণেই নিয়তই অধিষ্ঠিত, কিন্তু অধিকাংশ তার্কিকেরা সেইরূপ হইতে পারেন না। মহর্ষি বেদব্যাস অপান্তরতমা নাম গ্রহণ করিয়া বশিষ্ঠ কুলকে গৌরবান্বিত করেন। রাজন! যাঁহারা পঞ্চরাত্রবিৎ, ক্রমপরায়ণ এবং নিষ্কাম ধর্ম্মনিষ্ঠ তাঁহারাই নারায়ণেই প্রবেশ করিয়া থাকেন। রাজন্! সাঙ্খ্য যোগশাস্ত্র এবং নিখিল বেদশ্রুতি প্রতিপাদিত পুরাণ পুরুষ নারায়ণই একমাত্র উপাস্য।

**উদ্দেশ্য** :—মহাভারতে শান্তি পর্ব্বের ১২৫ অধ্যায়ে আছে যে, যুধিষ্ঠিরের অন্তরে এই বিশ্বাস ও আশা ছিল যে, দুর্য্যোধন যুদ্ধ করিবে না তাঁহার সাম্রাজ্য ফিরাইয়া দিবে। সেই আশা ব্যর্থ হওয়ায় তাঁহার মৃত্যুবৎ যন্ত্রণা হইয়াছিল। তাঁহার শান্তির জন্য ঋষভগীতা হৈহয় বংশীয় রাজা সুমিত্রের কথা বর্ণিত হইয়াছে। উহা যেন দ্রোণ পর্ব্বের ১২৮ অধ্যায়ে অভিমন্যু বধের পর জয়দ্রথ বধে পুনরায় অনুসৃত হইয়াছে। অভিমন্যু ও জয়দ্রথ যেন যুদ্ধক্ষেত্রের পূর্ণাহুতি। কুরুক্ষেত্রে যুদ্ধ শেষ করিবা অশ্বমেধ যজ্ঞে বৈরাগ্যের মধ্যে শান্তির অমৃতরস যুদ্ধের প্রধান সহায় ও সম্বল অশ্বকে উৎসর্গ করিয়া নিষ্কামধর্ম্ম দান ধ্যান ভারতবর্ষে প্রচার ও যোদ্ধৃগণের বংশধরগণ যাহাতে সংযত হয়, অত্যাচারী না হয়, সেইরূপ ব্যবস্থা করা নিতান্ত প্রয়োজনীয় হয়। অশ্বমেধ পর্ব্বের ৭২ অধ্যায় উহার নিদর্শন রহিয়াছে, যথা: যুধিষ্ঠির যজ্ঞের অশ্ব রক্ষার্থ অর্জ্জুনকে যাহা উপদেশ দিতেছেন, উহা উদ্ধৃত করা হইল :—"হে মহাবাহো! যদি কোন রাজা তোমার প্রতিকূল আচরণে প্রবৃত্ত হন, তবে তাঁহার সহিত যুদ্ধ করিও না, তাঁহাকে যজ্ঞের উদ্দেশ্য বোঝাইয়া বলিবে ও যজ্ঞে আগমনের নিমন্ত্রণ দান করিবে। তিনি ভীম ও নকুলকে পুররক্ষায় এবং

সহদেবকে কুটুম্বতন্ত্রে নিয়োগ করিলেন।" সেইখানেই অশ্বমেধ পর্ব্বে দিগ্বিজয়ের কথা হয়, যেখানে সম্রাটের সঙ্গে যদি কেহ ধর্ম্মকর্ম্মে যোগদানের আপত্তি করে, অন্যথা যুদ্ধ হয় নাই।

**যজ্ঞ সিদ্ধি** :—চৈত্র পূর্ণিমাতে যুধিষ্ঠিরের অশ্বমেধ যজ্ঞারম্ভ হয় ও উহাতে বেদব্যাস পৈল ও যাজ্ঞবল্ক্য ব্রতী হন। মহর্ষি বেদব্যাসের প্রসাদে পাণ্ডবেরা অশ্বমেধ মহাযজ্ঞের দক্ষিণা দানের বস্ত্রাহরণ করেন। উহা মরুত্ত রাজার পরিত্যক্ত সম্পত্তি, কৌরব ও পাণ্ডবগণের যাহা কিছু ছিল সমস্তই কুরুক্ষেত্রের যুদ্ধের সৈন্যাদির ব্যয় ভারে নষ্ট হইয়া যায়। মহর্ষি বেদব্যাস দেবগণের তৃপ্তি সাধনার্থ যুধিষ্ঠিরকে অশ্বমেধ যজ্ঞ করিবার উপদেশ দান করেন। যুধিষ্ঠির উহা করিতে সহজে সম্মত হন নাই, শ্রীকৃষ্ণই তাঁহাকে ঐ যজ্ঞে ব্রতী করেন। অশ্বমেধ পর্ব্বে মরুত্ত রাজার উপাখ্যানে ও উঞ্ছবৃত্তি ব্রাহ্মণাদির কথায় ব্রহ্মণ্য ধর্ম্মের প্রশংসা কীর্ত্তন করা হইয়াছে। উতঙ্ক বাসুদেব সম্বাদে শ্রীকৃষ্ণ বলিয়াছেন যে, কৌরবগণরাই প্রলয়ঙ্করী যুদ্ধের কারণ। তিনি বহুতর চেষ্টা করিয়া উহার নিবৃত্তি করিতে পারেন নাই। আর উতঙ্ক সৌদাস প্রসঙ্গে ব্রাহ্মণগণের সহিত রাজাগণের সদ্ভাব ছিল না প্রকাশ পায়। ক্ষত্রিয় পৌষ্যপর্ব্বের পৌষ্য রাজার কথায় পরিষ্কার ভাবে প্রেমের রহস্য ভেদ হয়। শৈব উতঙ্ক শ্রীকৃষ্ণের বরে বৈষ্ণব হইয়া মোক্ষলাভ করে ও উতঙ্ক মেঘরূপে জগতের শুষ্ক হৃদয়কে প্রেমার্দ্র করিবার কর্ম্মে ব্রতী হন।

যাহা মহাভারতের মূল উদ্দেশ্য উহা অশ্বমেধ পর্ব্বের মধ্যেই সন্নিবিষ্ট আছে, ইহাই উহার টীকাকার নীলকণ্ঠের সিদ্ধান্ত; তিনি বলেন যে, বেদান্তর্গত মহাবাক্য জীব ও ব্রহ্মের মধ্যে অভেদবাদ উহাতে প্রতিপন্ন করা হইয়াছে। গ্রন্থারম্ভের প্রথম নমস্কার শ্লোকে যে সূত্রপাত হইয়াছে, তিনি শ্রুতি আদির বচনে উহা প্রতিপন্ন করিতেছেন। অপকে নার বলা হয়, কারণ উহা নরের সৃষ্টি করে, আর নারকে নরের প্রবেশ স্থান বলায় **নারায়ণ** শব্দ নিষ্পন্ন হইয়াছে। অন্তর্যামী নরস্রষ্টা ও প্রবেশ কর্ত্তা স্বরূপ নারায়ণই ঈশ্বর। মহাভারত সেই নারায়ণ ও নর হইতে উত্তম কার্য্য ও কারণ নামক উপাধি দ্বয়মুক্ত পরমাত্মাই **নরোত্তম**—সেই নরোত্তম, মানবের ক্রমান্বয় চরমোৎকর্ষে দেবতা ও ঈশ্বরের প্রকাশিকা বিদ্যারূপিণী সরস্বতীকে প্রণাম করিয়া সমুদায় শ্রুতি ও স্মৃতির সার স্বরূপ সংসার জয়ের ইতিহাস কীর্ত্তন করিবে; ইহাই প্রথম শ্লোকের তাৎপর্য্য। আর সনৎসুজাত প্রমুখ ঋষিগণের পরমার্থ তত্ত্বের অতীব পুঙ্খানুপুঙ্খ বিচার মহাভারতের সর্ব্বত্রই ধারাবাহিক ভাবে সন্নিবিষ্ট রহিয়াছে।

**পরমার্থ তত্ত্ব** :—মহর্ষি চিত্তবৃত্তির দোষনাশক উপদেশাদির কথায় যাহাতে সেই পরমাত্ম তত্ত্বের দিকে চিত্তের প্রবণতা জন্মে ও ইহা দৃষ্ট ও শ্রুত বিষয়ের প্রতি বিতৃষ্ণায় বৈরাগ্যোদয় হয়, তজ্জন্যই কতকগুলি স্বাভাবিক লৌকিক ঘটনা দ্বারা কুরুকুলের ধ্বংস কুরুক্ষেত্রের যুদ্ধ বর্ণনান্তে অশ্বমেধ যজ্ঞের অবতারণা করিয়াছেন। অশ্বমেধ পর্ব্বে তিনটি আখ্যানে ছয় উপায়ে বেদের শ্রুতি, লিঙ্গ, বাক্য, প্রকরণ, স্থান, ও সমাখ্যা বেদবাক্যের যথার্থ অর্থ প্রতিপাদ্য করা হইয়াছে। মহাভারতে যুধিষ্ঠিরের অশ্বমেধ যজ্ঞ করিবার জন্য ধনপ্রাপ্তি, আত্মশুদ্ধির জন্য শোকদূর ও যজ্ঞানুষ্ঠানে অর্থদান এবং কৃষ্ণার্জ্জুন কথোপকথোনাদিতে সূত্রাকারে নিবদ্ধ শাস্ত্রার্থের বিবরণ দেখিতে পাওয়া যায়। উহার সঙ্গে সঙ্গে উতঙ্ক ও উঞ্ছবৃত্তি আদির আখ্যান যথাযথভাবে জ্ঞানলাভের উপায়, দান, গুরু ও ব্রাহ্মণ সেবার ফলে হিংসাত্মক

যজ্ঞনিন্দাদি উক্ত হইয়াছে। যুধিষ্ঠির অর্জ্জুন সকলেই শ্রীকৃষ্ণকে অশ্বমেধ পর্ব্বের শেষে বলিয়াছেন যে, **"তুমিই সেই ব্রহ্ম"**। যুধিষ্ঠির সমস্ত রাজ্য সম্পত্তি সাম্রাজ্য দান করিলেন ও উহা স্বর্ণ বিনিময়ে শেষে গ্রহণ করিলেন। যুদ্ধাদি হিংসা করিয়া সাম্রাজ্য লাভ ধর্ম্মরাজার কর্ম্ম ও আদর্শ নয়, ইহাই দেখান হইল। অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণকে ভগবান করিয়া স্তব স্তুতির পরিচয় পূর্ণ মাত্রায় আছে। যুধিষ্ঠিরের পরবর্ত্তীকালে অশ্বমেধ পর্ব্ব মহাভারতের অমৃতময় সারস্বরূপ হইয়াছিল। অশ্বমেধ পর্ব্ব হইতেই বিস্তারিত যাজ্ঞবল্ক্যের মহাভারত সংস্করণের সৃষ্টি সম্ভব বলিয়া মনে হয়। ঐ যাজ্ঞবল্ক্য কৃত মহাভারতে অশ্বমেধ পর্ব্বের কৃষ্ণার্জ্জুনের কথা শান্তি পর্ব্বের মধ্যে রহিয়াছে। যাজ্ঞবল্ক্য অর্জ্জুনের শান্তিস্বস্ত্যয়ন কর্ম্মে ব্রতী ছিলেন।

**অমৃতরস** ঃ—অশ্বমেধ পর্ব্বই যে মহাভারতের মূল, ইহা মনে করিবার বিশেষ কারণ আছে। উহার মধ্যে সর্ব্বপ্রধান পরীক্ষিতের জন্ম ও অনুক্রমণিকায় এই অশ্বমেধ পর্ব্বকে অমৃতরস বলা হইয়াছে। সাধারণ হিন্দুমাত্রেই বিশ্বাস করেন যে, অমৃত রসাস্বাদনে মৃত ব্যক্তি জীবিত হয়। চন্দ্র সেই অমৃত হরণ করিয়া অমর হইয়াছিলেন। সেই অমৃত হরণের কথা আস্তিক পর্ব্বে আছে যে, গরুড় ও ইন্দ্রের যুদ্ধে রহিযাছে ও উহাতে তিনি বিষ্ণুর বাহন হন। সেই চন্দ্রের অংশ অভিমন্যুর উদ্ধার যুদ্ধে হয়। অশ্বত্থামা তাঁহারই বংশধর পরীক্ষিতকে ব্রহ্মাস্ত্রে নষ্ট করিতে গেলে তখন শ্রীকৃষ্ণ তাঁহার প্রাণদান প্রেমামৃতের সত্য শক্তির দ্বারা করিয়াছিলেন। মহাভারত ও শ্রীমদ্ভাগবতে শ্রীকৃষ্ণ সেই পরীক্ষিতের জন্ম, মৃত্যু ও মোক্ষ ব্রহ্মাস্ত্র ও ব্রহ্মশাপ ব্যর্থ করিয়া তাঁহাকে অমর করিয়া রাখিযাছেন, তদ্রূপ গীতায় তিনি অর্জ্জুনকে ও মহাভারতে যুধিষ্ঠিরকে যথাক্রমে যোগী ও অমর করিয়াছেন।

**পরমাত্মা** ঃ—শ্রীকৃষ্ণের অমরত্ব পরমার্থ জ্ঞানে ও প্রেমে হয়। তিনিই রাজসূয় ও অশ্বমেধ যজ্ঞে ধর্ম্মরাজকে সত্য প্রতিপালন, সংযম ধর্ম্ম ও উপাসনার সঙ্গে সম্রাট পদে অভিষিক্ত করাইয়াছিলেন। অশ্বমেধ যজ্ঞে সর্ব্বসমক্ষে যুধিষ্ঠিরই বলিয়াছিলেন যে, **শ্রীকৃষ্ণ ভগবান পরমাত্মা।**

**রহস্য ভেদ** ঃ—অশ্বমেধ যজ্ঞের পূর্ব্বে যুধিষ্ঠির কিরূপ অবস্থায় ছিলেন, উহা উদাহরণ দ্বারা বোঝাইতে গেলে বলিতে হয় যে, তিনি যেন সুখের প্রতিমূর্ত্তি, ভোগের করস্পর্শ মাত্রেই লজ্জাবতী লতার ন্যায় তাঁহার মাথা হেঁট হইয়া পড়ে, তজ্জন্যই যুধিষ্ঠির মহাভারতের শান্তি, অনুশাসন ও অশ্বমেধ পর্ব্বে সুখে ও দুঃখে মুহ্যমান নহেন। অশ্বমেধ পর্ব্বে তাঁহাকে অলক্ষিত ভাবে ভোগ ও কর্ম্ম এই দুয়ের সামঞ্জস্যের মধ্য দিয়া সুখ ও ধর্ম্মের আদর্শ করিয়া ধার্ম্মিকগণের মাথার মণিস্বরূপ অভিষিক্ত করা হয়। **সুখ** দুঃখ নিবৃত্তি হইলে আপনা হইতেই আসিয়া দেখা দেয়। আর ভারতের রাজা মহারাজারা যাঁহারা যুধিষ্ঠিরের মতন ছিলেন না, তাঁহারা খাণ্ডব দাহনের অগ্নির ন্যায় অতৃপ্তি, অবসাদ ও অরুচির শেষ অর্জ্জুনের বাণে কুরুক্ষেত্রের যুদ্ধস্থলে হইয়াছিল। দুঃখের প্রতিকার করাই মানবের লক্ষ্য ও সাধনা। পশুরা আহার অযত্ন সুলভ ঘাস বৃক্ষ লতা, কিন্তু মানব কৃষিলব্ধ শস্য দ্বারাই জীবন ধারণ করে। যে সকল মানব পশু প্রকৃতির তাহারাই প্রকৃতির উপহার কাঁচা মাংস ভক্ষণ ও ইন্দ্রিয়চরিতার্থতাকেই সুখ ও জীবনের প্রধান লক্ষ্য মনে করিয়া রাক্ষস হয় তখনই জতুগৃহ দাহ, দ্যূতক্রীড়ায় বস্ত্রাপহরণ ও দ্রৌপদী হরণ হয় দেখাইয়াছেন।

রাজসূয় যজ্ঞে রাজা যুধিষ্ঠির সম্রাট হইয়া ভোগ ও কর্ম্মের সামঞ্জস্য করিবার জন্য রাজধানী ইন্দ্রপ্রস্থ ছাড়িয়া বনে গেলেন। সেখানে লোকের অসভ্যতা, অজ্ঞান, কুসংস্কার ও অত্যাচার দূর করিলেন, তাহাদের আহার বিহারের সদুপায় জন্য বন জঙ্গল পরিষ্কার করিলেন, হিংস্র জন্তু শীকার ত্যাগ করাইয়া পথ, ঘাট, বাড়ী, কৃষি ও বাণিজ্য ব্যবস্থা করিলেন, পুষ্করিণী খনন ও পকান্ন ভোজনাদিরও ব্যবস্থা করিলেন, তখনই তাঁহার ভক্ত পরমানন্দ লাভে হয়। সেই সকল কৃতজ্ঞব্যক্তির অন্তঃকরণের নিঃস্বার্থ ভালবাসা ও ভক্তি বারি দ্বারা সম্রাটের যুদ্ধও অভিষেক সিদ্ধ হইল। মুনি ঋষিদের উপদেশ ও আশীর্ব্বাদে ধর্ম্মরাজার দিব্যচক্ষু লাভ হইয়াছিল। তখন সম্রাট যে কিসে রাজার চেয়ে বড়, উহা উপলব্ধি করিবার লোকের উপযুক্ত সুযোগ হইল। কৌরবের রাজা ধৃতরাষ্ট্র অন্ধ, তিনি শারীরিক অঙ্গ হানিতে দেখিতে পান না, মূর্খতা ও শোকে দাবানল স্বরূপ তাঁহার সমস্ত বংশকে নষ্ট করিলেন। গান্ধারী প্রণয়বিকৃত হৃদয়ের মর্ম্মবেদনায় ধৃতরাষ্ট্রের দুঃখে ভগবানকে শাপ দিতেছেন, আর শ্রীকৃষ্ণ তাঁহার সেই দুঃখের সহানুভূতি করিয়া উহার কোনরূপ প্রতিবাদ করেন নাই, তিনি যা বলিতেছেন, উহাই ঘাড় পাতিয়া লইতেছেন। শ্রীকৃষ্ণ কিসে যে গান্ধারীর আভ্যন্তরীণ দুঃখনিবৃত্তি করিবেন উহারই চেষ্টা করিতেছেন। গান্ধারী প্রকৃতির অবিদ্যা রূপিনী জীবকে সংসার পাশে বদ্ধ করিয়া দুর্য্যোধনাদির ন্যায় শত পুত্রের মাতা হইয়াছিলেন, আর কুন্তী বিদ্যারূপিণী পঞ্চ পাণ্ডবগণকে সাধনায় স্বর্গ মুক্তিধামে প্রেরণ করিয়াছিলেন।

**তত্ত্ব বিদ্যাই** মুমুক্ষু ব্যক্তির সকল দুঃখ নিবৃত্তির একমাত্র উপায়, উহা ভীষ্ম ও ধৃতরাষ্ট্রের উপদেশ মধ্যে জাজ্বল্যমান রহিয়াছে। **ভীষ্ম** দেন সাংখ্যদর্শনের নিরীশ্বর বাদ ও শেষে পাতঞ্জলের **সেশ্বর বাদ** ভগবদ্ভক্ত হইয়া দেখাইলেন। যোগ যে সাংখ্যদর্শনের উপসংহার, ইহাই মহাভারতের **ধৃতরাষ্ট্র** যোগী হইয়া প্রমাণ করিয়াছেন। আর্ত্ত ব্যক্তির আকাঙ্ক্ষা যে পরমাত্মার দর্শন ব্যতীত মেটে না, তজ্জন্য যুদ্ধস্থলে বিপদমধ্যে **শ্রীকৃষ্ণ** অর্জ্জুনের নিকটও ভীষ্মের মৃত্যুকালে **ভগবানের রূপ** ধারণ করিয়াছিলেন। তিনি অশ্বমেধ পর্ব্বে যুধিষ্ঠিরকে ধর্ম্মরাজ্যে প্রতিষ্ঠিত করিয়াছিলেন, সেখানে তিনি নির্লিপ্ত।

**শ্রীকৃষ্ণের কর্ম্ম** সেইখানেই শেষ হইল, তখন মহর্ষি বেদব্যাস সকলকে বলিতেছেন যে, মহাভারতে **শ্রীকৃষ্ণ** সংসার সমুদ্রের কর্ণধার, ভবনদী **গঙ্গা**। প্রেম স্রোতস্বতী তিনি তাঁহার পাদপদ্ম হইতে উত্থিতা জগতকে মুক্ত করেন ও পুনরায় সমুদ্রে তাঁহাতেই সম্মিলিত হন। সমুদ্র ও আকাশের মেঘের বর্ণই শ্রীকৃষ্ণের রঙ—**মেঘই** নারায়ণের মূর্ত্তি, গর্জ্জন, বর্ষণ ও বিদ্যুতে তাঁহারই জ্যোতিঃ প্রকাশ করে। **প্রেমই নরের আশ্রয়, প্রেমই ভগবান!** সমুদ্রের জল বাষ্পাকারে মেঘে পরিণত হয়। আদি দেবতা মিত্র ও বরুণ ও তাঁহারাই ব্রাহ্মণগণের সৃষ্টিকর্ত্তা।

# অশ্বমেধ পর্ব্ব।

## দ্বিতীয় অধ্যায়।

### শ্রীকৃষ্ণ।

মহর্ষি বেদব্যাস কৃত মহাভারতের অনুক্রমণিকায় শ্রীকৃষ্ণের মাহাত্ম্য কীর্ত্তনই করা তাঁহার মূল উদ্দেশ্য। মহাভারতই যে কেবল সেই শ্রীকৃষ্ণের মাহাত্ম্য কীর্ত্তন করিয়াছে, উহা নয়; উহা শ্রীমদ্ভাগবত, গীতা ও হরিবংশাদি পুরাণও করে। গীতা মহাভারতের অন্তর্গত দেখিতে পাওয়া যায়; কিন্তু উহা সুবিচার করিয়া দেখিলে সেরূপ বোধ হয় না। উহার প্রভেদ ও স্বরূপ দর্শন, শাস্ত্রাদি বিচার ও ভাষা বিজ্ঞান দ্বারা যেমন প্রমাণ করা যায়, তেমনি গীতার শ্রীকৃষ্ণ যে মহাভারতের শ্রীকৃষ্ণের মতন নয়, ইহা দ্বারাও সর্ব্বাপেক্ষা উত্তমরূপে প্রমাণ হয়। হরিবংশ মহাভারতের পরিশিষ্ট, উহাতেই শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব সম্পূর্ণরূপে লীলাসহ বর্ণিত হইয়াছে। মহাভারতের শ্রীকৃষ্ণ পূর্ব্বোক্ত সকল গ্রন্থেরই কেন্দ্র স্বরূপ ও ঐ সকল গ্রন্থের রহস্য ভেদ পূর্ব্বক উহা বিশেষ করিয়া বলিতে গেলে একখানি সুবৃহৎ স্বতন্ত্র গ্রন্থ হইয়া যায়, তবে উহা অতি সংক্ষেপ সাধারণের দৃষ্টি আকর্ষণ করিবার জন্য বলা হইল।

**যুক্তি**:—মহাভারতে শ্রীকৃষ্ণ **ভূতের মুখে রাম নাম করাইয়াছেন**, ইহাই হইল, তাঁহার প্রধান কীর্ত্তি—উহাতেই তিনি **ভীষ্মকে** মৃত্যুকালে **ভাগবত** করিলেন। শ্রীকৃষ্ণ ভীষ্মকে যুধিষ্ঠিরাদিকে উপদেশ দিবার জন্য বলিয়াছেন, কিন্তু ভীষ্ম বলিলেন যে, তিনি মুমূর্ষু অবস্থায় উহা করিতে পারিবেন না, তখন শ্রীকৃষ্ণ তাঁহাকে এই বলিয়া **বরদান** করিলেন:—"আমার এখন ইচ্ছা যে আপনি যাহাতে সমধিক যশস্বী হন, তজ্জন্যই আমার সমুদায় বুদ্ধি আপনাকে অর্পণ করিলাম। কারণ আমার যশোলাভ ইচ্ছা করা চন্দ্রের শীতাংশু ঘোষণা করার ন্যায় হইবে।" প্রসিদ্ধ ৺বঙ্কিমচন্দ্র **কৃষ্ণ চরিত্র** লিখিয়াছেন, উহার ১০ম পরিচ্ছেদে তিনি বলিয়াছেন যে, শান্তি ও অনুশাসন পর্ব্বে শ্রীকৃষ্ণকে ঈশ্বর বলিয়া গ্রহণ করিয়াছে। বর্ত্তমান মহাভারতে সঞ্জয়, অর্জ্জুন, ভীষ্ম, কুন্তী প্রমুখ অনেকের মুখে শ্রীকৃষ্ণের ঈশ্বরত্ব স্তব স্তুতিতে কীর্ত্তিত হইয়াছে। যুদ্ধ পর্ব্বের স্থানে স্থানে শ্রীকৃষ্ণের অলৌকিকত্ব ও ঈশ্বরত্ব দেখিতে পাওয়া যায়। কৌরব সভায় ও অশ্বমেধপর্ব্বে উতঙ্ক সমীপে তাঁহার বিশ্বরূপ ধারণ যেন তাঁহাদিগকে বৈষ্ণব করিবার কথায় দেখিতে পাওয়া যায়; কিন্তু গীতায় বিশ্বরূপ দর্শন যেন অন্যরূপ ভাবে হইয়াছিল অর্থাৎ যুদ্ধ করিবার উপদেশ দেওয়া হইয়াছে।

**বিচার**:—হিন্দুর উপনিষদ বেদান্তাদি শাস্ত্রে ও মহাভারতাদিতে ভগবান নির্লিপ্ত ও নির্গুণ ধর্ম্ম। মনুসংহিতায় আছে যে,* যে কর্ম্ম করিলে সাধকের অন্তরাত্মা পরিতুষ্ট হয়, তিনি যত্ন করিয়া সেই কর্ম্মই করিবেন, তদ্বিপরীত হইলে উহা ত্যাগ করিবেন। দার্শনিক পণ্ডিত ৺দ্বিজেন্দ্রনাথ ঠাকুর তাঁহার কৃত গীতাপাঠ গ্রন্থের ২২৯ পৃষ্ঠায় বলিয়াছেন:—"গীতাতে মহাভারতের যে জায়গার

* ৪র্থাধ্যায় ১৬১ শ্লোক।

কথা বলা হইতেছে সে জায়গায় অর্জ্জুনকে কুরুক্ষেত্রের যুদ্ধে কায়মনোবাক্যে প্রবৃত্ত করাইবার জন্য যাহা কাজে লাগিতে পারে সেই রকমের উপদেশ শোভা পায়, তা বৈ কৈবল্য মুক্তির উপদেশ কোন ক্রমেই শোভা পায় না।" "অর্জ্জুনকে শূর বীর হইতে বলাও যা, আর, মধ্যাহ্ন সূর্য্যকে তেজস্বী হইতে বলাও তা, দুইই সমান।" "শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে জীবন্মুক্ত হইতে বলিতেছেন।" তিনি বলিয়াছেন যে, "মহাভারত কাব্য জগতের হিমালয়, রামায়ণ বিন্ধ্যাচল এবং গীতা সেই মহাভারতের অন্তর্গত একটি মনোহর খণ্ড মহাকাব্য"। ‡ তিনি ঐখানে বলিয়াছেন যে, "শ্রীকৃষ্ণকে জীবাত্মার পরম সহায় এবং পরম সুহৃৎ পরমাত্মার আর এক নাম মাত্র ; গীতা ভারতবর্ষের বেদান্ত উপনিষদের মথিত সারাংশ ।"

**বিষয় :**—অশ্বমেধপর্ব্বে † **অনুগীতা** আছে, উহার মধ্যে **শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে** বলিতেছেন যে, গুরুশিষ্য সম্বাদের গুরু আমি এবং আমার মনকে শিষ্য বলিয়া জানিবে। অর্জ্জুন তোমার প্রতি সন্তুষ্ট হইয়া তোমার নিকট এই গূঢ় রহস্য ভেদ করিলাম। উহার মধ্যে আছে যে, মনই সর্ব্বস্ব, মননশীল মানব মন হইতেই সম্যক জ্ঞান লাভ করে। মানব মনকে বশীভূত করিতে পারিলে উহাকে ঈশ্বর বলিয়া জানিবে অর্থাৎ যে ব্যক্তি অপূর্ব্ব অকৃত্রিম নিত্য অপরাজিত অগ্রাহ্য অমৃতাশন আত্মাকে লাভ করিতে পারেন, তিনি এই সকল কারণেই নিশ্চয়, অগ্রাহ্য ও অমৃত হইয়া থাকেন। যে ব্যক্তি চিত্তের মৈত্র্যাদি সংস্কার সকল দৃঢ় করিতে পারেন ও **হৃদয় পুণ্ডরীক** চিত্তকে নিরোধ করিতে পারেন, তিনিই সেই সর্ব্বাধিক শুভঙ্কর **ব্রহ্মকে** জানিতে পারেন। পরবর্ত্তী অধ্যায়ে তখনই অর্জ্জুন শ্রীকৃষ্ণের স্তব করিয়াছেন। গীতার গুরু শিষ্য সম্বাদের বিষয় যে কি, উহা হইতেই বুঝিতে পারা যায়। চিত্তপ্রসাদ লাভই মানবের লক্ষ্য ও ধর্ম্ম। প্রেমেই একমাত্র চিত্তপ্রসাদ লাভ হয়, ইহাই মহাভারতের ঋষি ও ভরতবংশের আদি হইতে শেষ পর্য্যন্ত অমর ব্যক্তিগণের কথায় আছে।

**মুক্তি :**—ভোগেই ভালবাসার হাতে খড়ি, শৈশব, কৈশোর যৌবন আদি সকল অবস্থাতেই মানবের ভোগের সহিত ভালবাসার রূপান্তর হয়। ভোগের ভিতরই অতীন্দ্রিয়ের মূর্ত্তি পুরুরবা উর্ব্বশী প্রসঙ্গে শ্রীমদ্ভাগবতে **ঐল গীত** রহিয়াছে, মহাভারতে **যযাতি গাথাও** আছে। চ্যবন ঋষি ও যযাতির শরীরের জরাত্যাগ ও যৌবনের পুনরাবৃত্তির কথায় এক **মহাকাব্য** সৃষ্টি হইয়াছে। যখন লোকে যৌবনের ভোগ ও আসক্তির মধ্যেই সুখ যেন রজ্জুতে সর্প ভ্রমস্বরূপ সম্যকরূপে উপলব্ধি করিতে থাকে তখনই মানব সেই রূপের মূল মধ্যে **অরূপের** সন্ধানে ব্যতিব্যস্ত হয়, তখন তিনি পরিষ্কার জানিতে পারেন যে, এই নশ্বর রক্ত-মাংসের দেহের মধ্যে **মন ভিন্ন অন্য একটি চৈতন্যময় পদার্থ আছে**, যাহা দ্বারা ইন্দ্রিয়াদি সমস্তই চালিত ও আত্মার প্রেরণায় মন কর্ম্মশীল হয়। সেই আত্মা আবার তাহার অধীশ্বর পরমাত্মার সন্ধানে অহঃরহ ব্যতিব্যস্ত। সেই উভয়ের শুভ সম্মিলনেই পরম আনন্দময় প্রেম লাভ হয়। তাঁহারা ইহ সংসারে প্রেমেই মুক্তি ও চিত্তপ্রসাদ স্বর্গসুখ ভোগ করেন। উহা অন্তর্জগতের কথা, উহার সহিত বহির্জগতের কোন সম্বন্ধই নাই। উহা শ্রীচৈতন্যচরিতামৃতের

* গীতাপাঠ ২৩ পৃষ্ঠা। ‡ ঐ ৩২৬ পৃষ্ঠা। † ৫১ অধ্যায়।

নিম্নলিখিত পদ্যের মধ্যেও মহাভারতের অশ্বমেধ পর্ব্বের শ্রীকৃষ্ণোক্ত **কাম গীতার** সারাংশ মধ্যে দেখিতে পাওয়া যায় ঃ—

"ভক্তি স্বভাব সেই **কাম** ছাড়াইয়া, কৃষ্ণ পদে **ভক্তি** করায় **গুণে** আকর্ষিয়া।"

"জীবের স্বভাব **কৃষ্ণদাস অভিমান**, দেহে আত্মজ্ঞানে আচ্ছাদিত সেই জ্ঞান॥"

কৃষ্ণ বহির্ম্মুখ দোষে **মায়া** হৈতে **ভয়**, কৃষ্ণোন্মুখ **ভক্তি** হৈতে **মায়া মুক্ত** হয়।"

**বিষ্ণুপুরাণে** ভক্ত প্রহ্লাদ বলিয়াছেন যে, মানব ইন্দ্রিয় ভোগে যেমন আসক্তি ও আগ্রহে বদ্ধ, তেমনি প্রেমিক ভগবানকে স্মরণ করিতে করিতে তদপেক্ষা কেমন এক অপূর্ব্ব তীব্র আকর্ষণ ও আসক্তি অনুভব করে। শ্রীকৃষ্ণকে ভক্তি প্রেম ভিন্ন যুক্তিতর্কে বুঝিবার উপায় নাই। একদিন খৃষ্টান জাতির কত মূল্যবান প্রাণীর প্রাণ জেরুসোলেম উদ্ধার করিবার জন্য গিয়াছিল ও উহা তাঁহারা পরম সৌভাগ্য ও গৌরবের বিষয় মনে করিত; তদ্রূপ কুরুক্ষেত্রের যুদ্ধে শত সহস্র রাজারা তাহাদের প্রজাগণের সহিত ধনে প্রাণে নষ্ট হইয়াছিল, ও তাঁহাদের বংশধরেরা যুধিষ্ঠিরের অশ্বমেধযজ্ঞে আসিয়া শ্রীকৃষ্ণ প্রেমানুভব করিয়া সুখী হয়।

**মহাভারতের ধর্ম্ম যুদ্ধে** কৌরবগণের মধ্যে যেমন তীব্র বিষয়াসক্তি ও কৃষ্ণবিদ্বেষ, তেমনি যাদব পাঞ্চালাদির মনে যুধিষ্ঠির ও শ্রীকৃষ্ণের প্রতি প্রগাঢ় ভক্তি ও যুদ্ধে জয় লাভের স্থির বিশ্বাস ছিল। একদিন বৈদিক উপাসনার ভয়ের মধ্যে ভক্তির উদ্রেক হইত, তখন মানবগণের লক্ষ্য অভয় কামনা ছিল তখন পাঞ্চভৌতিক শূন্যাকাশের বিদ্যুৎ মালা দর্শন ও মেঘগর্জ্জনে বজ্রধারী ইন্দ্রকে ঈশ্বর বলিয়া মানিত, ঐরূপ অসীম সমুদ্রের অধিপতি বরুণকে পূজা করিত, তখন ভিতরের ভগবানকে পর ভাবিয়া নানারূপে আপনার করিতে যাইত। মানব ফলাকাঙ্ক্ষী হইয়া যজ্ঞে প্রিয় বস্তুকে উপহার দিয়া ভগবানের সহিত আত্মীয়তা করিত, বৈদিক মন্ত্রের স্বর বিন্যাসে ভগবানকে পুষ্প হবি চন্দন দানে মুগ্ধ করিতে যাইত। সেই উপাসনার ব্যতিক্রম শ্রীকৃষ্ণ প্রেমে হইয়াছিল। মহর্ষি বেদব্যাস মহাভারতেই উহা করিয়াছিলেন। উহাতেই বেদের উপাসনা প্রথা তিনি অধিকারী ভেদে ভাগ ও উপদেশ দান করিলেন ও মুক্তির পথ পরিষ্কার করেন, উহাতেই তিনিই বেদব্যাস নামে খ্যাত হন। ব্রাহ্মণেরা যজ্ঞকালে চতুর্ব্বর্ণের উপদেশ ভিন্ন ভিন্ন দিনে ভিন্ন ভিন্ন রূপে দিতেন।

**পশ্চাত্য পণ্ডিতগণ** শ্রীকৃষ্ণ সম্বন্ধে অপূর্ব্ব সমালোচনা করিয়াছেন ও কেহ কেহ শ্রীকৃষ্ণকে **খৃষ্ট** বলিয়া সিদ্ধান্ত করিতে গিয়াছেন; উহা নিশ্চয়ই হিন্দুর বড়ই গৌরবের কথা। হুইলার সাহেব বলিয়াছেন যে, কোথায় ইন্দ্রপ্রস্থ! আর কোথায় দ্বারকা। সেকালে কেমন করিয়া মহাভারতোক্ত কৃষ্ণ ও পাণ্ডবগণের মধ্যে ঘনিষ্ঠতা সম্ভব হইতে পারে? আবার ফরাসি পণ্ডিত Bournouf বৌদ্ধ গ্রন্থে কৃষ্ণের নাম থাকায় তিনি তাঁহাকে বৌদ্ধ ধর্ম্মের পরবর্ত্তী কালের লোক বলিয়াছেন। উহা তাঁহারা সবিশেষ বিচার করিয়া বলিলে ভাল হইত। ঋগ্বেদের ৮ম মণ্ডলের ৯৩ সূক্তে কৃষ্ণ নামে এক অনার্য্য রাজা অংশুমতী তীরে বাস করিতেন, তাঁহাদের যুক্তিমতে তবে কৃষ্ণ অনার্য্য। যাহাই হউক, পাশ্চাত্য পণ্ডিত গোল্ডষ্টুকর বলিয়াছেন যে, বৈয়াকরণিক পাণিনি খৃষ্টপূর্ব্ব ষষ্ঠশতাব্দির লোক এবং সেই পাণিনির সূত্রে বাসুদেব শব্দ ও নাম থাকায় কৃষ্ণ যে তৎপূর্ব্বের লোক ইহা স্বীকার করিতে হইবে। ঋগ্বেদের ১ম মণ্ডল

৩৭ সূক্ত হইতে ৪৩ সূক্তের বক্তা, ঘোর ঋষির পুত্র কণ্ব তাঁহার পুত্র মেধাতিথি ঐ মণ্ডলের ১২ হইতে ২৩ সূক্তের এবং অন্য পুত্র প্রস্কণ্ব ঐ মণ্ডলের ৪৩ হইতে ৫০ সূক্তের ঋষি দেখিতে পাওয়া যায়। ছান্দোগ্য উপনিষদে সেই বৈদিক ঘোর ঋষির সহিত শ্রীকৃষ্ণের কথোপকথন আছে। ঘোর আঙ্গিরস আঙ্গিরা মুনির বংশধর। দেবগুরু বৃহস্পতি অঙ্গিরার পুত্র। পূর্ব্বোক্ত কণ্ব শকুন্তলার পালক পিতা নন।

**কালনির্ণয়ঃ**—শ্রীকৃষ্ণের সময় নির্ণয় সম্বন্ধে নানা মুনির নানা মত আছে; শ্রীকৃষ্ণ ও মহর্ষি বেদব্যাস সমসাময়িক লোক ছিলেন। আদি পর্ব্বের ২য় অধ্যায় ১৩ শ্লোকে উল্লিখিত হইয়াছে যে, কলি ও দ্বাপরের সন্ধিক্ষণেই প্রাচীন কুরুক্ষেত্রের মহাযুদ্ধ হইয়াছিল শঙ্করাচার্য্য স্বামী প্রমুখ সকলেই উহা সমর্থন করিয়াছেন এবং বর্ত্তমান পঞ্জিকাকারগণ কলি যুগারম্ভ শুক্রবার মাঘী পূর্ণিমার দিন হয়, সিদ্ধান্ত করেন। কলি যুগের ৫০৩৫ বৎসর চলিয়া গিয়াছে। যে সময় কলি যুগারম্ভ হয়, তখন সূর্য্যগ্রহণ, ছয়টী গ্রহের একত্র সংযোগ হইয়াছিল। ঐরূপ সংযোগ গত ১৮৯৯ খৃষ্টাব্দে ৩রা ডিসেম্বর হইয়াছিল। বিখ্যাত পাশ্চাত্য জ্যোতির্ব্বিদ বটক্লীক সাহেব গণনা করিয়া বলেন যে, খৃষ্টপূর্ব্ব ৩১০১ শতাব্দীর ২১এ ফেব্রুয়ারি ঐরূপ গ্রহসংযোগ হইয়াছিল। তদনুসারে পঞ্জিকাকারগণের কলিযুগের গতাব্দ মিলিয়া যায়। শব্দকল্পদ্রুম অভিধানে শ্রীকৃষ্ণের জন্মপত্রিকায় যেরূপ গ্রহ সংযোগ আছে এবং তদনুসারে এখনও হিন্দুরা শ্রীকৃষ্ণের জন্মোৎসব করিবে বলিয়া গবর্ণমেন্ট প্রতিবৎসর ছুটি দিয়া থাকেন। উহা সাধারণের কৌতূহল নিবৃত্তির জন্য উদ্ধৃত করা হইল :—

লং ১।২৩।২০।
চ ১।১৯।৩৫।৯
র ৪।১৯।৩৯।২৯
বু ৫।১৫।৪২
শু ৬।১।৫
বৃ ১১।১৫।৩৫।১৫ বক্রী
ম ৯।১৫।৩।০ ঐ
রা ৭।২।৩৮।২৩ ঐ
কে ১।২।৩৮।২৩ ঐ
শ ৬।২০।০।৫২

| | | |
|---|---|---|
| ০ / চ ৪ কে৩ লং | ০ | বৃ ২৫ / ০ |
| ০ | | ম ২২ |
| র ১১ / বু ১৩ | শ ১৫ শু ১৪ | ০ / রা ১৬ |

**জন্ম তিথিঃ**—শ্রীরামচন্দ্রের জন্মদিন **রাম নবমীতে ও অক্ষয় তৃতীয়ায়** সত্যযুগোৎপত্তির দিন, প্রাচীন আর্য্য বৈশ্য জাতিরা ব্যবসায় বর্ষারম্ভ খাতা পত্তনাদি করিয়া থাকে, কিন্তু **শ্রীকৃষ্ণের জন্ম তিথিতে** সেরূপ কোন কিছুই হয় না। লোকে সেদিন উপবাস ও তাঁহার পূজা করিয়া থাকে। সেখানে তাঁহার দেবত্ব প্রমাণ হয়। বিস্তৃত ভারতবর্ষের সাধারণ লোক **রামলীলা ও কৃষ্ণলীলায়** ভক্তি ও প্রেমের সহিত ভগবানকে উপাসনা করিতে শিখিয়াছে। তিব্বতে রাবণ হ্রদ আছে ও রাম লীলায় তিব্বতীয় মুখোস পরিয়া নাচিয়া থাকে। হিন্দুরা জন্ম লইয়া শিশুর ভবিষ্যৎ মহত্ত্ব ও নীচত্ব

সিদ্ধান্ত করিত, সে কথা মহাভারত আদি গ্রন্থে আছে। কংস শ্রীকৃষ্ণের স্থলে নন্দা কন্যাকে নষ্ট করিতে গেলে তিনি কংসের বধকর্ত্তার সন্ধান দিয়া অন্তর্হিত হন। শিশুপালের জন্মে শ্রীকৃষ্ণ উহাকে ক্রোড়ে করিলে পরস্পরের ভবিষ্যত শত্রুতা দৈববাণীর চিহ্ন দ্বারা প্রচারিত হয়। মহাভারতে আছে যে দুর্য্যোধন ও অশ্বত্থামার জন্মে অমঙ্গল ধ্বনি হয়, তাঁহারা সংসারের অনিষ্টকারক হইবেন ইহা লোকে জানিতে পারে। শ্রীকৃষ্ণ অতি শৈশবাবস্থায় গোপালরূপে ব্রজবাসীগণের পূজা গ্রহণ করেন। **নাড়ুগোপাল** মূর্ত্তি বাৎসল্য প্রেমের আধার ও হিন্দু ভারতবাসীর উপাসনার মূর্ত্তি। মহাভারতে পরীক্ষিতের জন্ম উৎসবে শ্রীকৃষ্ণের দেবত্বারম্ভ হয় ইহা দেখিতে পাওয়া যায়। আর যাহা কিছু হইয়াছে উহা তৎপরবর্ত্তী কালের কথা।

**বৌদ্ধ বিপ্লব :**—রাজা শ্রীরামচন্দ্র ব্রহ্মণ্য ধর্ম্মের পৃষ্ঠপোষক ছিলেন; তিনি বৌদ্ধ রাবণকে বধ করিয়া আর্য্য হিন্দুধর্ম্ম রক্ষা করেন। প্রাচীন লঙ্কাবতার সংস্কৃত বৌদ্ধ গ্রন্থে রাবণের দীক্ষা উল্লিখিত হইয়াছে। চীন পরিব্রাজক ঐ গ্রন্থের উল্লেখ আছে এবং চীন দেশের ইতিহাসে ঐ গ্রন্থ তিনবার অনুবাদ হইয়াছে। মহাভারতের বনপর্ব্বের ১৪৮ অধ্যায়ে আছে যে, রামায়ণ মহাকাব্যের সীতার উদ্ধার যেন শ্রীরামচন্দ্র নষ্ট বেদশ্রুতিকে ভার্য্যার ন্যায় উদ্ধার ও বিভীষণকে লঙ্কায় অভিষিক্ত করিয়া করেন যথা :—"রাজ্যেঽভিষিক্ত লঙ্কায়াং রাক্ষসেন্দ্রং বিভীষণং

ধার্ম্মিকং ভক্তিমন্তঞ্চ ভক্তানুগতবৎসলং, ততঃ প্রত্যাহৃতা ভার্য্যা নষ্টা বেদশ্রুতি যথা।" ১২।

তিব্বতীয়েরা মুখোস পরিয়া রাক্ষসবেশে নৃত্যগীত করে। সুপ্রসিদ্ধ তিব্বতীয় ঐতিহাসিক তারানাথ বলেন যে, তিব্বতীয়েরা একদিন ভারতাধিকার করিয়াছিল উহা ভিন্সেন্টস্মিথ প্রমুখ পাশ্চাত্য ঐতিহাসিকগণ স্বীকার করেন। তিব্বতীয় ভাষায় প্রচলিত মুদ্রাকে **তঙ্কা** বলে ও উহা হইতে বাঙ্গালায় **টাকা** শব্দ হইয়াছে। বর্ত্তমান মহাভারতের বহুস্থানে জৈন ও বৌদ্ধ ধর্ম্মের কথা দেখিতে পাওয়া যায় এবং দ্রৌপদীর পঞ্চস্বামী বৃত্তান্তাদিও তিব্বতীয় প্রথানুযায়ী মনে হয় তদ্ভিন্ন উহা সত্য বলিয়া গৃহীত হইতে পারে না।

**শৈব ও বৈষ্ণব :**—বৈদ্যনাথের শিবলিঙ্গ স্থাপন কর্ম্মনাশা নদীর নামের সঙ্গে রাবণের পতনের প্রবাদ এখনও সাধারণে বিশ্বাস করে। বারাণসীতে শৈব প্রাধান্যবশতঃ উহার অপর পারে বৈষ্ণব বেদব্যাসের ঐ ধর্ম্ম প্রতিষ্ঠা করিবার সুযোগ হয় নাই। কাশীতে **আদি কেশব** দেবতা বর্ত্তমান আছে উহা অতি প্রাচীন, **যুগল মূর্ত্তি** নয়। পূর্ব্বে তীর্থযাত্রীরা বারাণসী প্রবেশ কালে উঁহাকে দর্শন করিয়া যাইত। স্কন্দ পুরাণ কাশী খণ্ডের ৯৬ অধ্যায়ে বেদব্যাস কাশীতে পঞ্চরাত্র বিধি অনুসারে আদি কেশবের পূজা করিয়াছিলেন। তিনি কাশীতে বৈষ্ণব ধর্ম্ম কীর্ত্তন অপরাধে ঐ স্থানে থাকিতে পারেন নাই। উহাতেই বেদব্যাস কাশীর সৃষ্টি করেন। কারণ বারাণসীর গঙ্গার উপর রাজার প্রাসাদে বেদব্যাসের মূর্ত্তি পূজা হইয়া থাকে। কাশী খণ্ডের ৯৭ অধ্যায়ে মহাভারতের দুর্ব্বাসার পারণের ন্যায় তদ্রূপ বেদব্যাসের কাশী হইতে বহিস্করণ হইয়াছিল। ইহার সারার্থ এই যে, যে ব্যক্তি দুরদৃষ্টবশতঃ নিজ উদ্দেশ্য সিদ্ধ করিতে না পারিয়া ক্রোধে শাপ দেয়, সেই শাপ তাহাকেই আক্রমণ করে। ব্যাস প্রচার করিয়াছিলেন যে, হরি ভিন্ন অন্য কোন দেবতার পূজা করা উচিত নয়। চতুর্ব্বেদ, মহাভারত, রামায়ণ ও পুরাণাদিতে তাঁহাকে জানিবার কথাই আছে। শিবানুচর নন্দী উহাতেই তাঁহার হস্ত ও বাক্যস্তম্ভন করেন ও ভাগবান কেশব

তাঁহাকে মুক্ত করেন। সারনাথেই বুদ্ধ সিদ্ধ হন। বারাণসী ভারতের ধর্ম্ম প্রচারের কেন্দ্র স্থল। মহাভারতে যেমন বিষ্ণুর সহস্র নাম আছে, তেমনি শিবের সহস্র নাম আছে। রামায়ণ ও মহাভারতে শৈব ও বৈষ্ণবের দ্বন্দ্ববিরোধ আছে। রাবণ ও ধৃতরাষ্ট্র শৈব ছিলেন; বারণাবতে পাণ্ডবগণকে শৈব করিবার জন্য প্রেরণ করা হয় ও সেইখানে মহর্ষি বেদব্যাস পাণ্ডবগণকে বৈষ্ণব করেন বলিয়াই তাঁহাদিগকে জতুগৃহে ধ্বংস করিবার চক্রান্ত হয়।

**শ্রীকৃষ্ণ:**—তিনি বৈষ্ণব ধর্ম্মের প্রবর্ত্তক প্রতিষ্ঠাতা স্বরূপ প্রেমোপসনা দ্রৌপদীর বিবাহে প্রচলিত করেন। একচক্রাগ্রামে যখন পাণ্ডবেরা ব্রাহ্মণের গৃহে বেদাভ্যাস করিতেন ও সেইখানে ভীম বককে বধ করেন, তখন সেখানে মহর্ষি বেদব্যাস গিয়াছিলেন। তৎপরে শ্রীকৃষ্ণের সহিত পাণ্ডবগণের পরিচয় হয়। যখন শৈব জরাসন্ধ শিবোপসনায় সম্রাট হইতেছিলেন, তখন ভীম তাঁহাকে বধ করেন। শ্রীকৃষ্ণ ভীমার্জ্জুনকে লইয়া গিয়া সেই শিবোপসনার প্রতিবন্ধক করেন। যুধিষ্ঠিরের রাজসূয় যজ্ঞে কৃষ্ণোপসনার বিরুদ্ধে শিশুপালাদি দণ্ডায়মান হওয়ায় দণ্ডিত হইয়াছিলেন। হরিবংশের ১১৫ অধ্যায়ে শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের রক্ষা এবং জরাসন্ধকে বধ করাইয়া ভারতবর্ষের রাজাগণকে মুক্ত করেন। গান্ধার রাজ্যে রুক্মিণীর পিতৃভবনে তাঁহার স্বয়ম্বরে শ্রীকৃষ্ণ উপস্থিত নৃপতিবৃন্দকে পরাজিত করিয়া তাঁহাকে হরণ করেন। তাঁহার পিতা কৃষ্ণদ্বেষী ছিলেন। মহাভারতে আছে যে, গান্ধার রাজ দুহিতা গান্ধারী শিবের বরে শতপুত্র লাভ করেন ও তজ্জন্যই ভীষ্ম তাঁহার সহিত ধৃতরাষ্ট্রের বিবাহ দিয়াছিলেন। ভীষ্ম, দ্রোণ ও অশ্বত্থামা শৈব এবং তাঁহারা পরশুরামের বিখ্যাত শিষ্য ছিলেন। শ্রীরামচন্দ্র শৈব পরশুরামকে হরধনু ভঙ্গ করিয়া শাসন করেন। মহাভারতে পরশুরামকে কৃষ্ণভক্ত রূপে দেখা যায়। মহর্ষি বেদব্যাসের গ্রন্থে শিবের দক্ষ যজ্ঞে ও কিরাতার্জ্জুন যুদ্ধ ব্যাপারে শিবের গর্ব্বাহঙ্কার চূর্ণ করিবার কথা যেমন আছে, তেমনি বেদব্যাসের প্রদত্ত প্রতিস্মৃতিমন্ত্রের সিদ্ধি অর্জ্জুন শিবের নিকট অস্ত্র গ্রহণের কথাতেও রহিয়াছে।

**পৌরাণিক মীমাংসা:**—স্কন্দ পুরাণের কাশী খণ্ডের ৪৯ অধ্যায়ে রুদ্রদেব দুষ্টের দমন ও শিষ্টের রক্ষার জন্য পঞ্চপাণ্ডবরূপে অবতীর্ণ হইয়াছিলেন ও শ্রীকৃষ্ণ তাঁহাদের সহকারী ছিলেন এবং জগদম্বিকা সতী যেন পতি বিচ্ছেদ সহ্য করিতে না পারিয়া যজ্ঞশীল রাজার যজ্ঞকুণ্ড হইতে উৎপন্না হইয়া সেই পঞ্চপাণ্ডবের পত্নী হয়েন। তিনি বনবাস কালে সূর্য্যের আরাধনা করিয়া একখানি হাতা ও আচ্ছাদনসহ একটী স্থালী পান। উহাতে তিনি ইচ্ছাধীন সমস্ত ভোজ্য সামগ্রী যে পর্য্যন্ত না তিনি আহার করিতেন, সে পর্য্যন্ত পূর্ণ থাকিত। ঐ উপাসনায় সূর্য্যকে বেদে জগতের আত্মা স্বরূপ বলা আছে। কারণ তিনিই পৃথিবীর জীবগণকে জাগরিত ও কর্ম্মশীল করেন। আলোক ব্যতীত জীবের চক্ষু কার্য্যশীল হয় না, আলোকই অন্ধকার দূর করে। সূর্য্য স্থানুভাবে শিবের উপাসনা করেন। তিনি শিবের ও মহামায়ার স্তব এইরূপে করেন:—"মাতঃ। যাঁহার হৃদ্‌পদ্মে আপনার চরণ যুগল অবস্থিত, সমস্ত জগৎ তাঁহার করতলস্থ। যিনি আপার নাম জপ করেন, তাঁহার গৃহে অষ্টবিধ সিদ্ধি অবস্থান করে।" ইহাতে দুর্গার ও সূর্য্যের স্তব পৌরাণিক মনে হয়। পশুপতাস্ত্রে কুরুক্ষেত্রের যুদ্ধ জয় হয় নাই। ভারতবর্ষে কৃষ্ণ বৌদ্ধ ও শৈব ধর্ম্মের বিরুদ্ধে দণ্ডায়মান হন। তিনি চার্ব্বাক দর্শনের মূলোৎপাটন

কুরুক্ষেত্রের যুদ্ধে চার্ব্বাক ও তাঁহার শিষ্যগণকে নষ্ট করিয়া করেন। ললিত বিস্তার সূত্রপিটক আদি ধর্ম্ম গ্রন্থে বৌদ্ধেরা কৃষ্ণকে অসুর বলিয়াছেন।

**মহাকাব্য** :—কালিকাপুরাণে পাণ্ডুনাথ শিবের কথায় ব্রহ্মকুণ্ডোৎপত্তির কথা আছে। রামায়ণে বশিষ্ঠের দণ্ডের কথা বিশ্বামিত্র ব্রহ্মদণ্ড বলিয়াছেন। পৌরাণিকেরা ব্রহ্মাকে পিতামহ যাজ্ঞিকেরা যজ্ঞ পুরুষ, শৈবেরা শিব, বৈষ্ণবেরা পুরুষোত্তম বলেন। ২৪০ অধ্যায়ে গরুড় পুরাণে বেদান্ত সাংখ্যমতানুযায়ী ব্রহ্মজ্ঞান মধ্যে ব্রহ্মজ্ঞানী পরবিত্ত গ্রহণ করেন না ও কাহারও হিংসা করেন না, তবে মহাভারতে কেমন করিয়া ভীষ্মকে পিতামহ ও ব্রহ্মজ্ঞানীর আসন দেওয়া হইল বুঝিতে পারা যায় না। তিথ্যাদিতত্ত্বে পিণ্ডদানের মন্ত্রে ব্রহ্মদণ্ডে মৃত ব্যক্তির উদ্ধারের কথা আছে। ভীষ্মের ব্রহ্মদণ্ডে মৃত্যুর পূর্ব্বে যে স্তব আছে উহা নারদীয় পুরাণোক্ত :—

"নমো ব্রহ্মণ্যদেবায় গোব্রাহ্মণ হিতায় চ, জগদ্ধিতায় কৃষ্ণায় গোবিন্দায় নমোনমঃ।"

মহাভারতের আদি পর্ব্বের ৩১ অধ্যায়ে কশ্যপের যজ্ঞে বালখিল্য ঋষিগণ একত্র মিলিত হইয়া একটী মাত্র পলাশ বৃন্তকে আনিতে গোস্পদস্থ জলে মগ্ন হয়, তদবস্থায় গর্ব্বিত ইন্দ্র উপহাসপূর্ব্বক তাঁহাদিগকে লঙ্ঘন করিয়া চলিয়া যান। পলাশপত্রকে ব্রহ্মপত্র বলে। উহাতেই ইন্দ্রকে শাসন করিবার জন্য গরুড়ের উৎপত্তি, অমৃত হরণ ও বিষ্ণুর বাহন উক্ত হয়; মাতার দুঃখ দূর ও পিতার পুত্র কামনা সিদ্ধ হয়। বৌদ্ধ রাবণ যেমন শ্রীরামচন্দ্রের প্রতিদ্বন্দ্বী, তেমনি জরাসন্ধ, শিশুপাল প্রমুখ শৈবগণ কৃষ্ণ বিদ্বেষী ছিলেন।

**রূপক** ঃ—রাজসূয় যজ্ঞে বৈষ্ণব ধর্ম্ম প্রচার শ্রীকৃষ্ণের অর্ঘাহরণে হয়। উহাতেই সৌভরাজ বৈষ্ণবধর্ম্মের কেন্দ্রস্থল দ্বারকা আক্রমণ করেন। উহার কথা বনপর্ব্বের ১৪ অধ্যায়ে আছে ও মহাভারতের বিখ্যাত টীকাকার নীলকণ্ঠ উহার ১ম ও ৩য় শ্লোকের টীকায় লিখিয়াছেন যে, সংসার রূপসাগর মধ্য দ্বারকা নামক স্থূল ও সূক্ষ্ম দেহরূপ ক্ষেত্রে শ্রীকৃষ্ণ না থাকায় ( ইন্দ্রপ্রস্থের রাজসূয় যজ্ঞে ব্যাপৃত ছিলেন ) শাল্ব নামীয় মহামোহ সেই ক্ষেত্রকে আক্রমণ করে। যখন যজ্ঞাদিশ্বর প্রদ্যুম্ন সেই মহামোহকে নিবারণ করিতে পারিল না, তখন শ্রীকৃষ্ণ কামগামী সৌভ মনোরথে আরোহণ করিয়াছিলেন। তিনি চিত্ত দ্বারকায় তাঁহার অধিক্ষেপকারী মোহরূপ শাল্বকে ব্রহ্মবিদ্যারূপ অস্ত্র দ্বারা নিহত করেন ও উহাতেই তখন তিনি মনোরথরূপ শৌভ নগরকে পাতিত করেন। শ্রীকৃষ্ণ পাণ্ডবগণকে বনবাসকালে তাঁহাদের কর্ত্তব্য কর্ম্মের এই সার উপদেশ দান করেন; কারণ উক্ত টীকাকার বলিতেছেন :—মহাভারতের যুদ্ধাদি রূপক বৃত্তান্ত উহার তাৎপর্য্য শ্রুতিদ্বারা নিরূপণ করা উচিত, তদনুসারে দেবাসুরের যুদ্ধ শম কামাদির যুদ্ধ দ্বারা আধ্যাত্মিক তত্ত্ব নিরূপণ মাত্র বৃত্রাসুর বধে নারায়ণ উপাসনা, তারকাসুর বধে দেবসেনাপতি কার্ত্তিকের পূজা এবং সেই কার্ত্তিক উপাসক ভীষ্মের বধে পাণ্ডবেরা শ্রীকৃষ্ণের পূজা সূচিত করিয়াছেন।

**সত্যনির্ণয়** ঃ—সেই টীকাকার অশ্বমেধ পর্ব্বের প্রথম অধ্যায়ের প্রথমেই টীকায় বলিতেছেন :—"মহাভারতাখ্যমিতিহাসং সর্ব্বশ্রুতি সারভূতং"। অশ্বমেধ পর্ব্বে যে রূপান্তর হইয়াছে ইহার সাক্ষি আদিপর্ব্বের ৬২ অধ্যায়ে ৪০ শ্লোকে মূল অনুক্রমণিকায়

আছে। "নিরুক্তমস্য যো বেদ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে, ভরতানাং যতশ্চায়মিতিহাসো মহাদ্ভুতঃ"। অর্থাৎ বেদের যেরূপ নিরুক্ত, তদ্রূপ মহাভারতের মর্ম্ম অবগত হইলে সকল পাপই ধ্বংস হয়। উহা যে **ধর্ম্ম ইতিহাস বা কাব্য নয়** ইহা বনপর্ব্বের ১ম অধ্যায়ে ৩১।৩২ শ্লোকে বহিয়াছে।

"যে গুণাঃ কীর্ত্তিতা লোকে ধর্ম্মকামার্থ সম্ভবাঃ, লোকাচারেষু সম্ভূতা বেদোক্তাঃ শিষ্টসম্মতাঃ।
তে যুষ্মাসু সমস্তাশ্চ ব্যস্তাশ্চৈবেহ সদগুণাঃ; ইচ্ছামো গুণবন্মধ্যে বস্তুং শ্রেয়োঽভিকাঙ্ক্ষিণঃ।"

অর্থাৎ যে সকল বেদোক্ত সদ্গুণ, যাহা শিষ্ট সম্মত লোকাচার, ধর্ম্মকামার্থের উৎপাদক ও সর্ব্বলোক প্রসিদ্ধ তৎসমুদয়ই সংক্ষেপে ও বাহুল্যরূপে **পাণ্ডবগণকে আশ্রয়** করিয়া আছে। শ্রীকৃষ্ণ, সেই পাণ্ডবগণের আদর্শ স্বরূপ ছিলেন। ইহা বলিলেই তিনি যে **ভগবান** উহা প্রমাণ হয়। অনন্তর শ্রীকৃষ্ণের সঙ্গে ধর্ম্মের সহিত জয় ইতিহাসের সম্বন্ধ যে কি উহা নির্ণয় করা আবশ্যক। মহাভারতের শান্তিপর্ব্বের ১৪২ অধ্যায় ৩য় শ্লোক ও ২৫০ অধ্যায় ১৯ ও ২০ শ্লোকে যথাক্রমে আত্মরতি ও তত্ত্বজ্ঞানের সন্ধান পাওয়া যায়:—

"নৈতচ্ছ্রুত্বা গমাদেব তব ধর্ম্মানুশাসনং, প্রজ্ঞা সমবহারোঽয়ং কবিভিঃ সম্ভৃতং মধু।" অর্থাৎ ধর্ম্মাচরণ করিবার উপদেশ দান এরূপ বেদাগমাদি শাস্ত্র শ্রবণ দ্বারা করা যাইতেছে না। আপৎকালে এরূপ আচরণ না করিলে অনেক দোষ হয়, তজ্জন্যই **কবিগণ** নিজ বুদ্ধিকৌশল দ্বারা সুন্দররূপে লোকাচার ও বেদাদি শাস্ত্রের সামঞ্জস্য রক্ষা করিয়া আত্মরতির উপায় কল্পনার বলে করিয়াছেন।

"সঙ্গুপ্তাস্যাত্মানো দ্বারণ্যপিধায় বিচিন্তয়ন্, যোঽস্তে ব্রাহ্মণঃ শিষ্টঃ স আত্মরতিরুচ্যতে"।১৯ অর্থাৎ যে শিষ্ট ব্রাহ্মণ ইন্দ্রিয়গণকে মোহ প্রমাদ হইতে রক্ষা করিতে পারেন এবং ধ্যানাবলম্বন পূর্ব্বক অবস্থান করিতে পারেন, তাঁহাদেরই **আত্মরতি** লাভ হয়।

"সমাহিতং পরে তত্ত্বে ক্ষীণকামমবস্থিতং, সর্ব্বতঃ সুখমন্বেতি বপুশ্চান্দ্রমসং যথা।" ২০। অর্থাৎ যিনি বিষয়বাসনা রহিত পরম তত্ত্বে সমাহিত হইয়া অবস্থান করেন, তাঁহারই সুখ চন্দ্রকলার ন্যায় বর্দ্ধিত হইয়া থাকে।

মহাভারতের শান্তি ও অনুশাসন পর্ব্বে যুধিষ্ঠির যে যুদ্ধ জয় করিয়া বিষয় বাসনা রহিত হন, ইহাই দেখান হইয়াছে, আর অশ্বমেধ পর্ব্বে তিনি পরম তত্ত্বে সমাহিত উহাই দেখাইয়াছেন। অশ্বমেধ পর্ব্বেই শ্রীকৃষ্ণের মুখে পরমতত্ত্ব কামগীতা ও অনুগীতায় ব্যক্ত হইয়াছে। উঞ্ছবৃত্তি ব্রাহ্মণের স্বর্গ গমনের কথায় বহু দান ও যাগযজ্ঞের প্রশংসা করা হয় নাই, জ্ঞানেই আত্মরতি ও তত্ত্ব জ্ঞানে হয় উহাই দেখান হইয়াছে। অশ্বমেধপর্ব্ব শ্রীকৃষ্ণই যে সেই তত্ত্বজ্ঞান ও আত্মরতির আধার ইহাই যেন প্রমাণ করিয়াছে। শ্রীকৃষ্ণই যুধিষ্ঠিরকে অশ্বমেধ যজ্ঞ করিবার উপদেশ দিয়াছেন ও তিনি উহা করেন।

**পরীক্ষিত**:—অশ্বমেধ পর্ব্বে পরীক্ষিতের জন্ম বৃত্তান্ত শ্রীকৃষ্ণের দেবত্ব প্রমাণ করে। ঘোর ঋষি কৃষ্ণকে অচ্যুত, অক্ষিত ও প্রাণ সংশিত বলিয়াছেন, আর উক্ত পর্ব্বের ৬৭ অধ্যায়ে সুভদ্রা শ্রীকৃষ্ণকে বলিতেছেন:—"হে পুণ্ডরিকাক্ষ! কুরুকুল পরিক্ষীণ হওয়াতেই অর্জ্জুনের পৌত্রকে মৃত বলিয়া বোধ হইতেছে, অতএব তুমি উহাকে জীবিত কর, যদি তোমার প্রভাব

জানি, আমি তোমার পুত্রশোকাতুরা শরণাগতা ভগ্নি, তুমি আমার প্রতি ও পাণ্ডবগণের উপর দয়া প্রকাশ কর।" শ্রীকৃষ্ণ বলিলেন, তাহাই হইবে। অমনি দ্রৌপদী সত্বরে উত্তরাকে আনিলেন ও উত্তরা এইরূপে শ্রীকৃষ্ণের স্তব করিয়াছেন :—"হে মধুসূদন। আপনি দ্রোণ পুত্রের অস্ত্রদগ্ধ মৎপুত্রকে জীবিত করুন, নচেৎ আমি এখনই প্রাণত্যাগ করিব" বলিয়া মূৰ্চ্ছিত হইলেন। আর্য্যা কুন্তী ও দ্রৌপদী তাঁহার চৈতন্যোদয় করাইয়া তাঁহার ক্রোড়ে পুত্রকে রাখিয়া উহাকে জীবিত করিবার জন্য শ্রীকৃষ্ণকে নানা অনুরোধ করিতে লাগিলেন। শ্রীকৃষ্ণ আশৈশব শিশুমঙ্গল ব্যাপারে সিদ্ধ হস্ত ছিলেন, পুতনাবধাদি তাঁহার কীর্ত্তি। শ্রীকৃষ্ণ উত্তরার সন্তানকে এইরূপে জাগ্রত করিলেন :—"আমি পূর্ব্বে কখন ও কোনরূপে মিথ্যাবাক্য প্রয়োগ বা কখনও সত্য ও ধর্ম্ম হইতে ভ্রষ্ট হই নাই, যুদ্ধে পরাঙ্মুখ কিম্বা ধর্ম্ম ও ব্রাহ্মণগণকে অপ্রিয় জ্ঞান করি নাই, যে ধর্ম্মবলে কংস ও কেশী নষ্ট হয়, অভিমন্যুর পুত্র অর্জ্জুনের ন্যায় আমারও প্রিয়, **আমার পুণ্য ও প্রিয়ানুষ্ঠান সত্য ও সার্থক হউক,** আমার ধর্ম্মবলে অন্যায় ব্রহ্মশাপ ব্যর্থ হউক।" তখনই মৃতপ্রায় সন্তানের চৈতনা সঞ্চার হইল। শ্রীকৃষ্ণ শিশুকে প্রভুত ধন রত্ন উপহার দিলেন ও শিশুর নাম পরীক্ষিত রাখিলেন। মহাভারতে জন্মেজয় ও পরীক্ষিতের অভাব নাই, কিন্তু শ্রীকৃষ্ণের পরীক্ষিত ভরতকুল ক্ষীণ হইলে তিনি উহাকে পুনর্জ্জীবিত করিয়া হরিবংশের প্রথম অধ্যায়ে ১৮ শ্লোকের যযাতির আশীর্ব্বাদ সত্য করিলেন। অর্থাৎ পূর্ব্বে নহুষাত্মজ যযাতি জরা সংক্রমণ কালে অত্যন্ত প্রীত হইয়া এইরূপ আশীর্ব্বাদ করেন যে, পৃথিবী চন্দ্র সূর্য্য বিহীন হইলেও হইতে পারে, কিন্তু কখনই পৌরব বিহীন হইবে না। তাঁহার নির্ব্বাসিত পুত্র যদুর বংশধর শ্রীকৃষ্ণই তাঁহার সেই আশীর্ব্বাদ সত্য করিলেন—সেইখানেও শ্রীকৃষ্ণের মহত্ত্ব।

**ব্রহ্মশাপ** :—মহাভারত ধর্ম্মের মেরুদণ্ড স্বরূপ ; অশ্বমেধ পর্ব্বে উতঙ্ক বাসুদেব কৃষ্ণ সম্বাদে ব্রহ্মশাপ প্রেমের কাছে পরাস্ত, উহাতে অশ্বমেধে পৌষ্য পর্ব্বের কথা পরিষ্কার হইয়াছে ও ব্রাহ্মণ ও ক্ষত্রিয়ের প্রেমাভাব কুণ্ডলদানে দূরীভূত হইয়াছে। শ্রীকৃষ্ণই ব্রাহ্মণ ও ক্ষত্রিয়গণের মধ্যে সৌহার্দ্দ স্থাপন করেন। শ্রীকৃষ্ণ ও কুন্তী একমাত্র দুর্ব্বাসাকে সন্তুষ্ট করিয়াছিলেন। জগতের কোন ধর্ম্মশাস্ত্রে ভগবান স্বয়ং ধর্ম্ম কীর্ত্তন করেন নাই। ভক্তেই ভগবানের মহত্ত্ব ও মহিমা প্রচার করিয়াছেন। ভগবানের বিরাট মূর্ত্তি ভক্তের সঙ্গেই বিরাজমান। ভক্তের বিশ্বাস ও জ্ঞানই ভগবানের সেই বিরাট মূর্ত্তির ধারণ করায় ও প্রকাশ করে। গীতা উহা স্বয়ং ভগবানকে দিয়া সিদ্ধ করিতে গিয়া কাব্যাকারে পরিণত হইয়াছে। শ্রীকৃষ্ণ কখনই আপনাকে ভগবান বলেন নাই ও বলিতে পারেন নাই। যেখানে উহা হইয়াছে উহা অলৌকিক কাব্য বলিতে হইবে। সাধারণ লোক গুরুকে ভগবান স্বরূপ জ্ঞান করে, তাঁহার উপদেশানুসারেই ভগবানের উপাসনা করেন। শ্রীকৃষ্ণ যজ্ঞোপাসনার পৃষ্ঠপোষক মাত্র। ভগবান প্রেম ও ধর্ম্মানুষ্ঠানে তুষ্ট হন। ব্রাহ্মণই গুরু বলিয়া পূজ্য ও শ্রেষ্ঠ হন।

**শক্তিশেল** :—শ্রীকৃষ্ণ কৌরব সভায় ধর্ম্ম যে অধর্ম্মরূপ শল্যে বিদ্ধ হইয়াছে, একথা তিনি সকলের সমক্ষে প্রকাশ্যভাবে বলিয়াছিলেন এবং তাঁহারা সেই শল্য ছেদন বা

উদ্ধার করিতেছেন না, অতএব উহাতেই তাঁহারা বিদ্ধ হইয়া প্রাণ হারাইবেন। মহাভারতে মৌষল পর্ব্বে ব্রহ্মশাপে মুশলদ্বারা বা গান্ধারীর শাপে সেই যদুবংশ ধ্বংস সিদ্ধ করা যেন ব্রহ্মণ্য বা শৈব ধর্ম্মের কীর্ত্তি। অশ্বত্থামা দুর্য্যোধনকে বলিয়াছিলেন যে, শ্রীকৃষ্ণ যুদ্ধক্ষেত্রে বহু ব্রহ্মাস্ত্র ব্যর্থ করিয়াছেন, আর তাঁহার উহা পুনর্ব্বার প্রয়োগ করিবার ক্ষমতা নাই। মহাভারতে যাঁহার ব্রহ্মাস্ত্র প্রতিসংহার ক্ষমতা ও ব্রহ্মশাপ দূর করিবার উদাহরণ রহিয়াছে তাঁহার বর্ত্তমানে ব্রহ্মশাপে যদুবংশ ধ্বংস হইবে ইহা কি আশ্চর্য্য কথা নয়? উদ্যোগ পর্ব্বের ৯৪ অধ্যায়ের শ্রীকৃষ্ণের শেলবিদ্ধের কথা ভীষ্মের শরশয্যা, দ্রোণের পুত্রশোকে মৃত্যু, দুর্য্যোধনের উরুভঙ্গ এবং অশ্বত্থামার শিরস্থিত মণি কর্ত্তন প্রতীয়মান হয়। দ্রোণাচার্য্য যে নিন্দিত দ্বিজ সে কথা দ্রোণপর্ব্বের ১৯৮ অধ্যায়ে ধৃষ্টদ্যুম্ন অর্জ্জুনকে বলিয়াছেন যে, দ্রোণ ব্রাহ্মণের কর্ত্তব্য কর্ম্ম করিতেন না, ক্ষত্রিয় ছিলেন; সুতরাং তাঁহাকে বধ করায় ব্রহ্মহত্যা হয় নাই। অপ্সরা ঘৃতাচী দ্রোণ ও শুকের মাতা কিন্তু তাঁহাদের পিতা স্বতন্ত্র ভরদ্বাজ ও বেদব্যাস ছিলেন; সুতরাং উহাতে তাঁহারা সমসাময়িক বলিয়া বোধ হয়।

**মূর্ত্তি পূজা**:—অশ্বমেধ পর্ব্ব ইহাই প্রমাণ করিতেছে যে, শ্রীকৃষ্ণ অশ্বমেধ যজ্ঞে রাজসূয় যজ্ঞের মত লিপ্ত নহেন। যুধিষ্ঠির তাঁহাকে ঐ যজ্ঞানুষ্ঠান করিতে বলিলেন, কিন্তু তিনি উহা করেন নাই। সেকালে মূর্ত্তি পূজা ছিল না, অগ্নিদেবতাগণের মুখস্বরূপ, অগ্নির পূজায় দেবতাগণের আবাহন ও ঘৃতাহুতি দান, নর, গো, অশ্বাদি জীবোৎসর্গ করা হইত। মহর্ষি কপিলাদি যজ্ঞাদিতে ঐরূপ উৎসর্গ দান করা অবৈধ সিদ্ধ করেন এবং বশিষ্ঠাদি উহা কার্য্যত প্রমাণ করেন। মহাভারত বসুহোম উপরিচর রাজার কথায় আরম্ভ হয় ও জন্মেজয় রাজার সর্পসত্রে উহার পুনসংস্করণ হয়। তাঁহার সর্পসত্র রাজা পরীক্ষিতের মৃত্যু হিংসা প্রতিশোধের কথা। প্রতিহিংসা আর্য্য হিন্দুধর্ম্মে নাই, উহাই আস্তিকপর্ব্বে আস্তিক মুনি যেন সিদ্ধ করিয়াছেন। অশ্বমেধ পর্ব্বে যুধিষ্ঠির রাজাদিগকে বশীভূত করিয়া অশ্বমেধ যজ্ঞে যোগদান করাইবার সময় অর্জ্জুনকে হিংসা করিতে নিবারণ করিয়াছিলেন। যুধিষ্ঠিরের সেই অশ্বমেধ যজ্ঞে অশ্বহত্যা হয় নাই, বর্ত্তমানকালে যেরূপ বৃষোৎসর্গ হয় সেইরূপই হইয়াছিল; কারণ সেই বৃত্তান্ত আদৌ উক্ত হয় নাই। অশ্ব আপন ইচ্ছায় সমস্ত রাজ্য পরিভ্রমণ করিত কেহ উহাকে কোন বাধা দান করিতে পারিত না। রামায়ণ ও মহাভারতে শ্রীরামচন্দ্র ও শ্রীকৃষ্ণ মানব চিত্তকে অধিকার করিয়া দেবতা হইয়াছেন। তাঁহাদের নামেই মানবের অন্তরে কি এক অপূর্ব্ব ভক্তি ও প্রেমে স্রোত প্রবহমান হয়। উহাতেই তাঁহাদের মূর্ত্তির সমক্ষে ধর্ম্ম উপদেশ দিবার ব্যবস্থা হয়। আর্য্যহিন্দু ধর্ম্মপ্রচারের জন্য ভারতবর্ষের বদরিকাশ্রমে নারায়ণ, দ্বারকায় শ্রীকৃষ্ণ, পুরীতে জগন্নাথ ও রামেশ্বরে শ্রীরামচন্দ্রের মূর্ত্তি পূজা প্রচলিত হইয়াছিল। উহা হিন্দুর প্রধান তীর্থ। এখনও প্রতি বৎসর শত সহস্র ব্যক্তি বহু অর্থ ব্যয় ও কষ্ট স্বীকার করিয়া সেথায় যায়। মহাভারত সেই আর্য্য হিন্দুধর্ম্মের শাস্ত্র, উহা কাব্য বা ইতিহাস নয়। অশ্বমেধ যজ্ঞে যুধিষ্ঠিরের অভিষেক কর্ম্ম আর্য্য হিন্দু ধর্ম্মপ্রচারে হইয়াছিল। মহাভারতে ভগবানের অলৌকিক প্রেম কীর্ত্তন হয় নাই বলিয়াই পরীক্ষিত ও শুক উহা শ্রীমদ্ভাগবতে করিয়াছেন। বেদব্যাসের পুত্র শুক ও অর্জ্জুনের পৌত্র পরীক্ষিত পরবর্ত্তী মহাভারত ও

শ্রীমদ্ভাগবতের নায়ক হইয়াছেন। গীতায় শ্রীকৃষ্ণ যেন গুরু **জ্ঞানের মূর্ত্তি ভগবান** অর্জ্জুন শিষ্যকে মুক্তির উপদেশ দান করিতেছেন। উহা যেন মূর্ত্তি পূজা বলিয়া বোধ হয়।* মহাভারতে ভগবানের মূর্ত্তি সম্বন্ধে একরূপ নাই। শান্তিপর্ব্বের ৩৫১ অধ্যায় ১৪শ শ্লোকে মহাপুরুষের স্তবে পরমাত্মা নারায়ণ আছে, এবং দ্রোণপর্ব্বের ২৮ অধ্যায়ের ২৬ হইতে ২৮ শ্লোকের মধ্যে ভগবানের চার মূর্ত্তির বিকাশ, তপশ্চর্য্যা, লোকসাক্ষী ( সদসৎ কর্ম্মদ্রষ্টা ), কর্ম্মযোগ ও চতুর্থ নিদ্রাভোগ প্রলয় মূর্ত্তি নারায়ণ। তপস্যাতেই ইচ্ছাশক্তি বিকাশে সৃষ্টি, ধর্ম্ম পালনেই দুষ্টের দমন ও শিষ্টের পালনেই ভগবান দ্রষ্টা স্বরূপ সৃষ্টি রক্ষা করিতেছেন, আর কর্ম্মযোগে ও ভোগেই বিপ্লব ও ক্ষয় হইয়া থাকে। ইহা যেন সত্ত্ব, রজ ও তমগুণের অধিপতি ব্রহ্মা, বিষ্ণু ও রুদ্রের কথা। নারায়ণ প্রলয়ের ভগবান মূর্ত্তি। প্রকৃতি ও পুরুষের সম্মিলন কারণার্ণবে অনন্তনাগের উপর হইয়াছে।

**মহাপ্রস্থানের স্থান** ঃ—বনপর্ব্বের ১২৫ অধ্যায়ে চন্দ্রতীর্থে আস্তিক পর্ব্বের বায়ুভক্ষ্য বালখিল্য ঋষিগণের উপাসনা স্থান কীর্ত্তিত হইয়াছে। আর্চ্চিক পর্ব্বতের তিনটি পর্ব্বত শৃঙ্গের মধ্যে একটী অক্ষয় স্রোতা যমুনাপ্রবাহিতা, যেখানে শ্রীকৃষ্ণ তপোরত হন, সেইখানেই প্রাচীন রাজর্ষি শান্তনু, শুনক ও নরনারায়ণ সনাতন স্থান প্রাপ্ত হন। সেকালে শ্রীকৃষ্ণের তিরোধান সেইখানেই হইয়া থাকিবে মনে হয়।

**লক্ষ্য ভেদ** ঃ—শ্রীকৃষ্ণের পিতা বসুদেব তাঁহার পুত্রকে রক্ষা করিবার জন্য বৈশ্য নন্দ ও যশোদার করে অর্পণ করেন, সেইখানে তিনি পিতামাতার পুত্র বাৎসল্যের লক্ষ্য ভেদ করিলেন। আর দ্রৌপদীর বিবাহে আর্য্য হিন্দু সমাজের বিবাহের মধ্যে শুষ্ক প্রণয়ের মধ্যে প্রেমের সম্বন্ধ লক্ষ্যভেদ করেন। শ্রীকৃষ্ণ নাড়ুগোপাল মূর্ত্তিতে করেন বিষ ভক্ষণ ও নৃসিংহ মূর্ত্তিতে হিরণ্যকশিপু বধে প্রেমের ধর্ম্মযুদ্ধ পিতৃ কর্ত্তৃক প্রহ্লাদের নির্য্যাতন মুক্তি করেন, কংসের রুদ্ধ কারাগার উন্মুক্ত ও পিতামাতার অন্তরের উপর পাষাণ ত্যাগে তাঁহার আবির্ভাব হয়। পুরাণে নন্দ যশোদা বাৎসল্যে ও ভক্ত প্রহ্লাদ প্রেমে **গোপাল মূর্ত্তির পূজা** করিতেন। শ্রীকৃষ্ণ তরুণ বয়সে যমুনাতীরে জলকেলি গোচারণ বংশি-ধ্বনিতে নির্লিপ্ত প্রেমের যে উৎস গোকুলে বহাইয়াছিলেন, উহাতেই ভবিষ্যতে সেখানে **রাসলীলা** হইয়াছিল। শ্রীমদ্ভাগবতে সেই প্রেমের সাধনা আছে ও প্রেমই একমাত্র মানবকে অবিনশ্বর করিতে পারে। শ্রীকৃষ্ণ উহা পরীক্ষিতের জন্মে প্রমাণ করিয়াছেন ও তিনিই তাঁহাকে প্রেম রাজ্যের উত্তরাধিকারী করেন। মহাভারতে ভীষ্মপর্ব্বে অর্জ্জুন যুধিষ্ঠিরকে বলিতেছেন যে, শ্রীকৃষ্ণের অন্যান্য গুণ যেমন আয়ত্তাধীন, তেমনি তিনি যেখানে গমন করেন, সেইখানেই জয় ও তাঁহার অনুসরণ করে। ইহাতেই শ্রীকৃষ্ণ **জয় ইতিহাসে** ধর্ম্মের সারথি হইয়াছিলেন। তিনিই ধর্ম্মের মুখ দিয়া দুর্য্যোধনের শাস্তি দান করিবার সময় তাঁহাকে এই কথা বলাইয়াছিলেন ঃ—"তুমিই না শ্রীকৃষ্ণের নিকট কৌরব সভায় সমরে বীরজনোচিত যুদ্ধে প্রাণ ত্যাগ বাসনা করিয়াছিলে, এখন তুমি তৎপরিবর্ত্তে ভীরুর ন্যায় দ্বৈপায়ন হ্রদের মধ্যে লুক্কায়িত, তুমি সূচ্যগ্র পরিমিত ভূমি দানে

*"পশ্যামি দেবাংস্তব দেবদেহে সর্ব্বাং স্তথা ভূতবিশেষসঙ্ঘান্।" ১১অ ১৫ শ্লোক।

অস্বীকৃত, দূতকে বদ্ধ করিতে গিয়াছিলে, তুমি জীবনে নানা দুষ্কর্ম্ম করিয়াছ, তজ্জন্য তুমি এখন অভিযুক্ত। তুমি এখন পরাজিত হইয়া পৃথিবী দান করিবার কথা বলিতেছ উহা যে আকাশ প্রসূনসম। তুমি এখন জীবন রক্ষার জন্য নানাপ্রলাপ বাক্য প্রয়োগ করিতেছ।" শ্রীকৃষ্ণ যে ভীমাপেক্ষা দুর্য্যোধন শ্রেষ্ঠ কিম্বা বলরাম দুর্য্যোধনকে অন্যায় যুদ্ধে হত করায় ভীমকে পীড়ন করিতে যাওয়া আছে উহা সম্পূর্ণ মিথ্যা। কারণ উদ্যোগপর্ব্বের ৪৮ অধ্যায়ে উহার বিরুদ্ধ কথা দেখিতে পাওয়া যায়। সঞ্জয় দুর্য্যোধনকে বলিতেছেন যে, ভাবী সংগ্রামের বিষয় শ্রীকৃষ্ণের সম্মুখে **অর্জ্জুন** তাঁহাকে বলিয়াছেন তুমি যুধিষ্ঠিরের অর্থ লাভের জন্য সন্ধির প্রস্তাব করিও না। ধর্ম্মব্রত যুধিষ্ঠির প্রব্রাজিত হইয়া বনে বহু ক্লেশ ভোগ করিয়াছেন, এখন দুর্য্যোধন পরাস্ত অর্থাৎ মৃত হইয়া সেই নিরতিশয় দুঃখদায়িনী অনর্থকারী অন্তিম শয্যা প্রাপ্ত হউক। দুর্য্যোধনের আমাদের রাজ্যাপহরণরূপ পাপ কর্ম্ম যদি নিষ্ফল না হয়, যদি আমাদের তাহাদিগকে গন্ধর্ব্বহস্ত উদ্ধার করার পুণ্য কর্ম্ম বৃথা না হয়, তবে যুদ্ধে দুর্য্যোধনের পরাভব অবশ্যম্ভাবী। তাঁহার এই উক্তির সারাংশ **কর্ম্মফলের মধ্যে সূত্রপাত** হইয়াছে।

**যুদ্ধনীতি** ঃ—সংসারে দুই প্রকারে যুদ্ধ বিপ্লব হয়, এক বহিঃশত্রু অপর অন্তঃশত্রু; যদি কোন রাজা এমন পরাক্রমশালী হয় যে, যাহা দ্বারা ভবিষ্যতে রাজ্যের কোন অনিষ্ট আশঙ্কা করা যায়, তবে তাঁহাকে দমন করা কর্ত্তব্য। আর যদি আপনার আত্মীয় স্বজন সদ্ব্যবহারের অপব্যবহার করে, তবে তাহাদিগকে শাস্তিদান করা উচিত। কুরুক্ষেত্রের যুদ্ধে যুধিষ্ঠির বহিঃশত্রু ও অন্তঃশত্রুর সম্মিলনে বিব্রত হন। ভগবানস্বরূপ শ্রীকৃষ্ণ তাঁহার বল, বুদ্ধি ও ও ভরসা হন। মহাভারতে শ্রীকৃষ্ণ সাংখ্য দর্শনের ভিত্তির উপর বেদান্ত দর্শনের ভগবানের মূর্ত্তি প্রতিপন্ন করিয়াছেন। ইহাতে যুদ্ধনীতির সঙ্গে দর্শনের সম্বন্ধ দেখা যায়।

**হরিবংশের** ১৫৫ অধ্যায়ে শ্রীকৃষ্ণ পাণ্ডবগণের কি করিয়াছিলেন উল্লিখিত হইয়াছে ঃ— "শ্রীকৃষ্ণ জরাসন্ধ নিহত হওয়ায় ভারতের রাজার মুক্ত করিয়াছিলেন, তিনি এক রথে গান্ধার তনয়াকে উপস্থিত নৃপতিগণকে পরাজিত করিয়া হরণ করিয়া লইয়া যান। তিনিই রাজচ্যুত শোকার্ত্ত পাণ্ডবগণকে সর্ব্বতোভাবে রক্ষা করিতেন। তিনিই ইন্দ্রের খাণ্ডব বন দগ্ধ করাইয়া অর্জ্জুনকে গাণ্ডীব দান করেন। কুরুক্ষেত্রের যুদ্ধের পূর্ব্বে তিনিই দৌত্য কার্য্য করেন ও কুন্তীর নিকট ভারত যুদ্ধের পর তাঁহার নিকট তাঁহার পুত্রগণকে লইয়া উপস্থিত হইবেন প্রতিশ্রুত হন।"

**অর্জ্জুন** ঃ—শতপথ ব্রাহ্মণে অর্জ্জুন ও ফাল্গুণ শব্দ ও আছে। অর্জ্জুন শব্দের অর্থ শুক্ল এবং কুরচি গাছের নাম ও আছে। অর্জ্জুন ইন্দ্রের নাম "অর্জ্জুনো বৈ ইন্দ্রো যদস্য গুহ্যং নাম" ইহা শতপথ ব্রাহ্মণের কথা। অশ্বমেধ যজ্ঞে যাজ্ঞবল্ক্য অর্জ্জুনের পুরোহিত ও পাণ্ডবগণের যজ্ঞকর্ত্তা ছিলেন। অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ সখ্যতা ও ভগ্নিপতি সূত্রে আত্মীয়তা কিছুই অলৌকিক নয়। পুরাণে ইন্দ্রের কনিষ্ঠ যিনি বিষ্ণু, তিনিই শ্রীকৃষ্ণ। যাজ্ঞবল্ক্যের মহাভারতে অর্জ্জুন নর ও শ্রীকৃষ্ণ নারায়ণরূপে গৃহীত হইয়াছেন। হরিবংশে শ্রীকৃষ্ণ দ্বারকার রাজা হইয়াছেন, মহাভারতে রাজসূয় যজ্ঞে শ্রীকৃষ্ণের অর্ঘ গ্রহণ রাজার পরিচয়ে হয় নাই। দৌত্যাভিযানে ও সেইরূপ কিছুই নাই। ইন্দ্র ফল্গুণী নক্ষত্রের অধিপতি; অর্জ্জুনের সেই নক্ষত্রে জন্ম বলিয়া ইন্দ্রনামের গুহ্য রহস্য শতপথ ব্রাহ্মণে ২ কাণ্ড ১ম অধ্যায় ২য় ব্রাহ্মণ ১১ অধ্যায় আছে। উহাতে যাজ্ঞবল্ক্যের

মহাভারতে অর্জ্জুন ইন্দ্রপুত্র হইয়াছেন।* যাজ্ঞবল্ক্যের মহাভারতের অর্জ্জুন যে নায়ক সেবিষয়ে প্রমাণের অভাব নাই। যাজ্ঞবল্ক্য বিখ্যাত যোগী এবং মহর্ষি বেদব্যাসের শিষ্য। বেদব্যাস যোগের টীকা করিয়াছিলেন। শান্তি পর্ব্বের ৩১৮ অধ্যায় ৭০ শ্লোকে যোগের সহিত সাংখ্য ও বেদান্তের সামঞ্জস্য যেন করা হইয়াছে এবং যুদ্ধের পূর্ব্বে অর্জ্জুনের মুখ দিয়া যোগের কথা উক্ত হইয়াছেঃ—"প্রত্যক্ষ দর্শী বৃষ্ণিসিংহ জনার্দ্দন যাহাতে আমাদের অজাতশত্রু যুধিষ্ঠির শত্রুগণের নিগ্রহ নিমিত্ত আপনাকে কৃতার্থ মনে করিতে পারেন সেইরূপ লক্ষণসমূহ নিঃসন্দেহ সন্দর্শন করিতেছেন। আর আমিও স্বয়ং অপ্রমত্ত হইয়া সেই ভাবী বৃত্তান্ত অবিকল দর্শন করিতেছি। আমার যোগ প্রভাবতী পৌরাণিকী দৃষ্টির কোন ব্যাঘাত হয় নাই। আমি দেখিতেছি যে, ধৃতরাষ্ট্র পুত্রেরা যুদ্ধে প্রবৃত্ত হইলে আর জীবিত থাকিবে না।" ইহাতে যুদ্ধ পূর্ব্বে অর্জ্জুনের মোহ কেমন করিয়া হইতে পারে?

শ্রীকৃষ্ণ ক্ষত্রিয় বংশে জন্মগ্রহণ করিয়া বৈশ্য পিতামাতার অঙ্কে প্রতিপালিত, ব্রাহ্মণের গৃহে শিক্ষিত ও দীক্ষিত হইয়াছিলেন। বৈদূর্য্যমণির যেমন যেদিক দিয়া দেখ, সেই দিক দিয়া নানা বর্ণ দেখা যায়, তদ্রূপ শ্রীকৃষ্ণের বর্ণ পরিচয় করা একেবারে দুঃসাধ্য। তাঁহার শৈশব ও কৈশোরের সাধনা সকলকে আপনার করা। আদি কবি লক্ষ্মী স্বরূপিণী সীতার জন্ম লাঙ্গল ফলকে আবিষ্কার করেন, কিন্তু দ্রৌপদীর জন্মের সময় লাঙ্গল ফলক সেই যুগের অবতার বলরামের অস্ত্র হয়। সমাজে সভ্যতা ও উন্নতির বিস্তার এবং শত্রু দমন সূর্য্যোপসনায় অসভ্য অনার্য্যজাতিগণকে পশু হিংসা ও পশু মাংস ত্যাগ করাইয়া পক্কান্নভোজন ব্যবস্থা হয়। যজ্ঞে পশুমাংসের পরিবর্ত্তে ব্রীহিশস্যের আহুতি দান ব্যবস্থা হইয়াছিল। প্রেমের মূর্ত্তি অগ্নির মধ্য হইতে বাহির হইয়াছিল। শ্রীকৃষ্ণ ও বলরাম খাণ্ডব দাহনে অর্জ্জুনকে গাণ্ডীবাস্ত্র সুভদ্রার বিবাহের যৌতুক-স্বরূপ দান করিলেন। শ্রীমদ্ভাগবতের শ্রীকৃষ্ণ প্রেমের ননীর পুতুল গোপাল মূর্ত্তি। কলাবিদ্যায় ওরূপ সুন্দর হাব ভাব আর কোন শিশুর অঙ্গ ভঙ্গিতে দেখিতে পাওয়া যায় না। তাঁহার গোচারণ, নৃত্য, বংশীরব, সঙ্গীতালাপ, ক্রীড়াকৌতুক সকলই যেন প্রেমের বিলাস ও বিহার, কৃষ্ণকে যেন প্রেমের পূর্ণাবয়ব করিবার চেষ্টা। **রাসলীলা** প্রেমের বাসর বলিলেই হয়, উহা যে ব্রত উদযাপনের পরে হয়। কাত্যায়নী যে বিষ্ণুর নিদ্রাভঙ্গ-কারিণী মহামায়া, শারদীয় শশীর ষোলকলায় উৎকীর্ণ গোপরমণীগণের অলৌকিক সাধনা—তাঁহাদের লোকলজ্জা ও ভয় নাই, পতি বলিয়া কামের আকাঙ্ক্ষা নাই, কেবল একমাত্র অপূর্ব্ব আত্মসমর্পণ—বাহ্যজগতের শোভা সৌন্দর্য্যে অতীতের স্মৃতিকে জাগাইয়া আত্মাকে পরমাত্মার সহিত মিলিত হইবার উৎকণ্ঠায় তাঁহাদিগকে আত্মহারা করিয়াছিল। সেথায় শ্রীকৃষ্ণ এক নয়, শত শত নারীর বক্ষে শত শত শ্রীকৃষ্ণ কেলি করিতেছেন—কি অপূর্ব্ব বিভূতি! যেমন বেণুর স্বরে হিংস্র সর্প মন্ত্রমুগ্ধবৎ নিস্তব্ধ হইয়া থাকে, তদ্রূপ শ্রীকৃষ্ণপ্রেমে গোপরমণীরা কামচিন্তা ও পতিসঙ্গ ত্যাগ করিয়া ভগবানে আত্মসমর্পণ করিয়াছিলেন। সেখানে **শ্রীকৃষ্ণ মদনমোহন**, কংসবজ্রভঙ্গকারী, আর মহাভারতের ধর্ম্মযুদ্ধে অর্জ্জুন সারথি, যুধিষ্ঠিরের রাজসূয় ও অশ্বমেধযজ্ঞ উপদেষ্টা ও সুসম্পন্নকারী। যুধিষ্ঠিরের অশ্বমেধ যজ্ঞের পর মহাভারতের শ্রীকৃষ্ণ অদৃশ্য হইলেন।

* শান্তি পর্ব্বের ৩৫১ অধ্যায় ১৫ শ্লোক।

# স্বর্গারোহণ পর্ব্ব।

## স্বর্গ ও মোক্ষ।

**শব্দ ব্রহ্ম** ঃ—প্রাচীন বেদে শব্দ ব্রহ্ম দ্বারাই মানব ভাষা প্রতিভাত হইয়াছিল। আর্য্য হিন্দু মুনিঋষিরা যজ্ঞে ভগবানের আবাহন স্বর ও ব্যঞ্জনের সম্মিলন উদাত্ত, অনুদাত্ত ও স্বরিত ওঁঙ্কার ধ্বনিতে করিত। জীবে শব্দ দ্বারা চেতনা সঞ্চার লক্ষ্য করা যায়, আত্মার ভাব ব্যক্ত করে ও কর্ম্মের প্রেরণা ও উহার বাধা দেয়। সাধারণত রাবণের স্বর্গের সিঁড়ির কথা ও ব্যাবেল-মণ্ডের মন্দির নির্ম্মাণ ব্যর্থ প্রসঙ্গে বর্ত্তমান। খৃষ্টান কবি মিল্টন উহার উল্লেখ তাঁহার স্বর্গচ্যুতি কাব্যের দ্বাদশসর্গে ৪৮—৬২ লাইনে করিয়াছেন। আর্য্য হিন্দুরা তাঁহাদের শাস্ত্রগ্রন্থপাঠের পূর্ব্বে সেই শব্দময়ী ব্রহ্মার কন্যা সরস্বতী দেবীর আবাহন ও প্রণাম করিয়া থাকেন। যেখানে ভাষার দ্বার রুদ্ধ হইয়াছে সেইখানেই জ্ঞানের অন্তর্ধ্যান হয়, সেইখানেই ব্যাবেলমণ্ডের মন্দির স্বর্গের সিঁড়ি বন্ধ হইয়াছে। সাহিত্য, ভাষার ও ভাবের বিরাট মূর্ত্তি, জ্ঞান উহার প্রাণ, সত্য উহার দেবতা। পৃথিবীতে শব্দ দ্বারা জীবাদির পরিচয় হয় ও একদিন লোকের শিক্ষা দীক্ষার পরীক্ষা বেদের উচ্চারণ শব্দধ্বনিতে হইত। বেদব্যাস বেদের বিভাগ করেন, উহাতে ও শব্দব্রহ্মকে স্তবে, গানে ভক্তি ও জ্ঞানের পর্য্যায়ে করা হয়। শান্তিপর্ব্ব ৩৪২ অধ্যায়, সনৎ কুমার গীত শ্লোক (১৬) বলিয়াছে যে, **ব্রহ্মযোনি অমরগণ বেদধ্বনি দ্বারা স্বর্গে গমন করেন।** মনুষ্যত্বের মূলাধার জ্ঞান, উহার স্বরূপ নারায়ণ তাঁহাকে নরের আশ্রয় জ্ঞানে আবাহন ও প্রণাম করা হয়।

**মনুষ্যত্ব** ঃ—অতি স্মরণাতীত কাল হইতে সকলেই স্বর্গ ও মোক্ষের বিচার লইয়া ব্যতিব্যস্ত। বেদের সময় হইতে মানব মনুষ্যত্ব বিকাশ করিবার জন্যই দেবতার স্তবাদি করিতেছে। সাধারণ লোকে পৃথিবীকে কর্ম্মভূমি ও স্বর্গ ও নরককে সৎ ও অসৎ কর্ম্মের ফলভোগ স্থান বিশ্বাস করে। আর্য্য হিন্দু ধর্ম্মের ভিত্তি যেন স্বর্গ ও মোক্ষের সঙ্গে বর্ত্তমান বলিলে কোন দোষ হয় না। বেদের সময় মানব ও জ্ঞানীগণ স্বর্গ ও মোক্ষের বিচার লইয়া ব্যস্ত হন নাই। কবি ও পৌরাণিকেরা স্বর্গ ও নরকের সৃষ্টি করেন, আর তত্ত্বদর্শী জ্ঞানীরা মোক্ষের কথা আবিষ্কার করেন। কবিরা কল্পনায় **স্বর্গ ও নরকের সৃষ্টি** করেন, পৌরাণিকেরা উহা ধর্ম্মানুষ্ঠানের কর্ম্মফলে করেন, আর তত্ত্বদর্শীরা উহা আত্মজ্ঞানে ও ব্রহ্মজ্ঞানে গ্রাহ্য করেন না। মানবেরা তখন পশুপক্ষীর ন্যায় পেটের জন্য লালায়িত হয় নাই। যখন তাহাদের ভিতর জ্ঞানের আলোকে ভালমন্দ বিচার করিতে শেখে, পশুর মতন স্বার্থের বশে দুর্ব্বলকে পীড়ন করিয়া আপনার ভোগের জন্য ব্যস্ত হয় নাই, তখনই আঁধার হৃদয়ে কাহার বিদ্যুৎ শিখা যেন দেখিতে পায়। কে যেন আপনাকে অন্যের ভিতরে উপলব্ধি করিবার আকাঙ্ক্ষা জাগাইয়া দেয়।

**আর্ত্তি ও সাধনা** ঃ—কে যেন আপনা হইতেই পরকে আপনার করিবার সম্বন্ধ স্থাপনের

চেষ্টা করে, আপনার স্বার্থকে জলাঞ্জলি করিবার উপদেশ দেন। হিংস্র কুকুর ও সিংহ ব্যাঘ্রেরও প্রভুভক্তি ও কৃতজ্ঞতা আছে, উহা মানবের থাকিলেও উহাতে মনুষ্যত্ব বিকাশ দ্বারা ধর্ম্মের পথ সবল হয় না। জ্ঞানেই মানবের অন্তরে প্রাণের আরাধ্য দেবতাকে জাগাইয়া দেয়, তখন তিনি জানিতে পারেন যে, ভগবান জগতকে আপনার সুখ ভোগের জন্য করেন নাই; কারণ পশুরাও আহার, নিদ্রা, মৈথুনাদি সুখভোগ করে। উহাতে যে আনন্দ হয়, উহা পশুপক্ষী সকলেই উপভোগ করে, তবে মনুষ্যের মনুষ্যত্বই কোথায়,? আর দেবত্বই বা কিসে হয়? মানবের ভিতর যে সকল উচ্চবৃত্তি আছে, উহা যথারীতি অনুশীলিত হইলে মনুষ্যত্ব ও দেবত্বে উন্নীত হইতে পারে। পরশমণির স্পর্শে যেমন লোহা ও পাথর **সোনা** হয়, তেমনি জ্ঞানই অনার্য্য মানবকে পশুত্ব হইতে মনুষ্যত্বে আর্য্য ও দেবত্বে উন্নত করিতে পারে।

**সাধনাই** স্বর্গ ও মোক্ষের দ্বারোদ্‌ঘাটন করে, **ধর্ম্মই** ভগবানের মোহনমূর্ত্তি অন্তরের রুদ্ধ দুয়ার খুলিয়া দেখাইয়া দেয়। মানব তখন আপনার ভিতর কাহার যেন আনন্দের মূর্ত্তি দেখিতে পায়, যাহাতে স্বার্থের তীব্র কঠোরতা দূর হয়। আপনার যাহা কিছু সমস্তই যেন সেই আনন্দে মিলাইয়া যায়, অর্থাৎ তখন আপনার অস্তিত্ব লোপ হয়। মহাভারতে শান্তি পর্ব্বে যে মোক্ষধর্ম্ম কীর্ত্তন হইয়াছে, উহা সংক্ষেপে বলা বড়ই কঠিন, তবে মোক্ষের সহিত স্বর্গের সম্বন্ধ কি, উহার যৎকিঞ্চিৎ বিচার করিলেই উহার গূঢ় রহস্য ভেদ হইবে। * বনপর্ব্বে সাধনার কথা আছে উহাতে যুধিষ্ঠির তাঁহার পত্নী দ্রৌপদীকে বলিতেছেন:—

"ধর্ম্ম এব প্লবোনান্যঃ স্বর্গং দ্রৌপদী গচ্ছতাং, সৈব নৌঃ সাগরস্যেব বণিজঃ পারমিচ্ছতঃ। অর্থাৎ ধর্ম্মই স্বর্গগামী মানবগণের ভব নদী পার করিয়া থাকে। তিনি আরও বলিয়াছেন যে ধর্ম্মানুষ্ঠান কখনই নিষ্ফল হয় না, যদি উহা হইত, তবে কেহই তজ্জন্য প্রাণপণ করিত না।

**ধর্ম্মদণ্ড**:—মহাভারতের আরম্ভে বৈদিক উপাসনার সহিত উপরিচর রাজার স্বর্গ ও পতন ব্রহ্মশাপ সূচিত হইয়াছিল এবং উহার শেষ সংস্করণে রাজা জন্মেজয়ের সর্পসত্রের নিবারণে দেখিতে পাওয়া যায়। আস্তিকপর্ব্বে আস্তিকতায় স্বশরীরে স্বর্গগমনের কথা আরম্ভ হয় ও আস্তিক মুনি ইন্দ্রের পতন রক্ষা করেন। মহাভারতে স্বর্গগমন জীবন্মুক্তির কথা যেমন আছে, তেমনি শ্রীমদ্ভাগবতে ও গীতায় উহা প্রেমে ও জ্ঞানে হইয়াছে; **গীতার** মত শান্তিপর্ব্বে অর্জ্জুন ও শ্রীকৃষ্ণের কথোপকথন আছে, উহা বাক্যারম্ভ '**হন্ত**' শব্দ দ্বারা আরম্ভ হইয়াছে; সুতরাং উহা এক সংস্করণের কথা। পৌরাণিকেরা উহা যেন **যমের** হস্তে কর্ম্মফলের ধর্ম্মের বিচারের সঙ্গে দিয়াছেন। ভগবান ভক্তের দুঃখ দূর করিবার জন্যই অবতার হইয়াছেন। জয় বিজয়ের স্বর্গচ্যুতি ব্রহ্মণ্যধর্ম্মের ভিত্তিস্বরূপ বলিলেই চলে। পৌরাণিক কবিরা নিবৃত্তমার্গী সনকাদি ঋষিগণের স্বর্গ গমনের বাধা দানের সঙ্গে জয় বিজয়ের অভিশাপ কল্পনা করেন। যাঁহারা নিবৃত্তিমার্গী তাঁহাদের কোথা হইতে স্বর্গাদিলাভের প্রবৃত্তি হইল? মরীচি আদি ঋষিরাই প্রবৃত্তিমার্গী তাঁহারাই বেদের উদ্ধার ভগবানের অবতার সৃষ্টি করিয়া করেন। সেই জয় ও বিজয়ের মোক্ষের জন্যই ভগবান ব্রহ্মশাপ দূর করিবার জন্য অবতার হন।

* ৩১ অধ্যায় ২৪ শ্লোক।

**দেবগণের মর্ত্তে আগমন** ঃ—আদি পর্ব্বের ৬৭ অধ্যায় নরযোনিতে দেবগণ ও দানবগণের জন্মগ্রহণের বিবরণ আছে, উহাতে ধর্ম্মের অবতার বিদুর, দানবরাজ বিপ্রচিত্ত জরাসন্ধ হিরণ্যকশিপু শিশুপাল, গন্ধর্ব্বরাজ অরিষ্ট পুত্র ধৃতরাষ্ট্র ও তাঁহার পুত্র দুর্য্যোধন কলির অংশ ও পৌলস্ত্যগণ অন্যান্য পুত্রগণ হইয়া জন্মিয়াছিল। ধর্ম্মের অংশে যুধিষ্ঠির, পবনের অংশে ভীম, ইন্দ্রের অংশে অর্জ্জুন ও অশ্বিনীকুমারদ্বয়ের অংশে নকুল সহদেব জন্মগ্রহণ করেন এবং শচীর অংশে দ্রৌপদীর উৎপত্তি। সোমপুত্র বর্চ্চা অভিমন্যু হইয়াছিলেন। ইহাতে দেবদানবেরা মর্ত্ত্যলোকে আগমন করিয়াছিল দেখা যায়। এইখানেই মহাভারতের পৌরাণিক আকার দেখিতে পাওয়া যায়।

**ব্রহ্মণ্যধর্ম্ম** ঃ—মহাভারতের শান্তিপর্ব্বের ৩৪৩ অধ্যায় অদিতি দেবতাগণের জন্য অন্নপাক করিতেছেন। দেবতারা উহা ভোজন করিয়া দৈত্য বিনাশ করিবেন এমন সময়ে বুধ ব্রতচারণ পূর্ব্বক উহা প্রার্থনা করিলে না পাইয়া অদিতিকে শাপ দান করেন। বুধই চন্দ্রবংশের আদি পুরুষ ছিলেন। উহাতেই অদিতির উদরে ব্যথা হয় ও তাঁহার সন্তান অণ্ড সংজ্ঞিত বিদ্বান শ্রাদ্ধদেব মার্ত্তণ্ড নামে খ্যাত হন। যম ও শনি সূর্য্যের পুত্র রূপে গৃহীত হয়। অযোধ্যার রাজারা সূর্য্যবংশ বলিয়া খ্যাত। মহাভারতে কাল যে মোহময় কটাহে ভূত সকলকে পাক করিতেছে, উহা লোক নিবৃত্তির কর্ত্তা বলিয়া উক্ত হইয়াছে। মহর্ষি ভৃগু অগ্নিকে শাপদান করায় উহার সর্ব্বভক্ষত্ব হয়। উহা পকান্ন ভোজনের কথা, যজ্ঞের কথা নয়।* শতপথ ব্রাহ্মণে আছে যে, ব্রাহ্মণগণ অগ্নি উদ্ভাবন করেন। আর ব্রাহ্মণগণের মতি, বাক্য, কর্ম্ম, শ্রদ্ধা, তপস্যা ও বাক্যামৃত যেন গবাদির দড়ির ন্যায় পৃথিবীতে স্বর্গ ও মর্ত্ত্যকে ধারণ করিয়া আছে ইহা সনৎকুমার ঋষির কথা। ব্রাহ্মণেরা ষটকর্ম্ম দ্বারাই ধর্ম্মের সঙ্গে স্বর্গ ও নরকের সৃষ্টি ও ধারণা করিয়াছেন। সেই ব্রহ্মণ্য ধর্ম্মানুযায়ী বিভূতির নিমিত্ত ইহকাল ও পরকালের সৃষ্টি হইয়াছে। উহাতেই সত্য অপেক্ষা ধর্ম্ম, মাতার তুল্য গুরু ও ব্রাহ্মণের অপেক্ষা শ্রেষ্ঠ আর কিছু নয় স্থির হয়। মহর্ষি চ্যবন ও গৌতম দেবরাজ ইন্দ্রকেও নিগৃহীত করিয়াছেন। ভৃগু রুদ্রের মস্তক হইতে জটা সকল কর্ত্তন ও নিক্ষেপ করিলে ভুজঙ্গমগণ প্রাদুর্ভূত হয়। মহাদেব উহা দ্বারা উৎপীড়িত হইলে নারায়ণের বাহুদ্বারা গৃহীত তাঁহার কণ্ঠ নীল হওয়ায় নীলকণ্ঠ নামের উৎপত্তি হয়। অঙ্গিরার পুত্র বৃহস্পতি অমৃতোৎপাদনার্থ পুরশ্চরণ করিবার জন্য জলস্পর্শ করিলে জল অপরিষ্কার হওয়ায় উহা তাঁহার অভিশাপে মৎস্য কচ্ছপাদি পরিপূর্ণ হয়। মহর্ষি ভরদ্বাজ পাণিতল দ্বারা আকাশ গঙ্গার জল তাড়নায় নারায়ণের বক্ষঃস্থলে যে চিহ্ন হয় উহাকেই পৌরাণিকেরা **ভৃগুপদ** চিহ্ন বলে। ভরদ্বাজই ভরতের পুত্র বিতথ বলিয়া কীর্ত্তিত হন।

**ব্রহ্মবরে ও শাপে স্বর্গ নরক** ঃ—বশিষ্ঠের শাপে হিরণ্যকশিপুর যজ্ঞ সমাপন না হইয়া উহার বধ হয়। ত্বষ্টৃপুত্র বিশ্বরূপ হিরণ্যকশিপুর ভাগিনেয় দেবগণের পুরোহিত, তিনি দেবগণকে প্রত্যক্ষ ও অসুরগণকে পরোক্ষে যজ্ঞভাগ দান করিতেন, উহাতে অসুরেরা হিরণ্যকশিপুকে সঙ্গে করিয়া বিশ্বরূপের মাতার নিকট লইয়া যান। উহাতে তিনি

* শান্তি পর্ব্ব ৩৪২ অধ্যায়।

হিরণ্যকশিপুর পুরোহিত হন ও তজ্জন্য বশিষ্ঠ তাঁহাকে শাপ দান করেন। বিশ্বরূপ ত্রিশিরা দ্বারা যজ্ঞস্থলের আহুতি গ্রহণ, একমুখে অন্ন গ্রহণ ও অন্যমুখে ইন্দ্রাদি সমস্ত দেবগণকে ভোজন করিতে উদ্যত হইলে ব্রহ্মা ও ভৃগু বংশোদ্ভব দধীচির নিকট গিয়া তাঁহার অস্থিদ্বারা বজ্র নির্ম্মাণের ব্যবস্থা করিলেন। উহাতেই ইন্দ্র উক্ত বিশ্বরূপের মস্তকত্রয় নষ্ট করিলেন ও তাঁহার গাত্রমথন সম্ভব ত্বষ্টৃ হইতে উত্থিত বৈরী বৃত্রাসুরকে ইন্দ্র বধ করেন। উহাতে তিনি স্বর্গভ্রষ্ট হইয়াছিলেন ও তাঁহার স্থলে নহুষ স্বর্গের রাজা হন। যখন তিনি ইন্দ্রাণী শচীকে লাভ করিতে যান, তখন অগস্ত্য ও ভৃগুর শাপে সর্পযোনীতে নরকস্থ হন। ইহার সহিত যেন পাশ্চাত্য খৃষ্টানগণের কবি মিল্টনের স্বর্গ হইতে সয়তানের সর্পবেশে নরকে পতনের বর্ণনা মিলিয়া যায়। খৃষ্টানগণের ধর্ম্মশাস্ত্র যেন হিন্দু পুরাণ হইতে সংগৃহীত হইয়াছে মনে হয়।

**সত্যঃ**—শ্রীকৃষ্ণ বলিতেছেন যে, তিনি পূর্ব্বে কখন ক্ষুদ্র বা অশ্লীল বাক্য বলেন নাই, তাঁহার মুখ হইতে সত্য ও পরম সত্যা ব্রহ্মসুতা দেবী নির্গত হইয়া থাকেন। সৎ ও অসৎ উভয়েই আধার আত্মাতে আবিষ্ট, তাঁহারই নাভিকমল হইতে ব্রহ্মার উৎপত্তি। ঋষিগণ আমাকে সত্যের স্বরূপ জ্ঞান করিয়া থাকেন ঃ—

"নোক্ত পূর্ব্বংময়া ক্ষুদ্র অশ্লীলং বা কদাচন, ঋতা ব্রহ্মসুতা সা মে সত্যাদেবী সরস্বতী। ৭৫
সচ্চা সচ্চৈব কৌন্তেয় ময়া বেশিত মাত্মনি, পৌষ্করে ব্রহ্মসদনে সত্য মামৃষয়ো বিদুঃ।" ৭৬

আদি পর্ব্বের ৭৪ অধ্যায়ে ১০৫।১০৬ শ্লোকে **সত্যই** পরমব্রহ্ম ও পরম নিয়ম, সত্যাপেক্ষা ধর্ম্ম ও শ্রেষ্ঠতর কিছুই নাই বলা হইয়াছে ঃ—

"রাজন্! সত্যং পরং ব্রহ্ম সত্যঞ্চ সময়ঃ পরঃ, নাস্তি সত্য সমোধর্ম্ম ন সত্যাদ্বিদ্যতে পরং।"

**নামার্থ ও সংস্কার ঃ**—শ্রীকৃষ্ণ বলিতেছেন যে, আমি পঞ্চরাত্রাদির জ্ঞান দ্বারা দৃষ্ট হই, তজ্জন্য ঋষিরা আমাকে সাত্বত ও আমার বর্ণ কৃষ্ণ বলেন অর্থাৎ আমি নিষ্কাম কর্ম্ম দ্বারা পৃথিবী পালন করি, উহাতে কোন পাপ নাই, উহাই সাত্বত নামের গূঢ়ার্থ। আমি পঞ্চ ভূতের সম্মিলন বিষয়ে কুণ্ঠা অর্থাৎ অসামর্থ্য নষ্ট করি বলিয়া বৈকুণ্ঠ ও তাঁহার অধিপতি বৈকুণ্ঠপতি নামে পরিচিত। আর পৃথিবীকে লাঙ্গল দ্বারা কর্ষণ করিয়া ফলোন্মুখী করি বলিয়া কৃষ্ণ। হলধারী বলরাম অবতার হইয়াছেন। যিনি ধর্ম্ম হইতে বিচ্যুত হন না তিনিই অচ্যুত; ইহাতে ঐ নামের সার্থকতা হয়। বৈকুণ্ঠ নামে ধর্ম্মের সহিত স্বর্গের সম্বন্ধ দেখা যায়। ভগবান ধর্ম্মের পুত্ররূপে জন্মগ্রহণ করেন ও নররূপী নারায়ণের ধর্ম্মযানে গন্ধমাদন পর্ব্বতে তপস্যা করিবার কথা আছে। তপস্যা মোক্ষের পথ, আত্মার সহিত পরমাত্মার সম্মিলনে স্বর্গলাভ হয় উক্ত হইয়াছে, সেখানে জীব সুখ দুঃখের চক্রের আবর্ত্তে ভ্রাম্যমান হয় না। ইন্দ্রিয় চরিতার্থতায় মানবের কিরূপ অধোগতি প্রাপ্ত হয়, উহা তাহাদের অসৎকর্ম্মের মধ্যেই দেখিতে পাওয়া যায়; উহার উদাহরণ রাবণ, কুম্ভকর্ণ, জরাসন্ধ, শিশুপাল, কংস ও দুর্য্যোধন। যুধিষ্ঠির সর্পযোনিগ্রস্ত নহুষকে নরক হইতে উদ্ধার ব্রহ্মজ্ঞান দান করিয়া করিয়াছেন। যুধিষ্ঠির রাজসূয় যজ্ঞের সূত্রপাতে জরাসন্ধবধ এবং উহার পূর্ণাহুতি শিশুপালবধে করিয়াছিলেন। কুরুক্ষেত্রের মহাযুদ্ধে ভীষ্ম, দ্রোণ, কর্ণ, দুর্য্যোধনাদি বধ করিয়া অশ্বমেধযজ্ঞে ভারতবর্ষে ধর্ম্মরাজ্য স্থাপনের জন্যই যুধিষ্ঠিরের অভিষেক ক্রিয়া হইয়াছিল। তাঁহার সম্পূর্ণ মোক্ষ

জীবন্মুক্তির কথা শান্তি, অনুশাসন ও অশ্বমেধ পর্ব্বের মধ্যে বর্ত্তমান রহিয়াছে। নিষ্কাম যজ্ঞাদি অনুষ্ঠান ও দান ধ্যান করা তাঁহার জীবনের নিত্য কৃত্য কর্ত্তব্য কর্ম্ম ছিল। তিনি কোন কিছুতেই আসক্তি প্রকাশ করেন নাই। তিনি নিন্দায় বা দুঃখে ব্যথিত কিম্বা মহাযুদ্ধ জয় করিয়া গৌরবান্বিত হইয়া আনন্দে গর্ব্বাহঙ্কারের নৃত্য করেন নাই। তখন তিনি রাজত্বও করিতে চান নাই।

মীমাংসা :—বাভ্রব্যগোত্র পাঞ্চালমুনি কণ্ডরীক কুলোৎপন্ন মহর্ষি গালব * বেদের পদ বিভাগ ও শিক্ষা শাস্ত্র প্রণয়ন করেন। প্রতাপবান নরপতি ব্রহ্মদত্তের সপ্তজন্মে ভগবানকে স্মরণ করিয়া মোক্ষলাভের কথা উল্লিখিত হইয়াছে। উহা মিত্রভাবে মোক্ষলাভের কথা, আর শত্রুভাবে তিনজন্মে হিরণ্যকশিপু, হিরণ্যাক্ষ, রাবণ, কুম্ভকর্ণ এবং শিশুপালাদির কথায় দেখিতে পাওয়া যায়। মহাভারত এখানে পৌরাণিক আকারে পরিবর্ত্তিত হইয়াছে। কারণ বেদে যাঁহার গুণগান বহুসংখ্যক ঋকে ও সামগানে হইয়া থাকে, আরণ্যক বেদমন্ত্রেও ঐরূপ করা হয়, যজুর্ব্বিদগণ যাঁহাকে একাধিকশত শাখায় স্মরণ করে, দ্যুতিমান হিরণ্য গর্ভরূপে স্তুত, সাঙ্খ্যযোগীরা যাঁহাকে বিদ্যাসহায় বিশিষ্ট বলিয়া আদিত্যস্থ সনাতন কপিল বলিয়া থাকেন, পৌরাণিকেরা তাঁহাকে দশাবতারের মধ্যে আবদ্ধ করিয়াছেন। সেই সকল অবতারের হস্তে পাপীর মৃত্যুতে মুক্তি বলিয়াছেন। ইহা ব্রহ্মণ্য ধর্ম্মের অলৌকিক কীর্ত্তি, মৌষলপর্ব্বে সন্নিবিষ্ট হইয়াছে। দুর্ব্বাসামুনি ব্রহ্মধর্ম্মের মেরুদণ্ড স্বরূপ রহিয়াছেন। অনুশাসন পর্ব্বের ১৫৮ অধ্যায়ে দুর্ব্বাসার বরদান বৃত্তান্তে শ্রীকৃষ্ণ ও রুক্মিনী তাঁহাকে আতিথ্যে পরিতুষ্ট করিয়াছিলেন। তাঁহার উচ্ছিষ্ট পায়স ভক্তিভরে শ্রীকৃষ্ণ তাঁহার পদে দেন নাই বলিয়া জরা ব্যাধের বাণে তাঁহার মৃত্যু হইল। যদুবংশ ব্রাহ্মণের শাপে ধ্বংস হইল, আর শ্রীকৃষ্ণ পরীক্ষিতকে ব্রহ্মশাপ হইতে মুক্ত করিয়া তাঁহাকে জীবিত করিয়াছিলেন। মহাভারতের মধ্যে যাহাতে সামঞ্জস্য হানি হয়, উহা গ্রহণ করা যাইতে পারে না। শ্রীচৈতন্যচরিতামৃতকারও উহা গ্রহণ করিতে পারেন নাই। চৈতন্য চরিতামৃতের ২৩ পরিচ্ছেদে আছে; উহার টীকাকার উহা ভোজবিদ্যার ন্যায় অসত্য বলিয়াছেন।

কর্ম্মফল :—লোকে কর্ম্মের দ্বারাই পিতৃগণের তৃপ্তি, বিদ্যায় জ্ঞান লাভে দেবতার প্রীতি ও ভক্তিতে যজ্ঞাদি উপাসনায় ভগবৎ প্রেম লাভ করিয়া আত্মপ্রসাদ অনুভব করে। আত্মার সঙ্গেই মোক্ষ ও স্বর্গের সম্বন্ধ, সাঙ্খ্য ও বেদান্ত সূত্রকার উহাকেই নারায়ণের স্বরূপ বলিয়া পূজিত ও আদৃত করেন। তখন গুরুরা পুত্র ও শিষ্যকে আত্মোন্নতির ভারার্পণ করিত বলিয়া গোত্র বংশরক্ষাপেক্ষা শ্রেষ্ঠ ছিল। উহাতেই শিক্ষা পরিষদে জাতিভেদ ছিল না, আত্মজ্ঞান দ্বারা ক্ষাত্রিয় রাজারা ব্রাহ্মণ হইত ও শিক্ষাদান করিত। ব্রাহ্মণ গুরু পুত্র অযোগ্য হইলেই এইরূপ হইত, শৌনক, বিশ্বামিত্র, জনকাদি উহার প্রমাণ। রাজা ও সম্রাট কেবল প্রজার ও দেশের ধন ও ধর্ম্ম রক্ষা করেন; কিন্তু মহারাজ যুধিষ্ঠির সেরূপ সম্রাট ছিলেন না। তাঁহার সহিত ভারতবর্ষের ধর্ম্ম সাম্রাজ্য স্থাপনের কথা উল্লিখিত হইয়াছে; তিনি রাজা পাণ্ডুর আরব্ধ কর্ম্ম সম্পূর্ণ করেন। ইহাই সভাপর্ব্বে মহর্ষি বেদব্যাস তাঁহার গুরু দেবর্ষি নারদের মুখ দিয়া ব্যক্ত করাইয়াছেন।

* "মৌষল লীলা আর কৃষ্ণ অন্তর্দ্ধান, কেশাবতার আর বিরুদ্ধ ব্যাখ্যান।
মহিষীহরণ আদি সব মায়াময়; ব্যাখ্যা শিখাইল যৈছে সুসিদ্ধান্ত হয়।" মধ্যখণ্ড।

পাণ্ডবেরা পিতার প্রদর্শিত ধর্ম্মপথ আত্মোন্নতি দ্বারা পাণ্ডব **গোত্র নাম** যেন অমর করিয়াছিলেন।

**যুধিষ্ঠির সত্যের মূর্ত্তি** :—তিনি ধর্ম্মযানে স্বশরীরে স্বর্গে যান অর্থাৎ এখনও জীবন্মুক্ত ভাবে বর্ত্তমান রহিয়াছেন। শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে উহা হইবার জন্য **গীতায়** উপদেশ দিতেছেন। উহাই মহাভারতের সার—শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে ধর্ম্মযুদ্ধে জয়ী হইবার জন্য বলিতেছেন, ইহা ৺দ্বিজেন্দ্রনাথ ঠাকুর তাঁহার গীতাপাঠে ২২৯ পৃষ্ঠায় স্পষ্ট বলিয়াছেন। মহর্ষি জ্ঞানী বৈদান্তিক বেদ-ব্যাস পণ্ডিতবর শ্রীকৃষ্ণের ন্যায় মহাপুরুষকে দিয়া যুধিষ্ঠিরকে সম্রাট ও অর্জ্জুনের পৌত্র পরীক্ষিতকে সত্যবলে পুনর্জ্জীবিত করিয়া তাঁহার উত্তরাধিকারী করেন। আর বেদব্যাসের বংশধর প্রেমিক শুকদেব পরীক্ষিতকে প্রেম শাস্ত্র শ্রীমদ্ভাগবৎ শ্রবণ করাইয়া ব্রহ্মশাপ হইতে মুক্ত করেন এবং বেদব্যাস শিষ্য বৈশম্পায়ন রাজা জন্মেজয়কে আস্তিকতা শিক্ষা হিংসা যজ্ঞাদি ত্যাগ করাইয়া আস্তিক করেন। উহার পূর্ব্বে অন্যান্য মুনি ঋষিরা পরাশরকে ঐরূপে রাক্ষস যজ্ঞ ত্যাগ করাইয়াছিলেন।

**স্বর্গ ও নরক** :—যুধিষ্ঠিরের স্বর্গারোহণ সম্বন্ধে এইরূপ আছে * তাঁহাকে ধর্ম্ম বলিতেছেন :—"তুমি ভ্রাতৃগণকে পরিত্যাগ করিয়া স্বর্গভোগ করিবে না, ইহা আমার বিলক্ষণ হৃদয়ঙ্গম হইল। এক্ষণে তুমি স্বচ্ছন্দে স্বর্গসুখ অনুভব কর। তোমার ভ্রাতৃগণ নরক ভোগের যোগ্যপাত্র নহে, তুমি উহাদিগকে যে নরক ভোগ করিতে দেখিয়াছিলে, **দেবরাজ ইন্দ্র মায়াবলে সেই নরকের সৃষ্টি** করিয়াছিলেন।" ইহাতে নরক ও তদনুষঙ্গিক সমুদায় বৃত্তান্ত যে **মিথ্যা ও কবি কল্পনা**, ইহা স্পষ্ট দেখিতে পাওয়া যায়। মহর্ষি বেদব্যাসের **আদি মহাভারতের** উদ্দেশ্য অতি মহান্, সে বিষয়ে কাহারও সন্দেহ নাই, তবে উহাকে সাধারণের মনস্তুষ্টি ও অর্থ লাভের লোভে **কাব্য ও নাটক** করিতে যাওয়া মহা অধর্ম্ম। ঐরূপ আশ্রমবাসিক পর্ব্বের ৩৫ অধ্যায়ে বলা হইয়াছে যে, পশুগণ যজ্ঞে নিহত হইয়া দেবগণের প্রদর্শিত পথাবলম্বন করিয়া স্বর্গে যায়। যজ্ঞে পশুবধ দ্বারা আত্মার নিত্যত্ব প্রমাণ করা হয়। আত্মার নিত্যত্ব প্রমাণ করিবার কি অন্য উপায় নাই?—কি অদ্ভুত।!!

**নিষ্কাম ধর্ম্মোপাসনাই স্বর্গ ও মোক্ষের দ্বারস্বরূপ** :—ভগবানের প্রেরণা ও ইচ্ছাশক্তি দ্বারাই পরমাত্মার সাত্ত্বিক প্রকাশ হয়; প্রতিদিন প্রাতঃকালে অরুণ আভায় জড় ও জীবগণ আলোক ও শক্তি লাভ করিতেছে। সেই অকৃত্রিম সরলতার মধ্যে স্বর্গের সন্ধান ও ভগবানের স্বর যেন শ্রুত হওয়া যায়। উহা যে সদ্যপ্রসূত শিশুমুখের হাসি অপেক্ষাও সুমধুর। উহা যেন আত্মার সহিত পরমাত্মার পুরাতন সম্বন্ধ নূতন করিয়া জাগাইয়া তোলে। শিশুর শত্রু নাই, হিংস্র ব্যাঘ্র মানব শিশুকে পালন করিয়া থাকে, সর্প তাহার মস্তকে ফণা বিস্তার করিয়া তাহাকে সূর্য্যকিরণের উত্তাপ হইতে রক্ষা করে। কবিরা শিশুকে স্বর্গের দূত বলিয়াছেন ও স্বর্গের অপ্সরাকে প্রণয়ের জন্য মর্ত্ত্যে নামাইয়া আনেন। প্রেমেই মানবকে সরল, সাধু ও সহিষ্ণু করে।

**নাড়ুগোপাল ও যিশু খৃষ্ট** :—হিন্দুরা বাৎসল্যের রূপ নাড়ুগোপালকে দেবতা

* স্বর্গারোহণ পর্ব্ব ৩য় অধ্যায় ( কালীপ্রসন্ন সিংহের অনুবাদ )।

করিয়া পূজা করে, খৃষ্টানেরা যিশুখৃষ্টকে ভগবানের সন্তান উর্দ্ধার কর্ত্তা বলেন মহাভারত পাণ্ডবগণের সরলতারই প্রশংসা করিয়াছেন। সরলতাই স্বর্গ ও মোক্ষের সোপান। সেই স্বর্গীয় সরলতা বহু সাধনার ফল ও প্রেমের সৃষ্টি করে। প্রেমের স্ফূর্ত্তি যতক্ষণ না পরিষ্কার হইয়া জ্ঞানালোকে অভ্যুত্থান করে, ততক্ষণ ষড়রিপু জয় হয় না, ততক্ষণ তাহাকে বিরাট রাজার অন্তঃপুরে বৃহন্নলা বেশে থাকিতে হয়। মানবমাত্রেই উপস্থিত আপদের প্রতিকার করে, কিন্তু যখন কেহ অপরের দুঃখ ও বিপদ আপনার মনে করিয়া তাহাকে রক্ষা করিতে যায়; তখনই তাঁহার আত্মশক্তির পরিচয় পাওয়া যায়। সেই আত্মশক্তির প্রেরণার মধ্যে পরমাত্মার অস্তিত্ব উপলব্ধি করিতে পারা যায়। সেই নিষ্কাম ধর্ম্মোপসনাই স্বর্গ ও মোক্ষলাভের কারণ। কীচক এবং কির্ম্মীরাদির বধে পরমাত্মার অস্তিত্ব পাণ্ডবগণের কর্ম্মে দেখিতে পাওয়া যায়। শ্রীকৃষ্ণের পাঞ্চজন্য শঙ্খে কুরুক্ষেত্রের মহাযুদ্ধে "যতো ধর্ম্ম স্ততো জয়ঃ" এই অভয় দৈব বাণীর স্বরূপ স্বর জগতে নিনাদিত হইত। একহস্তে তিনি কর্ম্মকাণ্ডের ভার চক্রে গ্রহণ ও অন্য হস্তে জ্ঞানকাণ্ডের পরমার্থ শঙ্খ ধ্বনিতে শক্তিদান করিতেন। মানবের সংসার জয় কেমন করিয়া করিতে হয়, সেই শিক্ষা তিনি কুরুক্ষেত্রের ধর্ম্মযুদ্ধে অর্জ্জুনকে জয়শীল করিয়া দিয়াছিলেন। তাঁহারই বংশধর পরীক্ষিত ও জন্মেজয় উহা শ্রীমদ্ভাগবতে ও মহাভারতে প্রচার করিয়াছিলেন। হরিবংশ ও গীতা মহাভারতের পরিশিষ্ট মাত্র।

"যতঃ কৃষ্ণ স্ততো ধর্ম্মঃ যতো ধর্ম্ম স্ততো জয়ঃ।"

---

# উপসংহার।

পৃথিবীর মধ্যে কোন ভাষায় মহাভারতের ন্যায় সাহিত্যের বিরাট মূর্ত্তি নাই। মহর্ষি বেদব্যাস একাধারে যুগান্তর ব্যাপী মানবের চিন্তাশক্তির পূর্ণ বিকাশ সাহিত্যের বিরাট অট্টালিকার স্তরে স্তরে সুখ দুঃখের মধ্যে ধর্ম্মের ও নীতির সম্পর্ক শ্রুতি ও স্মৃতির সহিত করিয়াছেন; আর্য্য হিন্দু ধর্ম্মের তত্ত্ব রহস্য সাধারণের গ্রহণীয় করিবার জন্য মহাভারতের ন্যায় অপূর্ব্ব ধর্ম্মগ্রন্থ প্রকাশ করেন। অন্তর ও বহিঃপ্রকৃতিরসঙ্গে আধ্যাত্মিক সমাবেশ বেদ, বেদান্ত, উপনিষদ, পুরাণ, কাব্য ও নাটক পূর্ব্বে যাহা কেহ যথাস্থানে বসাইতে পারেন নাই তিনি উহা প্রাচীন আর্য্য সততা ও জ্ঞানানুশীলন সভ্যতার সঙ্গে কিরূপে সমাজের ও ধর্ম্মের উত্থান ও পতনের গতি নির্ণয় করিয়াছিলেন। উহার মধ্যে ভগবানের সহিত জড় ও জীব জগতের বিজ্ঞান রহস্যও রহিয়াছে। সংস্কৃত সাহিত্যের ভাণ্ডারে বেদ প্রাচীনতম অমূল্যবস্তু। উহার শিক্ষা শ্রুতি ভিন্ন লিখিত ভাষায় হইবার উপায় ছিল না গুরু ভিন্ন উহা শিক্ষা করা যায় না। বিলাতে পাশ্চাত্য জার্ম্মাণ পণ্ডিত উহা গ্রন্থকারে প্রকাশিত করেন। সরস্বতীর উপাসনা অতি প্রাচীন এবং তিনি ভাষার অধিষ্ঠাত্রীদেবী। ভাষাই প্রাচীন ভারতের সর্ব্বস্ব বলিলেই হয়, কারণ উহাতেই প্রাচীন সভ্যতা ও উপাসনা, শৌর্য্য বীর্য্য, সমাজ বন্ধন সমস্তই এখনও সজীব রাখিয়াছে। ভাষাই ভাবের বিনিময় করে, ভাষাই অধ্যাত্ম রাজ্যে মায়ামোহের হেয় শৃঙ্খল উন্মোচন করে। মানব যখন সমাজের দাস হইয়া কাঠের পুতুল বা লোহার ভীম হয়, তখন আত্মার সহিত আত্মার আত্মীয়তা হইবার কোন সুবিধা হয় না। **আর্য্য হিন্দু সমাজ** কখন কাহার নিকট কোনরূপ দাসত্ব করে নাই; **বেণ** রাজার পতন উহার উদাহরণ। একের উপর অন্যের কর্ত্তৃত্বাভিমান থাকিলে মানব মোহের অধীন হইয়া পড়ে, তজ্জন্য জ্ঞানে ও কর্ম্মে জাতি বিচার হইত উহা জন্মে হইত না। চতুর্ব্বর্ণের মধ্যে জ্ঞানে ও কর্ম্মে আত্ম বিনিময় হইত। তজ্জন্যই ব্রহ্মজ্ঞানে ও কর্ম্মে **জাতি** উৎপত্তি ব্রহ্মার মুখ, বাহু, উরু ও চরণ হইতে উল্লিখিত হইয়াছে। মহাভারতে আছে ব্রাহ্মণই জ্ঞান ও কর্ম্মে নিয়োগ কর্ত্তা ও গুরু ছিলেন, তন্নিমিত্ত ব্রাহ্মণ হইতে অপর তিন বর্ণোৎপত্তি হয়। গীতায় **বর্ণসঙ্করের ভয়** দেখান হইয়াছে কিন্তু উহা মহাভারতে নাই; উহাতে কুরুক্ষেত্রে **ধর্ম্মসঙ্করের ভয়েই** ধর্ম্মযুদ্ধ হইয়াছিল। প্রাচীন আর্য্য হিন্দুর ধর্ম্ম শাস্ত্রের গ্রন্থকর্ত্তাগণের আত্মশক্তির বিকাশ সাহিত্যেই হয়, দেখিতে পাওয়া যায়, উহা যেন সেই সময়ে সমাজকে জাগ্রত করিয়া রাখিয়াছে। উপনিষদ বলেন যে, **"নয়মাত্মা বলহীনেন লভ্যং"** আত্মা কখনই বলহীন দ্বারা জাগ্রত হন না। হিন্দুধর্ম্মের নেতা আর্য্যমুনি ঋষি প্রাচীন আদর্শ নর নারীর সঙ্গে কর্ম্ম, ধর্ম্ম, জ্ঞান, ভক্তি প্রেমের সহিত মোক্ষ ও অমরত্বের বিচার করিয়াছেন। উহাতে ধর্ম্মের সহিত নশ্বর শরীরের কোন সম্বন্ধই ছিল না প্রকাশ পায়। পতিব্রতা ধর্ম্ম নরনারীর আত্ম বিনিময়ের কথা, প্রেমের ধর্ম্ম বৃত্তান্ত। আধুনিক দেহ স্পর্শাস্পর্শ ছুৎমার্গের সঙ্গে পতিব্রতা ধর্ম্ম নয়। তখন চিত্তশুদ্ধির সঙ্গে

পতিব্রতা ধর্ম্ম অন্য ধর্ম্মের স্থায় ছিল। উহাতে মহাভারত রামায়ণাদির নায়ক নায়িকা ও গ্রন্থকর্ত্তারা অমর হইয়াছেন। তাঁহারা ভারতবর্ষের প্রাচীন সাহিত্যের মুখোজ্জ্বল করিয়াছেন। কালিদাস, ভবভূতি প্রমুখ মহাকবিরা উহা অবলম্বন করিয়া প্রাচীন সভ্যতার অঙ্গ সংস্কার দেব স্পৃহণীয় প্রেম ও প্রণয়ের চিৎশক্তি প্রকাশ সংস্কৃতভাষায় করিয়াছেন। জগৎ কালিদাসের কবিত্বে মুগ্ধ হইয়াছে। প্রাচীন আর্য্য হিন্দু সমাজের নেতারা কখন আপনার কর্তৃত্ব অক্ষুন্ন রাখিবার জন্য সমাজে শিক্ষা বিস্তারের পথরোধ করেন নাই। শিক্ষিত ব্যক্তিগণের শিক্ষাদান করা জীবনের প্রধান লক্ষ্য ও অতিথি সৎকার পঞ্চ যজ্ঞের অঙ্গ ছিল উহার মধ্যে জাতি বিচার ছিলনা, উহার মধ্যে পশু পক্ষীও বাদ পড়ে নাই, অতিথি সকলের গুরু। ধর্ম্মোপাসকেরা ব্রাহ্মণ বলিয়া সম্মানিত, সমাজ রক্ষকেরা ক্ষত্রিয়, ধন আহরণ কর্ত্তারা বৈশ্য এবং সেবাপরায়ণেরা শূদ্র বলিয়া গৃহীত হইত। রাজারা সেই সমাজে চতুরঙ্গ বল লইয়া রাজত্ব করিত। সেই রাজার অভিমতে মহর্ষি বেদব্যাস যাহাতে নিন্দিত, দ্বিজ, স্ত্রী জাতি ও শূদ্রগণ বৈদিক কর্ম্ম, ধর্ম্ম ও জ্ঞান মহিমার সারাংশ সহজে উপলব্ধি ও গ্রহণ করিতে পারে তজ্জন্যই মহাভারতের সৃষ্টি করেন ইহাই মহাত্মা শঙ্করাচার্য্য বলিয়াছিলেন। রামায়ণ সেই উদ্দেশ্যে হয়।

সাধারণের বিশ্বাস ও ধারণা যে ধর্ম্ম যেন মৃত্যুর পঞ্চাঙ্গ, দণ্ডধর যম যেন উহার রাজা, তিনি যেন মৃত্যুর পরে মানবের অতীত জীবনের কর্ম্মফল বিচার করিয়া পুরস্কার ও শাস্তিদান করেন। মহাভারতে যম নাচিকেত সম্বাদে উল্লিখিত হইয়াছে যে, সেই যমালয়ে জীবন্ত নাচিকেত পিতার অভিশাপে গমন ও প্রত্যাবর্ত্তন করিয়াছে, মহাভারতে সেই ধর্ম্মরাজ যমের কীর্ত্তিপ্রসঙ্গ আছে। সেই ধর্ম্ম বিচারপতি যম অণি মাণ্ডব ঋষিকে লঘুপাপে গুরু দণ্ড দান করায় তিনি তাঁহার শাপে মর্ত্ত্যে বিদুররূপে জন্মগ্রহণ করেন ও তিনি ধৃতরাষ্ট্রের মন্ত্রী হইয়া ছিলেন।

তিনি পাণ্ডু ও ধৃতরাষ্ট্রের ভ্রাতৃস্বরূপ সম্মানিত হইতেন। দ্রৌপদী কর্ম্মের প্রেরণাস্বরূপ অগ্নির কন্যা যজ্ঞোত্থিতা ধর্ম্মের পঞ্চ অঙ্গ দ্বারা রক্ষিতা বলিয়া পাঞ্চালী, তাঁহার অন্তর্যামী সখা শ্রীকৃষ্ণ প্রেমের আধার। জগতে দ্রৌপদী **পতিব্রতা ধর্ম্মের দেহাবরণ ভেদ** তাঁহার স্বয়ম্বর সভায় করেন। তাঁহার সেই লাবণ্য জ্যোতিতে সকলেই মুগ্ধ হইয়াছিল। ধর্ম্মরাজ যুধিষ্ঠির তাঁহার প্রাণ ও প্রণয়ের স্বামী হইলেন। দ্রৌপদী যাঁহাকে শ্রীকৃষ্ণ ও মহর্ষি বেদব্যাসের অনুগ্রহে লাভ করেন। কৃতী অর্জ্জুন পতিব্রতা ধর্ম্মের লক্ষ্যভেদ করিয়াছিল, উহাতেই উপস্থিত রাজারা বিদ্রোহী হন। ভীমার্জ্জুনের বল ও শ্রীকৃষ্ণের বুদ্ধিকৌশলে উহারা পরাস্ত হইয়া গেল। কৌরবাদি রাজারা তাঁহাদের রাজধানীতে নতশিরে ফিরিয়া গিয়াছিল। পাণ্ডবগণের রাজত্ব লাভ হইল, অর্জ্জুন শ্রীকৃষ্ণ ভগ্নী সুভদ্রাকে লাভ করিল ও শেষে ইন্দ্রপ্রস্থে রাজসূয় যজ্ঞ হইল। সেই যজ্ঞে দ্রৌপদী সম্রাজ্ঞী হইয়া সতীত্বের পূর্ণাবয়ব স্ফূর্ত্ত করিলেন। তিনি জড় ধরাবাঁধা পতিব্রতার নিয়মের গণ্ডীর মধ্যে বিচরণ করেন নাই, উহাতেই

তিনি পঞ্চ পাণ্ডবের পত্নী বলিয়া প্রচারিত হন। ধর্ম্মরাজত্ব স্থাপন করিতে হইলে মানবজাতির নর ও নারীকে কেমন করিয়া ষড় রিপুকে দমন করিতে হয় উহা তিনি দেখাইলেন। দ্যূত সভায় তাঁহার পতি অন্ধ ধৃতরাষ্ট্র গান্ধারী যিনি ধরাবাঁধা পতিব্রতার উদাহরণ

তাঁহাব ববদান বিদুবেব অভিমতানুযায়ী দ্রৌপদীব পতিব্রতাব অভিনন্দন হইয়াছিল। বনবাসকালে তিনি পতিব্রতা ধর্ম্ম সত্যভামাকে উপদেশ দান এবং পতিব্রতাব শক্তি সামর্থ্য বিবাটেব শ্যালক কীচককে বধ কবাইয়া দেখাইয়াছিলেন। চণ্ডীতে উহা গীত হইয়া থাকে। যুধিষ্ঠিব ধর্ম্মেব মুখ স্বরূপ, ভীমার্জ্জুন ধর্ম্মেব দুই বাহু এবং নকুল সহদেবেব দুইপদ। ঐ সকল ধর্ম্মেব অঙ্গ ধর্ম্মেব প্রেবণা দ্রৌপদীকে ধাবণ কবিযা আছেন। ইহাই হইল দ্রৌপদীব পঞ্চ স্বামীব ভাবার্থ।

সাঙ্খ্য দর্শনে প্রকৃতিই সৃষ্টিকর্ত্তা, বেদান্ত সূত্রকাব নগ্নতা যে প্রেম বহস্যের লক্ষ্যভেদ কবিবাব প্রতিবন্ধক নয, ববং উহা সুন্দরীব সৌন্দর্য্য সম্যক অভিব্যক্ত কবে; উহাই কবি যেন বস্ত্রহবণে দেখাইয়াছেন। কথাই আছে স্বভাব সুন্দবীব অলঙ্কাবের প্রয়োজন নাই। বামায়ণে মূর্খ প্রজাগণেব নিন্দা বন্ধ কবিবাব জন্য শ্রীবামচন্দ্রের ন্যায় বাজা অগ্নি পবীক্ষা কবাইবাও সতী সীতাকে বনবাসী করেন। সীতাব কলঙ্ক যখন বাবণেব চুল্লীতে চিবকালই জ্বলিতে লাগিল তখন সীতাব অন্তর্ধ্যান অশ্বমেধ যজ্ঞে হইল, তখন হিন্দু সমাজেব অবস্থা অত্যন্ত হীন, তখন মহাভাবতেব দ্রৌপদীব উচ্চাদর্শ গ্রহণ কবিবাব ক্ষমতা ছিল না। বামায়ণে স্মৃতিশাস্ত্রেব ব্যবস্থায় অগ্নি পবীক্ষাব কথা আছে। সীতাব শবীবকে যে বাবণ স্পর্শ কবিতে পাবে নাই, ইহাই অগ্নি ধর্ম্মেব পবীক্ষা দ্বাবা দেখাইলেন। দ্রৌপদীব সময়ে প্রাচীন আর্য্য সমাজ অত্যন্ত উন্নত ও উদাব। দ্রৌপদী যেমন পতিব্রতার আদর্শ কর্ম্মে, ধর্ম্মে ও জ্ঞানে ফোটাইবা দেখাইয়াছেন, তেমন আব কেহই দেখাইতে পাবেন নাই। অতীতেব উত্তেজনাব মধ্যে বর্ত্তমানেব আদর্শ দ্বাবা আর্য্যাবর্ত্তেব ধর্ম্মজীবন ও চিন্তাব ধাবা কেমন কবিয়া কর্ম্মেব সহিত ধর্ম্মেব সামঞ্জস্য ও জাতীয় জীবন পবিবর্ত্তন কবিতে হয়, উহা মহাভাবতে দেখান হইয়াছিল। তিনি কৌববগণেব দ্যূতসভায় ও বিবাট পর্ব্বে ধর্ম্মের বলে পাণ্ডবগণকে মুক্ত ও রাজত্ব দান কবিয়াছিলেন, ইহা দুর্য্যোধনেব ন্যায় পাপাত্মাও মুক্তকণ্ঠে স্বীকাব কবিয়াছিল। তিনি যে বনে তাঁহাব পতির বাজ্যলাভেব জন্য তপস্যা কবিয়াছিলেন, উহাও দুর্য্যোধন বলিয়াছিলেন। পাশ্চাত্য কবি মিল্টন কোমস গ্রন্থে পতিব্রতাব ক্ষমতা বলিয়াছেন, শেলি চাতকেব মুখে প্রেমেব আকুল বার্ত্তা প্রকাশ কবিয়াছেন, মহর্ষি বেদব্যাস উহা দ্রৌপদীব চবিত্র ও চিত্রে দেখাইয়াছেন। বাল্মিকীব বামায়ণে যে জড পতিব্রতার চিত্র সোনাব সীতায় বহিয়াছে মহাভাবতে সে চিত্র অশ্বমেধ যজ্ঞে নাই। সতী আর্য্য হিন্দু সমাজেব প্রত্যেক মানবেব হৃদয়েব স্তবে স্তবে যতগুলি সন্দেহাববণ ছিল, উহা তিনি বিবস্ত্রা হইয়া দূব কবিয়াছেন, যতক্ষণ না সেই সন্দেহ দূব দৃঢতাব সহিত হয় ততক্ষণ উহা স্থায়ী হয় না। তজ্জন্যই তিনি ভগবানকে ডাকিয়াছিলেন। প্রেমেব সার্ব্বজনীন ভাবেব উদাহবণ দ্রৌপদীই উদ্ঘাটন কবিয়াছিলেন তজ্জন্যই তিনি পঞ্চজনেব পত্নীবেশে সমাজে আদৃতা, উহা তাঁহাব গৌবব ভিন্ন কলঙ্ক নয়। মহাভাবতে পতিব্রতাব কি অপূর্ব্ব উদ্ভাষণ হইয়াছে। দ্যূতসভায় আজন্ম ব্রহ্মচাবী ভীষ্ম ধর্ম্মেব সূক্ষ্ম ব্যাখ্যাকর্ত্তা উহাব মর্ম্মভেদ কবিতে পাবেন নাই, তিনি দ্রৌপদীর প্রশ্নোত্তব দানে অসমর্থ হইয়া যুধিষ্ঠিবেব শবণ লইযাছিলেন। ব্রহ্মা যে সংসাব হইতে জাব ভাব দূব কবিবাব জন্য নাবীকে অপূর্ব্ব সুন্দবী কবিয়া

অহল্যার সৃষ্টি করেন, কুন্তী ও দ্রৌপদীও সেইরূপ রূপে ও গুণে সতী ছিলেন। অহল্যা, দ্রৌপদী, তারা, কুন্তী ও মন্দোদরীর নামে জার ভাবের পাপ নাশ হয়।

মহাভারতে সুলভাজনক সম্বাদে বর্ণসঙ্কর সোনার পাথর বাটী প্রমাণ করিয়াছেন। নারীজাতির পতিব্রতা ধর্ম্মের সম্বন্ধ আত্মার সহিত শরীরের সহিত নয়, ইহা তিনি পরিষ্কার করিয়া দেখিয়াছেন। পৌলম পর্ব্বে সেই কথা ঔর্ব্বের জন্মের সঙ্গে শত্রুর নাশ আত্মজ পুত্রই করিয়াছে। পাণ্ডবেরাই কুন্তীর কলঙ্ক দূর কৌরবগণকে নাশ করিয়া করিয়াছিল। রামায়ণে সীতার জন্য রাবণের নাশ হইয়াছিল। সেই বর্ণসঙ্করের ভয়ে অর্জ্জুন যুদ্ধ করিবেন না গীতায় রহিয়াছে, সেই গীতা কেমন করিয়া মহাভারতের অন্তর্গত বলা যাইতে পারে?

**সতীত্ব** ঃ—মানব যখন ভেদ বুদ্ধিকে সোপান করিয়া অভেদ জ্ঞানে উত্থিত হইতে পারে, তখনই আত্মজ্ঞানে সৎ ও সতীর ধারা জানিতে পারা যায়। তজ্জন্যই মহর্ষি বেদব্যাস দ্রুপদ রাজাকে কন্যার বিবাহের সময় দিব্যচক্ষু দান করেন। সাঙ্খ্যদর্শনকার নরনারীর মধ্যে আত্মারামের সম্বন্ধ যাহা বলিয়াছেন উহাই সুলভা জনককে বলিয়াছেন। যেখানে সেই সম্বন্ধ বিচ্ছিন্ন হইয়াছে সেইখানে স্বর্গ হইতে প্রণয় ও প্রণয়ী পতিত হইয়াছে। ইহাই মহাভারতে গঙ্গা ও মহাভীষের কথায় উক্ত হইয়াছে। সেই গঙ্গার প্রণয়ে অষ্টবসুর উদ্ধারের জন্য শান্তনু রাজার সহিত ভীষ্মের উৎপত্তি সন্নিবদ্ধ। আধ্যাত্মিক দৈন্যদশা যখন স্বর্গে হয়, তখন গঙ্গাকে শ্রীকৃষ্ণের পদসেবার প্রেম প্রবাহ দ্বারা মোক্ষের দ্বার উদ্ঘাটন করিতে হয়। কপিল মুনির ব্রহ্মশাপ দূর ভগীরথ গঙ্গাকে আনিয়া সাগরের সহিত সম্মিলিত করাইয়া করিয়াছিলেন। ব্রহ্মশাপ প্রেমেই ব্যর্থ হয়, ইহা মহাভারতের মূল সিদ্ধান্ত। পাণ্ডুর ব্রহ্মশাপ কুন্তীর প্রেমেই ব্যর্থ হইয়াছিল। উহা কবি বিসদৃশভাবে দেখাইয়াছেন, ইহাই অতি দুঃখের বিষয়। আস্তিক মুনি যাযাবর ব্রহ্মচারীর প্রেম প্রসূনের ফল, তিনি রাজা জন্মেজয়ের সর্পসত্রে নিবারণ ও ইন্দ্রকে রক্ষা করেন। অশ্বমেধপর্ব্বে শ্রীকৃষ্ণ প্রেমেই পরীক্ষিতের জীবন রক্ষা ব্রহ্মশাপ দূর করিয়া করিয়াছিলেন। শ্রীমদ্ভাগবতে মুক্তি শুকদেবের প্রেম গুণগানে পরীক্ষিতের ব্রহ্মশাপ মুক্তি হয়।

**প্রেম** ঃ—ধৈর্য্য প্রেমের লক্ষণ। মহাভারতে কুন্তীকে ধৈর্য্যের জন্য প্রশংসা করা হইয়াছে ও গান্ধারীকে ধর্ম্মশীলতার জন্য ঐরূপ করিয়াছে। কুন্তী ধৈর্য্যের অলৌকিক মূর্ত্তি কারণ ধৃতরাষ্ট্র তাঁহার পুত্রগণের উন্নতির নিমিত্ত পাণ্ডবগণের উপর অমানুষিক অত্যাচার করিয়াছিল তজ্জন্য কুন্তী ধৃতরাষ্ট্র বা তাঁহার পুত্রগণের কখন অনিষ্ট চিন্তা বা তাঁহাদিগকে দণ্ডদান করিবার জন্য পুত্রগণকে আজ্ঞা দেন নাই। গান্ধারী শতপুত্র ধ্বংসশোক একমাত্র পতির শুশ্রূষায় ভুলিয়াছিল। কুন্তী তাঁহাদের শোক শান্তির জন্য পুত্রের সাম্রাজ্য ভোগ ত্যাগ করিয়াছিলেন। এইরূপ অলৌকিক আদর্শ আর কোথাও নাই ইহাতেই মহাভারতে পাণ্ডবজননীর মহত্ত্ব যে পৃথিবীর ধৈর্য্যগুণকে কিরূপে অতিক্রম করিয়াছিল উহা বুঝিতে পারা যায়। ইহ সংসারে জননী যে স্বর্গ হইতেও উচ্চে অবস্থিত, ইহা লক্ষ্য হয় ধর্ম্মের মাতা ধৈর্য্য ইহার মূল জননীর নিঃস্বার্থ প্রেমে বর্ত্তমান। শেষে সেই প্রেমকে আশ্রয় করিয়া অন্ধ ধৃতরাষ্ট্র লোভ, মোহ, হিংসা ও দ্বেষাদির হস্ত হইতে মুক্ত হইতে পারেন নাই। ধৃতরাষ্ট্রের প্রায়শ্চিত্ত ও মুক্তি যোগে হয়। যুধিষ্ঠিরের বৈরাগ্যোদয় সাম্রাজ্য ও রাজভোগে হইয়াছিল। তপস্যায় প্রেম লাভ ও

মুক্তি হয়। মহর্ষি বেদব্যাস তাঁহার গুরু ছিলেন। যোগ উপাসনা অপেক্ষা সাঙ্খ্যমতে মনে মনে জ্ঞান প্রভাবে ভক্তি যোগে প্রেমের উপাসনায় মুক্তি শ্রেষ্ঠ। কিন্তু আশ্রম বাসিক পর্ব্বের ৩৫ অধ্যায়ে মৃত ব্যক্তির সহিত পুনর্ম্মিলন ও শান্তিপর্ব্বের ৩৩৩ অধ্যায়ে মহাদেবের বরে যোগে মহর্ষি বেদব্যাসের শোক শান্তি পুত্রের ছায়া দর্শনে হয় নাই প্রমাণিত হইয়াছে। পাশ্চাত্য মহাকবি সেক্সপির হামলেটে তাঁহার মৃত পিতার সহিত সাক্ষাৎ করাইয়াছেন। উহার ফল কিন্তু ভাল হয় নাই। বর্ত্তমান যুগে ঔপন্যাসিকগণ ইহলোকের প্রণয় সম্মিলন পরলোকে লইয়া করাইয়া থাকেন, উহা মহাভারতের কথা নয়।

দেবর্ষি নারদ গালবকে বলিতেছেন যে, ধর্ম্মশাস্ত্রাদি স্থূলদৃষ্টিতে দেখিলে উহার মধ্যে অভিপ্রেত ধর্ম্ম অর্থাৎ আত্মতত্ত্বের সন্ধান পাওয়া যায় না।‡ মহাভারত পুরাণ, কাব্য বা নাটক নহে। শ্রীচৈতন্য চরিতামৃত বলিতেছে:—"ভাগবত, ভারত দুই শাস্ত্রের প্রধান।"

"বেদশাস্ত্রে কহে সম্বন্ধ অভিধেয় প্রয়োজন, কৃষ্ণ মোর প্রভু ত্রাতা জীবের হয় জ্ঞান।
কৃষ্ণপ্রাপ্য সম্বন্ধ, ভক্তি প্রাপ্তির সাধন, অভিধেয় নাম ভক্তি, প্রেম প্রয়োজন।
পুরুষার্থ শিরোমণি প্রেম মহাধন, শাস্ত্র, গুরু, আত্মরূপে আপনা জানান।"
"গীতা শাস্ত্রে জীবরূপ, শক্তি করে মানে, হেন জীব অভেদ কর, ঈশ্বরের সনে।"
"ঈশ্বরের বিগ্রহ সচ্চিদানন্দকার, সে বিগ্রহ কহ সত্ত্বগুণের বিকার।
শ্রীবিগ্রহ যে না মানে, সেই ত পাষণ্ডী, অস্পৃশ্য অদৃশ্য হয় সেই হয় যমদণ্ডী।"
ইহাতে মহাভারতের সহিত গীতার যে কি প্রভেদ উহা স্পষ্ট বুঝিতে পারা যায়।

৺দ্বিজেন্দ্রনাথ ঠাকুর বলেন:—শ্রীকৃষ্ণ শব্দের ভিতরের অর্থ জীবাত্মার প্রিয়তম পরমাত্মা, অর্জ্জুন শব্দের ঐরূপ অর্থ পরমাত্মার প্রিয়তম জীবাত্মা: যজ্ঞানুষ্ঠান শব্দে বুঝায় লোকহিতকর কার্য্যের অনুষ্ঠান। আর যদি শ্রীকৃষ্ণ ও অর্জ্জুনকে মূর্ত্তিমান জীব বলিয়া গ্রহণ করা হয়, তবে ভগবদ্গীতাকে মহাভারতের অন্তর্গত একটি মনোহর খণ্ড মহাকাব্য স্বরূপ। তিনি গীতাকে বেদান্ত উপনিষদের মথিত সারাংশ বলিয়াছেন।† তিনি বলিয়াছেন যে, "অর্জ্জুনকে শূর বীর হইতে বলাও যা, আর, মধ্যাহ্ন দিবাকরকে তেজঃশালী হইতে বলাও তা, দুইই সমান। যুধিষ্ঠির হইলে—তাঁহাকে শৌর্য্য বীর্য্যাদি ক্ষত্রিয় ধর্ম্মের উপদেশ প্রদান করা শ্রীকৃষ্ণের মুখে শোভা পাইত।" § শ্রীচৈতন্য চরিতামৃত বলিতেছে:—

"মায়ামুগ্ধ জীবের নাহি স্বতঃ কৃষ্ণজ্ঞান, কৃপাতে করিল কৃষ্ণ বেদ পুরাণ।"
গীতার এই শ্লোকের গূঢ়ার্থ:—
"দৈবীহ্যেষাগুণময়ী মম মায়া দুরত্যয়া, মামেব যে প্রপদ্যন্তে মায়ামেতাংতরন্তি তে।"
"কৃষ্ণ ভুলি যেই জীব অনাদি বহির্ম্মুখ, অতএব মায়া তারে দেয় সংসার দুঃখ।
কভু স্বর্গে উঠায়, কভু নরকে ডুবায়, দণ্ড্যজনে রাজা যেন নদীতে চুবায়
সাধু শাস্ত্র কৃপায় যদি কৃষ্ণোন্মুখ হয়, সেই জীব নিস্তারে, মায়া তাহার ছাড়য়।"

পণ্ডিত শ্রেষ্ঠ ৺দ্বিজেন্দ্রনাথ ঠাকুর নরনারায়ণ সম্বন্ধে বলিয়াছেন:—"জীবাত্মা পরমাত্মার

‡ শান্তিপর্ব্ব ২৮৭ অধ্যায়। † গীতাপাঠ ৩৮২ পৃষ্ঠা। § গীতাপাঠ ২২৯ পৃষ্ঠা।

পর নহে ; জীবাত্মা পরমাত্মার আপনারই জীবাত্মা। একদিকে জীব যেমন **ঈশ্বরেরই** **জীব**, আর একদিকে ঈশ্বরও তেমনি **জীবেরই ঈশ্বর**। যদি জীব একেবারেই না থাকে, তবে জগদীশ্বর কাহার ঈশ্বর ? জগৎপিতা, জগৎগুরু, কাহার পিতা ও গুরু ? আমাদের দেশের পুরাতন তত্ত্বজ্ঞান শাস্ত্রের অভিপ্রায় মতে, জীবেশ্বরের মধ্যে সম্বন্ধ শুধু যে কেবল আজিকের সম্বন্ধ, উহা নহে, উহা অনাদিকালের নিমিত্ত। তজ্জন্যই বেদান্তাদি শাস্ত্রে জীবেশ্বরের বিভিন্নভাবের বিভিন্ন নামগুলি এ পিঠ ওপিঠ ভাবে একসঙ্গে জোড়া লাগান আছে—তার সাক্ষী নরনারায়ণ, বিশ্ববৈশ্বানর, তৈজসহিরণ্যগর্ভ, প্রাজ্ঞঈশ্বর ইত্যাদি।" * শ্রীচৈতন্য চরিতামৃতকার বলেন :—"মহাবিষ্ণুর মহাঅংশ অদ্বৈত গুণ ধাম, ঈশ্বরের অভেদ হৈতে অদ্বৈত পূর্ণ নাম।

জীব নিস্তারিল কৃষ্ণ ভক্তি করি দান, গীতা ভাগবতে কৈল ভক্তির ব্যাখ্যান।
সেই নারায়ণের মুখ্য অঙ্গ অদ্বৈত, অঙ্গ শব্দে অংশ করি কহে ভাগবত।
একলে ঈশ্বর কৃষ্ণ, আর সব ভৃত্য, যারে যৈছে নাচায়, সে তৈছে করে নৃত্য।
যেহ যেই রূপে জানে, সেই তাহা কহে, সকল সম্ভবে কৃষ্ণে কিছু মিথ্যা নহে।
আদ্য অবতার মহাপুরুষ তার নাম, সর্ব্ব অবতার বীজ সর্ব্বাশ্রয় ধাম।
যদ্যপি সর্ব্বাশ্রয় তিঁহ, তাঁহাতে সংসার, অন্তরাত্মারূপে তাঁর জগৎ আধার।
প্রকৃতি সহিত তাঁর উভয় সম্বন্ধ, তথাপি প্রকৃতি সহ নাহি স্পর্শ গন্ধ।
এইমত গীতাতেই পুনঃ পুনঃ কয়, সর্ব্বদা ঈশ্বর তত্ত্ব অচিন্ত্য শক্তি হয়।
আমি ত জগতে বসি, জগৎ আমাতে, না আমায় জগৎ বৈসে, না আমি জগতে।
অচিন্ত্য ঐশ্বর্য্য এই জানিহ আমার, এই ত গীতার অর্থ কৈল পরচার।"

গীতা, মহাভারত ও শ্রীমদ্ভাগবতের সম্বন্ধ বিচার সুন্দর ভাবে হইয়াছে।

**ধর্ম্মযুদ্ধ** :—শান্তিপর্ব্বের ২৮৭ অধ্যায়ের ৫৪।৫৫ শ্লোকে কুরুক্ষেত্র যুদ্ধ যে ধর্ম্মযুদ্ধ উহা প্রমাণ হয় ; কারণ উহাতে উক্ত হইয়াছে যে, যেখানে অবিনীত ব্যক্তিগণের প্রতি দণ্ডবিধান এবং সাধু ব্যক্তিগণের সৎকার হয়, সেই পুণ্যশীল সাধুজনসেবিত স্থানে লোকের বিচরণ ও বসতি করা বিধেয়। যাহারা জিতেন্দ্রিয় ব্যক্তির প্রতি ক্রোধ করিয়া থাকে এবং যাহারা সাধু লোকের প্রতি দুষ্ট ব্যবহার করে, সেই অবিনীত লুব্ধ ব্যক্তিকে সুমহৎ দণ্ড দান করা রাজার কর্ত্তব্য কর্ম্ম।

"দণ্ডো যত্রাবিনীতেষু সৎকারশ্চ কৃতাত্মসু, চরেত্তত্র বসেচ্চৈব পুণ্যশীলেষু সাধুষু।৫৪
উপস্থষ্টেষু দান্তেষু দুরাচারেষু সাধুষু, অবিনীতেষু লুব্ধেষু সমহদ্দণ্ড ধারণং।" ৫৫

ধর্ম্মযুদ্ধের আর এক অভিনয় আছে—পণ্ডিতেরা সমদর্শী হইয়া থাকেন, আর সতী নারী বাহ্য কর্ম্মে শুধু অন্তরের ধন ধর্ম্মে সৎ অনুপ্রেরণা দান করিয়া থাকেন। মহাভারতে প্রেমময় শ্রীকৃষ্ণ দ্রৌপদীর স্বয়ম্বর বিবাহে প্রথম দেখা দিলেন, সেখানে তিনি দ্রৌপদীর বিবাহে অপূর্ব্ব প্রেম শিক্ষা দান করিয়া পঞ্চপাণ্ডবকে সৎপ্রেরণায় এক করিলেন। ইন্দ্রিয়ের অধীশ্বর মন রূপ অর্জ্জুন, কন্দর্পের ন্যায় কামের লক্ষ্যভেদ করিলেন। উহাতেই মন সংযমের

* গীতাপাঠ ১০৯ পৃষ্ঠা ।

দ্বারা আত্মার স্বরূপ ধর্ম্মরূপী যুধিষ্ঠিরের কর্তৃত্ব স্বীকার করিল; আবার দ্রুপদের কথায় পরমাত্মার স্বরূপ শ্রীকৃষ্ণ ধর্ম্মের উপর কর্তৃত্ব স্থাপন করিল। সমাজ যে স্বাধীন কাহারও অধীন নয়, ইহাই স্বয়ম্বর বিবাহের মধ্যে দেখিতে পাওয়া যায়। দ্রৌপদীতে লক্ষ্মী ও সরস্বতীর মূর্ত্তি তাঁহার জ্ঞান ও জন্মে বর্তমান। যজ্ঞেই বেদের সরস্বতী স্ফূর্ত্তি আর জ্ঞানেই লক্ষ্মী লাভ হয়। স্বয়ম্বর সভায় বিবাহে কেহ কাহারও অধীন নয়, নারী যে নরের অনুপ্রেরণা দান করে, উহা দেখিতে পাওয়া যায়। প্রেমের লক্ষ্য ভেদ যে কামে হয় না, ইহাই দ্রৌপদীর বিবাহে প্রমাণ হইয়াছিল। শ্রীকৃষ্ণের সেই মীমাংসা শ্রবণ করিয়া বিবাদী ক্ষত্রিয়গণ গৃহে গমন করে। শ্রীকৃষ্ণ ও কৃষ্ণা দ্রৌপদী প্রেমের কেন্দ্রস্থল হইলেন। প্রেম আত্মবিনিময়ের কথা কামোপভোগের বিষয় নয়। দ্রৌপদী পঞ্চপাণ্ডবকে সমান চক্ষে দেখিতেন. যুধিষ্ঠিরের সহিত কোনরূপ ইতর বিশেষ তিনি সামান্য পত্নীর ন্যায় করিতেন না। উহাতেই সাধারণে তাঁহাকে পঞ্চ পাণ্ডবের পত্নী বলিয়া গ্রহণ করিয়াছিলেন। গঙ্গায় সন্তরীণ-শীল ব্যক্তি মগ্নব্যক্তিকে উদ্ধার করিতে পারে নিজে ডুবিয়া যায় না, যে অক্ষম সে আপনি ডুবিয়া মরিয়া ভাসিয়া উঠে। প্রেমের নদীতে পড়িলে মানুষকে আর ডুবিতে হয় না, সাঁতার দিতেও হয় না। প্রেম বৈতরণী নদী স্বরূপ।

**উপাসনা**ঃ—প্রতিমাদি **অর্চ্চা**, মৎস্যাদি অবতারে **বিভব**, ধর্ম্মের **চতুর্ব্যূহ** বাসুদেব, বলরাম, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ, পরমব্রহ্মের স্বরূপ সূক্ষ্ম ও সকল জীবের নিয়ন্তৃরূপে অন্তর্যামী **পঞ্চমূর্ত্তিতে** করা হয়। মহাভারতে ধর্ম্মের চতুর্ব্যূহ ও অন্তর্যামী দুই মূর্ত্তির উপাসনা আছে। তদ্ভিন্ন বিরাটমূর্ত্তি উহা উক্ত পঞ্চমূর্ত্তির বহির্ভূত বিষয় ও উহার সামঞ্জস্য রক্ষা মহাভারতের সহিত গীতা হয় নাই, শ্রীমদ্ভাগবতের কথা ক্রোড়পত্রে দেওয়া হইল।

মহাভারতের **যুদ্ধপর্ব্ব** মহাকাব্য বিশেষ, গীতা উহার মধ্যেই স্থান পাইয়াছে। যুদ্ধে শ্রীকৃষ্ণ সারথি, যিনি রাজসূয় যজ্ঞে চক্রধারী, তিনিই যুদ্ধপর্ব্বে ভীষ্মকে বধ করিবার জন্য রথের চক্র লইয়া ধাবমান, কি সর্ব্বনাশ! ইহাকেও কি মহাভারত বলিয়া গ্রহণ করিতে হইবে? যুদ্ধের শেষে দুর্য্যোধন সঞ্জয়ের মুখে পিতাকে বলিয়া পাঠাইলেন যে, তাঁহার আর বাঁচিয়া সুখ নাই, বিপক্ষশরে তাঁহার পক্ষের মহাবীরেরা হত হইয়াছে, তাঁহার শরীর ক্ষত বিক্ষত ও সেই অবস্থায় তিনি লুক্কায়িত; আর যাই পলাতক অশ্বত্থামার গর্ব্বাহঙ্কার ধ্বনি শুনিলেন, তিনি ও কৃপাচার্য্য বাঁচিয়া আছেন জানিতে পারিলে অমনি তিনি উঠিয়া বলিলেন কিঞ্চিৎ বিশ্রামের পর যুদ্ধ করিবেন। এই পরস্পর বিরুদ্ধ কথাও কি মহাভারতের বলিয়া গ্রহণ করিতে হইবে? শান্তিপর্ব্বের ৩৪৬ অধ্যায়ে মহাভারত পাঠ কে কোথায় করিয়াছিল উহার সন্ধান পাওয়া যায়। বৈশম্পায়ন বলিতেছেন যে, তিনি তাঁহার গুরু বেদব্যাসের নিকট সেই পরম অব্যয় বিষ্ণুর মহাত্মা শ্রবণ করিয়া কীর্ত্তন করেন; উহা হরি গীতার অন্তর্গত বিষয় উহাতে ধর্ম্ম কীর্ত্তন সংক্ষেপে করা হইয়াছে। রাজা জন্মেজয় অশ্বমেধ যজ্ঞের সঙ্কল্প করিয়া সেই মহৎ আখ্যান মহাভারত শ্রবণ করেন। সৌতি বলিতেছেন যে, তিনি নারায়ণের আখ্যান নৈমিষারণ্যবাসী শৌনকাদি ঋষিগণের নিকট বলিয়াছিলেন। পুরাকালে নারদ যাহা দেবগুরুর নিকট বলিয়াছিলেন উহাই ঋষিগণ পাণ্ডবগণের

মধ্যে কীর্ত্তিত করিয়াছিল। উহাতে কৃষ্ণ ও ভীষ্ম শ্রোতা ভিন্ন বক্তারূপে উক্ত হন নাই। আশ্রমবাসিক পর্ব্বের ৩৫ অধ্যায়ে রাজা জন্মেজয় বৈশম্পায়নকে পাণ্ডবদের বনবাসের সমুদয় বিষয় জিজ্ঞাসা করেন ও ঐ পর্ব্বে যোগের সাহায্যে অতীত ঘটনা প্রত্যক্ষ করিবার কথা আছে। উহাতে বনপর্ব্ব যে শেষ সংস্করণের কথা উহা প্রমাণ হয়। যোগের কথা বন ও শান্তিপর্ব্বে আছে। যাজ্ঞবল্ক্য সংহিতাকার পরম যোগী ছিলেন তাহার সংস্করণই আস্তিকপর্ব্ব শত পথ ব্রাহ্মণের সহিত মহাভারতের রূপান্তর হইয়াছিল ইহা শান্তিপর্ব্বে পরিষ্কার আছে। সেই মহাভারতের সূত্রপাত আস্তিক মুনিই করিয়াছিলেন, তিনিই আশ্রমবাসিক পর্ব্বে উহা শেষ করিয়া তাঁহাদিগকে নমস্কার করেন যাঁহারা কর্ম্ম পক্ষপাতী, সদ্বৃত্ত, রুচিসম্পন্ন ও যাঁহাদের দর্শনে পাপ নাশ হয়।

স্বর্গারোহণ পর্ব্বের ৫মোধ্যায়ে আছে যে, তক্ষশীলায় রাজা জন্মেজয়ের সর্পসত্র হয় ও সেইখানেই তিনি ভারত শ্রবণ করিয়াছিলেন এবং তথায় আস্তিক মুনি যজ্ঞ সমাপন করিয়া ব্রাহ্মণগণকে ভূরি দক্ষিণা দান করেন। উক্ত রাজা তক্ষশীলা হইতে হস্তিনাপুরে গমন করেন, আর আস্তিক মুনি সর্পগণকে মুক্ত করিয়া স্বস্থানে প্রস্থান করিলেন। স্বয়ং মহর্ষি বেদব্যাস বলিয়াছেন যে, মহাভারতের উৎপত্তি ভারতসংহিতা হইতে হইয়াছে। তিনি তাঁহার পুত্র শুককে চার শ্লোকে ভারতসংহিতার সার ভারত সাবিত্রী বলিয়াছিলেন। মহাভারতে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ লাভের কথা বর্ণনা করা হইয়াছে ও উহা জয়াখ্য পবিত্র ইতিহাস স্বরূপ। উহা মোক্ষ লাভার্থীর ধর্ম্ম সাধনার বিষয়। ফলশ্রুতিতে উহা বেদ সম্মিত স্বর্গকামীর স্বর্গ, জয়কামীর জয়, পুত্র ও কন্যা লাভের কথা উক্ত হইয়াছে। শ্রাদ্ধে পুত্র হইতেই পিতা পিতামহের স্বর্গ কামনা করিয়া থাকে। অনুক্রমণিকায় আত্মার তৃপ্ত্যর্থে শ্রাদ্ধে মহাভারত পাঠ ব্যবস্থা আছে ও নৈষ্ঠিক হিন্দুরা এখনও বিরাট পর্ব্ব পাঠ করিয়া থাকে। পুত্রশোক নিবারণার্থ মহাভারতের সৃষ্টি। যখন বশিষ্ঠ ও বেদব্যাস পুত্রশোকে আত্মহত্যা করিতে যান, তখন ভগবান উহা নিবারণ করেন ও তাঁহাদিগকে জ্ঞান ও ধর্ম্ম দান করিয়াছিলেন। বশিষ্ঠের মুক্তিতে বিপাশা নদীর নাম হয়, আর ভগবান রুদ্রের বরে ব্যাসের জ্ঞানোদয়ে ব্যাসস্থলী তীর্থ হইয়াছে। অনুক্রমণিকায় শৈব্য রাজার পুত্র শোক নিবারণ নারদোক্ত শিক্ষায় হইয়াছিল, সঞ্জয় ধৃতরাষ্ট্রের পুত্র শোকচতুর্বিংশতি রাজার উপাখ্যানে ও উপনিষদে করেন।

মহাকবি পণ্ডিত **রবীন্দ্রনাথ** লিখিয়াছেন :—"বৈরাগ্য সাধনে মুক্তি সে নয় আমার!
যা কিছু আনন্দ আছে দৃশ্যে, গন্ধে, গানে, তোমার আনন্দ র'বে তার মাঝখানে।
মোহ মোর মুক্তিরূপে উঠিবে জ্বলিয়া, প্রেম মোর ভক্তিরূপে রহিবে ফলিয়া।"
"মরণরে! তুঁহু মম শ্যাম সমান। মৃত্যু অমৃত করে দান, তুঁহু মম শ্যাম সমান।"

পরমাত্মার সহিত আত্মার তন্ময়তাই স্বর্গ, সে মৃত্যু নয়, সে জীবন্মুক্তি অর্থাৎ সশরীরে স্বর্গে গমন করা। মহাভারতে মুক্তির সাধনা কিরূপ করিতে হয়, উহারই মীমাংসা হইয়াছে।

সমাপ্ত।

# পরিশিষ্ট।

**হরিবংশ**ঃ—মহাভারত যখন অসম্পূর্ণ বলিয়া বোধ হয়, তখনই উহা সম্পূর্ণ করিবার জন্য যেমন বহু পর্ব্বাদির সংযোজনা করা হয়, তেমনি **হরিবংশে** শ্রীকৃষ্ণের সমস্ত মহিমা প্রচার করা হইয়াছিল। উহার সূত্রপাত যে মৌসল পর্ব্বের ৭মাধ্যায় হয়, যেখানে শ্রীকৃষ্ণের অন্তর্দ্ধানে তাঁহার পিতা বসুদেব অর্জ্জুনকে দ্বারকায় বলিতেছেন ঃ—"হে পাণ্ডুনন্দন! আমি শ্রীকৃষ্ণের অভিমতানুসারে তোমার হস্তে এই দ্বারকা রাজ্য এবং ঐশ্বর্য্য সমর্পণ করিবার নিমিত্তই প্রাণত্যাগ করি নাই। এখন তুমি এখানে আসিয়াছ, অনন্তর আমি চলিলাম, তোমার যাহা কর্ত্তব্য হয়, উহা করিও।" অর্জ্জুন তদুত্তরে বলিয়াছেন ঃ—"মাতুল! আমি আর শ্রীকৃষ্ণবিহীন পৃথিবীতে বাস করিব না। যুধিষ্ঠির, ভীমসেন, নকুল, সহদেব, দ্রৌপদী ও আমি আমরা ছয়জনেই একান্তঃকরণ ও শ্রীকৃষ্ণের পথই অনুসরণ করিব।" শ্রীমদ্ভাগবতে ১৫ অধ্যায়ে পাণ্ডবেরা ও দ্রৌপদী **যোগেই** তনুত্যাগ করেন, উল্লিখিত হইয়াছে; তখন স্বর্গারোহণপর্ব্বের মহাপ্রস্থানে দ্রৌপদী ও পাণ্ডবগণের পতন ও উহার কারণ **কবিকল্পনা** ভিন্ন আর কিছুই নয়, উহা কথকের মুখেই শোভা পায়, মহাভারতে ঐরূপ নাটকীয় বহু অতিরঞ্জিত ঘটনার অভাব নাই; ঐ সকল কথা সত্য নহে। হরিবংশেই সর্ব্ব প্রথমে নাট্যপ্রয়োগের বর্ণনাও আছে এবং রোমক মুদ্রা ডিনারের উল্লেখও দেখিতে পাওয়া যায়; উহাতে উহাকে খৃষ্টীয় প্রথম বা দ্বিতীয় শতাব্দির গ্রন্থ বলিয়া মনে হয়। সেই সময়েই প্রাচীনের সহিত নবীনের সমাবেশ হয় ও বৌদ্ধধর্ম্মের পরে ব্রহ্মণ্যধর্ম্মের পুনরুত্থান হইয়াছিল। পাণ্ডবগণের যোগে তনুত্যাগের পর দ্রৌপদী শ্রীকৃষ্ণে আত্মসমর্পণ করিয়া মোক্ষলাভ করেন। মহাভারতে কুন্তী, দ্রৌপদী, সুভদ্রা ও অর্জ্জুনকে ভক্তস্বরূপ দেখিতে পাওয়া যায়।

সেকালে মহাভারত সপ্তদ্বীপাবসুন্ধরা, সপ্তর্ষি, পঞ্চপাণ্ডব দ্রৌপদী ও শ্রীকৃষ্ণ সাতজন, সাত পর্ব্বে মহাভারত ও সাতকাণ্ড রামায়ণ সম্পূর্ণ হয়। আর্য্য হিন্দুশাস্ত্রে অশ্বত্থামা, বলি ব্যাস, হনুমান, বিভীষণ, কৃপ ও পরশুরাম সাতজনই অমর, তাঁহারা রামায়ণ ও মহাভারতের অন্তর্গত লোক। পরশুরাম পিতৃভক্ত ও ক্ষত্রিয় শাসক বলিয়া অমর, তদ্রূপ হনুমান ও বিভীষণ শ্রীরামচন্দ্রের ভক্ত, বলি দানের জন্য, বেদব্যাস জ্ঞানের জন্য, পরীক্ষিতের আচার্য্য কৃপ ও অশ্বত্থামা দণ্ডভোগ করিবার জন্য অমর হইয়াছেন। হরিবংশে শ্রীকৃষ্ণ যে প্রেমে অমর ভগবান হইয়াছেন সেই অসম্পূর্ণাংশ ভারত কথা পূর্ণ করিয়াছেন বলিয়া উহার নাম * খিল হরিবংশ হইয়াছে। দ্রোণপর্ব্বের ৭৪ অধ্যায়ে দ্রোণপুত্র অশ্বত্থামা যে সত্যসত্যই অমর নহেন, সে কথা আছে। দশাবতার অমর নন।

**কায়ব্যূহ**ঃ—কালের প্রভাবে ও আবশ্যক মতে বেদের পুরুষসূক্তে বর্ণাশ্রমধর্ম্মকে ব্রহ্মের শরীর হইতে উৎপন্ন সিদ্ধান্ত গৃহীত হয়। † ভীষ্ম, দ্রোণ, ও ভীম আদি বীরগণ যেন কবি-কল্পনায় ভগবানের শক্তির বিরাটমূর্ত্তি স্বরূপ দ্যূত ও রণে অসম্ভব কর্ম্মাদি সমূহ করিয়াছিল। অর্জ্জুন

---

* খিল শব্দের অর্থ উত্তরকালে বিরচিত।

† "যস্য বীর্য্যং সমাশ্রিত্য দ্যূতং পুত্র ত্বমাবরোৎ, সশেতে নিহতো রাজন্ সংখ্যে ভীষ্ম শিখণ্ডিনা" ।৫।৪৩ অঃ ভীষ্মপর্ব্ব।
অর্থাৎ ভীষ্মের জন্যই দ্যূতক্রীড়া হয়।

যেন তাহাদের সকলের উপর মহাদেবকে পরাজিত করিয়া **পাশুপত** অস্ত্রলাভ করিয়াছিলেন। হরিবংশে ও ভাগবতে সেই অর্জ্জুনকে শ্রীকৃষ্ণের বলে বলবান, ইহাই প্রমাণ করা হইয়াছে। শ্রীকৃষ্ণ অর্জ্জুনের নিকট বল গ্রহণ করিলে তিনি পূর্ব্বে গাণ্ডীবে ধনুর্ব্বাণ অবলীলাক্রমে সংযোজন করিতেন উহা আর তখন তুলিতে পারিলেন না। দস্যুরা তাঁহার হস্ত হইতে যদুকামিনীগণকে হরণ করিয়াছিল। ভগবান শক্তির আধার তিনি স্বয়ং কিছুই করেন না। অপরকে শক্তিদান করিয়া তাঁহার উদ্দেশ্য সিদ্ধি করেন মাত্র। সেই ভগবানের মূর্ত্তি কল্পনা করা সমীচিন মনে হয় না। ভগবান সাধুব্যক্তির অন্তরে প্রকাশিত হন, তিনি শৌর্য্য বীর্য্যবান পুরুষের শরীরে অপূর্ব্ব শক্তিদান করেন এবং দুর্ব্বল রমণীর পাতিব্রত্যে স্বয়ং যমপ্রীত হইয়া সত্যবানের প্রাণদান করেন। মহাভারতে উদ্যোগপর্ব্বের ৩২ অধ্যায়ে আছে যে, যুধিষ্ঠির কৌরব গণের পাপকর্ম্মে উত্তেজিত হইয়া তাহাদিগকে অকস্মাৎ নষ্ট করেন নাই। ইহাতে তিনি কখন ভগবানের শক্তির অপব্যবহার করেন নাই প্রমাণিত হয়।

হরিবংশের ভবিষ্যপর্ব্বের আরম্ভেই দেখা যায় যে, জন্মেজয় রাজার অশ্বমেধ যজ্ঞে মহাভারত পাঠ হইয়াছিল। মহাভারত বেদের পরিশিষ্ট এবং উহার পরিশিষ্ট হরিবংশ ও শ্রীমদ্ভাগবত। গীতার মধ্যে ভগবানের সম্পূর্ণ প্রাণ আছে, যখন মোহে মানবের দেহে জড়তা আসে; তখন উহা প্রেমরূপ চুম্বকের আকর্ষণশক্তিতে দূর হইয়া থাকে ও গীতা জ্ঞানমার্গে প্রেমের পরিশিষ্ট। যদি সুগভীর জ্ঞানের মধ্যে ভক্তি ও প্রেমের সৌন্দর্য্য উপভোগ অমৃতাস্বাদনই না হইল, তবে লোকে সংসারে কেমন করিয়া আর্য্য ধর্ম্মের মধ্যে ভগবানের সৌন্দর্য্যৈশ্বর্য্য উপভোগ করিবার শক্তি অর্জ্জন করিবে? কারণ কোন কিছুকে বহির্জ্জগতে রাখিয়া উহা উপভোগ করা যায় না। লৌহ যেমন চুম্বকের আকর্ষণীশক্তি গ্রহণ করে, তেমনি ভ্রান্ত মোহান্ধ জীবও ভগবানের কৃপায় তাঁহার শক্তি লাভ করে। গীতার মধ্যে যুদ্ধ বিবরণে ভীমের পর্য্যাপ্ত সৈন্যের বিপক্ষে ভীষ্মকে আজন্ম ব্রহ্মচারী তদুপরি অপর্য্যাপ্ত সৈন্যের সেনাপতি হইলেও পাণ্ডবেরা তাঁহাকে পরাজিত করেন। ইতিহাসে ঐরূপ স্পেনের বিরাট আরমাডার ধ্বংসের ন্যায় তাঁহার অগণ্য কৌরব সৈন্য সমূহ নষ্ট হইয়াছিল।

**শ্রীমদ্ভাগবত** যে মহাভারতের পরিশিষ্ট ইহা উহার ১ম স্কন্ধ ৪র্থ অধ্যায়ের স্বত্রাক্ষপাত আদির মধ্যেই আছে যে, "**ভারতে** স্ত্রী শূদ্রকে বেদার্থ বুঝাইয়াও মনে তৃপ্তি হইতেছে না, ভারতাদিতে **ভাগবতধর্ম্ম** বিশেষরূপে কীর্ত্তন করিয়া পরমহংসদের তুষ্টি সাধন করিতে পারি নাই"; তজ্জন্যই * শ্রীমদ্ভাগবত ও গীতার প্রয়োজন হইয়াছিল। মহাভারতের মধ্যে যাহা অভাব ছিল, উহা দ্বারা সম্পূর্ণ হইয়াছিল। কুরুক্ষেত্রের মহাযুদ্ধে কেবলমাত্র পাণ্ডবগণের ও কৌরবগণের প্রিয় আত্মীয়গণের বিসর্জ্জন হয় নাই, সমস্ত রাজন্যমণ্ডলী ও ভারতবাসী সকলেই তাঁহাদের আত্মীয়স্বজনকে হারাইয়াছিল। তাঁহাদের সেই শোকাপনোদন শ্রীমদ্ভাগবতে ও শ্রীমদ্ভাগবদগীতায় প্রেমে ও জ্ঞানে করার প্রয়োজন হইয়াছিল। শুক ও সঞ্জয় বক্তা

* "সর্ব্ববেদেতিহাসানাং সারং সারং সমুদ্ধৃতং" ১ম স্কন্ধ ৩অধ্যায় ৪২ শ্লোক। পুনশ্চ ১২শ স্কন্ধ ১৩অ। ১২ শ্লোক।

হইয়া সকলকে উদাহরণ দ্বারা ভক্তি ও ভক্তের প্রাধান্য দেখাইয়াছেন; কিন্তু গীতায় আছে যে, তাঁহারা শত্রুগণকে বধ করিতে পারেন নাই, ভগবানই তাঁহাদিগকে মারিয়াছিলেন, ভক্ত পাণ্ডবেরা কেবল নিমিত্ত মাত্র হন।

**শ্রীমদ্ভাগবত ও গীতায় শ্রীকৃষ্ণ** যে ভগবান উহা স্থিরীকৃত হইলে পরবর্ত্তী মহাভারতে তাঁহার স্তবাদি সন্নিবিষ্ট হইয়াছিল। এবং সেই গীতা মহাভারতের মধ্যে স্থান লাভ করিয়াছিল। উহা অভিমন্যু বধের পর হইলে মানাইত, কিন্তু যুদ্ধ করিবার পূর্ব্বে হওয়ায় বিসদৃশ হইয়াছে, যদি ভগবান পাণ্ডবগণের শত্রুধ্বংস করেন, তবে তাঁহার নির্গুণত্বের অভাব হয়। আর্য্য হিন্দু জাতি শ্বেত প্রস্তর বা স্বর্ণের মন্দির নির্ম্মাণ স্মৃতিরক্ষা করে নাই, উহা তাঁহাদের ধ্যান ধারণার বিষয় ছিল না। রাবণ সোনার লঙ্কা করিলে রামানুচর হনুমান উহা ভস্ম করিয়াছিল। দুঃখই জীবকে জাগ্রত করে, ইহা শ্রীমদ্ভাগবতে ঐলগীতে উর্ব্বশী বিয়োগে **পুরুরবার** বৈরাগ্য কীর্ত্তন ও মহাভারতে **যযাতি** গাথায় বিদ্যমান। মহাকবি কালিদাস কুসুমাঘাতে অজ রাজার পত্নী ইন্দুমতীর প্রাণবিয়োগ ও কবিত্বপূর্ণ অজবিলাপ ফুলের হার পতনের মৃত্যুতে করাইয়াছেন। উহাতেই ফুলের ঘায়ে মূর্চ্ছা যায় চলিত কথা আছে। সেইখানেই কবির সহিত আধ্যাত্মিক জগতের বিশ্লেষণকারী বেদব্যাসের ন্যায় গ্রন্থকর্ত্তার যে কি প্রভেদ উহা দেখিতে পাওয়া যায়।

**ধৃতরাষ্ট্র** গুটিপোকার স্বরূপ, তিনি যেন ব্যক্ত জগতে তন্তুদ্বারা রেশমের কোয়া নির্ম্মাণ করিয়া আপনাকে আবৃত করিয়া রাখিয়াছিলেন। ধৃতরাষ্ট্র শত পুত্র সমভিব্যাহারে প্রভূত ঐশ্বর্য্য ভোগ করিয়াও পরিতৃপ্ত হইতেছেন না—এই কথা যুধিষ্ঠির সঞ্জয়কে উদ্যোগপর্ব্বের ২৫ অধ্যায়ে বলিয়াছেন। সেই ধৃতরাষ্ট্রকে গীতার উপদেশ শ্রবণ করাইয়া শোক ও দুঃখ দূর করিতে যাওয়া বিড়ম্বনা মাত্র। কারণ অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণ অর্জ্জুনকে বলিতেছেন যে, আর তিনি উহা পুনরায় বলিবেন না। অর্জ্জুন গীতার মর্ম্ম গ্রহণ করিতে পারেন নাই বলিয়াই শ্রীকৃষ্ণ তাঁহাকে বিরাট মূর্ত্তি দেখাইয়াছিলেন ও শঙ্করাচার্য্য গীতার টীকাকার, মোহান্ধ ধৃতরাষ্ট্র উহা কেমন করিয়া গ্রহণ করিবেন? শ্রীচৈতন্যচরিতামৃতকার শ্রীমদ্ভাগবতগীতার ৯ম অধ্যায়ের ১১ও ১৬ অধ্যায় ১৯ শ্লোকের টীকাকার স্বরূপ মধ্যলীলার ২৫ পরিচ্ছেদে বলিতেছেন :—

"সূত্রে পরিণামবাদ, তাহা না মানিয়া, বিবর্ত্তবাদ স্থাপে ব্যাসে ভ্রান্ত বলিয়া,
এইত কল্পিত অর্থ মনে নাহি ভায়; শাস্ত্র ছাড়ি কুকল্পনা পাষণ্ড বুঝায়।
পরমার্থ বিচার গেল, করি মাত্র বাদ, কাঁহে মুক্তি পাব, কাঁহে কৃষ্ণের প্রসাদ।
ব্যাস সূত্রের অর্থ আচার্য্য * করে আচ্ছাদন; এই সত্য হয় শ্রীকৃষ্ণচৈতন্য বচন"।

মহাভারতে ধর্ম্মনীতি ও অপূর্ব্ব ভগবদ্ভক্তির স্ফূর্ত্তি ও লৌকিক ধর্ম্মের মূলে ঈশ্বরে বিশ্বাস করান কিম্বা পারমার্থিক ধর্ম্মে ঈশ্বরকে আপনার হইতে আপন করিয়া তাঁহাকে সম্পূর্ণরূপে জানিতে পারা সম্বন্ধে যে অভাব ছিল উহা শ্রীমদ্ভাগবতে ও গীতায় পূর্ণ হইয়াছে।

**যুধিষ্ঠির পূর্ণ সত্যের মানসী প্রতিমা**—তিনি তাঁহার চিরন্তন আনন্দের মধ্যে শান্তির উৎসে যেন জীবন্মুক্তির আদর্শ স্বরূপ অমর হইয়া আছেন। মহাভারতে তিনিই সঞ্জয়কে

* শঙ্করাচার্য্য।

বলিয়াছেন যে, তুমি দুর্য্যোধনকে বলিও "ধর্ম্মই শত্রুজয় করিবার অবিনশ্বর উপায়; কুরুরাজ্য শাসন করিব বলিয়া তাহার যে অভিলাষ হইয়াছে, উহাই তাহার মৃত্যুর কারণ হইবে (২৫ অধ্যায় উদ্যোগ পর্ব্ব)। যুধিষ্ঠির যে আত্মনিষ্ঠ ছিলেন সে কথা সঞ্জয় ধৃতরাষ্ট্রকে ঐ পর্ব্বের ৩১ অধ্যায়ে বলিয়াছেন।

**কবি ও শিল্পি** যখন জড় জগতের মধ্যে সৃষ্টিকর্ত্তার পূর্ণাবির্ভাব দেখাইতে পান, তখনই তিনি আদর্শকে ভগবান করেন। মহাকাব্যে **শ্রীকৃষ্ণ** যুধিষ্ঠিরের আদর্শ হইয়াছিলেন। অবশেষে তাঁহাকেই বৌদ্ধসাধকেরা ত্রিমূর্ত্তি **জগন্নাথ** করেন। এখনও সেইমূর্ত্তি শ্রীকৃষ্ণ, বলরাম ও সুভদ্রার সমন্বয়, আর যখন তিনি একা, তখন জগন্নাথ পতিতপাবন। এখন হিন্দুতে উভয়রূপেরই পূজা করে।

**মদনমোহন**:—**ব্রজবালিকারা** শ্রীকৃষ্ণকে কখন যমুনার কাল জলে, কখন আকাশের নীল মেঘের মধ্যে দেখিয়াছিলেন। শেষে তাঁহারা তাঁহাদের অন্তঃকরণে প্রেমের ভগবানকে **মদনমোহনরূপে** পাইয়াছিলেন। মহাপ্রভু শ্রীচৈতন্য সেই প্রেমে সমুদ্রের নীল জলের মধ্যে শ্রীকৃষ্ণের অপূর্ব্ব মোহনরূপ দেখিয়া আলিঙ্গন করিতে গিয়া অন্তর্হিত হন। ব্রহ্মাণ্ডের মধ্যে মায়ার লীলারহস্য মধ্যে যখন ভক্ত সেই শরীরাবয়ব বিহীন ভগবানকে **সংখ্যার 0** শূন্যস্বরূপ, ভক্তির **এক** অঙ্কের পার্শ্বে দেখিতে পান, তখনই তিনি দশ হন ও শূন্য সংখ্যা যতই বাড়িতে থাকে, ততই দশ হইতে একশত ও শত সহস্র হইয়া তিনি এক **বিরাট মূর্ত্তি** ধারণ করেন। সেইখানেই **মায়া যে ঈশ্বরের ছায়া**, বিদ্যা ও অবিদ্যা জীবকে যেমন ভগবানের **প্রেম** জ্যোতিতে স্বর্গে উন্নত করে, তেমনিই আবার উহা মোহে লোককে নরকের তপ্ত কটাহে জর্জ্জরিত করে। ভক্তে প্রেমেই ভগবানের **বিশ্বরূপ** নয়ন গোচর করে, উহা ভয়ে হইতে পারে না; কিন্তু গীতার বিশ্বরূপে যে অর্জ্জুনের ভয়ে হইয়াছিল। অশ্বমেধ পর্ব্বে শ্রীকৃষ্ণ উতঙ্ককে বলিয়াছেন যে, সেইজন্যই তিনি কৌরব সভায় ঐ বিশ্বরূপ ধারণ করেন এবং দুর্য্যোধন দূতমুখে উহার সমর্থন করিয়াছেন। যুধিষ্ঠিরের কর্ম্মে ও কথায় ধর্ম্মের **বিরাটরূপ** হইয়াছে; উহা মহাকবি রবীন্দ্রনাথের কথায় সন্নিবিষ্ট করি:—

"ধর্ম্মযুদ্ধে পদে পদে ক্ষমিতে অরিরে, ধরিয়া দরিদ্র বেশ শিখায়েছ বীরে
ভুলি জয় পরাজয় শর সংহারিতে, কর্ম্মীরে শিখালে তুমি যোগযুক্ত চিতে,
সর্ব্বকর্ম্মফলস্পৃহা ব্রহ্মে দিতে উপহার, গৃহীরে শিখালে তুমি, গৃহ করিতে বিস্তার।
প্রতিবেশী আত্মবন্ধু অতিথি অনাথে, ভোগেরে বেধেছো তুমি, সংযমের সাথে।
নির্ম্মল বৈরাগ্যে দৈন্য, করেছো উজ্জ্বল, সম্পদেরে পুণ্যকর্ম্মে করেছো মঙ্গল।
শিখায়েছো স্বর্গত্যজি সর্ব্ব দুঃখসুখে, সংসার রাখিতে নিত্য **ব্রহ্মের** সম্মুখে।
ত্যজিতে মুকুট দণ্ড সিংহাসন ভূমি, নৃপতিরে শিখায়েছো **যুধিষ্ঠির** তুমি।"

ইহাই বর্ত্তমান মহাভারতের পরিশিষ্টের সার কথা বলিলেই যথেষ্ট হইবে। **মনু** কহিয়াছেন যে, পৃথিবীতে সুখ ও দুঃখ কল্পনা মাত্র, যাঁহারা সন্ন্যাস ধর্ম্মাশ্রয় করিয়া পাপ ও পুণ্য শূন্য হন ও তাঁহারাই **ব্রহ্ম স্বরূপ** হইতে পারেন, তাঁহাদেরই জীবন সার্থক। যে ব্যক্তি অঘমর্ষণ মন্ত্র জপ করিতে করিতে জলে নিমগ্ন হন, সেই ব্যক্তি **অশ্বমেধ** যজ্ঞাবসানে স্নাত ব্যক্তির ন্যায় পাপ মুক্ত হইয়া জনসমাজে সৎকার লাভ করেন এবং প্রাণিগণ জড় ও মূকের ন্যায় তাঁহার প্রতি

প্রসন্ন হইয়া থাকে; উহাই মহাভারতের শেষ কথা। স্বর্গারোহণ পর্ব্বের তৃতীয়াধ্যায়ে যুধিষ্ঠির দেবরাজ ইন্দ্রের কথায় দেবনদী মন্দাকিনীতে স্নান করিয়া স্বর্গে গমন করিয়াছিলেন, উহা মনুর উক্তি অনুসারে অশ্বমেধ পরে মুক্তির কথা। নরক দর্শন মায়ার ভোজবাজী উহা প্রকৃত পক্ষে হয় নাই—উহা পরীক্ষামাত্র; ইহাও পূর্ব্বোক্ত স্থানে মহাভারতের মূলে পরিষ্কার উক্ত হইয়াছে।

বেদব্যাস যোগের টীকাকার এবং তাঁহার শিষ্য যাজ্ঞবল্ক্য পরমযোগী ছিলেন; তাঁহারই সংস্করণে শ্রীকৃষ্ণ যে পূর্ণ ভগবান সিদ্ধ হয়। শ্রীচৈতন্য চরিতামৃতে* হরি ভক্তি বিলাসের ১০ম বিলাসে ২৮৩ অধ্যায়ে গরুড় পুরাণের কথায় আছে যে, শ্রীমদ্ভাগবতের বক্তা স্বয়ং ভগবান, যিনি ব্রহ্মসূত্রের অভিধেয় ও যাঁহাতে মহাভারতের সমস্ত অর্থ নির্ণীত হইয়াছে। উহার সমর্থন শ্রীমদ্ভাগবতের প্রথম স্কন্ধে ৩য়াধ্যায়ে ৪২ শ্লোকে আছে যে, বেদব্যাস সমস্ত বেদ ও ইতিহাস হইতে সার সার উদ্ধার করিয়া শ্রীমদ্ভাগবত প্রণয়ণ করেন। সেই ভাগবতের ২য় স্কন্ধ নবমাধ্যায়ের পঁয়ত্রিশ শ্লোকের ভাবার্থ শ্রীচৈতন্যচরিতামৃতে আছে :—

"আমাতে যে প্রীতি, সেই প্রেম প্রয়োজন, কার্য্য দ্বারে কহি তার স্বরূপ লক্ষণ।
পঞ্চভূত যৈছে ভূতের ভিতরে বাহিরে; ভক্তগণে স্ফুরি আমি বাহিরে অন্তরে।
ভক্ত আমা বান্ধিয়াছে হৃদয় কমলে; যাঁহা নেত্র পড়ে, তাঁহা দেখয়ে আমারে।"

শ্রীকৃষ্ণের পরম বহিরঙ্গ ভক্তগণ পঞ্চপাণ্ডবেরা পঞ্চভূত স্বরূপ ছিলেন। অশ্বমেধ পর্ব্বের দ্বাদশাধ্যায়ে শ্রীকৃষ্ণ যুধিষ্ঠিরকে বলিতেছেন :—"অতীত যুদ্ধাদির ঘটনাদি আর স্মরণ করিবেন না। একাকী মনের সহিত যে যুদ্ধ করিতে হয়, সম্প্রতি আপনার সেই সংগ্রাম সমুপস্থিত, আপনি যোগ ও স্বীয় কর্ম্মদ্বারা সেই অব্যক্ত রূপ মনকে জয় করিয়া মুক্ত হউন। নিষ্কাম যোগাভ্যাস ব্যতিরেকে কাম জয় হয় না। অতএব শোক ত্যাগ করিয়া অশ্বমেধ মহাযজ্ঞে আত্মজয়ী হউন, ইহাই উহার ত্রয়োদশ অধ্যায়ে বলিয়াছেন ও উহাই মহাভারতের সারাংশ। আরও বলিতেছেন :—

"যো মাং প্রযততে হন্তং ধৃত্যা সত্য পরাক্রমঃ ভাবো ভবামি তস্যাহং স চ মাং নাববুধ্যতে।" ১৬

অর্থাৎ যে সত্য পরাক্রম মানব ধৈর্য্য দ্বারা আমাকে জয় করিতে প্রযত্নবান হয়, আমি তাহারই চিত্তে আবির্ভূত হই; কিন্তু সে আমাকে জানিতে পারে না। ইহাই অতি আশ্চর্য্যের বিষয়! রামায়ণ ও মহাভারতে অশ্বমেধ যজ্ঞ জ্যেষ্ঠ ভ্রাতা কনিষ্ঠের উপদেশ মতে করিয়াছিলেন। উহা রাজসূয়ের ন্যায় লোক পীড়াকর নহে। মহাভারত ও রামায়ণ ভ্রাতৃপ্রেমকে আদর্শ করিয়া লেখা হইয়াছিল এবং পুরাণেও সুর ও অসুরের দ্বন্দ্বেই স্বর্গ ও নরকের সৃষ্টি হইয়াছিল।

মহাভারত পাঠবিধি ও পারণাদি সংক্ষেপে নিম্নে দেওয়া হইল; উহাতে স্বর্গারোহণ যে নবম পর্ব্ব পরিষ্কার আছে, তদনুসারে এই গ্রন্থ ঐরূপ করিয়া সমাপন করা হইয়াছে। যথা :—

"অর্চ্চয়েত যথান্যায়ং গন্ধমাল্যৈঃ পৃথক্ পৃথক্, সংহিতা পুস্তকাদ্‌দ্বিজান্ প্রযতঃ সুসমাহিতঃ। ১
স্বস্তিবাচ্য দ্বিজানাদৌ ততঃ কার্য্যে প্রবর্ত্ততে, আদৌ চান্তে চ মধ্যেচ হরিঃ সর্ব্বত্র গীয়তে। ২
ব্রাহ্মণান্ কেশবঞ্চৈব কীর্ত্তয়ন্নাবসীদতি, বেদে রামায়ণে পুণ্যে ভারতে ভরতর্ষভ। ৩
মহাভারতমাখ্যানং ক্ষিতিং গাঞ্চসরস্বতীং, ভারতং সেব্যতেদেবৈর্ভারতং পরমং পদং। ৪
ভারতং সর্ব্বশাস্ত্রাণামুত্তমং ভরতর্ষভ, ভারতং পরমং পুণ্যং ভারতে বিবিধাঃ কথাঃ। ৫

* মধ্যলীলা ২৫ পরিচ্ছেদ "অর্থোঽয়ং ব্রহ্মসূত্রানাং ভারতার্থ বিনির্ণয়ঃ",

ভারতং শৃণুয়ান্নিত্যং ভারতং পরিকীর্ত্তয়েৎ, ভারতং ভবনে যস্য তস্য হস্তগতোজয়ঃ। ৬
জাতিং দেশঞ্চ সত্বঞ্চ মাহাত্ম্যং ভরতর্ষভ, ধর্ম্মবৃত্তিঞ্চ বিজ্ঞায় ক্ষত্রিয়াণাং নরাধিপ। ৭
বিপ্রেভ্যঃ সংস্কৃতং সম্যক দদ্যাৎ সংযত মানস, ব্রাহ্মণেষু তুষ্টেষু প্রসন্নাঃ সর্ব্বদেবতাঃ। ৮
বাচকং ভারত শ্রেষ্ঠ ভোজয়িত্বা স্বলঙ্কৃতং, পাঠকে পরিতুষ্টে তু শুভাপ্রীতিরনুত্তমা। ৯
ভোজনং ভোজয়েদ্বিপ্রাণ গন্ধমাল্যৈরলঙ্কৃতান্, তর্পণানি চ মুখ্যানি রসফল মূলানি চ। ১০
লেখকস্য তু দাতব্যং মনসা যদযদিচ্ছতি, সর্ব্বকাম গুণোপেতং বিপ্রেভ্যোহন্নং প্রদাপয়েৎ। ১১
*পর্ব্বভিদর্শভিশ্চৈষাং পর্ব্বাণাং পারণং স্মৃতং, দ্যুতান্তং প্রথমং প্রোক্তং, দ্বিতীয়ং বনবাসিকং। ১২
উদ্যোগান্ত তৃতীয়ন্ত, ভীষ্মান্তঞ্চ তুরীয়কং, পঞ্চমং দ্রোণপর্ব্বান্তং, কর্ণান্তং পাবণং ততঃ। ১৩
বিশোকান্তং সপ্তমন্ত, শান্তিপর্ব্বান্তমষ্টমং, নবমং স্বর্গপর্ব্বান্তমাশ্চর্য্যান্তমতঃপরং। ১৪
প্রাপ্নুয়াচ্চ ক্রতুফলং তথা পর্ব্বণি পর্ব্বণি, বাচকো ভরতশ্রেষ্ঠ ব্যক্তাক্ষর পদস্বরঃ।" † ১৫

মানব দেহ **যমের** রথ, ইন্দ্রিয়গণ অশ্বস্বরূপ উহা লইয়া যায়, **জীব** সারথি স্বরূপ চালকের কার্য্য করে। মানবগণ শরীরের জন্যই যাবতীয় দুষ্কর্ম্ম করে, আবার শরীর ভিন্ন পরমাত্মার স্বরূপ শ্রীকৃষ্ণকে জীবের উপলব্ধি হয় না ; উহা হইলেই জীবের মুক্তির পথ পরিষ্কার হয়। যমকে এবং রাজাকে **ধর্ম্মরাজ** বলে, কারণ তাঁহাদের হস্তেই লোকের শাসন দণ্ড আছে। মহর্ষি বেদব্যাসের দার্শনিক শিষ্যগণ মহাভারতের নানা সংস্করণ করেন ও তাঁহারা স্ব স্ব মতানুসারে উহার পরিবর্ত্তন করিয়াছেন। উক্ত গ্রন্থকর্ত্তাগণের স্ব স্ব মত স্থাপন করিবার আগ্রহ প্রকাশের কথা শ্রীচৈতন্যচরিতামৃতে মধ্যলীলা ২৫ পরিচ্ছেদে আছে :—

"আচার্য্যের আগ্রহ অদ্বৈতবাদ স্থাপিতে, ব্রহ্ম সূত্রের ব্যাখ্যা করে অন্য রীতে।
ভগবত্তা মানিলে অদ্বৈত না যায় স্থাপন ; অতএব সব শাস্ত্র করয়ে খণ্ডন।
যেই গ্রন্থকর্ত্তা চাহে স্বমত স্থাপিতে ; শাস্ত্রের সহজ অর্থ না হয় তাঁহা হৈতে।
**মীমাংসক** কহে—ঈশ্বর কর্ম্মের অঙ্গ হন, **সাঙ্খ্য** কহে, জগতের **প্রকৃতি** কারণ।
**ন্যায়** কহে, পরমাণু হৈতে বিশ্ব হয় ; **মায়াবাদী** নির্ব্বিশেষে **ব্রহ্ম** হেতু কয়।
**পাতঞ্জল** কহে, **কৃষ্ণ** স্বরূপ আখ্যান, অতএব বেদ মতে স্বয়ং ভগবান।
পরম কারণ ঈশ্বর কেহ নাহি মানে, স্ব স্ব মত স্থাপে পর মতের খণ্ডনে।
তাতে ছয় দর্শন হৈতে তত্ত্ব নাহি জানি ; মহাজন যেই কহে সেই সত্য মানি।"
"বেদ না মানিয়া বৌদ্ধ হয়ত নাস্তিক, বেদাশ্রয়ে নাস্তিক বাদ বৌদ্ধকে অধিক।
জীবের নিস্তার লাগি সূত্র কৈল ব্যাস, মায়াবাদী ভাষ্য শুনিলে হয় সর্ব্বনাশ।" ‡
"ভাগবত, ভারত—দুই শাস্ত্রের প্রধান, সেই দুই গ্রন্থবাক্যে নাহি অবধান"।
"বেদের নিগূঢ় অর্থ বুঝান না যায়, পুরাণ বাক্যে সেই অর্থ করয়ে নিশ্চয়।"

* বিক্রমাদিত্য। † ভারত টীকায়াং অর্জ্জুন মিশ্র। ‡ চৈ চ মধ্যলীলা ৬ষ্ঠ পরিচ্ছেদ।

# 'ক' ক্রোড়পত্র।

## বনগমন।

ধর্ম্মরাজ যুধিষ্ঠির দ্যূত ক্রীড়াকালে নানা অপমান সহ্য করিয়া মনু সংহিতার ৬ষ্ঠাধ্যায় * ৪৭ হইতে ৪৯ শ্লোকের মর্ম্ম অনুসারে বনে গমন করেন উহা অনুদ্যূতের পর্ণানুযায়ী হয় নাই তিনি কেন শিশুপালের ন্যায় দুর্য্যোধনাদির দণ্ডদান করিলেন না, উহার কারণও জানা যায়।

"কেহ কোন অপমান বাক্য বলিলে উহা সহ্য করিয়া, তাহাকে অপমান দ্বারা পরিভব করিবেক না। এই অস্থির ব্যাধি মন্দির দেহ ধারণ করিয়া কাহারও সহিত বৈর করিবেক না। কেহ ক্রোধ করিলে তাহার প্রতি ক্রোধ না করিয়া ভদ্র ও উত্তম ব্যবহার ও মিষ্ট ভাষণ করিবে। চক্ষু, কর্ণ, নাসিকা, জিহ্বা, ত্বক, মন ও বুদ্ধি এই সাতটী বাক্য প্রবৃত্তির দ্বার, বেদান্ত দর্শন তদনুরূপ বর্ণন করিয়াছে; তদ্দ্বারা গৃহীত স্রক্ চন্দনাদি, যে বিষয় কামিনীর দর্শন অতি স্পৃহনীয়, বাক্য অতি সুশ্রাব্য, মুখপদ্ম অতি সুগন্ধ, কলেবর সুখস্পর্শ ও মুখামৃতই অমৃত ইত্যাদি তদ্বিষয়ক বাক্য সকল মিথ্যা, তাহা উচ্চারণ করিবে না, ব্রহ্মাই শ্রবণ, যোগ মনের বিষয়, পরমার্থ চিন্তা বিষয় এবং সাক্ষাৎকারের বিষয় ইত্যাদি প্রণব, উপনিষদ্ প্রভৃতি ব্রহ্ম প্রকাশক বাক্যই সত্য, উহাই উচ্চারণ করিবেক"। সম্রাট যুধিষ্ঠির বনে গমন করিবার পূর্ব্বে উহার পরিক্ষা দেন ও তাঁহার পত্নী ও ভ্রাতৃগণ উহা শিক্ষা করেন। শান্তিপর্ব্বের ১৬৭ অধ্যায় যুধিষ্ঠির সাক্ষাৎ ভগবান ব্রহ্মার কথায় বলেন যে, যাঁহারা সংসারে স্নেহে মুগ্ধ তাঁহারা কথনই মুক্তিলাভ করিতে পারেন না; কিন্তু যাঁহারা সুখ ও দুঃখে অভিভূত হন না, তাঁহারাই মুক্তি লাভ করিতে পারেন। অতএব কোন বস্তুকে প্রিয় বা অপ্রিয় জ্ঞান করা বা আপনাকে কোন কর্ম্মের কর্ত্তা বলিয়া মনে করা উচিত নয়। বিধাতার নির্দ্দিষ্ট কার্য্য ভাবিয়া ফলাফল না দেখিয়া মানবের কর্ম্ম করা কর্ত্তব্য।

রাজারা ব্রাহ্মণগণকে প্রতিপালন না করিলে † যদি তাঁহারা বৃত্তিহীন হইয়া তস্করবৃত্তি করে, তবে রাজারা অপরাধী হইত, তজ্জন্যই যুধিষ্ঠির সম্রাট হইয়াই বনে গমন ও তাঁহাদের অগ্নিহোত্র ক্রিয়ায় বৃত্তি নির্দ্ধারণ করিয়াছিলেন। কিম্মীরাদি দস্যু বধ করিয়া ধার্ম্মিক ব্রাহ্মণের রক্ষা ও ধর্ম্মভ্রষ্ট ব্রাহ্মণের শাসন করা তখন রাজার ধর্ম্ম ও কর্ম্ম ছিল। ‡ তজ্জন্য ইন্দ্র ব্রাহ্মণ কাশ্যপকে শাসন করেন যে, তুমি কাহারও সহিত স্পর্দ্ধা বা বিচারে কটুবাক্য প্রয়োগ বা উচ্চৈঃস্বরে বক্তৃতা করিও না। স্বাধ্যায়নিরত হইয়া যজন ও যাজন কার্য্যে ব্রতী হও। শোক বা কাহারও অশুভ চিন্তা করিও না। বিষয় বাসনা ত্যাগ করিয়া জ্ঞানলাভ কর। মহাভারতে রাজার নাম ইন্দ্র ও তিনি কিম্বা কাশ্যপ বৈশ্যকে কোনরূপ দণ্ডদান করেন নাই।

---

* "অতিবাদাংস্তিতিক্ষেত নাবমন্যেত কঞ্চন। ন চেমং দেহমাশ্রিত্য বৈরং কুর্ব্বীত কেনচিৎ ॥৪৭॥
ক্রুধ্যন্তং ন প্রতিক্রুধ্যেদাক্রুষ্টঃ কুশলং বদেৎ। সপ্তদ্বারাবকীর্ণাঞ্চ ন বাচমনৃতাং বদেৎ ॥৪৮॥
অধ্যাত্মরতিরাসীনো নিরপেক্ষো নিরামিষঃ। আত্মনৈব সহায়েন সুখার্থী বিচরেদিহ ॥৪৯॥
† শান্তিপর্ব্ব ৭৭ অধ্যায়। ‡ শান্তিপর্ব্বের ১৮০ অধ্যায়।

## 'খ' ক্রোড়পত্র।

### তীর্থযাত্রা।

মৃগশিরাযুক্ত পূর্ণিমার শেষে পুষ্যানক্ষত্রে ইন্দ্রসেন প্রভৃতি ভৃত্যগণ চতুর্দ্দশরথে পাণ্ডবগণ ব্রাহ্মণদিগকে সঙ্গে লইয়া আবশ্যকীয় সূপকার পরিচারক গণের সহিত বন ও তীর্থ যাত্রা করিয়াছিলেন। শারীরিক নিয়মকে **মানুষব্রত** ও যে কর্ম্মদ্বারা মানবের চিত্ত বিশুদ্ধাত্মক বুদ্ধি লাভ হয় উহাকে **দৈবব্রত** বলে; তদনুসারে পাণ্ডবগণের **তীর্থযাত্রা** দৈবব্রত। পূর্ব্বে পুণ্যশীল মনু, নৃগ, বসুমনা, পুরূরবা, গয়, ভগীরথ, ঔশীনরাদি মহারাজারা ঐরূপ ব্রতাবলম্বন করিয়াছিলেন, সুতরাং উহা রাজার কর্ত্তব্য কর্ম্ম ও ধর্ম্ম।

**স্মৃতি**ঃ—যতদূর পারা যায় মহাভারতের ঘটনাদির সহিত তীর্থের সম্বন্ধ নির্দ্ধারণ ও স্থানের কিঞ্চিৎ পরিচয় সংক্ষেপে করা কর্ত্তব্য। কালের বিশাল উদরে কত জাতি ও কত রাজার উত্থান ও পতন হইয়াছে উহার ইয়ত্তা নাই। কাল অনন্ত, ভগবান সেই কালের অনন্ত শয্যায় শয়ন করিয়া আছেন; তাঁহার সেবা করিয়া তাঁহাকে জাগ্রত শ্রীবৃদ্ধি রূপিণী লক্ষ্মী করিতেছেন। মানব সৃষ্টির পর হইতেই পৃথিবীর যাবতীয় ভৌগলিক পরিবর্ত্তন হইয়াছে। পৌরাণিক ভূগোলে সপ্তদ্বীপের উল্লেখ আছে, কিন্তু মহাভারতের সভাপর্ব্বে সিংহল ও লঙ্কার স্বতন্ত্র বিবরণ রহিয়াছে। পাশ্চাত্য জগতে **সোলার মিথের** নানা রাশিচক্র **এক মূর্ত্তিতে** অবতারিত হইয়াছে। সেই **রাশিচক্র** হিন্দু, ঈজিপসিয়ান ও এজেটক জাতির একই রূপ ছিল। তাঁহাদের মধ্যে এখন কেবল **হিন্দুই** বর্ত্তমান রহিয়াছে। প্রাচীন মিশরের অত্যুন্নত পীরামিড ও পাতালগৃহ মন্দির আদি আবিষ্কৃত ও প্রাচীন স্মৃতি রক্ষা করিতেছে। বৃষভরাজ অপীসের অভিষেক উপলক্ষে নীল নদের তীরে প্রাচীন সেই দিগন্তব্যাপী আনন্দোচ্ছ্বাস আর নাই, মেক্সিকোর সুদূর প্রান্তরে এজেটকের বীভৎস অগ্ন্যুৎপাত আর হয় না। কেবল কবিকল্পনার মানবের শিক্ষা, দীক্ষা ও ধর্ম্ম লাভ হয় না। আদি কবি বাল্মিকী ও মহর্ষি বেদব্যাসের আদর্শ নরনারীরা সংসার রণক্ষেত্রে মহাকালের অনন্ত শ্মশান স্বরূপ তীর্থক্ষেত্র অমর হইয়া আছেন। জয়ী নরনারীগণ আর্য্যগৌরব মহিমা এখনও অক্ষুণ্ণ রাখিয়াছেন। ধন্য সেই রাষ্ট্রশক্তি! ধন্য তাঁহাদের জ্ঞান, গুণ ও গরীমা! আর্য্যাবর্ত্ত হইতে ব্রহ্মাবর্ত্ত, ব্রহ্মর্ষি ও মধ্যদেশ পর্য্যন্ত মানবজাতির গতিবিধি ছিল; **সমাজ** একধর্ম্মী মানবগণের নির্ব্যূঢ় সমষ্টি শক্তি; ব্যক্তিগত উন্নতি ও শক্তির উপর জাতিগত শ্রীবৃদ্ধি নির্ভর করে। **বৈবস্বত মনুই** আর্য্য জাতির আদিপুরুষ ও জম্বুদ্বীপবাসিরা যজ্ঞময় বিষ্ণুর প্রীতি কামনায় যাগযজ্ঞ করিতেন। কাশ্মীরে পাণ্ডবগণের স্মৃতিচিহ্ন যেরূপ বর্ত্তমান, বাঙ্গালাতেও সেইরূপ আছে।* সমুদ্র ও নদীসঙ্গমে সৃষ্টি আরম্ভ হয়।

**সম্বন্ধ সূত্র**ঃ—সংসারে মানব অধিকার লইয়া কর্ম্ম করে, তাহার সেই অধিকার লাভ জন্মের সঙ্গে হয় নাই, জ্ঞানের সঙ্গেই হয়। উহার অভাবেই মানবগণের সেই অধিকার নষ্ট হইয়াছিল। সেই অধিকার ক্রমে আভিজাত্যাদি কুলপরম্পরানুগত পৈত্রিক স্বত্বরূপে সংক্রামিত হইলে **শ্রীকৃষ্ণ** মথুরায় ক্ষত্রিয়ের বংশে জন্মগ্রহণ পূর্ব্বক বৈশ্যের ঘরে লালিত পালিত ও বৈদিক ব্রাহ্মণের গৃহে বেদাদি শাস্ত্র পাঠ ও জ্ঞান লাভে দীক্ষিত হন; **উহাই যেন**

* ও ক্রোড়পত্রে বাঙ্গালায় পাণ্ডবগণের স্মৃতিচিহ্ন উল্লেখ করা হইল।

জাতির রাশিচক্র। তিনি ঋত্বিকের বেশে রাজসূয় যজ্ঞে অর্ঘাহরণ ও অশ্বমেধ যজ্ঞে উপদেষ্টা হন। শ্রীকৃষ্ণ রামভক্ত জাম্বুবান্‌কে পাতাল গৃহে পরাজিত করেন ও তাঁহার নিকট হইতে স্যমন্তকমণি উদ্ধার ও কন্যা লাভে তাঁহার মিথ্যাপবাদ দূর করিয়াছিলেন। আর্য্য ও অনার্য্যের সখ্যতা ও পরিণয় বৃত্তান্ত উহার মধ্যে পরিষ্কার লক্ষ্য করা যায়।

সম্বন্ধনির্ণয়ঃ—আর্য্য সভ্যতার কেন্দ্র ও দিঙনির্ণয় আর্য্যাবর্ত্ত ও বাঙ্গালা দেশেই হয়। কারণ আর্য্য মুনি ঋষিরা বলেন যে, কৃষি ও বাণিজ্যে মানব জাতির উন্নতি ও শ্রীবৃদ্ধি হয় এবং উহা *বৈশ্যজাতি করে। অতি প্রাচীন ভারতের বাণিজ্য কেন্দ্র বাঙ্গালায় সপ্তগ্রামে ছিল। সেইখানে রোম, গ্রীস আদি দেশের ব্যবসায়ীরা তাঁহাদের অর্ণবপোতে আসিয়া বাণিজ্য করিত। বাঙ্গালার রাজপুত্র বিজয় সিংহ সিংহল জয় করিয়া রাজত্ব ও রাজবংশ প্রতিষ্ঠা করেন। সুদূর কাশ্মীরের রাজপুত্র জয়াপীড় বাঙ্গালার রাজকন্যাকে বিবাহ করেন। বাঙ্গালার সহিত অযোধ্যার ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। রাবণ বৌদ্ধ ছিলেন তাঁহাকে জয় করিয়া রামচন্দ্র সিংহলে হিন্দুধর্ম্ম প্রতিষ্ঠা করেন নাই, বাঙ্গালী বিজয় সিংহ উহা করিয়াছিলেন। কারণ বনপর্ব্বে রামায়ণের কথা হনুমান ভীমকে বলিতেছেন যে শ্রীরামচন্দ্র বিনষ্ট শ্রুতির ন্যায় তাঁহার সহধর্ম্মিণী সীতাকে প্রত্যুদ্ধার পূর্ব্বক স্বীয় পুরী অযোধ্যায় আগমন ও রাজ্যে অভিষিক্ত হন; যুধিষ্ঠিরও কি সেইরূপ করিয়াছিলেন? হনুমান ভীমের গর্ব্বাহঙ্কার, মহাদেব অর্জ্জুনের এবং যুধিষ্ঠির দুর্য্যোধনাদির মান ও দর্প শেষ করিয়াছিলেন? চন্দ্র মনের অধিপতি, তাঁহার সহিত চন্দ্রবংশীয় রাজগণের পিতৃযান উপাসনার সম্বন্ধ দেখিতে পাওয়া যায়। রামায়ণ লঙ্কাবিজয় রাবণবধকাব্য; উহার নায়িকা বিদেহরাজকন্যা লক্ষ্মীরূপিনী সীতা ও দশরথ রাজার কন্যা শান্তা অঙ্গাধিপতির পালিতা কন্যা; তাঁহাদের পরস্পর সৌখ্যতার বিনিময় বাঙ্গালা ও অযোধ্যায় হয়। সেই শান্তার পতি ঋষ্যশৃঙ্গই রামায়ণের নায়ক শ্রীরামচন্দ্র ও তাঁহাদের ভ্রাতৃগণের উৎপত্তি যজ্ঞ করিয়া করেন। দীর্ঘতমা সন্তান কাক্ষিবানগণ বৈদিক ঋষিরা বলিরাজার রাজ্ঞীর দাসীপুত্র বাঙ্গালী ছিলেন। ঐক্ষাকু সগর রাজা বঙ্গাদি জয় করিয়া অশ্বমেধ যজ্ঞ করিতে গেলে কপিলের শাপে তাঁহার পুত্রেরা ভস্মীভূত হন। শেষে ভগীরথ গঙ্গাকে আনিয়া তাঁহাদের উদ্ধার সাধন করেন। অঙ্গিরস দীর্ঘতমা, বলিরাজার পত্নী সুদেষ্ণার গর্ভে বঙ্গাদি পঞ্চ রাজার জন্ম হইবার বরদান করেন। ঐক্ষাকুবংশে পরীক্ষিত রাজার পরিচয় মণ্ডুক রাজার কন্যার বিবাহ প্রসঙ্গে দেখিতে পাওয়া যায়। যযাতির পুত্র অনুর বংশে পূর্ব্বোক্ত বলি ও জন্মেজয় এবং শিবি উশীনর ও নৃগ রাজগণের উৎপত্তি দেখিতে পাওয়া যায়। অঙ্গিরার কন্যা ব্রহ্মবাদিনীর গর্ভে অষ্টবসুর জন্ম হয়, ইহাতে দেখা যায় যে, সেকালে দেবতা, মুনি, ঋষি ও রাজারা পরস্পর বিবাহ সম্বন্ধে আবদ্ধ হইত। মৌদ্গল্য, কাত্যায়ন প্রভৃতি কতিপয় ব্রাহ্মণগণ ক্ষত্রিয় বৈশ্য বংশেরই সন্তান ছিলেন অজামীঢের পুত্র কণ্ব ও মেধাতিথি ব্রাহ্মণ হইয়াছিলেন। জাতি তখন জ্ঞানে ও কর্ম্মে হইত, জন্মে হইত না।

আর্য্যজাতিঃ—ঋগ্বেদ আর্য্য শব্দ কোন জাতির নামের পরিচয় দান করে নাই। বাজসনেয় সংহিতায় মহীধর ঐ শব্দ "বৈশ্য" অর্থে ব্যবহৃত এবং অথর্ব্ব বেদে

* পণি শব্দ হইতে বণিক হইয়াছে এবং পণি ও বৈশ্য শব্দ সাধারণ পরিচায়ক ছিল। জলমগ্ন পৃথিবী দ্বীপেই প্রকাশ হয় ও পৃথিবী সপ্তদ্বীপ বলিয়া খ্যাত। হিমালয়ের ভূগর্ভে বৃহৎ সমুদ্রস্থ মৎস্যের অস্থি আবিষ্কৃত হইয়াছে। পর্ব্বতাদির উত্থান ভূমিকম্পে হয়।

উহা শূদ্র হইতে পৃথকভাবে ব্যবহৃত হইয়াছে। আর্য্য শব্দের ব্যুৎপত্তি সম্বন্ধে মতভেদ থাকিলেও উহা প্রথমে সভ্যজাতির নাম ছিল। প্রাচীন ভারতবর্ষের মধ্যে বৈশ্যেরা কৃষি, বাণিজ্য ও গো পালন করিত ও তজ্জন্য তাহারা ব্রাহ্মণ রাজন্যগণ অপেক্ষা অধিকতর সম্মানিত হইত। শান্তিপর্ব্বে ১৮০ অধ্যায়ে ইন্দ্রকশ্যপ সম্বাদ এবং ৪৯ অধ্যায়ে তাহারা তাহাদের দুষ্কার্য্যের জন্য দণ্ডিত হয় নাই, দেখিতে পাওয়া যায়। ঐ শান্তি পর্ব্বের ৭১ অধ্যায়ে কিন্তু ঐল কশ্যপ সম্বাদে আছে যে, যদি ব্রাহ্মণ ক্ষত্রিয়কে ত্যাগ করে, তবে ক্ষত্রিয়ের রাজ্য নষ্ট হইয়া যায়। তখন ম্লেচ্ছ জাতীয়েরা যাহাকে ইচ্ছা হয়, তাহাকেই রাজা বলিয়া অঙ্গীকার করে। ব্রাহ্মণত্যাগী ক্ষত্রিয়েরাই **বর্ণসঙ্করের** সৃষ্টি করে ও তাহারা দস্যু ভাবাপন্ন হয়। উহাতেই আর্য্য ও অনার্য্য জাতির উৎপত্তির সন্ধান পাওয়া যায়; কিন্তু পরবর্ত্তীকালে **গীতায়** অর্জ্জুনের সেই বর্ণসঙ্করের ভয় হইয়াছিল।

**আর্য্য নদীমাতৃকদেশ**:—আস্তিক ও বন পর্ব্বে সরস্বতী নদী তীরেই বালখিল্য ঋষিগণের তপস্যা ও যজ্ঞ এবং সারস্বত ঋষিই দুর্ভিক্ষে মৎস্য ভক্ষণ প্রচলন করিবার কথা উল্লিখিত হইয়াছে। প্রাচীন আহার ব্যবহার বাঙ্গালা ও উড়িষ্যা ভিন্ন উহা উত্তর-পশ্চিমাঞ্চলে নাই। সরস্বতী নদীর সহিত গঙ্গা যমুনার সঙ্গম বাঙ্গালায় ও প্রয়াগে হইয়াছে। **সপ্তগ্রাম** সপ্তর্ষির স্থান বলিয়া প্রসিদ্ধ ও ব্যবসায় উহা বন্দর হয়। বাঙ্গালা দেশেই কপিলাদি মুনির আশ্রম ও সাগরের সহিত গঙ্গার সম্মিলন ভগীরথ ও জহ্নুমুনির কথায় বর্ত্তমান। হরিবংশে শান্তনু রাজার নামোৎপত্তি কথায় বাঙ্গালার 'ব' দ্বীপোৎপত্তির সম্বন্ধ দেখিতে পাওয়া যায়। সমুদ্র ও সরস্বতী তীরে বশিষ্ট, ভরদ্বাজ ও দধীচি মুনির আশ্রম ছিল। অগস্ত্য মুনি সমুদ্র শোষণ করিয়া কালকেয়াদির বধ করেন, উহাতেও বাঙ্গালার 'ব' দ্বীপ উৎপত্তির কথা মনে হয়। মহাভারতে গঙ্গার গতি পরিবর্ত্তনের সঙ্গেই শান্তনু ও ভীষ্মের সাক্ষাৎ হয় এবং জহ্নুর সম্বন্ধেও সেইরূপ গঙ্গা প্রবাহের পরিবর্ত্তন কথা আছে। মহাভারতে অগস্ত্য মহাদেবের জটায় ভাগীরথীর উৎপত্তি বলিয়াছেন। অগস্ত্য বিদর্ভরাজ কন্যা লোপমুদ্রাকে বিবাহ করেন। প্রত্ন-তত্ত্ববিদ্ কণিংহাম সাহেব তাঁহার ভিলসাতোপ গ্রন্থের ৩৬৩ পৃষ্ঠায় গঙ্গার উৎপত্তি স্থান বিদর্ভ-রাজার অধিকার ভূপালাদিতে নির্দ্দেশ করিয়াছেন। বধুসরা নদীর কথা পৌলম্ পর্ব্বে ও বন পর্ব্বের ৯৯ অধ্যায়ে আছে। বালিয়ায় গঙ্গা ও সরযুর সঙ্গমস্থলে ভৃগুর আশ্রম ছিল, তাঁহার স্মরণার্থ এখনও সেখানে বাৎসরিক মেলা হয়। নিমি রাজার নৈমিষারণ্যও আবু রাজার কীর্ত্তি অযোধ্যা। পুরু নামক পর্ব্বতে মহর্ষি ভৃগু তপস্যা করেন। সেকালে রাজারা পুত্রোৎপত্তির জন্য ঋষিগণের আশ্রমে আশীর্ব্বাদাশে যাইতেন। পুরু পর্ব্বতে চন্দ্রবংশ রাজাদের আদিপুরুষ পুরূরবার জন্ম হইয়াছিল, তজ্জন্য তাঁহার নাম পুরূরবা হয়। তাঁহার রাজধানী প্রয়াগে প্রতিষ্ঠান নামক স্থানে ছিল। প্রয়াগ নৈমিষ্যারণ্যাদির নামোৎপত্তি যজ্ঞের সঙ্গে হইয়াছিল। কুরুক্ষেত্রে পরশুরাম ক্ষত্রিয় রক্তে পিতৃতর্পণ করিতে গেলে পিতৃগণ উহা নিবারণ করেন সৌতি মহাভারত পাঠের পূর্ব্বেই তাঁহার তীর্থ যাত্রা সূত্রে উহা উল্লেখ করিয়াছেন।

**মূর্ত্তিপূজা**:—ভৃগুরাম পিতৃগণের নিকট বর লাভ করিয়া ক্ষত্রিয়বধজনিত পাপ হইতে মুক্ত হন, কিন্তু তাঁহারা তাঁহাকে সাবধান করিয়া দেন যে, তিনি যেন আর ঐরূপ কার্য্য ভবিষ্যতে

না করেন। ক্ষত্রিয়গণের সহিত পরশুরামের বৈরভাব কার্ত্তবীর্য্যার্জ্জুনের পুত্রগণের সহিত ধেনু ও অর্থাদি লইয়াই হয়। বনপর্ব্বের ১৬৬ অধ্যায়ে পরশুরাম ইন্দ্রের তৃপ্তির জন্য এক যজ্ঞানুষ্ঠান করেন, উহাতে ঋষিগণকে ভূমিদান ও মহর্ষি কশ্যপকে দশ ব্যাম আয়তা ও নয় ব্যাম উচ্ছ্রিতা এক সুবর্ণময়ী দেবী মূর্ত্তি প্রদান করেন। কশ্যপ উহা খণ্ড খণ্ড করিয়া ব্রাহ্মণগণকে দান করেন ও যাঁহারা উহা গ্রহণ করেন, তাঁহারাই **খাণ্ডবায়ন** নামে খ্যাত হন। পরশুরাম ঐ যজ্ঞ সমাপন করিয়া মহেন্দ্র পর্ব্বতে বাস করেন। তিনি অস্ত্র শিক্ষার গুরু।

**কুরুক্ষেত্র**:—বনপর্ব্বের ৮৩ অধ্যায়ে পুলস্ত্যমুনি কুরুক্ষেত্রের তীর্থ মাহাত্ম্য কীর্ত্তন করিয়াছেন। শল্যপর্ব্বের ৫৪ অধ্যায় কুরুক্ষেত্র কুরুরাজার কীর্ত্তি। ইন্দ্রের বরে যুদ্ধে যে ঐ স্থানে মরিবে সে স্বর্গে যাইবে এবং উহা প্রজাপতির বেদি বলিয়া খ্যাত হইয়াছে। **গীতায়** কুরুক্ষেত্রকে **ধর্ম্মক্ষেত্র** বলা হইয়াছে। তীর্থ দর্শন করিলে পুণ্য হয় না, তীর্থে সাধনায় আত্মজ্ঞান লাভ করিলে স্বর্গ হয়। আশ্রমবাসিক পর্ব্বের ২০ অধ্যায় কুরুক্ষেত্রে রাজর্ষি শতযূপের আশ্রমে মহর্ষি বেদব্যাস ধৃতরাষ্ট্রকে মন্ত্রদান করেন ও তিনি সেখানে তপস্যায় যুক্ত হন। ধৃতরাষ্ট্র যে কুরুক্ষেত্রে যুদ্ধরূপ মহাযজ্ঞে ভারতবর্ষের ক্ষত্রিয় ও ব্রাহ্মণাদিকে আহুতি দান করেন, সেইখানে তিনি জীবনের শেষ তপস্যায় করেন ও শেষ কৌরবের মুক্তি হয়।

**ব্রহ্মণ্য ধর্ম্ম**:—ভৃগু, পরশুরাম, দুর্ব্বাসা ও অগস্ত্য প্রমুখ প্রাচীন ঋষিরাই সেকালের ব্রহ্মণ্য ধর্ম্মের প্রতিষ্ঠাতা এবং কশ্যপই ক্ষত্রিয়গণের রক্ষাকর্ত্তা, ইহা শান্তিপর্ব্বের ৪৯ অধ্যায়ে পরিষ্কার আছে। শান্তিপর্ব্বে ঐল কশ্যপ সম্বাদে এবং আস্তিক পর্ব্বে কশ্যপগণের নাগরাজার পৌরহিত্য গ্রহণের কথা উক্ত হইয়াছে। মহর্ষি **গালব** পাঞ্চাল ঋষি বামদেব হইতে শিক্ষালাভ করিয়া বেদব্যাসের ন্যায় বেদ বিভাগ ও শিক্ষা-প্রণালী করেন। তিনিই যযাতি কন্যা মাধবীকে লাভ করিয়া বিশ্বামিত্রের দক্ষিণা দান করেন। তদ্দ্বারা তিনি প্রাচীন ভারতের চারি রাজার বংশ পুত্রোৎপত্তির দ্বারা রক্ষা করেন। মাধবী কাহাকেও **বিবাহ** করেন নাই, সুতরাং উহা অতি প্রাচীন কালের কথা। গালবের স্তবে আছে যে, পৃশ্নি শব্দের অর্থ বেদ, জল, অন্ন ও অমৃত। যাঁহার গর্ভে এই সকল বর্ত্তমান তিনিই **ভগবান**। মহর্ষিরা বলেন যে, একত ও দ্বিত দুই ভ্রাতা ত্রিতকে কূপে পাতিত করিলে কূপস্থ ভ্রাতা ত্রিত "হে পৃশ্নিগর্ভ! তুমি আমাকে উদ্ধার কর" এই স্তবে মুক্ত হইয়াছিলেন। কৌরবগণ কর্ত্তৃক তদ্রূপ পাণ্ডবেরা সংসার কূপে নিমগ্ন হইলে ভগবান **শ্রীকৃষ্ণ** তাঁহাদিগকে উদ্ধার করেন। মহর্ষি বেদব্যাস * তাঁহার পুত্রকে বলিতেছেন:—"তুমি যোগময় পোত দ্বারা পঞ্চেন্দ্রিয় সলিলে কামক্রোধাদি জলজন্তুসমাকীর্ণ ভবনদীর জন্ম মৃত্যুরূপ দুঃখ হইতে মুক্ত হও।" † সমদর্শী, ধৈর্য্যবান্ ব্যক্তি ঐশ্বর্য্যাদি লাভে অনাস্থা, সত্যবাক্য প্রয়োগ ও বৈরাগ্যে কামনা জয় করিতে পারিলে সুখী হয়। এই পাঁচটিই **মোক্ষলাভের একমাত্র** পথ ও মহাত্মা **মঙ্কি** উহাকে নির্ব্বেদ বলিয়াছিলেন। মহাভারতে তীর্থযাত্রা ও যুধিষ্ঠিরের ত্রয়োদশ বৎসর বনবাস **দৈবব্রত** উদ্‌যাপনের কথা, উহা অনুদ্যুতের পণরক্ষার কথা নয়।

* শান্তিপর্ব্ব ৩২২ অধ্যায়। † শান্তিপর্ব্ব ১৭৭ অধ্যায়।

# ‘গ’ ক্রোড়পত্র।

## বিশ্বরূপ।

মহাভারত, গীতা ও শ্রীমদ্ভাগবতের বিশ্বরূপ বা বিরাট মূর্ত্তির কথা যদি একরূপ হইত, তবে কোন কথাই ছিল না; কিন্তু উহাদের মধ্যে কোন সামঞ্জস্য নাই। শ্রীমদ্ভাগবতে আছে:— "ঈশ্বরের শক্তি স্বরূপ মহত্তত্ত্বাদি পরস্পর একীভূত না হইলে বিশ্ব সৃষ্টি হয় না, তিনি সংহননকারিণী প্রকৃতির সহিত অন্তর্য্যামি স্বরূপে একেবারে ত্রয়োবিংশতত্ত্বে প্রবেশ করিলেন। তিনি সেই সকল ভিন্ন ভিন্ন তত্ত্বকে বিকাশ করণান্তর একত্র সংযুক্ত করিলেন। যখনই সেই মহদাদি তত্ত্বগণের ক্রিয়াশক্তি বিকশিত হইল, তখনই তাহারা পরমেশ্বর ভগবানেরই প্রেরণায় আপনাদের অংশ দ্বারা অধিপুরুষ অর্থাৎ **বিরাট দেহ** উৎপন্ন করিল। সেই অধিপুরুষ নামে হিরণ্ময় পুরুষ সহস্র বৎসর যাবৎ আপনার সহিত শায়িত জীবসমূহসহ পরিবর্দ্ধিত হইয়া এই ব্রহ্মাণ্ডান্তর্গত জলমধ্যে বাস করিয়াছিলেন। মহদাদি তত্ত্ব সকলের কার্য্যস্বরূপ গর্ভ অর্থাৎ সেই বিরাটমূর্ত্তি দৈবশক্তি, ক্রিয়াশক্তি ও আত্মশক্তি বিশিষ্ট হইয়া **এক, দশ ও তিন** প্রকারে বিভক্ত হইলেন অর্থাৎ জ্ঞান শক্তি দ্বারা হৃদয়াবচ্ছিন্ন চৈতন্যস্বরূপে একপ্রকার এবং ক্রিয়া শক্তিদ্বারা প্রাণরূপে দশ প্রকার, আর আত্মশক্তি অধ্যাত্ম, অধিদৈব, অধিভূত ভেদে আপনাকে তিন প্রকার করিলেন। ঐ বিরাট পুরুষই অশেষ প্রাণীর আত্মা এবং তিনি পরমাত্মার অংশ অর্থাৎ জীব। তিনি আদ্য অবতার স্বরূপ, তাঁহাতেই ভূত সকল প্রকাশিত হয়।*" এই বিশ্বরূপের বর্ণনা—কি মহাভারত, কি গীতা কোথাও নাই; তবে মহাভারতে † মহর্ষি বেদব্যাস তাঁহার পুত্র শুককে বলিতেছেন যে, **পরমাত্মা** চক্ষু কর্ণাদি ইন্দ্রিয় গ্রাহ্য নহেন, তিনি একমাত্র বিশুদ্ধ মন দ্বারাই দীপ স্বরূপ প্রকাশিত হন। অতএব মহর্ষি বেদব্যাসের কৃত বর্ত্তমান মহাভারতে বা গীতায় পরমাত্মার **বিরাট মূর্ত্তি** বর্ণনা ঐরূপ হয় নাই বলিয়া উহা গ্রহণ করা যায় না।

শ্রীমদ্ভাগবতের ২য় স্কন্ধে ১মাধ্যায় **মহাপুরুষ সংস্থান** বর্ণনে "শুক বলিতেছেন:— রাজন্! আসন, প্রাণায়াম, বিষয়াসঙ্গ এবং ইন্দ্রিয় জয় করিয়া বুদ্ধি সহকারে মনকে ভগবানের স্থূলরূপে ধারণা করিতে হয়। তাঁহার বিরাট দেহ অতি স্থূল বস্তু হইতেও স্থূলতর, ঐ দেহে ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান এই তিন প্রকার কার্য্যই প্রকাশ পাইয়া থাকে। উহা ক্ষিতি, অপ, তেজ, বায়ু, আকাশ, অহঙ্কার তত্ত্ব ও মহত্তত্ত্ব এই সপ্ত আবরণে আবৃত। উহার মধ্যে যে **বিরাট পুরুষ** বাস করিতেছেন তিনিই ধারণার বিষয়।" অতএব তাঁহাকে কেমন করিয়া লোকে দেখিতে পাইবে?

---

* ভাগবত ৩য় স্কন্ধ ৬ষ্ঠাধ্যায় বঙ্গবাসীর বঙ্গানুবাদ ৭০ পৃষ্ঠা।

† "ন হ্যসৌ চক্ষুষা দৃশ্যো ন সর্বৈরপীন্দ্রিয়ৈঃ, মনসা তু প্রদীপেন মহানাত্মা প্রকাশতে।" ১৩। ২৩৮ অধ্যায় শান্তিপর্ব্ব।

## 'ঘ' ক্রোড়পত্র।

### যোগ ও ধারণা।

**মোক্ষঃ**—বিশ্বরূপ ধারণা যে, **যোগ সাধনার ও মুক্তির কথা** উহা পরিষ্কার আছে। *"যতদিন পর্য্যন্ত ব্রহ্মাদি হইতেও শ্রেষ্ঠতম এই বিশ্বের সাক্ষি স্বরূপ পুরুষে ভক্তি না জন্মে, তৎদিন আবশ্যক ক্রিয়ার অনুষ্ঠান করিয়া পশ্চাৎ একমনে তাঁহাকে স্থূলতর রূপে চিন্তা করিতে হইবে। রাজন্! যোগী অবশেষে যখন ঐ প্রকারে দেহত্যাগ করিতে ইচ্ছা করিবেন, তখন মনোমধ্যে পবিত্র স্থান বা ফল কামনা না করিয়া কেবল নিশ্চল চিত্তে স্থিরভাবে সুখকর আসনে উপবিষ্ট হইবেন এবং মন দ্বারা প্রাণ জয় করিয়া প্রাণায়াম করিবেন। নির্ম্মল বুদ্ধি দ্বারা মনকে দমন করিয়া পশ্চাৎ বুদ্ধিকে বুদ্ধ্যাদির দ্রষ্টাতে নিয়োগ ও সেই দ্রষ্টাকে বিশুদ্ধ আত্মায় এবং আত্মাকে ব্রহ্মে লীন করিয়া শান্তিলাভ করিবেন এবং সমুদায় কার্য্য হইতে বিরত হইবেন।"

পরশুরাম যে ধনু দ্বারাই ক্ষত্রিয় গর্ব্ব ধ্বংস করেন **শ্রীরামচন্দ্র** সেই হরধনুতে জ্যা রোপণ করিলে তিনি ক্রুদ্ধ হইয়া অযোধ্যায় আসিয়াছিলেন। শ্রীরামচন্দ্র তাঁহার তেজহরণ ও তাঁহাকে **বিশ্বরূপ** দেখাইয়াছিলেন। দীপ্তোদ নামক স্থানে যেখানে প্রপিতামহ ভৃগু তপস্যা করিয়াছিলেন, সেইখানে পরশুরাম স্নান করিয়া প্রপিতামহের তপ প্রভাবে বিশ্বরূপ ধারণায় পুনরায় সেই লুপ্ত তেজ প্রাপ্ত হন। মহাভারতের নায়ক নায়িকারা বিশ্বরূপ ধারণার যোগসাধনায় স্বর্গারোহণ করিয়াছিলেন উহা শ্রীমদ্ভাগবতের ১ম স্কন্ধ ১৫ অধ্যায়ে আছে।

**সময় নিরূপণ**ঃ—প্রত্যেক মন্বন্তরে সাত সাত জন ঋষির নামের ভেদ ও কতকগুলির ঋষির নাম এক দেখিতে পাওয়া যায়। উহাতে বশিষ্ঠ ভৃগু অপেক্ষা প্রাচীন ও পুরাতন ঋষি, কারণ বশিষ্ঠের নাম তৎপূর্ব্ববর্ত্তী মন্বন্তরে আছে। ভৃগু ষষ্ঠ মন্বন্তরের কথা, বর্ত্তমান মনুসংহিতা ভৃগুর উক্তি, সুতরাং উহা কখনই সত্যযুগের প্রাচীন মনুসংহিতা হইতে পারে না। ত্রেতায় গৌতমের স্মৃতি, দ্বাপরে শঙ্খ ও লিখিতের এবং কলিকালে পরাশরের সংহিতা অনুযায়ী ধর্ম্ম বিচার উক্ত হইয়াছে। মন্বন্তর ধরিয়া ধর্ম্ম বিচার করিলে বশিষ্ঠের বংশধর বেদব্যাসের **মহাভারত** ভৃগু বংশধর বাল্মীকির **রামায়ণ অপেক্ষা প্রাচীন**, একথা অবশ্য স্বীকার করিতে হইবে। বর্ত্তমান মহাভারত সপ্তম বৈবস্বত মন্বন্তরের কথা, স্বায়ম্ভুব মন্বন্তরে অত্রি ও বশিষ্ঠের নাম আছে এবং বশিষ্ঠের নাম স্বরোচিষ মন্বন্তরেও আছে। ভৃগুর নাম চাক্ষুষ মন্বন্তরে আছে; কিন্তু বৈবস্বত মন্বন্তরে নাই। বৈবস্বত মন্বন্তরের কশ্যপ, গৌতম, ভরদ্বাজ, বিশ্বামিত্র, জমদগ্নি, অত্রি ও বশিষ্ঠ। সপ্তর্ষিগণ প্রবৃত্তমার্গী যদি এই সকল লক্ষ্য করিয়া মহাভারতের সময় নির্ণয় করিতে হয়, তবে ঐ সম্বন্ধে এই সকল মন্বন্তরের মূল্য অতি অল্পই বলিয়া মনে হয়। সত্য কথা বলিতে গেলে পৌরাণিক যুগ ও মন্বন্তরাদি কবি কল্পনা ভিন্ন আর কিছুই নয়। সেকালে কতকগুলি বিষয়ের অসামঞ্জস্য দূর করিবার জন্য মন্বন্তরাদির সৃষ্টি হয়।

* শান্তিপর্ব্ব ২৩৯ অধ্যায় ২২ শ্লোক (বঙ্গবাসীর বঙ্গানুবাদ)।

## 'ঙ' ক্রোড়পত্র।

### প্রাচীন ইতিবৃত্ত।

**১ম ভরত ঃ**—রাজর্ষি ঋষভপুত্র মহারাজ ভরত যুধিষ্ঠিরের ন্যায় অমর—যতদিন ভারতবর্ষের নাম থাকিবে, ততদিন তিনি জীবিত। মহাভারতের আদি পর্ব্বে ২০৩ অধ্যায়ে ভীষ্ম দুর্য্যোধনকে কীর্ত্তিমান হইবার জন্য উপদেশ দিয়াছিলেন। নাটকীয় কবি কল্পনায় কুরুক্ষেত্রের যুদ্ধের পর দুর্য্যোধনের উরুভঙ্গে তাঁহার সেই উপদেশ যেন কার্য্যে পরিণত হইয়াছে। কীর্ত্তিহীন ব্যক্তির জীবন বৃথা, জীবিত থাকিলেও তিনি মৃত; যে ব্যক্তির যতদিন পর্য্যন্ত কীর্ত্তিনাশ না হয় সে ব্যক্তি ততদিন পর্য্যন্ত জীবিত থাকেন। কাব্যনাটকে কিন্তু রাবণ, ভীষ্ম শিশুপাল দুর্য্যোধনাদি অমর হইয়া আছেন। প্রাচীন ইতিবৃত্ত মধ্যে যে সকল কীর্ত্তিমান রাজারা যাঁহারা স্মৃতি-গৌরবে বাঁচিয়া আছেন তাঁহাদের নাম মহাভারতের মধ্যে বংশপর্য্যায় যথারীতি না থাকিলেও তাঁহাদের যৎকিঞ্চিৎ কথা ক্রোড়পত্রে উল্লেখ করা আবশ্যক। মহাভারত যে কীর্ত্তিগাথা ইহা আদি পর্ব্বের ২০৩ অধ্যায় ১০ শ্লোকে আছে ঃ—

"কীর্ত্তিরক্ষণমাতিষ্ঠ কীর্ত্তির্হি পরমংবলং, নষ্টকীর্ত্তে র্মনুষ্যস্যজীবিতং হ্যফলং স্মৃতং"

ভীষ্ম তাঁহার উপদেশ তিনি স্বয়ং রক্ষা করিতে পারেন নাই, তাঁহার শরশয্যায় ইচ্ছামৃত্যু যেন যোগী ব্রহ্মচারীর উপহাসস্বরূপ হইয়াছে। মহাভারতে ভীষ্ম যে কবিকল্পনার সৃষ্টি, বিদ্রূপ বিজৃম্ভিত সিদ্ধান্ত করা ভিন্ন উপায় নাই। যুধিষ্ঠিরের যোগে স্বর্গগমনের সহিত যুদ্ধের নরকে দুর্য্যোধনের উরুভঙ্গ ও ভীষ্মের শরশয্যায় পতন কখনই কীর্ত্তি বা গৌরবের কথা হইতে পারে না। তাঁহাদের বংশও নাই, এখনও নির্ব্বংশ অপকীর্ত্তি ও নিন্দা স্বরূপ ব্যবহৃত হইয়া থাকে। হিন্দুরা আব্রহ্ম স্তম্ব পর্য্যন্ত অপুত্রক মৃত ব্যক্তিগণকে জল ও পিণ্ডদান করিয়া থাকে। শ্রাদ্ধ তর্পণে হিন্দুজাতির আধ্যাত্মিক উন্নতির কথা এখনও বর্ত্তমান। সেই শ্রাদ্ধ তর্পণের সঙ্গে মহাভারতের সম্বন্ধ অনুক্রমণিকা হইতে সকল পর্ব্বে আছে। নারদের মুখে ধৃতরাষ্ট্রের মৃত্যু সংবাদ শুনিয়া ধৃতরাষ্ট্রের ঔরস পুত্র বৈশ্যানীর গর্ভজাত যুযুৎসুকে দিয়া শ্রাদ্ধাদি করিবার ব্যবস্থা আশ্রমবাসিকপর্ব্বের শেষ কথা স্বরূপ উক্ত হইয়াছে। যুধিষ্ঠির যেমন কৌরববংশের ধ্বংসের পর শেষ ক্রিয়া করিয়াছিলেন, তেমনি অর্জ্জুনও যদুবংশ ধ্বংসের ঐ ক্রিয়া করিয়াছিলেন উহাই মৌসলপর্ব্বের শেষ কথা।

**২য় ভরত ঃ**—ভরদ্বাজ মুনি দুষ্মন্ত রাজার পুত্র ভরতের বংশ রক্ষা করিয়াছিলেন। রাজা দুষ্মন্ত মরুত্ত রাজার পোষ্যপুত্র ছিলেন। ইনিই জড়ভরত ও দ্রোণের পিতা। অত্রি ভরদ্বাজী বিবাহ ও রামায়ণ ও মহাভারতে ভরদ্বাজের কথা আছে। ভৃগুর বংশ বীতহব্য ও যদু রক্ষা করেন। শুক্র বীতহব্যকে রাজা প্রতর্দ্দনের হস্ত হইতে ব্রাহ্মণ বলিয়া রক্ষা করেন। সেখানেই ভৃগুর সহিত হৈহয় বংশের প্রাচীন শত্রুতার শেষ হয়। সৌতি সংস্করণ মহাভারতের পরীক্ষক বীতহব্যের বংশধর শৌনক কুলপতি ছিলেন, আর শুক্র কন্যা দেবযানি রাজা যযাতির সহিত পরিণীতা হইয়া যদু বংশের সৃষ্টি করেন, উহাতে কবি শ্রীকৃষ্ণের বক্ষে ভৃগুর পদচিহ্ন স্থাপন করেন উহাই রাজসূয় যজ্ঞে ব্রাহ্মণের পদসেবা বলিয়া উল্লিখিত হইয়াছে। বরুণের যজ্ঞে

ব্রহ্মার হৃদয় ভেদ করিয়া ভৃগুর উৎপত্তি হয়। ভৃগুর পুত্র চ্যবন মনুর কন্যা আরুষিকে ও রাজা শর্য্যাতির কন্যা সুকন্যাকে বিবাহ করেন। আরুষির উরু ভেদ করিয়া পুত্র ঔর্ব, ঋচীক পৌত্র ও জমদগ্নি প্রপৌত্র জন্মগ্রহণ করেন। ঋচীকের ধাতা ও বিধাতা পুত্র ও লক্ষ্মী কন্যা হইয়াছিল ও লক্ষ্মীই বিষ্ণুর পত্নী। ইন্দ্রের পত্নী ভরদ্বাজের কন্যা শ্রুতাবতী ছিলেন। বৃহস্পতির বংশধর ভরদ্বাজ অঙ্গিরার প্রপৌত্র। বরুণের পুত্র পুষ্পক চন্দ্রের কন্যা জ্যোৎস্না কালীকে বিবাহ করেন বৃহস্পতির ভ্রাতা উতথ্য ও সম্বর্ত্ত। বরুণ উতথ্য পত্নী মমতাকে হরণ করেন। সরস্বতীর কৃপায় উহার উদ্ধার হয়, তাঁহারই সন্তান দীর্ঘতমা বৃহস্পতির শাপে অন্ধ হন ও শ্রীকৃষ্ণের বরে সেই শাপ দূর হয়। বৈবস্বত মনুর পুত্রগণ হইতে চন্দ্র ও সূর্য্য বংশের রাজগণ আবির্ভূত হন। চন্দ্রবংশের রাজগণকে **ঐল** এবং সূর্য্যবংশের রাজগণ'ক **ঐক্ষ্বাকু** বলিত। রামায়ণে রামের রাজ্যাভিষেকে রাজা হর্য্যশ্ব † ও প্রতর্দ্দন উপস্থিত ছিলেন। সমসাময়িক ইলা রাজার পুত্র কামনায় অগ্নিকুণ্ড যজ্ঞ * করেন। উহা ইন্দ্র বিদ্বেষমূলক বলিয়া উক্ত হইয়াছে। অনুশাসন ১৪ অধ্যায়ে শিবের স্তবে তাঁহাকে অর্দ্ধ নারীশ্বর অনঙ্গ বিজয়ী ও ইলা রাজাকে স্ত্রীত্ব ও পুংত্ব নরনারীর সম্মিলন বলা হইয়াছে। চন্দ্রবংশের আদি পুরুষের তদবস্থা দৈব বিড়ম্বনায় হইয়াছিল। ইহার মধ্যে কবিকল্পনায় প্রেমের মূর্ত্তি যে কামগন্ধহীন দেখিতে পাওয়া যায়। **হরগৌরী ও রাধাকৃষ্ণ** আদি যুগলমূর্ত্তির পূজা প্রেমের উপাসনা ভিন্ন আর কিছুই নয়। যযাতির কন্যা মাধবীর গর্ভে অযোধ্যাপতি ‡ হর্য্যশ্ব, কাশীরাজ দিবোদাস, গাধিরাজ বিশ্বামিত্র ও ভোজরাজ উশীনরের ঔরসে যথাক্রমে বসুমনা, প্রতর্দ্দন, অষ্টক ও শিবি মাতামহ যযাতির স্বর্গপতন রোধ করেন। মহর্ষি বেদব্যাসের **পঞ্চ পাণ্ডব ও দ্রৌপদীর সহিত মিলন** ইন্দ্রিয় জয় করিয়া **প্রেম সম্মিলন** ভিন্ন আর কিছুই নয়। কি দুঃখের বিষয়! অন্তঃসারশূন্য বহিঃশোভন নাটকীয় ও ঔপন্যাসিক বেশভূষায় বর্ত্তমান মহাভারতের আদর্শ নরনারীর চিত্র ও চরিত্র কিরূপ বিসদৃশ হইয়াছে। রাজা জন্মেজয়ের সর্পসত্র * **তক্ষশিলায়** হয়।

**৩য় ভরত**:—উহা ঐক্ষ্বাকু ভরতের পুত্র তক্ষই তক্ষশিলা স্থাপিত করিয়াছিলেন। রাজা জন্মেজয় তক্ষশিলায় ভারত শ্রবণ করিয়া হস্তিনাপুরী রাজধানীতে গমন করেন। তখন যুধিষ্ঠিরের ইন্দ্রপ্রস্থে তাঁহার রাজধানী ছিল না। উহা যুধিষ্ঠিরের সময়ের বহু পরের কথা। ব্যাসসূত্র বৌদ্ধ দমনের কথা ইহা চৈতন্য চরিতামৃতে আছে ঃ—

"গীতা শাস্ত্রে জীবরূপ শক্তি করি মানে, হেন জীব অভেদ কর ঈশ্বরের সনে ?
**ঈশ্বরের** বিগ্রহ সচ্চিদানন্দাকার, সে বিগ্রহকর সত্ত্বগুণের বিকার ?
**শ্রী**বিগ্রহ যে না মানে, সেইত পাষণ্ডী, অস্পৃশ্য অদৃশ্য সেই হয় যমদণ্ডী।
বেদ না মানিয়া বৌদ্ধ হয়ত নাস্তিক "বেদাশ্রয়ে নাস্তিকবাদ বৌদ্ধকে অধিক।
জীবের নিস্তার লাগি সূত্র কৈলা ব্যাস, মায়াবাদী ভাষ্য শুনিলে হয় সর্ব্বনাশ।"

---

* অনুশাসনপর্ব্ব ১২ অধ্যায়।

† রামায়ণ ও মহাভারতের যুগান্তর ব্যাপী সময় সিদ্ধ হয় না কারণ হর্য্যশ্ব ও রাম সমসাময়িক।

‡ গীতায় বর্ণসঙ্করের কথা আছে মহাভারত ধর্ম্মসঙ্করের কথা।

**বেদের সহিত মহাভারতের ঘনিষ্ঠ সম্বন্ধ** :—পরীক্ষিতের পুত্র জনমেজয় ও তাঁহার তিন ভ্রাতা ভীমসেন, উগ্রসেন ও শ্রুতসেন আদি নরপতিগণের বৃত্তান্ত শতপথ ব্রাহ্মণের ১৩শ কাণ্ডে আছে। উহাতে রাজা সাত্রাজিত ও তাঁহার প্রতিদ্বন্দ্বী কাশির রাজা ধৃতরাষ্ট্র আদির কথা এবং দুষ্মন্ত শকুন্তলার পুত্র ভরতের অশ্বমেধাদি যজ্ঞ বিবরণ আছে। পুরাণে বৈদিক ক্রিয়ার সার্থকতা উদাহরণ আদি দ্বারা প্রমাণিত হইয়াছে ও মহাভারতে ঐরূপ যুধিষ্ঠিরের যজ্ঞাদির কথায় আছে। বৃহদারণ্যক উপনিষদে বিদেহাধিপতি জনক রাজার সভায় যাজ্ঞবল্ক্য পুরোহিত ছিলেন ও তাঁহার যজ্ঞে ও সভায় কুরুপাঞ্চাল দেশীয় শাস্ত্রজ্ঞ ব্রাহ্মণেরা গিয়াছিলেন। মহাভারতোক্ত বৈদিক উদ্দালক আরুণি যাজ্ঞবল্ক্যের নিকট ব্রহ্মজ্ঞান লাভ করেন। মহাভারতের পৌষ্য পর্ব্বে ও অন্যান্য পর্ব্বে ঐ সকল নাচিকেত প্রভৃথ বৈদিক ঋষিগণের আখ্যানাদি বর্ত্তমান দেখিতে পাওয়া যায়। কৃষ্ণ যজুর্ব্বেদে ধৃতরাষ্ট্র, পাঞ্চাল ও কৌন্তেয়গণের কথা আছে। ঐ বেদের প্রচলন তখন কুরু পাণ্ডব ও পাঞ্চালগণের মধ্যে ও মিথিলায় শুক্ল যজুর্ব্বেদানুসারে যজ্ঞ হইত। উহা মহাভারতে জনক যাজ্ঞবল্ক্য সম্বাদে আছে। যাজ্ঞবল্ক্যই কৃষ্ণ যজুর্ব্বেদ ও ব্রাহ্মণগুলি হইতে সপ্তদশ শিষ্যের শিক্ষার সুবিধার জন্য শুক্ল যজুর্ব্বেদে সপ্তদশ শাখা বাজসনেয়ী সংহিতা করেন, উহাতেই পিণ্ডদান, অগ্নিহোত্র ও রাজসূয় যজ্ঞের কথাদি আছে অথর্ব্ববেদেই শত্রুহিংসা ও শাপাদির রক্ষা মন্ত্র আছে। মহাভারতে বেদ ও পুরাণ মূর্ত্তিমান রহিয়াছে।

**পুরাণ** :—শ্রীমদ্ভাগবতের ৫মস্কন্ধে ঋষভপুত্র ভরতের চরিত্র বর্ণন ও তাঁহার পরজন্মে জড়ভরত হইবার কথা আছে। তিনি ভগবানকে যজ্ঞরূপ, যজ্ঞাদি ফলদাতা, ধর্ম্মানুষ্ঠান কর্ত্তা অষ্টাঙ্গযোগরূপী জ্ঞানময় বলিয়াছেন। রাজর্ষি সেই যোগমূর্ত্তি মায়া ও সর্ব্বজীবের নিয়ন্তা ভগবানকে নমস্কার করিয়া মৃতদেহ ত্যাগ করেন। পরবর্ত্তী অধ্যায়ে * পৌরাণিক ভরতবংশীয় রাজাদের বৃত্তান্ত আছে উহাতে শুকদেব পরীক্ষিতকে গয় রাজার গুণকীর্ত্তন করিয়াছেন। তন্মধ্যে আছে যে, যাঁহার জন্য বেদবিহিত কর্ম্মাদি স্বয়ং বিবিধ কামদোহন করিয়া দিত, যাঁহার জন্য বিপ্রগণ পালন ও দক্ষিণা দ্বারা পূজিত হইয়া স্ব স্ব ধর্ম্মফলের ষষ্ঠাংশ সংগ্রহ করিতেন। তাঁহার যজ্ঞে প্রচুর সোমপানে ইন্দ্র অতিশয় মত্ত হইতেন; যজ্ঞমূর্ত্তি ভগবান শ্রদ্ধা, বিশুদ্ধ ভক্তিযোগ ও সমর্পিত যজ্ঞফল সেই স্থানেই যেন পূজা দ্রব্যের মত প্রত্যক্ষ গ্রহণ করিতেন। যাঁহাকে রাজন্যবর্গ রণক্ষেত্রে বাণ দ্বারা প্রতিপূজিত হইয়া করদান করিতেন।

মহর্ষি বেদব্যাসের **বেদশাখা প্রণয়ন** শ্রীমদ্ভাগবতের দ্বাদশ স্কন্ধে ষষ্ঠ অধ্যায়ে আছে। মহর্ষি বেদব্যাস চারি বেদের মন্ত্রোদ্ধার করিয়া চারি সংহিতা প্রণয়ন করেন। তিনি পৈলকে বহ্বৃচ নামে আদ্যা সংহিতা, বৈশম্পায়নকে নিগম নামক যজুঃসমূহ, জৈমিনীকে সাম সকলের ছন্দোগ সংহিতা এবং অন্য শিষ্য সুমন্তকে আঙ্গিরসী অথর্ব্ব সংহিতা প্রদান করেন। উহাতে রাজা জন্মেজয় বৃহস্পতির বাক্য শুনিয়া সর্পসত্রে তক্ষককে দগ্ধ করেন নাই. কিন্তু বর্ত্তমান মহাভারতে তৎপরিবর্ত্তে আস্তিক মুনি রহিয়াছেন। উহাতে প্রাচীন ও নবীন সংস্করণের পরিচয় পাওয়া যায়। বৈশম্পায়নের শিষ্য সমূহের নাম অধ্বর্য্যু ও চরক। যাহারা গুরুর আদরণীয় ব্রহ্মহত্যাপাপ-নাশক ব্রতাচরণ করিয়াছিলেন তাঁহারা চরক নামে অভিহিত। যাজ্ঞবল্ক্য মাতুল গুরু বৈশম্পায়নকে

* ২৫৯ অধ্যায়। ইহাতে দুষ্মন্তের পুত্র ভরতের কথা বা দ্রোণ পিতা ভরদ্বাজের কথা কীর্ত্তিত হয় নাই।

বলেন যে, ভগবন্! এই সকল অল্পসার শিষ্যের ব্রতাচরণ দ্বারা কি ফল লাভ হইবে? আমি সুদুষ্কর ব্রতানুষ্ঠানে আপনার সমস্ত পাপ ক্ষয় করিব। বৈশম্পায়ন ঐরূপ গর্ব্বাহঙ্কারে ক্রুদ্ধ হইয়া তাঁহাকে বহির্গত করিয়া দিলেন। দেবরাতের পুত্র তদ্দত্ত যজুর্মন্ত্র ত্যাগ করিলে বৈশম্পায়ন শিষ্যেরা উহা লইয়া তৈত্তিরীয় শাখা প্রস্তুত করেন। যাজ্ঞবল্ক্য গুরুকে অতিক্রম করিবার জন্য সূর্য্যোপাসনা করেন ও মাধ্যন্দিন বাজসনীয় সংহিতা করেন। ঐ নামোৎপত্তি উক্ত অশ্বের কেশর হইতে নিঃসৃত ও শাখাগুলি বল্ব ও মধ্যান্দিনাদি ঋষিরা গ্রহণ করায় হয়। উহা জৈমিনী তাহার পুত্র ও পৌত্রকে অধ্যয়ন করান। উহার সপ্তমাধ্যায়ে কশ্যপ ও আঙ্গিরসাদি অথর্ব্ব বেদের আচার্য্য ও ব্যাসের পৌরাণিক ছয় শিষ্যগণের নাম পাওয়া যায়, যথা; ত্রয্যারুণি, কাশ্যপ, সাবর্ণি, অকৃতব্রণ, শিংশাপায়ন ও হারীত। উহা তাঁহারা রোমহর্ষণের মুখে শ্রবণ করিয়াছিলেন। কাশ্যপ, সাবর্ণি, ব্যাসের শিষ্য অকৃতব্রণ ও সুত ব্যাসের শিষ্যের নিকট ঐ চারি মূল সংহিতা অধ্যয়ন করেন। ব্রহ্মর্ষিরা বেদের শাখানুসারে পুরাণের লক্ষণ নির্দ্দেশ করেন। তাঁহারা পুরাণ দশ কিম্বা পঞ্চ লক্ষণযুক্ত বলিয়া থাকেন। শৌনক সৌতিকে চিরজীবি হও বলিয়া পরীক্ষোত্তীর্ণের সন্দ্ধাভিনন্দন দান করিলেন, ইহা অষ্টমাধ্যায়ে নারায়ণের স্তবে আছে। ঐ স্তবে নর নারায়ণ হরি প্রকাশিত হইলেন। হরির দুই বর্ণ শুক্ল ও কৃষ্ণ উহাতে বলরাম ও কৃষ্ণকেই বোঝায়, অর্জ্জুন ও কৃষ্ণকে নয়, কারণ উভয়েই কৃষ্ণবর্ণ। শেষে আছে যে, পণ্ডিতেরা ভগবান ও তাঁহার ভক্তবৃন্দের নারায়ণ নামক‡ রূপের পূজা করেন। ভক্তেরা সত্ত্বকেই পুরুষ স্বরূপ মান্য করেন, অন্য কাহাকেও উহা করেন না। সত্ত্ব হইতেই লোক অভয় ও আত্মসুখ লাভ করে। সেই অন্তর্য্যামী ভূমা, বিশ্বরূপী বিশ্বগুরু পরমদেব নরোত্তম ঋষি, যতবাক্, শুক্লরূপ নারায়ণ দেবের নিয়ন্তা সেই ভগবানকে নমস্কার করি। মহাভারতে শান্তিপর্ব্বে নারদ সেই মহাপুরুষের স্তব করিয়াছেন। অনেক পণ্ডিতেরা উহা যে গ্রন্থের মধ্যে সর্ব্বাপেক্ষা প্রাচীন বেদের অব্যবহিত পরের সংস্কৃত ভাষার রচিত সিদ্ধান্ত করিয়াছেন। শ্রীমদ্ভাগবতের পঞ্চমস্কন্ধের সপ্তদশ ও অষ্টাদশ অধ্যায়ে মহাপুরুষ ভগবান নারায়ণের কথা আছে। ধর্ম্মপুত্র ভদ্রশ্রবা নামে বর্ষপতি তাঁহার অনুচরবর্গেরা সমাধিযোগে হয়গ্রীব মূর্ত্তিকে হৃদয়ে স্থাপন করিয়া বলিতেছেন যে, যাঁহা হইতে আত্মার সংশোধন হয়, আমরা সেই ভগবান ধর্ম্মকে নমস্কার করি। অহো কি আশ্চর্য্য। লোকে নিত্য সাক্ষাৎ পিতা মাতা সন্তানাদির মৃত্যু দেখিয়াও তাঁহাদের ত্যক্তধন স্বয়ং উপভোগ জন্য বৃথা আকাঙ্ক্ষায় উন্মত্ত, ধর্ম্মসঞ্চয় করে না, কেবল তুচ্ছ অনিত্য সুখের জন্য নানা পাপকর্ম্মের অনুষ্ঠান করে। কেবল আত্মতত্ত্বজ্ঞ পণ্ডিতেরা সমাধি দ্বারা বিশ্বকে নশ্বর জ্ঞানে অনিত্য সুখ দুঃখে মুগ্ধ হন না। ভগবন্! তোমার মায়ার কার্য্য কি আশ্চর্য্য। বেদে তুমি উচ্চার নিবারক ও অবর্ত্তা বলিয়া স্বীকৃত, সেই তোমাকে নমস্কার করি। আপনি মায়া দ্বারা কার্য্যের কারণ ও সকলের আত্মা, উহাতে আপনারই কর্ত্তৃত্ব প্রকাশ পায়, অথচ আপনি সমস্ত হইতে পৃথক হইয়া আছেন। ইহার মধ্যেই ভারত সাবিত্রী ও উহার সঙ্গে ধর্ম্মের সম্বন্ধ যে কি বর্ত্তমান পরিষ্কার দেখিতে পাওয়া যায়।

* ১৪শ অধ্যায়। † "জয়ো নামেতিহাসোঽয়ং শ্রোতব্যো মোক্ষমিচ্ছতা", স্বর্গারোহণ পর্ব্ব ৫ অ ৫১।

‡ নারায়ণ শিলা ভিন্ন বিষ্ণু পূজা হয় না। দ্রোণপর্ব্ব ১২৯ অধ্যায়। উহা শিব লিঙ্গের পূজা পদ্ধতির সংস্কার বা অনুকরণ। ইহার আভাস পাওয়া যায় উহার মূর্ত্তি পূজা বাঙ্গালা দেশে হয় ৩৫৮ পৃষ্ঠা "ঙ" ক্রোড়পত্রে আছে।

**দর্শন** ঃ—মহাভারতের সহিত যে দর্শনের সম্বন্ধ নাই সে কথা বলা যায় না। বেদব্যাস তাঁহার দর্শনে সুখ অন্বেষণ করেন, তজ্জন্য তাঁহার দর্শনে **আত্মা** চিদানন্দরূপী উক্ত হইয়াছে। **মোক্ষ** যেন জীবের স্বভাবসুলভ সুখস্পৃহামূলক বলিয়া বোধ হয়। নিজের আনন্দের অভিব্যক্তি মোক্ষপদের অভিধেয়, বেদব্যাসের শিষ্য **জৈমিনী** উহা মীমাংসা করেন ও তিনিই মীমাংসা দর্শনকার।

**নাটক** ঃ—ভরত নামে একজন মুনি নাট্যশাস্ত্র প্রণেতা ছিলেন তাঁহার গ্রন্থ বোম্বাইনির্ণয় সাগর যন্ত্রালয় হইতে প্রকাশিত হয়। ভারতে আবন্তী, দাক্ষিণাত্য, উড্রমাগধী ও পাঞ্চাল মধ্যমা নামে চার প্রকার নাট্যরীতি ও রঙ্গমঞ্চের নাম প্রেক্ষাগৃহ ছিল। মহাভারতের নাটকত্ব কোথায়? "ন যমং যমমিত্যাহু রাত্মাবৈ যম উচ্যতে, আত্মা সংযমিতো যেন তং যমং কিং করিষ্যতি।" ৩।১০ম অ

বেদব্যাস যুধিষ্ঠির দ্বারা এই আপস্তম্ব সংহিতার কথা সিদ্ধ করিয়াছেন।

উহাতে দেখা যায় যে, মহর্ষি বেদব্যাস কৃত মহাভারত নাটকে রূপান্তরিত হইয়াছে, ইতিহাস ও যুদ্ধের বিবরণ মহাকাব্যে, নীতি উপদেশ, দর্শনের মীমাংসা ও রাজনীতিতে মোক্ষশাস্ত্র † হইয়াছে।

**রাজনীতি** ঃ—ধর্ম্ম সঙ্কর হইতে প্রজাগণকে রক্ষা করাই আর্য্য রাজগণের সনাতন ধর্ম্ম "ধর্ম্মসঙ্কর রক্ষা চ রাজ্ঞাং ধর্ম্মঃ সনাতনঃ।" শান্তিপর্ব্বে ১৫।৫৭ অঃ। উহাতে ভৃগুনন্দনের **রামচরিতে** আছে যে, জ্ঞানী প্রজারা রাজাকেই সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ জ্ঞানে রক্ষা করিবে, কারণ তাঁহার অবর্ত্তমানে ধন বা ভার্য্যা রক্ষা হয় না এবং **প্রাচেতস মনু** বলিয়াছেন যে, অর্ণব মধ্যগত মগ্ন নৌকার ন্যায় মৌনী আচার্য্য, মূর্খ ঋত্বিক, অরক্ষক রাজা, অপ্রিয়বাদিনী ভার্য্যা, গ্রামবাসাভিলাষী গোপাল ও বনগমনাভিলাষী নাপিতকে পরিত্যাগ করিবে। মহাভারতে রাজনীতি রাজা ও প্রজাকে ধর্ম্মজ্ঞানে পরস্পরকে রক্ষা করিবার উপদেশ আছে। শান্তিপর্ব্বে **কপিলের মোক্ষ ও ব্রহ্ম** ঃ "তেজ, ক্ষমা ও শান্তি দ্বারা অজ্ঞানের নাশ হইলে আকাশের ন্যায় অসঙ্গ অকৃত্রিম যে মহাপুরুষ আদ্য সনাতন ব্রহ্মকে প্রাপ্ত হন, যিনি ব্রহ্মবিদ্ হইতে অভিন্ন, আমি সেই পরম ব্রহ্মকে নমস্কার করি"। "যাহা হইতে অব্যক্তের আবির্ভাব হয় তিনিই অসাধারণ পরব্রহ্ম" তাঁহাকেই সাষ্টাঙ্গ প্রণিপাত পূর্ব্বক মহর্ষি বেদব্যাসের গ্রন্থ বোধগম্য করা হইল। উহার **ফলশ্রুতি** পাঠকের তত্ত্ব জ্ঞান লাভে ঈশ্বরে প্রেম হইলে তাঁহার গ্রন্থের উদ্দেশ্য সিদ্ধি হইবে। সেই মঙ্গলময় **ভগবানকে** ভক্তিভরে বারম্বার নমস্কার করিয়া তাঁহার নিকট বেদব্যাসের কৃত অপরাধ ভঞ্জন স্তব পাঠ গ্রন্থের শেষে করা হইল ঃ—

†"রূপং রূপবিবর্জ্জিতস্য, ভবতো ধ্যানেন, যৎ কল্পিতং, স্তুত্যানির্ব্বচনীয়তাহখিল গুরোর্দূরীকৃতা যন্ময়া। ব্যাপিত্বঞ্চ নিরাকৃতং ভগবতো যত্তীর্থযাত্রাদিনা, ক্ষন্তব্যং জগদীশ, তদ্বিকলতা দোষত্রয়ং মৎকৃতং॥"

যাঁহারা নিষ্কাম ভক্তিসহকারে ভগবানের পূজা করেন তাঁহাদের শরীরে দেবতাগণের সকল গুণই অবস্থিতি করে, কিন্তু যে ব্যক্তি বিষয়াকাঙ্ক্ষায় কেবল ভোগে আসক্ত হয় তাহার শরীরে ভগবানের বা দেবতার স্থান বা গুণ কোথায় থাকিবে? লক্ষ্মী ভগবানের

† ধ্যানে রূপ বিবর্জ্জিতের রূপ কল্পনা, স্তবে বাক্যাতীতের অনির্ব্বচনীয়তা দূর করা, ও তীর্থ যাত্রাদি দ্বারা ভগবানের সর্বব্যাপিত্ব সীমাবদ্ধ করা জীবের এই বিকলতা দোষত্রয় ক্ষমা করা উচিত, অতএব ভগবান উহা আপনি করুন।

উপাসনা এই বলিয়া করেন :—"আপনি স্বয়ং ইন্দ্রিয়গণের পতি, যে কোন মহিলা আপনার আরাধনা করিয়া অন্য পতির প্রার্থনা করে, তাহাদের সেই স্বামীগণ তাহাদের প্রিয় পুত্র, ধন ও পরমায়ু রক্ষা করিতে পারে না; কারণ তাহারা পরবশ। যে ব্যক্তি স্বয়ং নির্ভয় ও ভয়াতুর ব্যক্তিকে রক্ষা করিতে পারেন তিনি ভিন্ন অন্য কোন ব্যক্তি কাহারও পতি হইতে পারেন না। আপনি আত্মলাভ অপেক্ষা অন্য কোন বস্তু'কই শ্রেষ্ঠজ্ঞান করেন না, তজ্জন্যই আপনার মনও কাহারও অধীন নহে। যে স্ত্রী আপনার পাদপঙ্কজের সেবামাত্র প্রার্থনা করে, তাহার অন্যাকাঙ্ক্ষা নাহ ও সেই সর্ব্বকামই লাভ করে। উহা না করিয়া কেবল ভোগে মত্ত হইলে নারীকে পশ্চাৎ অনুতাপ করিতে হইবে। সেকালে আদর্শ নরনারীর ভগবানের ধারণা কিরূপ ছিল ও যুধিষ্ঠির দ্রৌপদীর আদর্শে আছে।

সার ওয়াল্টার লরেন্স সাহেবের কাশ্মীর * পুস্তকে ও বিখ্যাত পণ্ডিত হোরেস হেমান উইলসনের এসিয়াটিক সোসাইটির কাগজে কাশ্মীরের মন্দিরাদির সহিত পাণ্ডবগণের নামোল্লেখ ও সম্বন্ধ উল্লেখ করিয়াছেন।

"Pandrathan lies on the Srinagar Islamabad road and is easily reached from Srinagar". A temple of 18 feet square was erected during the reign of king Partha who governed Kasmir from A D. 921 to 931 prime minister Merce "Dr. Elmislie supposes the name Pandrathan to be derived from Pandu and Durendun, the father of the Pandus*".

উক্ত গ্রন্থকর্ত্তা তাঁহার পুস্তকে ১৬৫ পাতায় বলিয়াছিলেন যে, মার্ত্তণ্ডের পাণ্ডবগৃহ অত্যাশ্চর্য্য প্রাচীন আর্য্য স্থপতি বিজ্ঞানের উদাহরণ যাহা টলেমি পাণ্ডবদের বলিয়াছেন ও উহা খ্রীষ্ট পূর্ব্ব ২২০ বৎসরের নির্ম্মিত। উহা এই মহাভারত লেখক স্বয়ং গিয়া দেখিয়াছেন ও উক্ত পুস্তকের কথা সমর্থন করেন। ঐ প্রকাণ্ড ধ্বংসাবশিষ্ট গৃহ দেখিয়া তাঁহার মনে হয় যে, ঐখানে পাণ্ডবেরা অশ্বমেধ যজ্ঞ করিয়াছিলেন ও তৎপরে তাঁহারা হিমালয়ে যোগে মহাপ্রস্থান করিয়াছিলেন। রাজা পরীক্ষিত ঐখানের সূর্য্যকুণ্ডে পিতৃশ্রাদ্ধাদি করিয়াছিলেন ও সেই ব্যবস্থা ঐ স্থানের হিন্দু অধিবাসীরা এখনও পর্য্যন্ত করিতেছে। ঐখানের সূর্য্যকুণ্ডে গয়ার ন্যায় পাঞ্জাবের হিন্দুরা এখনও পিতৃশ্রাদ্ধ করে। গয়ায় পাণ্ডবগণের পিতৃশ্রাদ্ধ করিবার কথা উল্লেখ নাই। † তক্ষশিলায় রাজা জন্মেজয় পিতৃশ্রাদ্ধ যেন সর্পসত্রে করিয়াছিলেন উহাই কবি কাব্য করিয়া দেখাইয়াছেন। আর্য্য সভ্যতার প্রসার পূর্ব্ব হইতে পশ্চিমে গিয়াছিল, ইহাই মহাভারত প্রমাণ করে ও ঐরূপ রামায়ণ দক্ষিণে গিয়াছিল প্রকাশ করে। উহা কখনই পশ্চিম হইতে পূর্ব্বে আসে নাই। সূর্য্য পূর্ব্ব হইতে উদয় হইয়া পশ্চিম গগনে অস্ত যায় ইহা নিত্য হইতেছে ও উহা সৃষ্টির নিয়ম। ইহাই মহাভারতের প্রথম ও শেষ কথা।

---

* P. 173/4.

† স্বর্গারোহণ পর্ব্ব ৫ অধ্যায় ৩৪।৩৫।

গবর্ণমেণ্টের সংগৃহীত প্রাচীন দেব মন্দিরের পরিচয় বৃত্তান্তে আছে যে, বাঙ্গালায় মহাভারতের কতক ঘটনাদি হইয়াছিল।

**Temples of Siva, Pandavesvar near Ramnagar, on the bank of Adjai, thana Raniganj, Burdwan :** "It is said that the five Pandavas of the Purans, i e Judhisthir and his four brothers, constructed the five temples and consecrated them to five Sivas called Pandavesvar There are devottar lands attached to the temples, the income from which is spent in worship"

**I. The Fort of Mahadeva Pirganj :**—"On the west of the Tangan river and near the southern extremity of the district are extensive ruins of a brick fort among which is a carved stone. Mahadeva is said to have been a contemporary with Virat Raja. There is another ruined fort close by, known as Mogalankot"[1]

**II. The Viratgarh near Ghoraghat :**—"Here are the ruins of a square fort protected by a ditch about 60 feet wide. It contains many heaps of bricks which are small and very rudely formed On the west was the gate Here it is believed by the people that Viraj Raja had his palace."

**III. The fort of Virat Raja, Viratpat Thana Howara :**—"Howara was on the frontier of Matsyadesa, where Raja Virat is said to have stationed a considerable part of his army A ruinous fort and mounds are still there Madan is another ancient place near the above, where the General of the Rajah resided and where there is a fort and other ruins, as also old tanks"

**IV. The Temple of Kanta, Kantanagar :**—"The place is considered very holy, and is visited by large crowds of Vaishnabs, particularly those belonging to the Sri Sampradaya. The temple is in good repair and looked after by the Maharaja It stands on the ruins of a fort that is said to have belonged to Virat Raja of Mahabharata renown. The place where he kept his herds of cattle is known as Uttar Gogriha, now surrounded by the mounds of four ramparts and three intermediate ditches There are several mounds inside. The

See pages 679 to 680 Vol. II of Martin's Eastern India

other ruin is at Sonka, about 4 miles East of Buganj on the Atraye River." *These four temples & are in the District of Dinajpur.*

**Temple of Krishnarjun, Tamluk, District Midnapore :** "The story is that Arjun, the third Pandava, had come to Tamluk to rescue the sacrificial horse which was let loose at the Asvamedha Yajna, but was detained by the Yubaraj of Tamluk, which was a large principality at that time. There was a great fight between Arjun and the Yubaraj, but Krsihna, a friend of Arjun intervened, and the old Raja yielded to him and released the sacrificial horse. In honour of that occasion the Raja is said to have erected a temple and set up the image of Krishnarjun, which is daily worshipped up to the present time by the name Jishnu-Hari The old temple is said to have been washed off by the river Rupnarayan, and the present one, which is not much renowned either for architecture or for style, has been built about 400 years ago by the Raja of Tamluk." ইহাতে বাঙ্গালায় শ্রীকৃষ্ণের পূজায় পাণ্ডব অর্জ্জুনের কীর্ত্তি ও গৌরব লাঘব হয়, দেখা যায়। তজ্জন্য উহা পাণ্ডব বর্জ্জিত দেশ বলে বোধ হয়।

**শেষ বক্তব্য** ঃ—যাজ্ঞবল্ক্য সংহিতায় ৩য়াধ্যায় ১৮৬ শ্লোকে ধর্ম্ম বৃক্ষের কথা আছে এবং মহাভারতের অনুক্রমণিকায় উহার সহিত নায়কগণের পরিচয় বৃত্তান্ত উক্ত হইয়াছে। উহাতে যাজ্ঞবল্ক্য সংস্করণের পরিচয় হয়। উহার মূল উদ্দেশ্য উক্ত সংহিতানুযায়ী এই যে; আশ্রমাবলম্বী দ্বিজাতীরা ব্রহ্মচর্য্য, বেদপাঠ, যজ্ঞ তপস্যা, সৎসঙ্গ দম ও শ্রদ্ধা দ্বারা চিত্ত শুদ্ধি করেন ও উহাই আত্মজ্ঞান লাভের পথ। আত্ম স্থায়ী দেহ ও ইন্দ্রিয় ঐরূপ নহে। আত্মাই অতীত ঘটনা স্মরণ করে ও স্বপ্ন দেখে, কিন্তু মৃত্যুর পর দেহ বা ইন্দ্রিয়ের সেরূপ কোন অস্তিত্ব বা স্মরণ থাকে না। গৃহমেধী মুনিগণ অগ্নিহোত্রাদি ধর্ম্ম প্রবর্ত্তিত করিয়া আত্মজ্ঞানের হেতু আধ্যাত্মবিদ্যা প্রচার করেন। অশ্বমেধাদি যজ্ঞে মহাভারত পাঠ সেই শিক্ষা প্রদান করিত ও করে।

দ্রোণপর্ব্বের ১৩১ অধ্যায় ধৃতরাষ্ট্র বলিতেছেন যে, মধুলোভী নির্ব্বোধ পর্ব্বতারোহী মানবের ন্যায় মৎপুত্র দুর্য্যোধন আপনার আত্মবিনাশ লক্ষ্য করিতে পারে নাই। আমিও পুত্র-বাৎসল্যে একান্ত অভিভূত হইয়া সেই ধর্ম্মাত্মা পাণ্ডবগণকে বঞ্চিত করিয়াছি। দূরদর্শী যুধিষ্ঠির শান্তিকামনায় বহুকষ্ট সহ্য করিয়াছেন। আমার পুত্রেরা তাঁহাকে অক্ষম বিবেচনা করিয়া তাঁহার সহিত সন্ধি না করিয়া শ্রীকৃষ্ণকে প্রত্যাখ্যান করিয়াছিল। শল্যপর্ব্বের ৬৩ অধ্যায় যুধিষ্ঠির শ্রীকৃষ্ণকে বলিতেছেন যে, তুমি যুদ্ধক্ষেত্রে আমার জন্য কত প্রহার ও পরুষবাক্য সহ্য করিয়া আমাদিগকে রক্ষা করিয়াছ। এক্ষণে দুর্য্যোধন হত ও যুদ্ধ শেষ হওয়ায় তোমার সেই সকল সহ্যগুণ সফল হইয়াছে। তিনি গান্ধারীকে সান্ত্বনা করিবার জন্য শ্রীকৃষ্ণকে অনুরোধ করেন। শ্রীকৃষ্ণ বলিতেছেন যে, যুধিষ্ঠির অপকারী শত্রুগণকে নষ্ট করিয়া ধৃতরাষ্ট্র ও গান্ধারীর কি প্রকারে শান্তি লাভ হইবে সেই চিন্তায় দগ্ধ হইতেছেন। যথার্থ রাজা ও সম্রাটের গুণ ও কর্ত্তব্য কি ইহাতেই বুঝিতে পারা যায় ও শ্রীকৃষ্ণ যে ভগবান উহা ধারণা করাও কঠিন হয় না।

---

Martin's Eastern India, Vol. II See pages 674-676



শ্রীকৃষ্ণের যুগল মূর্ত্তি।

# সূচীপত্র।



---

যুদ্ধ চিত্র মহারাজা বাহাদুর বেনারসের চিত্র হইতে এবং রাজা দুষ্মন্তের প্রত্যাখান রাজা রাজেন্দ্র মল্লিকের বাড়ীর ছবি হইতে ব্লক করিয়া ছাপা হয়। গ্রন্থকর্ত্তা ত্রিবেণীর চিত্রখানি অঙ্কন করেন, বাকী সবগুলি গ্রন্থকর্ত্তার অভিমতানুসারে অঙ্কিত ছবি হইতে ব্লক করিয়া ছাপা হয়।

# শুদ্ধিপত্র।

| পৃষ্ঠা | লাইন | শুদ্ধ | পৃষ্ঠা | লাইন | শুদ্ধ | পৃষ্ঠা | লাইন | শুদ্ধ |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | ২৮ | উপবিচর | ১৬৪ | ৬ | গৌতম | ২২৪ | ২৩ | খাণ্ডব |
| ৫ | ২২ | ঐ | ১৭৩ | ১ | অধীশ্বব | ২২৪ | ২৬ | সকলেব |
| ৬ | ৬ | শতপথ ব্রাহ্মণের | ১৭৩ | ১৪ | বিনি | ২৩০ | ১৪ | তাঁহার |
| ৮ | ৪ | পিতৃপিতামহ | ১৭৯ | ৯ | যুধিষ্ঠিরেব | ২৩৫ | শেষ | নাই |
| ৯ | ৯ | কর্ম্ম করি | ১৭৯ | ১১ | কবিয়াছেন | ২৩৯ | ৭ | দ্রৌপদী |
| ৯ | ২১ | আমাকে | ১৭৯ | ২৩ | তাঁহাবাই | ২৪৪ | ৩০ | ভোগেব |
| ১০ | ৪ | পৃথিবীকে | ১৮০ | ১৯ | দুর্য্যোধনের | ২৫১ | ৩৩ | কবেন |
| ১৫ | ৩ | পাশাক্রীডা | ১৮১ | ২৬ | স্বামীর | ২৫২ | ৪ | সাঙ্খ্যযোগীব |
| ১৫ | ২০ | শ্রবণ | ১৮৪ | ৩৩ | উহা | ২৫২ | ৮ | অর্থাৎ |
| ১৫ | ২০ | সবিস্তাব | ১৮৯ | ৩০ | জয় | ২৫৮ | ২৩ | সময়ে |
| ১৯ | ১৩ | যাঁহাকে | ১৯৩ | ১৮ | সহিত | ২৬৭ | ৩ | দৌত্যাভিযান |
| ২০ | ৯ | নাবায়ণী | ১৯৪ | ২০ | ভীষ্মেব | ২৭০ | ৩১ | এখন |
| ২১ | ১২ | বেদবিদগ্রগণ্য | ১৯৫ | ৩১ | পর | ২৭১ | ৩ | মায়া |
| ৩২ | ২৪ | পুস্তকে | ১৯৮ | ২ | সৃষ্টি | ২৭১ | ৩ | দ্বাবা |
| ৩৪ | ১ | স্নিগ্ধকিবণে | ১৯৮ | ১০ | করেন | ২৭১ | ১৫ | শত্রুকে |
| ৩৯ | ১১ | অনাদি | ১৯৯ | ২০ | বাজাবা | ২৯২ | ৫ | ধর্ম্মবাজত্ব |
| ৪৫ | ২৩ | তথাপি | ২০০ | ২২ | যুধিষ্ঠিব | ২৯৭ | ১৬ | গণেশের |
| ৪৫ | ২৬ | হইলেও | ২০১ | ১১ | অনুষ্ঠান | ২৯৮ | ৯ | জীবাত্মাব |
| ৪৮ | ৬ | করিয়া | ২০৪ | ১২ | করেন | ২৯৯ | ২৮ | পবমার্থ |
| ৪৮ | ২৫ | অধীশ্বব | ২১১ | ১৮ | হইয়াছে | ২৯৯ | ২৯ | ভাবতবাসী |
| ৫২ | ১ | উহাতে | ২১৭ | ১ | আশ্চর্য্যেব | ২৯৯ | ২৯ | ছিল |
| ৫৬ | ১৩ | জন্মাইয়া | ২১৭ | ৪ | অভিমন্যু | ৩০০ | ৯ | শ্রীকৃষ্ণ |
| ৮২ | ১৪ | পৌষ্যপর্ব্বে | ২১৭ | ১২ | সহদেব | ৩০৩ | ১ | নিষ্পাপ |
| ৯৬ | ১ | দ্যূতকালে | ২১৮ | ২৩ | হইয়া | ৩০৬ | শেষ | বুঝাইয়া |
| ১১৭ | ২৯ | জতুগৃহে | ২১৯ | ১২ | সময় | ৩০৭ | ১ | দিগ্বিজয়ের |
| ১৪০ | ২৬ | হিন্দু | ২২০ | ৩১ | পবাজিত | ৩১৬ | ২৮ | শ্রুতিদ্বাবা |
| ১৪৪ | ১৫ | মহাভাবতে | ২২১ | ৩১ | পুবোভাগেই | ৩২২ | ৮ | পৌবাণিকী |

নির্ভুল ছাপা ও সম্পূর্ণ শুদ্ধিপত্র শীঘ্র করিয়া দেওয়া একেবারে অসম্ভব, তবে যতদূর সম্ভব ও চখে পড়িয়াছে উহাই করা গেল। গ্রন্থকর্ত্তা স্বয়ং উহা করিতে পারেন নাই।